স্কীম জহর রোজগার যোজনা ঘোষণা করেছেন। এর বিশেষত্ব হচ্ছে, এন. আর. ই. পি. এবং আর. এল. ই. জি. পিতে যে অ্যালোকেশন ছিল তার থেকে বেশি টাকা এই বছরে জহর রোজগার যোজনায় দেওয়া হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি কি, পশ্চিমবাংলায় ১৯৮৯-৯০ সালে এন. আর. ই. পি. এবং আর. এল. জি. পিতে যে টাকা বরাদ্দ ছিল তার থেকে কত বেশি টাকা জহর রোজগার যোজনার মাধ্যমে বরাদ্দ হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দেবেন। এর সঙ্গে ওঠে না।

**জহর রোজগার যোজনা**

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯।) **শ্রী অমিয় পাত্র ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, জহর রোজগার যোজনাতে ১৯৮৯-৯০ সালের আর্থিক বছরে কত অর্থ বরাদ্দ হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কেন্দ্রীয় ও রাজ্য সরকারের দেওয়া অংশ সমেত মোট ২১৬১০.১৬ লক্ষ টাকা।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে বরাদ্দ টাকার কি উল্লেখ করেছেন সেই টাকা থেকে বিভিন্ন জেলার জেলা পরিষদে বরাদ্দ করা হয়েছে। তাতে আমার জেলা সারা বছরের জন্য ১০ কোটি ৭০ লক্ষ টাকা এই বাবদ পাবেন। এর মধ্যে ৪ কোটি টাকা পাওয়া গেছে এবং বাকিটা পাওয়া যাবে, কিন্তু এটা পরের কথা, আমার কথা হচ্ছে ১০ কোটি ৭০ লক্ষ টাকা দেওয়া হবে যারা দারিদ্র সীমার নিচে বসবাস করছেন তাদের জন্য, হিসাব করে দেখা যাচ্ছে বছরে মাথা পিছু ৩৬ টাকার বেশি দেওয়া যাবে না। কিন্তু আমাদের ওয়েজ কম্পোনেন্ট হচ্ছে ১ দিনে ১৬ টাকা ৩৪ পয়সা। তাহলে বছরে ২ দিনের বেশি কাজ দেওয়া যাবে না। অথচ দূরদর্শন এবং বেতারে বলা হচ্ছে কাজ পাবে ৫০ দিন। এই যে মানুষের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি করা হচ্ছে এ ব্যাপারে কোনও নির্দেশিকা দিয়েছেন কি?

[1-20 – 1-30 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় সদস্য জানেন, যেটা এখানে বলেছিলাম ১৯৮৯ থেকে ১৯৯০ এই সারা বছরের জন্য সারা রাজ্যের টাকার ভিতরে দুটো অংশ, ঐ ৮০ পারসেন্ট যা হয় সেটা ওঁদের দিতে হবে। আর আমাদের যা দিতে হবে—আমি বলে দিচ্ছি, এই টোটাল যেটা ২১৬ কোটি ১০ লক্ষ ১৬ হাজার টাকা এর ভিতরে কেন্দ্র সারা বছর দেবেন ১৭২ কোটি ৮৮ লক্ষ ১০ হাজার, আর আমাদের রাজ্যকে দিতে হবে ৪৩ কোটি ২২ লক্ষ ৩ হাজার টাকা এই দুটো মিলিয়ে, কিন্তু আপনারা জানেন একসাথে কোনও দিনই তা দেওয়া হয় না। রিলিজড হয়েছে আপ-টু-ডেট ফাস্ট ইনস্টলমেন্ট হিসাবে। অরিজিন্যালী সারা ভারতবর্ষের জন্য জহর রোজগার যোজনায় যেটা বরাদ্দ হয়েছিল সেটা ছিল ২১০০ কোটি টাকা। সম্প্রতি সেটা বাড়িয়ে ২৬২৫ হয়েছে। যখন ২১০০ কোটি ছিল তখন গোটা পশ্চিমবঙ্গের জন্য ছিল ১৬৬ কোটি। এই ১৬৬ কোটি দুটো ইনস্টলমেন্টে দিয়েছেন। ঐ ফাস্ট ইনস্টলমেন্ট

মিলিয়ে হচ্ছে ৬৯ কোটি ৫৮ লক্ষ টাকা। এর পরে এর ইউটিলাইজেশন দিলে পরে, বাই অক্টোবর ইউটিলাইজেশন দিলে পরে তখন টাকাটা আসবে। বিভিন্ন জেলায় এই ব্রেক আপ ফিগার আছে সারা বছরের জন্য। তারপর তাদের পভার্টি লাইন, বিলো প্রভার্টি লাইন, কত আছে এবং অ্যাট দি সেম টাইম কার জন্য কত, পারসেনটেজ অফ শিডিউল কাস্ট কত কি তা ডিস্ট্রিক্ট ওয়াইজ আমরা করিনা, ঐখানে করা হয় এবং সেভাবে টাকাগুলি ডিস্ট্রিক্ট ওয়াইজ আসে। এখানে যেটা বলেছেন অ্যালটমেন্ট ফর দি হোল ইয়ার সেই ফাস্ট ইনস্টলমেন্টের ভাগগুলি আপনারা পেয়েছেন।

**শ্রী অমিয় পাত্র ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, যে টাকা দেওয়া হয়েছে তাতে গ্রামীণ গরিবেরা বছরে দুদিনের বেশি কাজ পাবেন না ১৬.৩৪ পয়সা হলে, তাহলে ৫০ দিন কাজ পাবেন এঁই বিভ্রান্তি থাকলে পঞ্চায়েতগুলি কাজ করাতে পারবেন না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এই প্রশ্নটি এখানে নয়। এখানে প্রশ্ন আছে যে কত বরাদ্দ হয়েছে। যা বরাদ্দ হয়েছে তা আমি পরিষ্কারভাবে বলেছি। এবার হচ্ছে যে ঐ বরাদ্দ টাকার কত শ্রম দিবস তৈরি হবে তা একটু অঙ্ক কষলেই বুঝতে পারবেন। নিয়ম হচ্ছে প্রত্যেক জায়গায় একটা ওয়েজের নিয়ম আছে। আমাদের আগে যা ছিল তা সম্প্রতি বেড়েছে। আগে ছিল ১৬.৩৪ সম্প্রতি ১৯.৬৫ হয়েছে। তাহলে এই টাকার টোটাল ৫ পারসেন্ট অ্যাডমিনিস্ট্রেটিভ কস্ট এত পারসেন্ট মেনটেনেন্স এবং মেটিরিয়েল কস্ট এইসব নিয়ে গাইড লাইন দিয়ে মিনিমাম ৫০ পারসেন্ট ওয়েজ কস্ট হলে কেন্দ্রের ঐ ২১৬ কোটির ৫০ পারসেন্ট ১০৮ কোটি টাকাকে ১৯ দিয়ে ভাগ করে দিন, দেখুন কত শ্রম দিবস হয়। আমাদের এখানে ৪ কোটি ৩৪ লক্ষ হচ্ছে আমাদের রুর‍্যাল পপুলেশন ইন ওয়েষ্ট বেঙ্গল মোটামুটি ৫ জন করে ধরলে ৮৬ লক্ষ ৮০×৫, ঐ ৪ কোটির ফ্রাকশনে ৮৬ লক্ষ হচ্ছে। এবার যদি মিনিমাম একজন করে দিতে হয় প্রতি পরিবারে তাহলে ৮৬ লক্ষ টাকায় কত করে হবে তা অঙ্ক করে দেখে নিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় বক্তৃতা দেবার সময় উনি বলেছেন, 'আমার পাপ মুখে'; অবশ্য মুখটা ওঁর পাপ কিনা জানি না। তবে মিথ্যা বলাটা কি পাপ। আমি জিজ্ঞাসা করছি, জওহর রোজগার যোজনার যে গাইড-লাইন সেই গাইডলাইনকে মেনে নিয়ে পঞ্চায়েতের কাজ করবেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** যে প্রশ্নটা করলেন সেটা অন্য কথা। তবে গাইড লাইন সতত পরিবর্তন হচ্ছে। প্রথমে এক্ষেত্রে তাঁরা যে গাইড লাইন দিয়েছিলেন তাতে কাজ করবার ক্ষেত্রে কতগুলো ত্রুটি লক্ষ্য করে আমরা তাঁদের কাছে লিখেছিলাম এবং তার জবাবও আমরা পেয়েছি। সেখানে সেক্টরালভাবে কোন ক্ষেত্রে কত পারসেন্ট করতে হবে বলা ছিল। এগুলো ইণ্ডিকেটিভ। পরেও যে সেটা চেঞ্জ হয়েছে বলে মনে করছি তা নয়। তবে আমাদের কোনও নেগেটিভ অ্যাটিচুড নেই। আমাদের অ্যাটিচুড হচ্ছে গরিব মানুষের স্বার্থে কাজ করা।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে স্ট্যাটিসটিক্স দিলেন তাতে আমাদের ধারণা

*হল যে, এন্টায়ার পপুলেশন ধরে নিয়ে তার সংখ্যাকে তিনি ভাগ করবার কথা বললেন। আমার প্রশ্ন হল, গাইডলাইন অনুযায়ী পভার্টি লাইনের নিচের লোকসংখ্যাকে বাস্তব ভিত্তিতে* সার্ভে করে পভার্টি লেভেলের নিচে যারা আছে তাদের আপলিফট করবার জন্য যে স্ট্যাটিসটিক্স সেখানে আনবার পর তাদের সেকেণ্ড গ্রেডে আনতে পারবেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** প্রতিদিনই টি. ভিতে জওহর রোজগার যোজনা সম্পর্কে কতগুলো ফিগার দেখানো হয়। আমাদের এখানে বিলো দি পভার্টি লাইন হবে ৪০ পারসেন্ট। অঙ্ক কষলেই সংখ্যাটা বেরিয়ে যাবে। বলা হচ্ছে, বর্তমানে ৫৫ পারসেন্ট গ্রামীণ পরিবারের পরিবর্তে সেন্ট পারসেন্ট পরিবারই এসে যাবে। বলা হচ্ছে, প্রতি পরিবারের অন্তত পক্ষে একজন ৫০ থেকে ১০০ দিন কাজ পাবে। কিন্তু এক্ষেত্রে প্রতি জেলার যা ফিগার সেক্ষেত্রে দেখবেন কি হয়।

(এ ভয়েস : কত পারসেন্ট?)

এই প্রশ্ন এখানে ওঠে না, তবে ইনসিস্ট করছেন বলে বলছি যে, বিলো দি পভার্টি লাইন ধরলে এতে গ্রামীণ পরিবার পিছু একজনের ১২ থেকে ১৩ দিন, বড়জোর সাড়ে তের দিনের কাজের ব্যবস্থা হতে পারে।

**ল্যাণ্ড ট্রাইবুন্যাল গঠন**

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ল্যাণ্ড ট্রাইবুন্যাল গঠনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাত কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

[1-30 – 1-40 P.M.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। আমার জিজ্ঞাস্য হল কবে নাগাদ এই ব্যাপারে কার্যকরী পদক্ষেপ নিতে পারবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এই ব্যাপারে আমি আপনাকে জানাই এটা করতে গেলে তার জন্য একটা বিল আনতে হবে এবং সেই বিলটা এখান থেকে পাস করাতে হবে। পাস হলে তারপর এটা করা যাবে। সেই জন্য বলছি বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে। তার মানে

বলছি এই বিলের ড্রাফট তৈরি করে তার পর ল্যাণ্ড. ট্রাইবুনাল বিল এনে এখান থেকে পাস করাতে হবে।

**জওহর রোজগার যোজনা**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী নটবর বাগদী :** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জওহর রোজগার যোজনায় নিম্ন আয়ের ব্যক্তিদের বৎসরে কত দিন কাজ দেওয়া হবে; এবং

(খ) ৩১শে জুলাই '৮৯ পর্যন্ত জওহর রোজগার যোজনায় কত টাকা কেন্দ্রের কাছ থেকে পাওয়া গেছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) জওহর রোজগার যোজনায় নিম্ন আয়ের ব্যক্তিদের জন্য কর্ম সংস্থানের উপর ঝোঁক আছে কিন্তু মাথা পিছু কর্ম দিবস সৃষ্টির কোনও লক্ষ্য মাত্রা নেই।

(খ) ৩১শে জুলাই ১৯৮৯ পর্যন্ত জওহর রোজগার যোজনায় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৬৯৫৮.৩৪ লক্ষ টাকা পাওয়া গেছে। এ ছাড়াও ৩৭,০৮৪ মেঃ টন গম পাওয়া গিয়েছে। অর্থাৎ টোটাল যেটা আছে—অল ইণ্ডিয়ার ক্ষেত্রে এবং স্টেটের ক্ষেত্রে তাতে বলে দেওয়া আছে এত শ্রম দিবস সৃষ্টি করতে হবে তার একটা টারগেট দেওয়া আছে। কিন্তু যাই বলা হোক না কেন কোনও গাইড লাইন নেই। কেউ দেখাতে পারবেন না পার হেড এতো জনকে এতো টাকা করে দিতে হবে। এই রকম কোনও গাইড লাইন নেই।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে দেখতে পাচ্ছি, যদি আমার বুঝতে ভুল না হয়—কংগ্রেসিরা যাই বলুন না কেন ওনাদের অঙ্ক তো মেলে না—জওহর রোজগার যোজনায় আদিবাসী এবং তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য জেলায় যে টাকা গিয়েছে সেই টাকায় একটা পঞ্চায়েত এলাকায় যা ক্ষেতমজুর আদিবাসী এবং তফসিলি জাতি এবং উপজাতির লোক আছে তাতে ৯ দিনের বেশি তারা কাজ পাবে না। এই যে ৯ দিনের বেশি যে তারা কাজ পাবে না তার জন্য কি রাজ্য সরকার কিছু চিন্তা ভাবনা করছেন? অর্থাৎ ওরা যাতে বছরে ৬ মাস কাজ পায় তার জন্য রাজ্য সরকার কিছু চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমি লিখিত প্রশ্নের উত্তর দিতে গিয়ে পরিষ্কার ভাবে বলেছি টোট্যাল যে টারগেট তাতে সেই রকম কিছু নেই। স্টেটের ক্ষেত্রেই হোক আর অল ইণ্ডিয়ার ক্ষেত্রেই হোক পার হেড এতো টাকা দিতে হবে এবং এতো দিন কাজ দিতে হবে এই রকম কোনও গাইড লাইন নেই। স্পেসিফিক্যালি কিছু নেই, যদি স্পেসিফিক কিছু দেখাতে পারেন তাহলে আমাকে দেখাবেন। দ্বিতীয় কথা হচ্ছে ৩১শে জুলাই ১৯৮৯ কত টাকা পাওয়া গেছে

এই ফিগার আমি আগেই বলে দিয়েছি বিভিন্ন প্রশ্নে উত্তর দিতে গিয়ে, সেটা আপনারা জেনেছেন।

**শ্রী নটবর বাগদী :** যে গাইড লাইন দিয়েছেন কেন্দ্রীয় সরকার তাতে বলা হচ্ছে গ্রামের গরিব মানুষদের ৫০ দিন করে কাজ দেওয়া হবে। তাঁরা এই কথা বিভিন্ন জায়গায় বলছেন, টি. ভি-র মাধ্যমে বলছেন। আমি জানতে চাই এই টাকা আদায় করার জন্য সরকার কোনও চিন্তা-ভাবনা করছেন কি যাতে পঞ্চায়েত এলাকায় মানুষকে কাজ দেওয়া যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** কি করে হবে? আমি তো আগেই বললাম বারবার যে, এটা তো কমনসেন্সের ব্যাপার। পশ্চিমবঙ্গের জন্য যে টাকা অ্যালটমেন্ট হয়েছে সেই অ্যালটমেন্টের টাকা যদি ওয়েজ কম্পোনেন্টে বা অন্য কোনও কম্পোনেন্টে সেই কম্পোনেন্টের টাকা পার ম্যানডেস এর জন্য দিতে হয়—এই ভাবে যদি মোট প্রাপ্ত টাকাটা ভাগ করে দিতে হয়—তাহলে এটা তো কোনও অঙ্কেই আসে না। ৫০ পারসেন্ট বা ১০০ পারসেন্ট তো দূরের কথা কোনও জায়গায় এর পরিমাণ ১২ পারসেন্টে দাঁড়ায়।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন—এবারে জওহর রোজগার যোজনায় ৩১শে জুলাই যে টাকা পেয়েছেন তা সরাসরি জেলা পরিষদের হাতে গেছে, কোনও জেলা পরিষদ যদি সেই টাকা কর্মচারিদের মাইনের জন্য খরচ করে থাকে তাহলে সেই জেলা পরিষদকে আপনি বাতিল করবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** না, তা পারিনা। এবারে টাকাটা স্টেট গভর্নমেন্টের হাত দিয়ে যায় নি। এই টাকার জন্য স্পেসিফিক্যালি আলাদা অ্যাকাউন্ট রাখতে হচ্ছে। জওহর রোজগার যোজনার জন্য স্পেশ্যাল প্রোফর্মা আছে। এই ব্যাপারে দুটি জিনিস খুব ক্লিয়ারলি জেনে রাখুন—এর উদ্দেশ্য সম্বন্ধে যা বলা হচ্ছে তা সত্য নয়, এটা অন্য রকম, যেটা সবাই গুলিয়ে ফেলছেন। ৬৪তম অ্যামেণ্ডমেন্ট এনে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠা করা হচ্ছে এবং পাওয়ার টু দি গ্রাসরুট লেভেলে নিয়ে যাওয়া হচ্ছে বলে বলা হচ্ছে। কিন্তু সবটারই আলাদা একটা জিনিস আছে। ইন দি নেম অব ডিসেন্ট্রালাইজেশন এটা অ্যাকচ্যুয়ালি সেন্ট্রালাইজেশনের চেষ্টা করা হচ্ছে, সেগুলো আসলে পলিটিক্যাল ব্যাপার, তা এটাকে আপনারা যাই বলার চেষ্টা করুন না কেন। তবে এখানে আমার কথা হচ্ছে, যে অ্যামাউন্ট অব মানি অ্যালোটেড হয়েছে সেই অ্যামাউন্ট অব মানি অন্তত পক্ষে পশ্চিমবাংলাতে ভারতবর্ষের জন্য কোনও রাজ্যের চাইতে বেটার যাতে হয় আমি তা দেখব। এর পিছনে অন্য উদ্দেশ্য যাই থাকুক না কেন অ্যামাউন্ট যেটা অ্যালটেড ফর ওয়েস্ট বেঙ্গল, সেটা ওয়েস্ট বেঙ্গলে যাতে ভালভাবে ব্যবহার হয়, সাধারণ পিপল যাতে বেস্ট অ্যাডভান্টেজ পায়, কমপিটিশনে অন্য কোনও রাজ্যের থেকে এখানে বেটার পারফরম্যান্স হবে—এটুকু আমি বলতে পারি।

**শ্রী ননী কর :** মিঃ স্পিকার স্যার, জনগণের বিরুদ্ধে যারা পাপ করে সেই পাপীদের বিষয়ে কথা বলতে মাননীয় মন্ত্রী মহাশয়ের অসুবিধা হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও আমাদের জিজ্ঞাসা করতে হচ্ছে। ওরা কোনও পরিকল্পনার কথা লিখে দেয় নি কতদিন কাজ হবে? মাননীয় মন্ত্রী মহাশয় এটা কি বলবেন, জওহর রোজগার যোজনার মধ্যে তো শুধু আর. এল.

ই. জি. পি. বা এন. আর. ই. পি. নেই, এরমধ্যে বৃক্ষ রোপন, প্রাইমারি স্কুল সবকিছুই ঢুকিয়ে দেওয়া হয়েছে। আপনি কি এরপর হিসাব করেছেন পশ্চিমবাংলার মানুষের যে কাজ হতে পারত, সবকিছু বোতলে ঢোকানোর ফলে, জওহর রোজগার যোজনাতে আসলে মানুষের কাজ বাড়ছে, না কমছে? ওরা প্রতিদিন টি. ভি.তে কথা বলবে আর এখানে ওদের সাকরেদরা চেঁচাবে, জওহর রোজগার যোজনার প্রবর্তন করে আসলে ওরা মানুষের কাজ কমিয়ে দিয়েও চেঁচাবে।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** কি হবে না হবে সেটা আগের থেকে না বুঝে বলা যায় না। তবে আমরা চেষ্টা করব টাকাটা এখানে যা বরাদ্দ করা হয়েছে তার বেস্ট ইউটিলাইজেশন যাতে হয়। তবে আপনারা দেখবেন যেগুলো ক্লেম করা হয়েছে সেগুলোর সঙ্গে তার অ্যাকচুয়াল সম্পর্ক আছে কিনা।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, একটা রিলেভেন্ট প্রশ্ন যে জওহর রোজগার যোজনা প্রকল্প নিয়ে খুব একটা কনফিউশান দেখা দিয়েছে। জওহর রোজগার প্রকল্পের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে তাতে খরচের ব্যাপারে সোশ্যাল ফরেস্টি, ইন্দিরা নিবাস প্রকল্প ইত্যাদির ক্ষেত্রে বেঁধে দেওয়া হয়েছে। সুতরাং এটা বোঝার ব্যাপারে অসুবিধা আছে সেইজন্য আপনাদের তরফ থেকে এই ব্যাপারে যদি ডেফিনিট গাইডেন্স দিতে পারেন তাহলে খুব সুবিধা হয়।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এই কোয়েশ্চেনের মধ্যে গাইড লাইন সম্পর্কে কোনও কথা নেই। তারা রিভাইজ করছেন। তবে যেমন ধরুন আগে ছিল ১৫ পারসেন্ট সোশ্যাল ফরেস্টি করতে হবে বলা ছিল। তাতে জঙ্গলের জায়গা মধ্যপ্রদেশ সেখানে ১৫ পারসেন্ট এবং উত্তর প্রদেশেও সেই ভাবে করতে হবে। এতো হতে পারে না। সেইজন্য জ্যোতি বাবু ভজনলালকে চিঠি লিখেছিলেন এবং তাতে তিনি বলেছেন এটা অনলি ইণ্ডিকেটিভ, রিজিডলি ফলো করতে হবে না। তবে বেনিফিসিয়ারির ক্ষেত্রে যাতে ৩০ পারসেন্ট উইমেন থাকে সেটা দেখতে হবে এবং শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইব যাতে থাকে তা দেখতে হবে।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে বলেছেন ভারতবর্ষের জন্যে যেমন তেমনি পশ্চিমবঙ্গের ক্ষেত্রে শ্রমদিবস সৃষ্টি হবে তার একটা লক্ষ্য নির্দ্ধারণ করা হয়েছে এই জওহর রোজগার যোজনার ক্ষেত্রে এবং দ্বিতীয়ত কেন্দ্রীয় সরকার এইবার ১৭২ কোটি ৮৮ লক্ষ ১০ হাজার টাকা দেওয়ার কথা অবশ্য কেন্দ্র সেই প্রতিশ্রুতি সব সময়ে রক্ষা করেন না। এই যে ২১৬ কোটি ১০ লক্ষ ১৬ হাজার টাকা এর মধ্যে কিছু বাঁধা খরচ আছে যেমন অ্যাডমিনিস্ট্রেশন মেটিরিয়াল কস্ট ইত্যাদি আর বাকি যে অংশ থাকে সেটা কি পশ্চিমবঙ্গের শ্রমদিবসের জন্যে খরচ হবে বলে ধরা হয়েছে এই প্রকল্পে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এই যে ২১৬ কোটি টাকা যেটা ধরা হয়েছে সেটা গাইডলাইন ডিটারমিন্ট করছে। তাছাড়া মেটিরিয়াল কস্ট, অ্যাডমিনিস্ট্রেশন কস্ট, ৫ পারসেন্ট মেনটেনেন্স

কস্ট এবং মেটিরিয়াল কস্ট ইত্যাদির জন্য ধরা হয়েছে। তবে একটা জিনিস হিসাব করেছি তার থেকে বুঝতে পারবেন যে ১২ বছর আগে যখন প্রথম এটা শুরু হয়েছিল জনতা সরকারের আমলে তখন নিয়ম ছিল ফুড ফর ওয়ার্ক এবং তাতে গোটা প্রকল্পটার শুরুতেই পশ্চিমবঙ্গ তখনই প্রায় ৫ কোটি শ্রম দিবস হয়েছিল এখন নিশ্চয় একটু বাড়তে পারে। প্রথম যখন দিয়েছিল তখন অল ইণ্ডিয়ায় যেটা ছিল ৭৪ কোটির মতোন আর আমাদের এখানে ছিল ৪ কোটি ৭৫ মতোন—যেটা হচ্ছে ১২ বছর আগেকার, এই হচ্ছে ব্যাপার।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পরিষ্কারভাবে একটা প্রশ্নের জবাব দেবেন কি—যুগান্তর পত্রিকায় দেখলাম কয়েকটি রাজ্য জওহর রোজগার যোজনার বিরোধিতা করায় পরবর্তী টাকা তারা পাবেনা, তার মধ্যে কি পশ্চিমবাংলা আছে, কারণ ভারতবর্ষের প্রধানমন্ত্রী গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করতে এবং গ্রামের সাধারণ মানুষের দারিদ্র দূরীকরণে অর্থনৈতিক সংকট থেকে মুক্তি দিতে যে প্রকল্প রচনা করতে চলেছেন, পশ্চিমবাংলা যদি সেই প্রকল্পের বিরোধিতা করেন এবং বিরোধিতা করার জন্য যদি টাকার অঙ্ক থেকে বঞ্চিত হন—সেই ব্যাপারে রাজ্য সরকার কি ভেবেছেন একটু বলবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি বিধানসভার সদস্য, খবরের কাগজে যেটা বেরিয়েছে, অথচ সেন্ট্রাল গভর্নমেন্ট এখন পর্যন্ত ......................

(স্পিকারের নির্দেশে এই সময় বক্তার বক্তব্য বন্ধ হয়)

**পশ্চিমবঙ্গে ওয়েস্ট ল্যাণ্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন গঠন**

*২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **শ্রী নটবর বাগদী ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ওয়েস্ট ল্যাণ্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন গঠন করা হয়েছে কিনা;

(খ) হয়ে থাকলে, কোন কোন জেলা নিয়ে গঠিত হয়েছে; এবং

(গ) কবে নাগাত এর কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ডাঃ অম্বরীশ মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ;

(খ) বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরের কিছু অংশ;

(গ) খুব শীঘ্রই কর্পোরেশন কাজ আরম্ভ করবে।

**শ্রী নটবর বাগদী ঃ** এই পশ্চিমবাংলায় ওয়াটার ল্যাণ্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন যেটা গঠন করা হয়েছে এর মূলত কাজের চরিত্র কি?

**ডাঃ অম্বরীশ মুখার্জি ঃ** মাননীয় সদস্য জানেন যে এই ব্যাপারটা শুধুমাত্র পুরুলিয়া,

বাঁকুড়া এবং মেদিনীপুরের ব্যাপার নয়। এই প্রশ্নটা আজকে সারা বিশ্বে উঠেছে। পৃথিবীতে একটা ওয়াটার ল্যাণ্ড ডেভেলপমেন্ট সোসাইটি হয়েছিল, তারা বলেছিল যে জমিগুলি পতিত হয়ে যাচ্ছে, গাছগুলি নষ্ট হয়ে যাচ্ছে, সবুজের আবরণগুলি ঠিক না থাকায় মাটির নিচে জল জমছে না, নাইট্রোজেন থেকে আরম্ভ করে এই সমস্ত মিনারেলসের ক্ষতি হচ্ছে; সব মিলিয়ে একটা ভয়াবহ অবস্থা সৃষ্টি হচ্ছে। এর ফলে ওয়াটার ল্যাণ্ড ডেভেলপমেন্ট বোর্ড যেটা হল তার চেয়ারম্যান ছিলেন কমলা চৌধুরি—এই ব্যাপারে অনেক আলোচনা হয়েছে, বিশ্ববিদ্যালয় পর্যায়ে অনেক সোসাইটিও আছে, সবাই মিলে আমরা আলোচনা করেছিলাম—আমার কাছে যেটা মনে হয়েছে, বাজেটে বলেছি—সেই অনুযায়ী এবারে আমাকে একটা এগ্রিড কভার এগ্রিড কামোফ্লাজ দিতে হবে। টেকনোলজির ব্যাপারটা সারা পৃথিবী মেনে নিয়েছে যে মাটির উপর যদি সবুজের আবরণ না দেন তাহলে যে ক্ষতি হবে সেটা শুধু পরিবেশের নয় প্রোডাকশন এবং প্রোডাকটিভিটিরও ক্ষতি হবে, শেষে আমাদেরকে মরু নিয়ে বাঁচতে হবে। তখন আমরা ঠিক করলাম যে, আমরা একটা ওয়েস্ট ল্যাণ্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন করি। দিল্লির মানসিকতা এই মুহূর্তে কি আছে জানিনা। অর্থাৎ হাইটেক কোন জায়গায় আছে জানিনা। কিন্তু এই কনসাইশেসনের উপর দাঁড়িয়ে ডবলু. এল. ডি. সি. করলাম। এখন বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এই জোনের মধ্যে খুব বেশি আছে। সেটা বর্ধমানে কিছু হবে, বীরভূমে কিছু হবে। আমরা কাজটা শুধু করলাম কর্পোরেশন করে, এই কর্পোরেশন কোম্পানি অ্যাক্ট অনুযায়ী রেজিস্ট্রি করে নিয়েছি। আমাদের যা প্রোজেক্ট ছিল সেটা নিয়ে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার সঙ্গে কি হয়েছে! ওয়ার্ল্ড ব্যাঙ্ক এর প্রশংসা করেছে। আমরা আমাদের ম্যানেজমেন্ট দিয়ে শুরু করি। এই নিয়ে আমরা চেষ্টা করছি। পার্টিসিপেটারী ম্যানেজমেন্টের ব্যাপারে বিভিন্ন দিক থেকে আমরা চেষ্টা করব। আমরা সেজন্য ওয়েস্ট ল্যাণ্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন বাঁকুড়া, পুরুলিয়া, মালদহ নিয়ে কাজ শুরু করেছি। মাল্টি স্পেসিফিক নিয়ে আমরা খুব শীঘ্রই কাজ আরম্ভ করব। এখন এর মধ্যে যদি কোনও স্পেসিফিক কোয়েশ্চেন থাকে তো জিজ্ঞাসা করুন। আমার কাছে তথ্য আছে।

[1-50 – 2-00 P.M.]

### আইনজীবীদের সামাজিক নিরাপত্তা বিষয়ক আইন

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : গত ১৫ই মে, ১৯৮৯ তারিখে প্রশ্ন নং ৮৪০ (অনুমোদিত প্রশ্ন নং ২৩১০)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আইনজীবীদের সামাজিক নিরাপত্তার জন্য আইন প্রণয়নের বিষয়টি বর্তমানে কী অবস্থায় আছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : আমার প্রশ্ন হচ্ছে কি কি সামাজিক নিরাপত্তার ব্যবস্থা বিলে দেওয়া হবে আইনজীবীদের?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : বিলটা তৈরি করে যখন অ্যাসেম্বলিতে নিয়ে আসব তখন

*আপনারা লক্ষ্য করবেন আইনজীবীদের কি কি সামাজিক নিরাপত্তা দেওয়া হচ্ছে?*

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোনও তহবিল তৈরি করা হচ্ছে কি সামাজিক নিরাপত্তার জন্য?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : এটা এখন ভাবা হচ্ছে, এখনই কিছু বলা যাবে না। সরকার ৩০ লক্ষ টাকা দেবেন ঠিক করেছেন এবং বার কাউন্সিল দেবে ১০ লক্ষ টাকা, মোট ৪০ লক্ষ টাকা নিয়ে একটা ফাণ্ড করবার চেষ্টা করা হচ্ছে।

**ডাঃ মানস ভূঁইয়া** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গত বন্ধের দিন আপনি নিজে নেতৃত্ব দিয়ে ডায়মণ্ডহারবার মিউনসিপ্যালিটির কর্মচারিদের বার করে দিতে গিয়েছিলেন?

**মিঃ স্পিকার** : নট অ্যালাউড।

**বিচার বিভাগের কার্যাবলি বাংলা ভাষায় চালু করা**

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : গত ২৫-৫-৮৭ তারিখের তারকিত প্রশ্ন নং *২২৯ (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৮)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বিচার বিভাগের কার্যাবলি বাংলা ভাষায় চালু করার বিষয়ে সরকার বর্তমানে কতদূর অগ্রসর হয়েছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : আগামী ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৯ তারিখ হইতে হুগলি, বীরভূম, এবং মালদহ এই তিনটি জেলার নিম্ন আদালতগুলিতে অর্থাৎ মুন্সেফ আদালত, সাব-ডিভিসনাল জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট আদালত এবং চিফ জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট আদালতে আপাতত সীমিত ভাবে বাংলা ভাষা চালু করার সিদ্ধান্ত লওয়া হইয়াছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে বাংলা ভাষার মাধ্যমে আদালতে কাজকর্ম শুরু করছেন তার ফলে কোনও নূতন কর্মচারী লাগবে কি না? হলে কত?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : ৩টি জেলাতে প্রায় ১৯ জনের মতোন কর্মচারী নেওয়া হবে। সরকারের মোট খরচ হচ্ছে ১১ লক্ষ ৪০ হাজার টাকার মতোন। এটা বলা হচ্ছে বীরভূম, হুগলি এবং মালদহে

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে তিনটি জেলাতে কাজ শুরু করছেন বাকি জেলার পর্যায়ক্রমে শুরু করবেন কি? সেখানে কোনও অগ্রাধিকারের ফলে হবে কি না? অর্থাৎ পরবর্তী কোন জায়গায় করবেন, কি ভাবে করবেন সেটা জানাবেন কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা** : এই তিনটি জেলাতে প্রথমে আরম্ভ করবার পর, অর্থাৎ তিনটি জেলাতে চালু হয়ে গেলে, তারপর পশ্চিম দিনাজপুর, দার্জিলিং, কার্শিয়াং এবং কালিম্পং ছাড়াও অন্যান্য জেলাতেও চালু করবার কথা ভাবছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন মালদহে এই কাজের আনুষ্ঠানিকভাবে উদ্বোধন হয়েছে কিনা?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** ১৮ই সেপ্টেম্বর তারিখে ১০-৩০ মিঃ সময়ে এক সঙ্গে ৩টি জেলায় উদ্বোধন হবে।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বাংলা ভাষা চালু করবার জন্য ৩ টি জেলায় যে কর্মচারী নিয়োগ করেছেন তার মধ্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসের সংখ্যা কত?

**মিঃ স্পিকার :** এরজন্য নোটিশ লাগবে।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** যে সংখ্যার অনুপাতে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস নেওয়া উচিত সেইভাবে নেওয়া হবে।

**মিঃ স্পিকার :** জুডিসিয়াল ডিপার্টমেন্টের কর্মী জুডিসিয়াল ডিপার্টমেন্ট নিয়োগ করে না, ডিস্ট্রিক্ট জাজ নিয়োগ করে থাকেন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মন্ত্রী মহাশয় বললেন ৩টি জেলায় বাংলা ভাষা চালু করার চেষ্টা করছেন, আপনি কি বলতে পারেন আপনার হাতে ৩টি জেলার জন্য কতগুলি বাংলা টাইপ মেশিন আছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** হুগলি জেলার জন্য ২৩টি বাংলা টাইপ মেশিন কিনতে হবে, বীরভূমের জন্য ১৫টি এবং মালদহের জন্য ৬টি বাংলা টাইপ মেশিন কিনতে হবে, তার সঙ্গে এমপ্লয়ী নিযুক্ত করতে হবে। আর বাংলা স্টেনোগ্রাফার প্রতিটি জেলার জন্য ১টি করে আপাততঃ নেওয়া হচ্ছে।

## Presentation of Report

### Forty-third Report of the Business Advisory Committee.

**Mr. Speaker :** I beg to present the Forty-third Report of the Business Advisory Committee which at its meeting held on the 2nd September, 1989 in my chamber considered the question of allocation of date and time for the disposal of legislative business and recommended as follows :-

| | | |
|---|---|---|
| Monday, 4-9-1989 | : | Discussion on the Food situation in the State—2 hours. |
| Tuesday, 5-9-1989 | : | (i) Motion under rule 185 regarding attack on Union Minister of State for Commerce at Ashokenagar |

*Notice given by Shri Saugata Roy and Shri Apurbalal Majumdar, and*

(ii) Motion under rule 185 regarding attack on Minister-in-charge of Education (Primary and Secondary) Department, of West Bengal, at Habra

Notice given by Shri Sumanta Kumar Hira, Shri Nani Kar, Shri Rabindranath Mondal, Shri Nihar Basu, Shri Jayanta Kumar Biswas, Shri Kamakhya Ghosh and Shri Bimalananda Mukherjee—2 hours.

(iii) Motion under rule 185 regarding Partisan use of Doordarshan and Akashvani—Notice given by Shri Manabendra Mukherjee, Shri Rabindra Nath Mondal and Shri Subhas Goswami—1 hour.

(iv) Motion under rule 185 regarding request to the Union Government to repeal the Representation of Peoples (Amendment) Act. 1988

Notice given by Shri Deba Prasad Sarkar—1 hour.

(v) Motion under rule 185 regarding attack on the reporters and photographers of Doordarshan and daily newspapers

Notice given by Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay—1 hour.

There will be no Question for Oral Answer and Mention Case on the 5th September, 1989.

The Minister-in-charge of Parliamentary Affairs may now move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়েম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৪৩তম প্রতিবেদনে যা সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় পেশ করছি।

মিঃ স্পিকার ঃ আশা করছি এতে সকলের সম্মতি আছে, এটা গৃহীত হল।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received five notices of Adjournment Motion. The first from Shri Mannan Hossain on the subject of suppression of the Berhampore Municipality, the second from Shri Ambica Banerjee on the subject of attack on the Union Minister of State for Commerce on 27th August, 1989, the third from Shri Saugata Roy on the subject of attacks on the Reporters and Photographers of Doordarshan and Press and the fourth and fifth from Shri Sudip Bandyopadhyay and Shri Prabuddha Laha respectively, both on the subject of reported attack at Beliaghata on 31st August, 1989 by the supporters of major ruling party.

The subject of the first motion is sub-judice. Hence it is out of order.

On the subjects of the second and the third motion discussions will be held in the House on the 5th September, 1989 on the motions under Rule 185. These motions are, therefore, anticipatory and out of order.

The fourth and the fifth motions are based upon law and order situation and relate to day-to-day administration. Moreover, members may call the attention of the Minister concerned on the subject through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the 4th and 5th motions.

One member of the party may, however, read out the text of his motion as amended.

[2-00 - 2-10 P.M.]

**Shri Sudip Bandyopadhyay :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

Supporters of the major ruling party resorted to vandalism for about three hours over an extensive area at Beliaghata causing damages by setting ablaze 40 homes including a Factory and business establishments of Kalimuddin Sarkar Road, Gagan Sarkar Road and Chalpatti Lane on 31.8.89. Thirty people including two pregnant women and a six year old boy were seriously injured. Statue of late P.M. Shrimati Indira Gandhi was demolished.

.......(Noise and interruption).......

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :-

| Subject | | Members |
|---|---|---|
| 1. Alleged attack on Union Minister of State for Commerce at Ashoknagar, North 24-Parganas on 27.8.89 | : | Shri Asit Kr. Mal, |
| | : | Dr. Manas Bhunia, |
| | : | Dr. Sudipto Roy, |
| | : | Dr. Tarun Adhikari, |
| | : | Shri Tuhin Samanta, |
| | : | Shri Supria Basu, |
| | : | Shri Prabuddha Laha, |
| | : | Shri Asok Ghosh, |
| | : | Shri Gobinda Ch. Naskar and |
| | : | Shri Sultan Ahmed. |
| 2. Reported death of Children in Calcutta Medical College Hospital in the month of July, 1989 | : | Dr. Tarun Adhikari and |
| | : | Dr. Sudipto Roy. |
| 3. Reported attack on the State buses, bus workers and passengers on 28.8.1989 & 29.8.1989 | : | Shri Sadhan Chattopadhyay. |
| 4. Reported recent incident of Chaulpatti at Beleghata on 31.8.1989 | : | Shri Lakshman Ch. Seth, |
| | : | Dr. Manas Bhunia, |
| | : | Dr. Tarun Adhikari |
| | : | Shri Tuhin Samanta, |
| | : | Shri Supria Basu, |
| | : | Dr. Sudipto Roy, |
| | : | Shri Mannan Hossain, |
| | : | Shri Nurul Islam Chowdhury, |
| | : | Shri Asok Ghosh, and |
| | : | Shri Saugata Roy. |
| 5. Reported attack on Photographer and Reporters of Doordarshan and News papers on 30.8.1989 and 31.8.1989 | : | Dr. Motahar Hossain, |
| | : | Dr. Sudipto Roy, |
| | : | Dr. Tarun Adhikari, |
| | : | Dr. Manas Bhunia, and |
| | : | Shri Tuhin Samanta. |
| 6. Acute shortage of Power at Howrah | : | Shri Ambica Benerjee. |

7. Reported police firing at Banodia village and Bharatpur P.S. of Murshidabad Dist. on 30.8.89 : Shri Mannan Hossain.

8. Alleged firing by the Bihar Police on 30.8.89 near Chamara Check Post under Neturi Purulia District : Shri Natabar Bagdi : Shri Gobinda Bauri and : Lakshmi Ram Kisku.

9. Reported recent Premature retirement of a Deputy Commissioner of Calcutta Police (Traffic II) : Shri Subrata Mukherjee

I have selected the notice of Shri Gobinda Bauri and Shri Lakshmi Ram Kisku on the subject of alleged firing by the Bihar Police on 30.8.89 near Chamara Check Post under Neturi P.S. of Purulia district.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** on 7.9.1989.

## LAYING OF ORDINANCE

### The West Bengal National Volunteer Force Ordinance, 1989

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your honour's permission I beg to lay the West Bengal National Volunteer Force Ordinance, 1989 (West Bengal Ordinance No. II of 1989), under Article 213(2) of the Constitution of India.

## LAYING OF REPORT

### The Audit Certificate, Certified Accounts and Audit Report on the Accounts of Hooghly River Bridge Commissioners for the year 1987-88

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Audit Certificate, Certified Accounts and Audit Report on the Accounts of Hooghly River Bridge Commissioners for the year 1987-88.

## LAYING OF ORDINANCES

### The West Bengal Land Reforms (Amendment) Ordinance, 1989

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your honour's permission I beg to lay the West Bengal Land Reforms (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. III of 1989) under Article 213(2) of

the Constitution of India.

**The West Bengal Housing Board (Amendment) Ordinance, 1989**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay that the West Bengal Housing Board (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. IV of 1989), under Article 213(2) of the Constitution of India.

**The West Bengal Premises Tenancy (Amendment) Ordinance, 1989**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay that the West Bengal Premises Tenancy (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. V of 1989), under Article 213(2) of the Constitution of India.

**The West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1989**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay that the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. VI of 1989), under Article 213(2) of the Constitution of India.

**The West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Amendment) Ordinance, 1989**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay that the West Bengal State Tax on Professions, Trades, Calling and Employments (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. VII of 1989), under Article 213(2) of the Constitution of India.

## LAYING OF RULES

**The Amendments in the West Bengal Panchayat (Constitution) Rules 1975**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay that the amendments in the West Bengal Panchayat (Contstitution) Rules, issued under notification No. 12932/1/Panch/3r-2/88, dated the 19th May, 1989.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের

প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, এই রাজ্যে বিগত কয়েকদিন ধরে আলোকচিত্রী এবং সাংবাদিকদের উপর একের পর এক নিগ্রহ এবং আক্রমণের ঘটনা ঘটে যাচ্ছে। স্যার, এ ব্যাপারে রাজ্যের প্রতিটি শুভবুদ্ধিসম্পন্ন এবং গণতন্ত্রপ্রিয় মানুষ উদ্বিগ্ন। স্যার, সাংবাদিক এবং আলোকচিত্রীদের উপর এই আক্রমণের ঘটনা কোনও বিচ্ছিন্ন বা আকস্মিক ঘটনা নয়। বিগত ৩০শে আগস্ট থেকে একের পর এক বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন সংবাদপত্রের সাংবাদিক ও আলোকচিত্রীদের উপর এবং দূরদর্শনের আলোকচিত্রীদের উপর আক্রমণের ঘটনা ঘটেছে। ৩০শে আগস্ট দূরদর্শনের আলোকচিত্রী শশাঙ্ক বিশ্বাস, নদীয়ায় স্টেটসম্যান, আজকাল, পি. টি. আই., বসুমতীর সাংবাদিকদের উপর নিগ্রহ ও আক্রমণের ঘটনা ঘটে। ৩১শে আগস্ট বেলেঘাটায় বর্তমান পত্রিকার আলোকচিত্রী কাজল দাস, সুব্রত মজুমদারের উপর আক্রমণ হয়। দু' তারিখে ঐ বর্তমানের আলোকচিত্রী, সাংবাদিক মোসারক হোসেন যখন বিজয়গড়ে যাচ্ছিলেন তখন টালিগঞ্জে তার গাড়ি ঘিরে ধরা হয় এবং সেখানে হামলা করার চেষ্টা করা হয়। স্যার, সবচেয়ে উদ্বেগের ঘটনা হল, মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় তথ্যমন্ত্রী বারবার বলছেন যে এসব জিনিস তারা সমর্থন করেন না, বামফ্রন্টের নেতারাও বলছেন যে তাঁরা সমর্থন করেন না অথচ একের পর এক এইসব ঘটনা ঘটছে। কাজেই স্যার, ওঁদের কাছে আমার স্পেসিফিক প্রশ্ন, সত্যিই কি ওঁরা চান যে সাংবাদিকদের উপর, সংবাদপত্রের স্বাধীনতার উপর এই হস্তক্ষেপ বন্ধ হোক? তা যদি হয় তাহলে এসব ঘটনা ঘটছে কেন? স্যার, এ ব্যাপারে হাউস তথা পশ্চিমবাংলার মানুষ উদ্বিগ্ন কারণ এই আঘাত গণতান্ত্রিক ব্যবস্থার উপর আঘাত। আমরা যখন কেন্দ্রীয় সরকারের মানহানি বিলের ব্যাপারে এবং সংবাদপত্রের স্বাধীনতার ব্যাপারে দেশ জুড়ে আন্দোলন করেছি তখন আমি চাই এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। আমার দাবি, মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে আগামীদিনে সাংবাদিক এবং আলোকচিত্রীদের নিরাপত্তার ব্যাপারে আশ্বস্ত করে বিবৃতি দিন এবং এ ব্যাপারে প্রয়োজনীয় প্রতিশ্রুতি দিন।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি মালদহ জেলায় ৭ হাজার ছেলে এবারে মাধ্যমিক পরীক্ষায় পাশ করেছে। তার মধ্যে মাত্র ৩ হাজার ছেলে এখন পর্যন্ত ভর্তি হয়েছে। কলেজ, স্কুলে যে ক্ষমতা ছিল সেটা শেষ হয়ে গেছে। আর একটি ছেলে কোথাও ভর্তি হওয়ার সুযোগ পাচ্ছে না। যে কয়টা স্কুল যারা নুতন করে প্রার্থনা করেছিল তাদের আপ গ্রেড করার সেটাও এখনও পর্যন্ত তারা পাচ্ছে না। কাজেই এই বিষয়ে যদি অবিলম্বে ব্যবস্থা করা না হয় তাহলে এই স্টাফ এবং ৩ হাজার ছেলে কোথায় যাবে, তাদের ভবিষ্যৎ কি হবে এই বিষয়ে অভিভাবকরা অত্যন্ত বিব্রতবোধ করছেন। কাজেই আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই বিষয়ে অবিলম্বে সরকারি কর্মচারিদের পাঠিয়ে চিন্তা করা হোক এবং এই বিধানসভা চলাকালীন আমাদের জানানো হোক যে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ

বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেলেঘাটায় কয়েকদিন আগে যে ঘটনা ঘটেছে সেটা সকলেই জানেন। সংবাদপত্রের মাধ্যমে এই অ্যাট্রসিটির অনেক পাবলিসিটি হয়েছে এবং এটা সারা পশ্চিমবঙ্গের মানুষ জানে। কিন্তু হাওড়ার গ্রামে গ্রামে যে অবস্থা চলছে সেটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। এটা নুতন কিছু নয়, ১০ বছর একনাগাড়ে এই জিনিস চলছে, এটা বারীনবাবুও জানেন। সেখানকার স্থানীয় সি. পি. এম-এর প্রধান যিনি তার জন্য সি. পি. এম পার্টির বদনাম হচ্ছে। বারীনবাবু থাকলে তিনি আমাকে সমর্থন করতেন। এখানকার চাতরা গ্রামে এবং তার সংলগ্ন হরিশপুরের আশেপাশের গ্রামে বছরের পর বছর কংগ্রেসের উপরে অত্যাচার হচ্ছে, নানা ভাবে পুলিশকে নিয়ে কংগ্রেসের বাড়িতে বাড়িতে গিয়ে তাদের ধরা হচ্ছে এবং একটা তাণ্ডব চলছে। এখানে ৩০ জন কংগ্রেস কর্মীকে ধরা হয়েছে কিন্তু সি. পি. এম পার্টির কাউকে ধরা হয়নি। সেখানে শট গান হয়েছে। সেখানে প্রধান নিজে হাতে করে পাইপ গান চালায় এবং তার ফলে ৪/৫টি শিশু গান শটে ইনজুরি হয়েছে। তাদের নামে এফ. আই. আর করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি বা ধরা হয়নি। অপর দিকে কংগ্রেসের ৩০ জন কর্মীকে ধরা হয়েছে। তার বিরুদ্ধে কমপ্লেন করা হয়েছে। ডি. এম., এস. পি-কে বলেছেন এবং অবস্থার গুরুত্ব বুঝে সেখানে পুলিশ ক্যাম্প বসানো হয়েছে। কিন্তু গত ১০ বছর ধরে যে ঘটনা ঘটে আসছে আমরা বারবার এই বিষয়ে বিধান সভায় বলে আসছি কিন্তু তার জন্য কোনও বন্দোবস্ত এ পর্যন্ত হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর আবার দৃষ্টি আকর্ষণ করছি যে এই প্রধানকে ইফ হি ইজ নট টেকেন ইনটু টাস্ক, যদি তাকে জব্দ করা না হয়, শান্ত করা না হয় তাহলে শান্তি ফিরে আসবে না। এর ফলে অনেক সি. পি. এম বিক্ষুব্ধ হয়ে উঠেছে এবং এতে কমিউনিস্ট পার্টির ক্ষতি হচ্ছে। বারীন বাবু থাকলেও একথা বলতেন। কাজেই এই রকম মানুষকে জব্দ করা হোক এবং এলাকার শান্তি ফিরিয়ে আনা হোক।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্র মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ২৪/৭/৮৯ তারিখে খড়গপুর শহরে শেখ বাবু যার বাবার নাম ভোদা, তাকে চুরীর দায়ে অ্যারেস্ট করে লক আপে নিয়ে যাওয়া হয় এবং সেখানে তাকে বেদম প্রহার করা হয় এবং পরে অসুস্থ অবস্থায় তাকে স্টেট হাসপাতালে নিয়ে যাওয়া হয়। সেখানে তাকে মৃত বলে ঘোষণা করা হয়। এই ঘটনাকে কেন্দ্র করে সেখানকার সি. পি. আই., সি. পি. (আই) এম, কংগ্রেস সমস্ত রাজনৈতিক নেতৃবৃন্দ ডি. এম., এস. পি'র কাছে ডেপুটেশনে যায় যে ম্যাজিস্ট্রেট পর্যায়ের কাউকে দিয়ে এই ঘটনার তদন্ত করা হোক। এই ব্যাপারে কোনও রিঅ্যাকশন না হওয়ায় ৩১ তারিখে আবার কংগ্রেস, সি. পি. আই. সি. পি. (আই) এম, ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. এস. ইউ. সি. আই থেকে খড়গপুরের একটা জনসভায় দাবি ওঠে যে অবিলম্বে ম্যাজিস্ট্রেট পর্যায়ের কাউকে দিয়ে তদন্ত করা হোক। মিউনিসিপ্যালিটিতেও এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হয় যে ম্যাজিস্ট্রেট পর্যায়ের কাউকে দিয়ে তদন্ত করা হোক। কিন্তু আজ পর্যন্ত কিছুই দেখছি না। সেখানে পুলিশের যে ব্যবস্থা ছিল সেই ব্যবস্থাই চলছে। এই ঘটনা নিয়ে সেখানকার মানুষের মধ্যে প্রচণ্ড একটা রিঅ্যাকশন চলছে, সমস্ত রাজনৈতিক দল এই দাবি করছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি যে অবিলম্বে একজন ম্যাজিস্ট্রেট

পর্যায়ের কাউকে দিয়ে ঘটনার তদন্ত করা হোক তাহলে আসল রিপোর্ট প্রকাশিত হবে। এই ভাবে লক আপে মৃত্যুর ঘটনায় বামফ্রন্টের ভাব মূর্ত্তি নষ্ট হচ্ছে বলে আমার ধারণা।

**শ্রী অমর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে তাণ্ডব গত ৩০শে আগস্ট হাওড়ার কল্যাণপুর কেন্দ্রে, কল্যাণপুর গ্রামের উপর ঘটে গেল মাননীয় বিধানসভার সদস্য, জেলা পরিষদের নির্বাচিত উপস্থিতিতে যে নারকীয় তাণ্ডব ঘটেছে, সেই সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে সেই বিষয়ে অবহিত করছি এবং যথাবিহীত ব্যবস্থা করার জন্য দাবি জানাচ্ছি। সেখানে সকাল সাড়ে আটটার সময় ১৯ জন মানুষের বাড়ি এবং দোকানকে র‍্যানস্যাক করা হলো, দু' লক্ষ, আড়াই লক্ষ টাকার সম্পত্তি আয়রন চেস্ট থেকে লুঠ করা হল, মেয়েদের হাত থেকে চুড়ি খুলে নেওয়া হল, এই রকম গুণ্ডামি করে আপনারা সমাজতন্ত্র আনবেন? বিধানসভার একজন সদস্য যিনি এখন পি. আর. বণ্ড দিয়ে জামিন নিয়েছেন, সেই নিতাই আদক, তার উপস্থিতিতে এই নারকীয় ঘটনা ঘটেছে। পুলিশের সামনে মিষ্টির দোকান লুঠ করা হয়েছে এবং পুলিশের ও. সি. সেই লুঠ করা মিষ্টি প্লেটে করে খাচ্ছেন, এবং সি. পি. এম. নেতারাও সেই মিষ্টি খাচ্ছেন, এই দৃশ্যও দেখা গেছে। আমি ১৯ জন ক্ষতিগ্রস্ত মানুষের তালিকা আপনার মাধ্যমে সভার কাছে পেশ করছি। এই সব লোকের অপরাধ কি, তারা কংগ্রেস করে বলেই কি তাদের অপরাধ? সেই জন্য তাদের উপর এই রকম অত্যাচার হবে, অবিচার হবে? মেয়েদের হাত থেকে চুড়ি ছিনিয়ে নেওয়া হবে? এই অবস্থায় এখানে সমাজতন্ত্র প্রতিষ্ঠা হবে?

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০শে আগস্ট বীরভূম জেলার সাঁইথিয়া শহরে সর্বাত্মক ধর্মঘট পালিত হয়। ধর্মঘটের সমর্থনে ৫/৬ হাজার লোক মিছিল করে যখন জেলা শহরের কংগ্রেস অফিসের সামনে দিয়ে যাচ্ছিল তখন সেই কংগ্রেস অফিস থেকে অজস্র ঢিল এবং বোমা চার্জ করা হয়। সাঁইথিয়া শহরের সেই মিছিলকে অনেক করে নিয়ন্ত্রণ করা গিয়েছিল কিন্তু প্রকৃতির এমনই পরিহাস, সেখানে জেলা সভাপতি নাম নীহার দত্ত, তার সামনে এই ঘটনা ঘটেছিল। কিন্তু প্রকৃতির কি পরিহাস, ঐ ঘটনার অব্যবহিত পরে দেখা গেল এক ব্যক্তিকে আহত অবস্থায় হাসপাতালে আনা হল তার তিনটি আঙুল বোমায় উড়ে গেছে, তার নাম লখীন্দর মণ্ডল, সে বোমা মারতে গিয়ে তার তিনটে আঙুল উড়ে যায়, কংগ্রেসের ছেলে, সে এখন হাসপাতালে আছে, কংগ্রেস ওখানে কি ভাবে গুণ্ডামি করে, আর এই ধরনের গুণ্ডামি করে এখানে এসে হৈ চৈ করে, এই জিনিস যাতে না হয় তার জন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয় আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮ তারিখে দক্ষিণ ২৪ পরগনার ক্যানিং-এ সি. পি. এম. লোকাল কমিটির সেক্রেটারি খুন হয়। এর পর সি. পি. এম. পার্টি থেকে ঘোষণা করা হল যে কংগ্রেস এই খুন করেছে, এই খুনের সঙ্গে কংগ্রেস যুক্ত। আমরা জেলা কংগ্রেস থেকে জানিয়েছিলাম যে এটা একটা সি. পি. এম. এর অন্তর্দ্বন্দের ফল। এটা বিশ্বাস না করে ভাঙড় থানার ও. সি. মোজাম্মেল শেখকে চালতাবেড়ে থেকে

গ্রেপ্তার করে। কিন্তু বোধরায় গেলে সি. পি. এম-এর লোকেরা তার কাছ থেকে তাকে কেড়ে নিয়ে চন্দ্রনেশ্বরের বাজারে তাকে কুপিয়ে কুপিয়ে খুন করে। তারপর একদিনে সাতজনকে খুন করা হল। কিন্তু তারা আমাদের কথা বিশ্বাস না করে আমাদের লোকগুলোকে অ্যারেস্ট করার চেষ্টা করে। তার দুদিন পরে সুন্দরবন উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের ভগ্নিপতি অ্যারেস্ট হয়। তারপর এক হাজার লোক লাঠি, সড়কি, বল্লম নিয়ে ক্যানিং থানা ঘেরাও করেছিল। যেখানে মন্ত্রীর ভগ্নিপতি অ্যারেস্ট হয়েছিল সেখানে আজ পর্যন্ত মন্ত্রীর পক্ষ থেকে কোনও রকম স্টেটমেন্ট করা হল না, মুখ্যমন্ত্রী কোনও কথা বললেন না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, সুন্দরবন উন্নয়ন দপ্তরের মন্ত্রীকে তিনি পদত্যাগ করতে বলুন অথবা তাঁকে বরখাস্ত করুন। আমি তাঁর পদত্যাগ দাবি করছি।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে হুগলি জেলার ঘিয়া-কুন্তি নিকাশি প্রকল্পের কাজ তরান্বিত করার দাবি করছি। এই স্কীমটি ১৯৭৬ সালে মঞ্জুর হয়েছিল। ১৯৭৭-৭৮ সালে প্রকল্পটির কাজ শুরু হয়েছিল। তারপর থেকে বিভিন্ন কারণে প্রকল্পটি রূপায়ণের কাজে ঢিলেমি দেখা দেয়। বৈদ্যবাটি রেল লাইনের কাছে রেল ব্রিজের কাজ তিন বছর ধরেও শেষ হচ্ছে না। কেন্দ্রীয় সরকার ৩ কোটি টাকা দিয়েছেন, কিন্তু কাজ তরান্বিত হচ্ছে না। ন্যাশনাল হাইওয়েতে কাটি-কুন্তি খালের ওপর যে ব্রিজ হওয়া দরকার, তাও হচ্ছে না। জি. টি. রোডে এবং ন্যাশনাল হাইওয়েতে কুন্তি নদীর ওপর সংযোগ রক্ষাকারী ব্রিজ হওয়া দরকার। অথচ আমরা দেখছি হাইওয়ে ডিভিসন সেই ব্রিজ করছে না। এর ফলে নিচের অংশ যদিও কাটা হয়েছে, কিন্তু ওপরের অংশ কাটা হচ্ছে না। এক্ষেত্রে বিভিন্ন দপ্তরের মধ্যে যে সমন্বয়ের দরকার সেই সমন্বয় লক্ষ্য করা যাচ্ছে না। অবিলম্বে এই কাজগুলি করার দিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি যে, অবিলম্বে ওখানে রেল ব্রিজের কাজ শুরু করা হোক।

**শ্রী সুহৃদ বসু মল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ভারত বন্ধের দিন বার্ণপুর শহরে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডারা শ্রমিকদের ঘরে ঘরে গিয়ে কারখানায় যাতে তাঁরা না যান তার জন্য শাসানি দেয়। আরও দুঃখের বিষয় হচ্ছে পরবর্তীকালে যে সমস্ত শ্রমিকরা এমার্জেন্সী পাস নিয়ে কারখানায় ঢুকেছিল—যে বিষয়ে সিটুর সম্মতি ছিল—সে সমস্ত নিরীহ শ্রমিকদের অমানুষিকভাবে পেটানো হয়েছে এবং অফিসারদের ধরে ধরে রিভলভারের বাঁট দিয়ে মারা হয়েছে। সব চেয়ে দুঃখের বিষয় হচ্ছে, বার্ণপুর হাসপাতালের রোগীদের খাবার মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা ছিনিয়ে নিয়ে গিয়ে ক্যাডারদের খাইয়েছে। স্যার, এই অবস্থায় অসভ্য, বর্বর সিটু এবং মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টিকে সামাজিকভাবে বয়কট করা উচিত। ওরা সভ্য সমাজে থাকার উপযুক্ত নয়। শ্রমিকদের মেরেছে, অফিসারদের মেরেছে, হাসপাতাল থেকে রুগীর খাবার ছিনিয়ে নিয়ে গিয়ে সি. পি. এম-এর ওয়ার্কারদের

এবং গুণ্ডাদের দিয়েছে। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি বার্ণপুর শহরে সমস্ত মাফিয়াদের জড়ো করেছিল বনধ করার জন্য। কারণ ওদের মানুষের কাছে আবেদন করে বন্ধ করার ক্ষমতা নেই।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পিকার স্যার, আমার বাড়ির কাছের একটা অখ্যাত গ্রাম বিনোদীয়া হঠাৎ সুখ্যাত হয়ে গেল, কাগজে বার বার নাম বেরল। গত ৩০শে আগস্ট এই বিনোদীয়া গ্রামে ওখানকার থানার মেজবাবু আগে থেকেই ছিলেন। ঐদিন সকালবেলা ওখানে সি. পি. এম-এর একটা মিছিল এলে কংগ্রেসের লোকেরা ইঁট-পাটকেল ছুঁড়তে থাকে। সেই সময়ে মেজবাবুর মাথায় সামান্য একটু আঘাত লাগে। তাতেই তিনি সেখানে ১০ রাউণ্ড গুলি চালান। ৩টি লোক বুলেটবিদ্ধ হয়। সেখানে ২৯ জন হোমগার্ড এবং কনস্টেবল ছিল। কোনও লাঠি-চার্জের ব্যাপার নয়, টিয়ারগ্যাস তাও চলেনি, হুঁশিয়ারি পর্যন্ত দেয়নি, সেখানে কোনও বাড়ি লুঠ হয়নি, মানুষ আহত হয়নি, কোনও রকম মারামারি হয়নি। সেই ঘটনা ঘটার পর সেকেণ্ড অফিসারের কাজ অত্যন্ত ভাল হয়েছে এটা প্রমাণ করার জন্য নির্দোষ লোকগুলোকে গ্রেপ্তার আরম্ভ হয়েছে থানায় এবং সেকেণ্ড অফিসারকে বহরমপুর হাসপাতালে পাঠানো হয়েছে। আমি হাসপাতালে খোঁজ নিয়ে দেখলাম আঘাত অত্যন্ত সামান্য, মাথার চামড়া কেটে গেছে। পুলিশ একটু ভাল-মন্দ খায় তাই রক্ত বেশি বেরিয়েছে। আমার কথা হচ্ছে, সেখানে এই যে গুলি চালানো হল এই গুলি চালানোর অবস্থা ছিল কিনা সে ব্যাপারে বিভাগীয় তদন্ত চাই। গুলি চালানোর মানে হচ্ছে বামফ্রন্ট সরকারকে অপদস্ত করার চেষ্টা করা। আমি এ ব্যাপারে বিভাগীয় তদন্তের দাবি করছি।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩০শে আগস্ট আমরা বন্ধ দেখলাম। এর আগে বিগত ১২ বছর ধরে পশ্চিমবাংলায় অনেকগুলি বন্ধ দেখেছি। আমরা বন্ধের দিন দেখেছি, রাইটার্স বিল্ডিং-এর প্রধান ফটক তালা-চাবি দিতে, স্টেট বাসের যে সমস্ত গ্যারাজগুলি আছে সেই গ্যারাজগুলি বন্ধ থাকতে দেখেছি, এছাড়া অফিস-আদালত বন্ধ থাকতে দেখেছি। কিন্তু মারাত্মক যেটা কথা সেটা হচ্ছে গত বন্ধের দিন আমরা দেখলাম বন্ধের যারা বিরোধিতা করেছে তাদের উপর ব্যাপক আক্রমণ। আমার এলাকায় কাশীপুর গানশেল ফ্যাক্টরীতে প্রচুর শ্রমিক কাজ করে। সেই ফ্যাক্টরীতে বন্ধের দিন ৮০ ভাগ শ্রমিক কাজ করেছিল। এই কাজ করার ফলে কাশীপুর রোডের উপর তাদের আক্রমণ করা হয়। বন্ধের পরের দিন বেলেঘাটার কয়েকটি অঞ্চলে যারা বন্ধের বিরোধিতা করেছিল তাদের উপর ব্যাপক আক্রমণ করা হয়। ৪৯টি বাড়ি লুঠ-পাট করা হয়। এই কি অরগানাইসড পার্টির নমুনা? ঘরে ঘরে লুঠ করা হয়েছে, বাড়ি থেকে সোনার গহনা নিয়ে নেওয়া হয়েছে, টাকা-পয়সা লুঠ করেছে। বেলেঘাটার কয়েকটি অঞ্চলে ১৮ থেকে ২৪ বছরের কোনও মেয়েকে আর পাওয়া যাবে না, সব পালিয়ে গেছে লুঠেরাদের ভয়ে। আরও আশ্চর্য হয়ে যাবেন, শুধু মেয়েদের উপর নয়, গর্ভবতী নারীর পেটে পর্যন্ত লাথি মারা হয়েছে, একজন মন্ত্রী এবং একজন এম. এল. এ (বিধায়ক) এর সঙ্গে জড়িত। এখানে মন্ত্রী মহাশয়কে দেখতে পাচ্ছি না, কিন্তু বিধায়ককে দেখতে পাচ্ছি। আমি এটা খুব গুরুত্বপূর্ণ বলে মনে করি। পশ্চিমবাংলায় আজকে কোনও আইনের শাসন নেই এটাই প্রমাণ হয়ে গেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক দিন পর বিধানসভা খুলেছে। আপনি এখানে আছেন তবে আমি যাদের সম্বন্ধে বলব তাঁরা কেউই থাকেন না। [*******
*******]

**মিঃ স্পিকার :** আমাদের এসট্যাবলিশড নিয়ম আছে, কোনও মন্ত্রী বা কোনও মেম্বারের বিরুদ্ধে অভিযোগ করতে গেলে আগে নোটিশ দিতে হয়, কিন্তু আপনি সেই নোটিশ দেননি। সুতরাং ওটা এক্সপাঞ্জ হবে।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্যার, মন্ত্রীর বিরুদ্ধে আমি কি বলছি সেটা আগে শুনুন। যেদিন গণ্ডগোল হয় বেলেঘাটায় সেখানে একজন মন্ত্রী উপস্থিত ছিলেন আমি এই অভিযোগ রাখছি আর কিছু নয়। আমাদের অভিযোগের কথাগুলি আজ পর্যন্ত কেউ এমন কি মুখ্যমন্ত্রী মহাশয়ও অস্বীকার করেন নি। আজকে গণতান্ত্রিক পদ্ধতিতে আমাদের বলতে হয়, তাই আমি আপনাকে বলছি। এটা কি একটা বিক্ষিপ্ত ঘটনা? কিছুদিন আগে প্রিয়রঞ্জন দাসমুন্সী মহাশয়কে মারা হয়েছে, চিত্র সাংবাদিকদের সকলকে মারধোর করা হয়েছে, অত্যাচার করা হয়েছে। আজকে আমাদের আপনি বলুন যে পশ্চিমবঙ্গে এক একটা ঘটনা হচ্ছে, এর পর এখানে গণতন্ত্র থাকবে কিনা? মন্ত্রীদের বিরুদ্ধে বলে কোনও লাভ নেই। পশ্চিমবঙ্গে গণতন্ত্র কিছু নেই। পশ্চিমবঙ্গের মানুষের কাছে ওঁরা ক্ষমারও অযোগ্য হয়ে আছেন, এই কথা আজকে লজ্জা এবং ঘৃণার সঙ্গে বলছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে বলতে চাই যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ক্ষমতায় থাকার সমস্ত সাংবিধানিক অধিকার হারিয়ে ফেলেছেন। আপনি জানেন স্যার, যে আমাদের দেশের সংবিধানে আছে কোনও রাজ্যে যদি কেন্দ্রীয় সরকারের অফিস থাকে তাহলে সেই অফিসের নিরাপত্তার ব্যবস্থা করার দায়িত্ব হচ্ছে সেই রাজ্যের। তার কারণ কেন্দ্রীয় সরকারের সেই অফিসের নিরাপত্তার দেবার জন্য আলাদা পুলিশ ফোর্স কেন্দ্রীয় সরকারের নেই। বন্ধের দিন আমরা কি দেখেছিলাম? বন্ধের আগের দিন এবং বন্ধের দিন সি. পি. এমের গুণ্ডা বাহিনী লাল ঝাণ্ডা নিয়ে প্রকাশ্যে বিভিন্ন অফিসগুলিতে গিয়ে কর্মচারিদের উপর আক্রমণ করে। আমি আপনাকে তার একটি তালিকা দিচ্ছি। বন্ধের আগের দিন ঐ সি. পি. এমের গুণ্ডা বাহিনী আর. এন. মুখার্জি রোডে পে-অ্যাণ্ড অ্যাকাউন্টস অফিসে, নিজাম প্যালেসে রিজিওন্যাল লেবার কমিশনারের অফিসে, জুট কর্পোরেশনের অফিসের সামনে সি. পি. এমের ফ্ল্যাগ নিয়ে দাঁড়িয়েছিল তাদের ছবি সংবাদপত্রে বেরিয়েছে, ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের ভিতর থেকে কর্মচারিদের জোর করে বার করে দিয়েছে। তার পরের ঘটনা আরও ভয়াবহ, সি. পি. এমের গুণ্ডারা প্রকাশ্যে মিছিল করে পুলিশের সামনে গিয়ে সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল অর্গানাইজেশনের যে দুটো কমপিউটার, সেই দুটো কমপিউটার, সেই দুটো অফিস ভেঙ্গে দেয়। কোল কনট্রোল অফিসের কর্মচারিদের খাবার দাবার ছিল, সেগুলি ফেলে দেয়। তারা জিওলজিক্যাল সার্ভের অফিসে গুণ্ডামী করতে গিয়ে ইচ্ছুক কর্মচারিদের

[* Expunged as ordered by the chair]

কাছে মার খেয়ে পালিয়ে গিয়েছিল। আমার কাছে সবচেয়ে লজ্জার ব্যাপার এটাই যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাকরণে বসে বলেছিলেন যে কোনও গণ্ডোগোলের খবর নেই। অন্তত ২০টি অফিস বন্ধের দিন ক্ষতিগ্রস্ত হয়েছে। পুলিশ কমিশনার বলেছেন কোনও গণ্ডোগোল হয়নি। আমি সেই কমিশনারের পদত্যাগ দাবি করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা এই বিরোধী পক্ষের সদস্যরা সবাই এই কথা বলছি যে, হিংসা কিভাবে আমাদের এই প্রদেশে ছড়িয়ে যাচ্ছে। স্যার, এটা আমার বলতে কোনও দ্বিধা নেই যে মহাভারতের দুঃশাসনের চরিত্রও আমাদের মুখ্যমন্ত্রীর কাছে ম্লান হয়ে গেছে। স্যার, আমি অতীতেও বলেছি যে মুখ্যমন্ত্রী মহাশয় এই দপ্তর সামলাতে পারছেন না, শুধু নিরীহ ভাবে ভাল ভাল কথা বলবেন আর মাঝে মাঝে পার্টি কমরেডদের ধমকাবেন এ রকম ভাবে চলতে পারে না। লোকসভার নির্বাচনকে লক্ষ্য করে ওরা এই দানবীয় শক্তি দিয়ে গণতন্ত্রকে ধ্বংস করতে চলেছে। আমাদের এই দুঃস্বপনের রাজত্ব খতম করতে হবে। আমরা জানি যে সংবিধান ভেঙ্গে পড়েছে। বেলেঘাটার অত্যাচারের কাহিনী বললে মনে হবে সংবাদপত্র বাড়িয়ে লিখেছে। আমি আপনাকে লিখিত চিঠি দেব, এখন এখানে একটা প্রস্তাব দিচ্ছি যে লবিতে একটা ভি. ডি. ও ক্যাসেট যদি ক্যাবিনেট মন্ত্রীদের দেখানো যায় তাহলে ওঁরা দেখতে বা শুনতে পাবেন যে সেখানকার মা, বোন এবং অন্তস্বত্তা মায়েরা কি বলেছেন। ওঁরা বলছেন সংবাদপত্র মিথ্যা বলেছে। এতবড় কথা দিল্লির পলিট ব্যুরোর নেতৃত্ব বলছেন যে, সারা ভারতবর্ষের বড় বড় সংবাদপত্রগুলি সব মিথ্যা লিখছে। আজকে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির পলিট ব্যুরো দিল্লিতে বসে জ্যোতি বসুর কথার রিহারর্সাল দিয়ে তাঁর কথা তুলে ধরে সর্বভারতীয় সংবাদপত্রগুলিকে হুমকি দিচ্ছে। আমি বলি, এইভাবে রাজীব গান্ধীকে ধ্বংস করা যাবে না। পঞ্চাশ বছর হতে চলেছে এই বিধানসভার।. এক সময় হিটলারও আক্রমণ করেছিলেন পোলাণ্ডের বুকে। আজকে সেইরকম আধা ফ্যাসিস্ট কায়দায় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি ভাবছেন তাঁরা লোকসভায় বসবেন, বসে গুঁড়িয়ে দেবেন গণতান্ত্রিক শক্তিকে, ৪২ শতাংশ ভোটারকে ভোট দিতে দেবেন না এবং তারজন্য আজকে প্রিয়রঞ্জন দাসমুন্সীর উপর আক্রমণ হচ্ছে, বেলেঘাটায় আক্রমণ হচ্ছে, সমস্ত জায়গায় আক্রমণ হচ্ছে, গণতন্ত্রের প্রহরী সংবাদপত্রের টুটি চেপে ধরা হচ্ছে। কিন্তু পঞ্চাশ বছর ধরে বিধানসভা রয়েছে, গণতন্ত্র রয়েছে এবং আমরা এই গণতন্ত্রকে বাঁচিয়ে রাখবই। গণতান্ত্রিক পদ্দতিতে ওঁদের সমাপ্তি ওঁরা দেখে যাবেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। অশোকনগরে কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী সি. পি. এম. এর আক্রমণে আহত হয়েছেন। তাঁর থুতনিতে ৬টি সেলাই হয়েছে এবং আট দিন পর আজকে তিনি ফিরে গেছেন নিজ বাড়িতে। এর আগেও কেন্দ্রীয় মন্ত্রী শ্রী অজিত পাঁজা, শ্রী সন্তোষমোহন দেব এবং শ্রী প্রিয়রঞ্জন দাসমুন্সীর উপর আক্রমণ হয়েছে। গণতন্ত্রকে স্তব্ধ করে দেবার এই যে একটা ফ্যাসিস্ট অ্যাটেমপ্ট এটাকে প্রতিহত করবার জন্য এই হাউসে থেকে আপনি ব্যবস্থা নেবেন এটা প্রত্যাশা করি। আমরা নিশ্চয়ই মনে করতে পারি, যে রাজ্যে কেন্দ্রীয় মন্ত্রীর কোনও নিরাপত্তা নেই, যে রাজ্যে রাজ্যমন্ত্রীর নিরাপত্তা নেই, সেই রাজ্যে সাংবিধানিক সঙ্কট দেখা দিয়েছে। কেন্দ্রীয় মন্ত্রী বা রাজ্যমন্ত্রী কেউ যদি নিরাপদ না হন, এম. এল. এ., এম.

পি এবং রাজ্যের সাধারণ মানুষজন যদি নিরাপদ না হন, তাহলে ধরে নেওয়া যায় যে সেই রাজ্যে সাংবিধানিক সঙ্কট দেখা দিয়েছে এবং সেই রাজ্য সরকারকে বরখাস্ত করা উচিত। আজকে এই দাবি বিধানসভায় ওঠা উচিত। সেদিন অশোকনগরে একজন কেন্দ্রীয় মন্ত্রী উপস্থিত থাকা সত্ত্বেও ও. সি., সার্কেল ইনস্পেকটর বা এস. ডি. পি. ও—কেউ ঐ স্পটে যান নি। সেদিন ও. সি., সি. আই. এবং এস. ডি. পি. ও. সেখানে উপস্থিত থাকবেন এই প্রত্যাশা পূরণ হয়নি। আমরা সেদিন সেখানে বিস্মিত হয়ে গেছি। সেখানে প্রতি ক্ষেত্রেই নিরাপত্তার অভাব বোধ হয়েছে। আজকে সি. পি. এম. এর গুণ্ডা বাহিনী আধা ফ্যাসিস্ট কায়দায় এইভাবে আক্রমণ চালাচ্ছে। তাই আজকে গণতন্ত্রের স্বার্থক প্রয়োগ সম্পর্কে যদি সচেতন না হই তাহলে আগামী দিনে এই অবস্থার পুনরাবৃত্তি হতে বাধ্য। আজকে ঐ পক্ষে বসে যাঁরা এইভাবে আক্রমণ করছেন, সংসদীয় গণতন্ত্রে পালা-বদল আসবে এবং আমরা যেদিন ওদিকে বসব সেদিন আপনাদের গণতান্ত্রিক কাজকর্মও হয়ত প্রতিহত করতে পারি। তাই কিছু কিছু ক্ষেত্রে আমাদের সকলের সোচ্চার হওয়া উচিত, প্রতিবাদ করা উচিত। যে রাজ্যে কেন্দ্রীয় মন্ত্রী, রাজ্যমন্ত্রী এবং মিউনিসিপাল কমিশনারদের নিরাপত্তা নেই সেই রাজ্যে সাংবিধানিক সঙ্কট, একটা কনস্টিটিউশনাল ক্রাইসিস দেখা দিয়েছে তাই এখানে ৩৫৬ ধারা প্রয়োগের দাবি করছি। তবে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী স্বেচ্ছায় পদত্যাগ করবেন এটাই প্রত্যাশিত।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই সমস্ত হাউসের এবং মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর। আমাদের বিরোধী বন্ধুরা গণতন্ত্রের কথা বলেছেন, অন্তত তাঁরা মুখে বলেছেন তার জন্য তাঁদের ধন্যবাদ জানাই। আজকে আমি যখন প্রথমে কোয়েশ্চেন আওয়ারে বলছিলাম তখন ওনারা আমাকে 'খুনী কর' বলছিলেন, ওঁনাদের মাধ্যে যাঁরা ছাগল-পাগল আছেন তাঁরা খুনী করকে খুন কর বলে স্লোগান দিচ্ছিলেন। ওনারা আবার গণতন্ত্রের কথা বলছেন! গত ১১ই আগস্ট তারিখে ওঁনারা হাবড়া পৌরসভা আক্রমণ করেছিলেন। তার জবাব হাবড়ার মানুষেরা দিয়েছেন ১২ তারিখে ধর্মঘট করে। গত ২৭শে আগস্ট তারিখে সি. পি. এম-এর একটা মিছিল হয়েছিল এবং সেই মিছিলে লোক ছিল ৭ হাজার। ওই দিন ওঁদের একটা মিছিল হয়েছিল এবং তাতে লোক ছিল ১ হাজার। ওঁদের লোক অনেক কম ছিল এবং ওই মিছিল থেকে ওঁরা আমাদের মিছিলের উপর ঢিল ছুঁড়েছিল। ওঁনারা দাবি করেছেন যে ওখানে পুলিশ থাকা উচিত ছিল। আমি বলছি আপনারা খোঁজ নিয়ে দেখবেন ওঁদের মিছিল থেকে ছোঁড়া ঢিলে ও. সি. আহত হয়েছে। ওঁনারা যে বলছেন আমাদের মিছিল থেকে ছোঁড়া ঢিলে ওঁদের নেতা, যাঁর নাম করা যাবে না, আহত হয়েছে এটা আদৌ সত্য নয়। ঢিল ছুঁড়েছে ওই নেতার বিরোধী কোনও গোষ্ঠীর লোক এবং তার ফলে তিনি আহত হয়েছেন। আমি আরও আপনাকে বলছি ওঁনাদের যে ভদ্রলোক আহত হয়েছেন, যেখানে তিনি আহত হয়েছেন, যেখানে ওঁনার ছবি ছাপানো হয়েছে আমরা যেখানে মিছিল করছিলাম সেখান থেকে ওই ভদ্রলোকের দূরত্ব ছিল ৭০০ গজ। যদি পশ্চিমবাংলার কোনও মানুষ ৭০০ গজ দূরের থেকে ঢিল ছুঁড়ে কাউকে আহত করতে পারেন তাহলে তাকে কমিউনিস্ট পার্টির সদস্য করার জন্য আমি রেকমেণ্ড করব। আসলে মুশকিল

হচ্ছে ওঁনারা তো সব অনারেবল মেম্বার, সেই অনারেবেল মেম্বারদের কথা কাগজ বিশ্বাস করবে নিশ্চই। ওনারা বলেছেন আমি ওই মিছিলের নেতৃত্ব দিচ্ছিলাম। ঠিকই, আমি এটা স্বীকার করি। রাজীব গান্ধী আমাদের অ্যাটমিক যুগে নিয়ে যাচ্ছেন যখন, এই ঘটনা তখন ঘটবে। হিংগলগঞ্জে আমি ৪-৩০ মিনিটে বক্তৃতা করছিলাম আর ওই ঘটনা ঘটে ৪-২৫ মিনিটে। নূতন এই স্ফুটনিক যুগে হয়ত ৫ মিনিটের ব্যবধানে ওই ঘটনা ঘটানো সম্ভব! ২৮ তারিখে হাবড়াতে ওঁরা সাব-রেজিস্ট্রি অফিসে আগুন লাগিয়েছে, বি. ডি. এবং বি. এল. আর. ও অফিসে আগুন লাগিয়েছে। ২৯ তারিখে ওঁরা মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাসের গাড়ির উপর হামলা চালিয়েছে, এই সমস্ত ঘটনা ঘটেছে কংগ্রেসের নেতৃত্বে। ৩০ তারিখের কথা বলি। রাজীব গান্ধীকে ধন্যবাদ, ওঁনার দর্শন আছে। রাজীব দর্শনের মাধ্যমে সকাল সাড়ে সাতটার খবরে বলা হল দিল্লিতে আলো জ্বালিয়ে বাস চলছে, স্কুটার চলছে এবং ট্রাক চলছে তখন হাবড়ার কংগ্রেস লোকেরা যদিও বা আগে রাস্তায় চলাফেরা করছিল পরে সেই দেখে সব ঘরে ঢুকে পড়ল, ৩০ তারিখে হাবড়ার রাস্তায় কংগ্রেসিদের আর খুঁজে পাওয়া গেল না। সেই জন্য বলছি নানা রকম মিথ্যা কথা বলে কাগজের লোকদের বুঝিয়ে নানা রকম মিথ্যা কথা ছাপিয়ে উত্তেজনা সৃষ্টি করতে চাচ্ছে। তাই আমি বলব ওঁদের নেতাদের যে ওঁনাদের ওই পাগল-ছাগল লোকগুলোকে একটু বোঝান, একটু কনট্রোলে আনার চেষ্টা করুন। তা না হলে এই দেশে আপনাদের আর স্থান হবে না।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভায় আপনার অপরিসীম ক্ষমতার কথা স্বীকার করে নিয়ে বলছি, আমার ঠিক আগেই আপনি যাঁকে এখানে বক্তব্য রাখতে দিলেন, আপনার হাতে যদি কোনও ক্ষমতা থাকে তাহলে ওঁর বক্তব্য আর একবার শুনে পরীক্ষা করে ওঁকে লুনাটিক অ্যাসাইলামে পাঠানোর ব্যবস্থা করুন। কারণ উনি প্রিয়রঞ্জন দাশমুন্সী সম্বন্ধে যে বক্তব্য বললেন তাতে এটা পরিষ্কার যে উনি মানসিক ভাবে সুস্থ নন। স্যার, গত ৩০ তারিখে বাংলা বন্ধের দিন সারা পশ্চিমবাংলা ও ভারতবর্ষের মানুষ দেখেছেন যে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির হিটলার জ্যোতিবাবুর নেতৃত্বে তাঁর মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডাবাহিনী, তাঁর জল্লাদ বাহিনী পশ্চিমবাংলায় কি ঘটনা ঘটিয়েছে। স্যার, আমি যে জেলায় থাকি, হাওড়া জেলা সম্বন্ধে বন্ধুবর অমর ব্যানার্জি এখানে বলেছেন। হাওড়া জেলার সাধারণ সম্পাদক অসিত মিত্রকে বর্তমানে ওখানে বিধানসভার যিনি সদস্য তাঁর নেতৃত্বে, তিনি দাঁড়িয়ে থেকে তাঁর মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির জল্লাদ পেটাল। তিনি এরপর পাঁচদিন ধরে উলুবেড়িয়া হাসপাতালে ভর্তি ছিলেন। আপনারা কাগজে এসব দেখতে পাচ্ছেন। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির সদস্যরা এখানে মানবরুপী হয়ে প্রবেশ করেন। কিন্তু নিজ নিজ এলাকাতে সন্ত্রাসরুপী হিসাবে বিচরণ করেন। বেলেঘাটাতে আমরা তাঁদের রূপ দেখেছি। এখানে মানবরূপী হয়ে সুন্দর সুন্দর ভাষণ তাঁরা দেন এও দেখি। গত পরশুদিন এই রূপ আমি দেখেছি। ইতিহাসের নজির আমি প্রত্যেকটা বাড়িতে দেখেছি। সমস্ত পশ্চিমবাংলাতে, কৃষ্ণনগরে, বর্ধমানে, মেদিনীপুরে, হাওড়াতে, বিভিন্ন জায়গাতে এই জল্লাদ বাহিনী যে খুনের রাজত্ব কায়েম করেছে, ইতিহাস তাকে কখনও ক্ষমা করবে না। এরা ভাবছে এদের সূর্য কোনওদিন ডুববে না। এরা দেয়ালের লেখা পড়তে শেখেনি। ইতিহাস বলছে ফ্যাসিস্ট চিরকাল থাকে না। এখানে জ্যোতিবাবুর ভেড়ার দল যারা বসে আছে, এই ফ্যাসিস্টদের আগামী দিন খুবই ভয়ঙ্কর। এখানে

বসে—ঠাণ্ডাঘরে বসে এরা ভ্যা ভ্যা করছে। ৩০ তারিখ প্রমাণ করবে আগামীদিন আপনাদের আসন কোথায়? ইতিহাস সেই কথাই বলছে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব স্বাভাবিক ভাবেই আমাদের মানসিক অবস্থা উত্তপ্ত এবং আমরা বিচলিত। ওদের সন্ত্রাস ও বর্বরতার নজির আমরা দেখছি এবং একই কথা এখানে উল্লিখিত হচ্ছে। এখানে বেলেঘাটার কথা উল্লিখিত হয়েছে। কিন্তু আমরা যারা গ্রাম বাংলার মানুষ, তারা গত ১২ বছর প্রতি মুহূর্ত পশ্চিমবঙ্গের ৩৮,০০০ গ্রামে এই রকম হাজার হাজার বেলেঘাটা হতে দেখেছি। আজকে ৩০শে আগস্ট এই ধরনের বেলেঘাটা পশ্চিমবঙ্গের ৩৪১টি ব্লকে ১টি করে হয়েছে। মেদিনীপুর জেলা এর থেকে বিচ্ছিন্ন নয়। হাওড়ার নিতাইবাবু, হলদিয়ার মাননীয় সদস্য লক্ষ্মণবাবু বন্ধের দিন যখন হিন্দুস্থান ফার্টালাইজারের ওয়ার্কারদের সঙ্গে গেট থেকে বেরিয়ে বাসে উঠছিলেন তখন তাঁকে (নিতাইবাবুকে) টেনে বের করে মারেন। আমার বিধানসভা কেন্দ্র সবংয়েও ৫নং অঞ্চল প্রধানকে পিটিয়ে জখম করা হয়েছে। সাতজন আদিবাসী জোনমজুরকে ধরে মারা হয়েছে। ৩নং খেলনা গ্রামে তাঁদের কানাই সিং, হেমন্ত সিং এবং রবীন্দ্র সিংকে তাঁদের দুটো করে হাত ও পা ভেঙে দেওয়া হয়েছে। তাঁদের দেহ রক্তাক্ত করে দেওয়া হয়েছে। গড়বেতার বরমুড়াতে ষোল টি তফসিলি পরিবারের বাড়ি লুঠ করা হয়েছে। দুটো গরুকে টাঙ্গি দিয়ে কেটে রাস্তায় ছড়িয়ে দেওয়া হয়েছে। গরু নাকি ভারত বন্ধের বিরোধিতা করছিল। ডেবরা ব্লকের চক্নোয়ারী গ্রামের মধুসূদন গায়েনকে বাড়ি থেকে হেঁচড়াতে হেঁচড়াতে টেনে নিয়ে গিয়ে পুকুর পাড়ের একটি গাছে বেঁধে এই গুণ্ডা বাহিনীর লোকেরা বর্বরোচিত ভাবে প্রহার করেছে। অসভ্য, রাহাজানির নায়ক এই সমস্ত মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডারা পশ্চিমবঙ্গে গণতন্ত্রকে হত্যা করতে করতে গণতন্ত্রের কফিনে গত ৩০শে আগস্ট শেষ পেরেক-টা মেরেছে। আমি দাবি করছি, এই বর্বর সরকারকে অবিলম্বে পদত্যাগ করতে হবে, তা নাহলে কেন্দ্রীয় সরকারকে সাংবিধানিক পদ্ধতিতে হস্তক্ষেপ করতে হবে।

[2-50 – 3-00 P.M.]

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ৩০শে আগস্ট বন্ধের দিনে যখন সারা পশ্চিমবঙ্গে বন্ধ পালিত হচ্ছে তখন বীরভূম জেলার কয়েক শো সমাজ বিরোধী প্রকাশ্য দিবালোকে লুঠতরাজ, ভাঙ্গচুর করে হামলা করেছিলেন। বীরভূম জেলার মল্লারপুর, তারাপীঠ, বাণীওর, এবং বিশেষ করে তালুহা গ্রামে কয়েকটি বাড়িতে সমাজবিরোধীরা যেভাবে ঘরবাড়ি লুঠতরাজ করেছে এবং মা-বোনেদের অপমান করেছে তার তুলনা নেই। এরপরেও পুলিশ সেখানে যায়নি এবং কোনও প্রতিকারও হয়নি। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে, সেখানে প্রায় ৫০-৬০ হাজার টাকার ক্ষয়-ক্ষতি হয়েছে কংগ্রেস বাড়িতে তার কোনও প্রতিকার হয়নি। বিশেষ করে তুলহা গ্রামে যে লুঠতরাজ, ভাঙ্গচুর হয়েছে তার কোন কারণ নেই, কেননা এটি অতি অজ পাঁড়া গা, সেখানে বন্ধের কোনও ব্যাপার নেই। সেখানে একটা রাজনৈতিক চাল চালবার জন্যে তারা ওইভাবে আক্রমণ করে ছিল। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর বিচারবিভাগীয় তদন্ত করা হয়।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সারা বাংলায় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি সন্ত্রাস শুরু করে দিয়েছে। আজকে এই সন্ত্রাস লোকসভার নির্বাচন প্রাক্কালে আরও ব্যাপকভাবে শুরু হয়েছে। ব্যাপকভাবে কংগ্রেসিদের আক্রমণ করার জন্যে বিভিন্নভাবে চক্রান্ত করছেন। আমরা দেখেছি গত ১৫-৮-৮৯ তারিখে মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার দিঘা গ্রাম এলাকার কুখ্যাত মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির গুণ্ডারা সমবেত হয়েছিল এবং ওই দিঘা গ্রামে কুখ্যাত সমাজবিরোধীরা বোমা বানাচ্ছিল। বোমা বাঁধতে বাঁধতে হঠাৎ কয়েকটি বোমা বার্স্ট করে। কয়েকটি বোমা বার্স্ট হয়ে যাবার পরে আমি দেখলাম যে বোমার আঘাতে কুড়ার মণ্ডল নামে সি. পি. এমের কুখ্যাত সমাজবিরোধী ওই বোমার আঘাতে মারা গেল এবং ১৩ জন গুরুতর ভাবে আহত হয়েছিল। ওই কুখ্যাত সমাজবিরোধী, সি. পি. এমের কমরেড, তাঁকে উচিত সম্মান দেখানোর জন্যে তাঁর মৃতদেহ নিয়ে পথ পরিদর্শন করে মাঠের মধ্যে নিয়ে গিয়ে তাঁকে পুঁতবে বলে মাটি খুড়তে গেলে বাধাপ্রাপ্ত হয় ......................(এমন সময়ে স্পিকারের নির্দেশে বক্তার বক্তব্য বন্ধ করতে হল।)

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলা শিল্পাঞ্চল এলাকা, সেখানে বনধ হয় নি এবং কোনও সমস্যার সমাধান হয় নি। সুতরাং আমি অন্য কথা বলছি। সবচেয়ে বেশি মারাত্মক অবস্থা দাঁড়িয়েছে রাণীগঞ্জ এবং আসানসোল এলাকায় ধ্বস নামার ফলে। আগেরবার বিধানসভাতেও এই নিয়ে আমি বারে বারে আলোচনা করেছি এবং আবারও বলছি এই ধ্বস নামার ফলে বাড়িঘর ওখানে বসে যাচ্ছে। সম্প্রতি বরাকরে ৩টি বাড়ি বসে গেছে। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের মধ্যে একটা ব্যবস্থা আছে এবং রাজ্য সরকারের তরফ থেকে কয়েকশো সেস নেওয়া সত্ত্বেও কোনও উন্নতি হয় নি। আরও দুঃখের কথা যে, নোটিফায়েড এরিয়া অথরিটির জায়গাগুলি অ্যাবানডান হিসাবে ঘোষিত হয়েছে কিন্তু তবুও সেই বাড়ি থেকে ট্যাক্স নেওয়া হয়। যদিও আমরা জানি নোটিফায়েড এরিয়াতে অ্যাবানডান বাড়ি থেকে ট্যাক্স নেওয়া বেআইনি। সেখানকার মানুষেরা উদ্বিগ্ন, তাদের কোনও নিরাপত্তা নেই। যেকোনও মুহুর্তে যেকোনও তলা ২০০ ফুট, আড়াইশো ফুট নিচে চলে যেতে পারে। সেইজন্য আমি আপনার মাধ্যমে আমি আবেদন জানাচ্ছি যেসব বাড়িগুলিকে অ্যাবানডান হিসাবে ঘোষণা করা হয়েছে সেই বাড়িগুলির থেকে অনুগ্রহ করে ট্যাক্স নেবেন না। আমরা সর্বদলীয় কমিটি নিয়ে গিয়েছিলাম, সেদিন আমাদের মন্ত্রী বলেছিলেন যে আমরা খতিয়ে দেখি কোথায় কি করা যায় রাজ্য সরকারের তরফ থেকে এই ব্যাপারে চেষ্টা করা হবে। শুধু ১২ বছর ধরে পরিত্যক্ত খনি দেখিয়ে কোনও পূরণ না করে আর কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে এই সমস্ত এলাকায় কোনও রকম স্যাণ্ড ফিলিং, ল্যাণ্ড ফিলিং কিছু করা হচ্ছে না।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** স্যার, আপনার মাধ্যমে এই সভায় এবং মুখ্যমন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার সাংবাদিকরা হচ্ছে সব সময় নিরপেক্ষ তারা কোনও রাজনৈতিক দলের নয়, তারা কংগ্রেস অন্যায় করলে যেমন লেখে তেমনি সি. পি. এম. অন্যায় করলেও তারা লিখবে, তারা সব সময় সৎপথে পরিচালিত হয়। গত ভারত বন্ধের দিন দেখেছি সাংবাদিকদের উপর এবং ফটোগ্রাফারদের উপর একটা সিস্টেমেটিক আক্রমণ হয়েছে। এই জিনিস ভারতবর্ষে

কখনও হয়নি। এটা তথাকথিত বামপন্থী রাজ্যের ঘটনা। স্যার, আপনি আমাদের স্বীকার, আপনি অনেক ক্ষমতার অধিকারী, আপনি এই সভাতে একটা নিন্দাসূচক প্রস্তাব আনুন এবং এর বিরোধিতায় অল পার্টি এম. এল. এ.দের নিয়ে একটা কমিটি গঠন করুন, যাতে সাংবাদিকদের উপর এমনিভাবে কোনও রকম ঘটনা না ঘটে। গতকাল আমি পি. জি. হসপিটালে গিয়েছিলাম সেখানে কয়েকজন সাংবাদিক বন্ধুর সাথে দেখা হয়, সেখানে ছাত্র পরিষদের জেনারেল সেক্রেটারি রবিউল ইসলাম আহত অবস্থায় পড়েছিল, তাদেরকে ফটো তুলতে বলায় তারা বলল যে ফটো তুললে যদি আক্রমণ হয়, সেইজন্য তারা তুলল না। এটা কোনও টেরোরাইসড করে করা হয়নি এটা সি. পি. এম.-র ওয়ার্কারদের দ্বারা ঘটানো হয়েছে, আজকে তাদের দলীয় কর্মীদের উপর কোনও কন্ট্রোল নেই। সি. পি. এম. আজকে তাদের দলীয় কর্মীদের উপর নিয়ন্ত্রণ হারিয়ে ফেলেছে। মুখ্যমন্ত্রী কিছুদিন আগে সাংবাদিকদের বিরোধিতায় বলেছিলেন, আনন্দবাজার, টেলিগ্রাফের বিরোধিতা করেছিলেন—এই যে ঘটনাগুলি হচ্ছে এইগুলির পিছনে মুখ্যমন্ত্রী প্রচ্ছন্নভাবে উস্কানি দিচ্ছে। আজকে সাংবাদিকদের উপর যে আক্রমণ হচ্ছে এটা লজ্জাজনক ঘটনা। আপনি অ্যাসেম্বলির স্পিকার, আপনার একটা গুরুত্ব রয়েছে, আপনি হচ্ছেন প্রিমিয়র স্পিকার, আপনি সাংবাদিকদের নিরাপত্তার গ্যারান্টি দিন, না দিলে হয়ত ওরা কোনদিন বিধানসভা বয়কট করবে। সাংবাদিকদের বলা হয় ফোর্থ এস্টেট তাহলে আজকে কেন তাদের উপর আক্রমণ করা হচ্ছে। আজকে সি. পি. এম. যে সাংবাদিকদের উপর আক্রমণ করছে আপনি এর একটা ব্যবস্থা করুন।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০শে আগস্ট সি. পি. এম.-র ঠেঙাড়ে বাহিনী উশৃঙ্খল ভাবে অস্ত্রশস্ত্র ও লাঠি নিয়ে বন্‌ধকে সফল করার জন্য মানুষের মধ্যে সন্ত্রাস সৃষ্টি করার জন্য তারা মিছিল করেছে। একে উপেক্ষা করে যারা অত্যন্ত সাহসিকতার সঙ্গে বন্ধের বিরোধিতা করেছিল তাদের উপর আবার সুপরিকল্পিতভাবে হামলা চালিয়েছে। এটা শুধু বেলেঘাটায় নয়, কৃষ্ণনগরে নয়, সারা পশ্চিমবাংলার গ্রামে গ্রামে এই সি. পি. এম.- গুণ্ডা বাহিনী আজকে সন্ত্রাস সৃষ্টি করেছে, আক্রমণ চালিয়েছে। রঘুনাথগঞ্জ থানার অধীনে রাত্রি ৮টার সময় দফরপুর গ্রাম পঞ্চায়েতের সদস্য ইসমাইলকে রাস্তায় আক্রমণ করা হয়, এবং সে আহত অবস্থায় জলে ঝাঁপিয়ে প্রাণ রক্ষা করে। সে এখন গুরুতর অবস্থায় হাসপাতালে—জঙ্গীপুর মহকুমায় ভর্তি রয়েছে। অনুরূপ ঘটনা মির্জাপুর থানার অধীনে সামাইল শেখের বাড়ি সি. পি. এম.রা ঘেরাও করে, যখন দুই তারিখে সে ছুটে বেরিয়ে যাচ্ছিল তখন রঘুনাথগঞ্জ ১ নম্বর পঞ্চায়েত সমিতির সভাপতির নেতৃত্বে এক দল লোক ছুটে গিয়ে তাঁকে মারধোর করে। তাকে অস্ত্র দিয়ে তার হাত কাটা হয়েছে। সে চিকিৎসাধীন রয়েছে। স্পেসিফিক কেস থানাতে করা হয়েছে, কিন্তু থানা কেস নিতে চাইছে না। আজ পর্যন্ত কাউকে অ্যারেস্ট করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আসামীদের গ্রেপ্তার করবার জন্য উপযুক্ত ব্যবস্থা যেন নেওয়া হয়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ রাজনৈতিক নৈরাজ্যের চিত্র আমাদের দলের লোক এবং সরকারি দলের লোক আমাদের সামনে তুলে ধরেছেন। আমার নিজের বলতে ইচ্ছা লাগছে না কারণ এখানে কেউ নেই। আপনি মাত্র ১০ দিনের হাউস ডেকেছেন, এই ধরনের ইনসাল্ট নজিরবিহীন। আপনি মাঝে মাঝে গর্জন করেন, কিন্তু সরকারের পক্ষে কেউ থাকেন না। যাই হোক আপনার দৃষ্টি আকর্ষণ করছি বেলেঘাটা, প্রিয়রঞ্জন দাসমুন্সি, কৃষ্ণনগর এর ব্যাপারে সমস্ত জায়গায় রক্তাক্ত কাণ্ড হচ্ছে, এর উপরে আমাদের হাতেও মারা হচ্ছে এবং ভাতেও মারা হচ্ছে। তার একটা সংবাদ আমি দিচ্ছি। যখন আমরা এখানে সভা করছি তখন মেটাল বক্স কোম্পানির ২৩ জন শ্রমিক আত্মহত্যা করেছেন। তারা আমাদের দলের লোক নয়, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ও অন্যান্য দলের সমর্থিত লোক। আমি একটা সংবাদ পেয়েছি, একটা পরিবারে একসঙ্গে তিনজন লোক আত্মহত্যা করেছে। শুধু মেটাল বক্স নয়, এম. এম. সি., ১৯টি জুট মিল বন্ধ হয়ে গেছে। লেবার মিনিস্টার এবং চীফ মিনিস্টার মেটাল বক্স সম্বন্ধে তাঁরা আধঘন্টা সময় দিতে পারলেন না এর সুরাহার ব্যাপারে একটা ত্রিপাক্ষিক বৈঠক করে এবং এটা খোলার ব্যাপারে। যেটা বাঙ্গালোর, মহারাষ্ট্রে এবং বোম্বেতে হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গে লেবার মিনিস্টার ও চীফ মিনিস্টার আধঘন্টা সময় বের করতে পারলেন না। যার জন্য ২৩ জন মারা গেল। এই মৃত্যুর জন্য দায়ী লেবার মিনিস্টার এবং চীফ মিনিস্টার। কিন্তু দুঃখের বিষয় লেবার মিনিস্টার এবং চীফ মিনিস্টার কেউ নেই। আমি মনে করি বড় বড় বন্ধ কারখানা নিয়ে বিস্তারিত আলোচনা দরকার এবং সরকারি রুটিন মাফিক একটা ত্রিপাক্ষিক বৈঠকের ব্যবস্থা করে ফ্যাক্টরিগুলো চালু হয় সেই ব্যাপারে লেবার মিনিস্টার এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিস্টার মোল্লা, মেটাল বক্স সম্বন্ধে একটা স্টেটমেন্ট দেবেন এবং কোনদিন দেবেন সেটা আমাকে জানিয়ে দেবেন।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নানা রকম কথা এখানে শুনছি, আইন শৃঙ্খলা, বেলেঘাটা, বন্ধ এই সব নিয়ে। ১২ বছর কংগ্রেসিরা সরকারে নেই, সেজন্য মাথা গরম হয়ে গেছে। ৩০ তারিখ দেখলাম ভারত বন্ধ হয়েছে, উপরে যে সরকার ছিল সেটা যাবে, সব দিক থেকেই এদের হতাশা, এই হতাশা এসেছে সর্বাত্মক বন্ধ পালন হওয়ার জন্য। সমস্ত কংগ্রেসিরা দিশেহারা। আজকে সমস্ত রকম সমাজবিরোধী, গুণ্ডা, ডাকাত, পকেটমার সমস্ত রকম সমাজবিরোধীরা এদের পক্ষ নিয়েছে। আমার এলাকায় হাজার হাজার মানুষ মিছিল করেছে তখন কংগ্রেসের এক, দুই, তিন নম্বর দাগী আসামীরা, যারা কোনওদিন কংগ্রেসএ ছিল না। যারা অ্যারেস্ট হয়েছে তাদের কে কংগ্রেসের সভাপতি করা হয়েছে। স্বাভাবিকভাবে তারা এসে এই সমস্ত ঘটনায় প্ররোচিত করেছে। তারা নানারকমভাবে আক্রমণ করছে, মানুষ এর প্রতিবাদ করছে, তারা শেষ পর্যন্ত ভগবানপুর হাসপাতালে ঢুকে কর্মীদের মারধোর করেছে, স্বাস্থ্যকর্মী অজয় ভট্টাচার্যকে মারধোর করেছে। হাসপাতালের মানুষ যখন একজোট হয়েছে, তখন তারা সেখান থেকে পালাবার চেষ্টা করেছে। দিকে দিকে ১০ হাজার মানুষ এর প্রতিবাদ পত্র জমায়েত হয়েছে। এতে প্রমাণিত হয়েছে যে বারো বছর সরকারে না থেকে তাদের এই অবস্থা এবং এদের উপরের সরকার যাবে এটা নিশ্চিত হওয়াতে ওরা দিশেহারা হয়ে সমাজবিরোধীদের নিয়ে রাজনীতিতে নেমেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই

রাজনীতি থেকে বিরত থাকতে আপনি উপদেশ দিন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে বেলেঘাটায় কিছু ঘটনা ঘটেছে, সেই ঘটনা নিয়ে সংবাদপত্রে হৈচৈ হচ্ছে এবং আমাদের বিরোধী সদস্যরা বারে বারে বেলেঘাটার ঘটনা নিয়ে কিছু উষ্মা প্রকাশ করেছেন। আমি অনুরুপ ভাবে আপনাকে বলতে চাই গত ২৮ এবং ৩১ তারিখে বেলেঘাটায় যে ঘটনা ঘটেছে সেই ঘটনা উদ্বেগজনক। ঘটনাটি এই রকম যে গত ২৮ তারিখে বেলেঘাটার এক প্রান্তে গগন সরকার রোডে বোমাবাজি করা হয়। বোমাবাজি করে যারা তারা পরিচিত সমাজ বিরোধী। আমি তাদের গায়ে কংগ্রেসি এই ছাপটা লাগাব না। যে সমাজ বিরোধীরা বোমাবাজি করেছে তারা কংগ্রেস(আই)-এর বিশেষ উপদলের সঙ্গে যুক্ত। আমি বলছি সব কংগ্রেসি যুক্ত ছিল না। এরা ৩১তারিখে গগন সরকার রোডের উপর বোমাবাজি করে, সেই বোমাবাজির সঙ্গে কংগ্রেস(আই)-এর বিশেষ উপদল যুক্ত। একথা বলতে কোনও দ্বিধা নেই এখানে সোমেন মিত্র মহাশয় ছিলেন না, কিন্তু তাঁর কিছু অনুগামী বেলেঘাটার ঘটনার সঙ্গে যুক্ত ছিল। ৩১ তারিখের বোমাবাজির সঙ্গে গগন সরকার রোডের একটা বড় অংশের মানুষ মনে করে না সি. পি. আই(এম)-এর সমর্থকরা ছিল, কংগ্রেস(আই)-এর সমর্থকরা ছিল এবং নকশাল পন্থীর একটা অংশ ছিল। তারা কলিমুদ্দীন সরকার স্ট্রিটের ভেতরে ঢুকে কিছু ভাঙ্গচুর করে, ইন্দিরা গান্ধীর মূর্তি ভাঙচুর করে, দুটি ক্লাব ভাঙচুর হয়, কিছু মানুষ আঘাত পান। আমরা একটা কথা প্রথমে বলতে চাই, যে ঘটনা ঘটেছে সেই ঘটনায় সি. পি. আই(এম) এবং কংগ্রেসের কোনও দ্বন্দ্ব নেই, অঞ্চলের মানুষের সাথে সোমেন মিত্রের বিরুদ্ধে দ্বন্দ্ব নেই। কাজেই এই ঘটনা নিয়ে যে ঘটনাগুলি পরবর্তীকালে ঘটেছে আমি মনে করি এই ঘটনাগুলির প্রতিবাদ করা উচিত। একটা অত্যন্ত দুঃখজনক ঘটনা সেখানে ঘটেছে সেটা হচ্ছে বর্তমান কাগজের একজন ফটোগ্রাফারকে আহত করা হয়, তাঁর উপর মারধোর করা হয়। এটা একটা নিন্দনীয় ঘটনা। আমি বিধান সভায় দাঁড়িয়ে বলতে পারি যদি আমরা খোঁজ নিয়ে জানতে পারি এর সাথে সি. পি. আই(এম)-এর কোনও কর্মী যুক্ত আছে আমরা কঠোরতম ব্যবস্থা তার বিরুদ্ধে নেব। কারণ, কংগ্রেস যেভাবে সমাজ বিরোধীদের নিয়ে রাজনীতি করছে—গতকাল কলকাতার গোটা সমাজ বিরোধীদের নিয়ে মিছিল হয়, সেই মিছিলের স্লোগান হল শ্যামল চক্রবর্তীর মুণ্ড চাই, মানব মুখার্জির রক্ত চাই, আপনাদের এই স্লোগানগুলি অঞ্চলের মানুষকে উত্তেজিত করছে। সুব্রতবাবু, আমি আপনার সাথে একটি বিষয়ে একমত হয়ে এই কথা বলছি—আমি বলতে উঠবার সময় আমাকে উদ্দেশ্য করে অনেক কংগ্রেস(ই) এম. এল. এ. বললেন আমি মানব না, আসলে নাকি দানব। আমি কংগ্রেসের সাথে একমত যে, এই সব কংগ্রেসি নেতাদের চোখে যদি দানব হয়ে থাকতে পারি তাহলে মানব হিসাবে থাকার আমার স্বার্থকতা থাকবে। এই বলে আমি ওদের ধন্যবাদ জানাচ্ছি।

[3-10 – 3-20 P.M.]

**শ্রীমতী কমল সেনগুপ্ত :** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার কাছে একটি বিষয় উল্লেখ করতে চাই। ইতিমধ্যেই এই বিষয়টি এখানে উত্থাপিত হয়েছে, কিন্তু আমি যেহেতু

ওখানকার বিধায়ক সেইজন্য এই বিষয়ে কিছু বলতে চাই। গত ১১ই আগস্ট তারিখে শান্তিপূর্ণ ভাবে কংগ্রেসি কাউনসিলররা হাবড়া পৌরসভার সামনে তাদের কিছু দাবি দাওয়া নিয়ে অবস্থান করবেন এবং শান্তিপূর্ণ ভাবে গণতান্ত্রিক রীতি নীতি মেনে বিক্ষোভ দেখাবেন বলেছিলেন এবং সেইজন্য তারা হাবড়া পৌরসভার সামনে উপস্থিত হয়েছিলেন। স্বভাবতই পুলিশ'ও তাদের সেই ভূমিকা নিয়ে সেখানে উপস্থিত হয়েছিলেন। কিন্তু দেখা গেল ব্যাপারটা শেষ পর্যন্ত আর শান্তিপূর্ণ রইল না। তারা যাওয়ার সময় ইট পাটকেল ছুঁড়ে ৫ জনকে আহত করলেন। স্যার, ওদের কাণ্ডটা একটু শুনুন। ওদেরই অবস্থানকারী একজন বৃদ্ধ কংগ্রেসি সমর্থক সেই ইঁটের আঘাতে আহত হলেন এবং সি. পি. এম.-এর কর্মী সমর্থকরা তাকে সেদিন রক্ষা করেছিলেন, শুশ্রষা করেছিলেন, বাঁচিয়েছিলেন, হাসপাতালে দিলেন। আপনি বললে সেই নামটিও আপনাকে দিয়ে দিতে পারি। আমি জানি না সেই ভদ্রলোক আর ওদের সঙ্গে যুক্ত হয়ে ভবিষ্যতে মিছিলে যাবেন কিনা। আমি বলতে চাই যে, বিষয়টি শুধু হাবড়া পৌরসভার নয়, ১১ই আগস্টের নয়, আমাদের বিশাল মিছিলের উপর আক্রমণ নয়—পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা নেই, এটা প্রমাণ করার জন্য একটা সুগভীর চক্রান্ত শুরু হয়েছে এবং সেটাকে গোটা পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় রূপায়িত করার চেষ্টা হচ্ছে। এই কথাটি আমি আপনার মাধ্যমে জানালাম।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না আপনার ক্ষমতা আপনি প্রয়োগ করবেন কিনা। হয়ত করবেন না। আপনি নিজেই বলেছেন দলকে আপনার প্রোটেকশন দিতে হয়। কিন্তু এটাকে আপনি দলের উর্ধ্বে একটি জায়গায় রাখুন। এখানে মানববাবু বললেন, সুব্রতবাবুর ছেলেরা মার খেয়েছে, সোমেনবাবুর ছেলেরা মার খান নি, ইত্যাদি ইত্যাদি। স্যার, কে মেরেছে, কারা মেরেছে, কিভাবে ঘটনা কি হয়েছে, কারা ছিল কার সমর্থক, এটা প্রশ্ন নয়। প্রশ্নটাকে উনি ঘুরিয়ে দেবার চেষ্টা করছেন। মানববাবুর সাহস থাকে তো চারিদিকে ঘুরুন। যে নারকীয় ঘটনা ঘটেছে, সংবাদপত্রে তার ১০ ভাগের এক ভাগ লেখা হচ্ছে। দায়িত্ব নিয়ে আমি বলতে পারি যে, দুটি হাত কেটে নেওয়া হয়েছে। দুটি হাতই কাটা—আর যার হাত, তাকেই অ্যারেস্ট করে লক আপে রাখা হয়েছে। স্যার, কত বড় অসত্য কথা দেখুন—১২ জনকে গ্রেপ্তার করা হয়েছে ২ জন ক্যান্টিনের লোক, জেলে কাজ করে, আর বাকি ১০ জন বেলেঘাটার লোকই নয়। সরাসরি আপনাদের নিজেদের গ্রুপ মন্টু সান্যাল, অসীমা পোদ্দারকে মেরেছে, আমাদের'ও মারতে গেছে। স্যার, যদি আমাদের গ্রুপ থাকত—আমি এখনও বেলেঘাটায় যাই নি, অথচ ৪বার সোমেন মিত্র বেলেঘাটায় ঘুরে এসেছে গ্রুপ দেখে নিন—আমি এখনও যাই নি, ৬ তারিখে যাব। মানববাবু ৬ তারিখে থাকবেন, আমি দেখিয়ে দেব—যদি ক্ষমতা থাকে, হিম্মত থাকে আসুন বিধানসভায় একটি জিনিস চ্যালেঞ্জ করি—আমরা দুজনে হাউস থেকে রিজাইন করি। আমরা রিজাইন করে দুজনেই বেলেঘাটা থেকে দাঁড়াই, দেখি কে জেতে। আমি চ্যালেঞ্জ করছি, আমার এই চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন। আর যদি না পারেন তাহলে বিধানসভা থেকে একটি কমিটি করে দিন। একটা রাইট রিপোর্ট আসুক। আই ওয়ান্ট এ রাইট রিপোর্ট টু বি প্লেসড বিফোর দি হাউস।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, আমি পদত্যাগ করতে যাব কেন তা আমি বুঝতে পারছি

না। আমি ত্রে বফর্স থেকে ঘুস নিই নি যে আমি পদত্যাগ করতে যাব। যাই হোক, স্যার, যে কথাটা আমি বলতে চাই সেটা হচ্ছে, সুব্রতবাবু বললেন যে ৬ তারিখে উনি মিছিল করে গিয়ে ওঁর ছেলেদের বেলেঘাটাতে ঢুকিয়ে আসবেন। কেন ওঁর ছেলেরা বেলেঘাটার বাইরে আছে সেটাই তো আমরা জানি না। বেলেঘাটার একজন লোক সে বেলেঘাটাতে গিয়ে থাকবে তাতে সুব্রতবাবুর কেন সাহায্য লাগবে সেটা স্যার, আমরা বুঝতে পারছি না। উনি পুলিশও নন, পেয়াদাও নন, কাজেই ওঁকে কেন নিয়ে যেতে হবে জানি না। আর সুব্রতবাবুকে বলি, ৬ তারিখ পর্যন্ত অপেক্ষা করছেন কেন, আজকেই অ্যাসেম্বলি আওয়ারের পর তাদের নিয়ে যান, কেউ বাধা দেবে না। আর একটা অনুরোধ, আমার কনস্টিটিউয়েন্সীতে যাচ্ছেন, আমাদের অফিসে একটু চা খেয়ে যাবেন। আপনাদের ঢুকতে বিন্দুমাত্র কষ্ট হবে না।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের এই বিধানসভায় আমরা যে অত্যন্ত দক্ষতার সঙ্গে পশ্চিমবাংলায় গণতন্ত্রকে বাঁচানোর চেষ্টা করে চলেছি তাতে নিশ্চয় আপনি আমাদের অভিনন্দন জানাবেন। সংবাদপত্রের সাংবাদিক এবং ফটোগ্রাফাররা যে গণতন্ত্রের একটা বুনিয়াদ সে বিষয়ে কোনও সন্দেহ নেই এবং তাকে আমরা রক্ষা করার চেষ্টা করে চলেছি। স্যার, জ্যোতিবাবু বুর্জোয়া সংবাদপত্র ইত্যাদি বলেন। তিনি সাংবাদিকদের ঘৃণার চোখে দেখেন, তাদের ঘর থেকে তাড়িয়ে দেন, তাদের সঙ্গে কথা বলতে চান না—তাঁর এই ভূমিকা বরাবরই আমরা লক্ষ্য করেছি। তার পরিপ্রেক্ষিতে সাংবাদিকরা যে মার খেয়েছেন আমরা জানি সেটা সুপরিকল্পিত এবং এটা একটা দিনের ঘটনা নয়, বহুদিন ধরেই চলে আসছে। স্যার, গত ৩০ তারিখে গণতন্ত্রকে যে ভাবে ধ্বংস করা হল, ভারত বন্ধ করা হল, জ্যোতিবাবুকে বলি, পুলিশকে ব্যারাকে পাঠিয়ে দিন এবং তারপর বন্ধ করুন।

(এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধুমাত্র বেলেঘাটেতেই যে কংগ্রেসি পরিবারগুলির উপর আক্রমণ হচ্ছে তাই নয়, অন্যত্রও হচ্ছে। বেলেঘাটা অ্যাসেম্বলির খুব কাছে কিন্তু এখান থেকে দুশো কিলোমিটার দূরে আসানসোলে ভারতবন্ধের দিন যে ঘটনা ঘটেছে সে সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে আসানসোল মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং সেখানকার সি. পি. এমের লোক্যাল কমিটির সেক্রেটারি, তারা সমাজবিরোধীদের বিশেষ করে আসানসোল রেলপার অঞ্চলের ক্রিমিন্যাল বসদের নিয়ে এসে রেখেছিলেন এবং সমস্ত আসানসোল এলাকাকে তারপর থেকে তারা টেরোরাইজ করছেন। আসানসোলের সাধারণ মানুষ এতে ভীত, শঙ্কিত। স্যার, সেখানে বর্ধমান জেলা ছাত্র পরিষদের জেনারেল সেক্রেটারি, আসানসোলের ছেলে রবিউল ইসলামকে মারাত্মকভাবে আঘাত করা হয়েছে। এখনও পর্যন্ত সে পি. জি. হাসপাতালে কোমায় আচ্ছন্ন হয়ে আছে। আজকে তার স্কানিং হচ্ছে। গরিবের ছেলে, ভাল ছেলে, তাকে নির্মম ভাবে মারা হয়েছে। স্যার, তার মুখ বস্তা দিয়ে ঢেকে এস. এফ. আই-এর কর্মীরা তাকে মাথায় আঘাত করেছে। স্যার, আমি এই ঘটনার তদন্ত ও দোষীদের শাস্তি দাবি করছি।

[3-20 – 3-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষের গণতন্ত্র কোন জায়গায়? আপনি জানেন যে সম্প্রতি দিল্লিতে একটা সংবাদ পত্র, একটা পিরিওডিক্যাল, ইণ্ডিয়া টু ডে, তার ১লা সেপ্টেম্বর-এর ইস্যুতে আমাদের ভারতবর্ষের যে প্রাক্তন সেনাধ্যক্ষ জেনারেল কে. সুন্দরজী যে ইন্টারভিউ দিয়েছেন সেই সাক্ষাতকার যা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে সেটা অত্যন্ত মারাত্মক। আপনি জানেন যে ভারতবর্ষের প্রধান মন্ত্রী, যিনি ভারতবর্ষের শাসন ব্যবস্থায় ক্ষমতাসীন তিনি আজকে বোর্ফস কেলেঙ্কারীর সঙ্গে যুক্ত সেটা আর একবার নুতন করে প্রমাণ করল। আপনি জানেন যে এই বোফর্স কেলেঙ্কারীর ব্যাপারে এই সুন্দরজী বলেছিলেন যে এখানে কোনও দালালি নেওয়া হয়নি, কোনও কমিশন নেওয়া হয়নি। অথচ সুন্দরজী বলেছেন, তিনি নিজে লিখিত ভাবে ওরালি বোফর্স কোম্পানিকে জানাতে বলেছিলেন যে যদি চুক্তি নামে যারা এই কমিশন খেয়েছে তাদের নাম যদি প্রকাশ করা না হয় তাহলে এই চুক্তি বাতিল করা হোক। কিন্তু সেখানে স্বরাষ্ট্র মন্ত্রী অরুন সিং, তিনি রাজি ছিলেন। কিন্তু প্রধান মন্ত্রী আপত্তি করেছিলেন এবং যেটা নিয়ে অরুন সিংয়ের সঙ্গে প্রধান মন্ত্রীর মত বিরোধী হয়েছিল এবং পরে তিনি পদত্যাগ করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই কলঙ্ক জনক ঘটনার জন্য আর তাঁর প্রধান মন্ত্রী পদে থাকা উচিত নয়। আজকে এই গণতন্ত্রের মঞ্চ থেকে এর প্রতিবাদ হওয়া উচিত। কাজেই আজকে এখান থেকে নিন্দা সূচক প্রস্তাব গ্রহণ করা উচিত।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ই আগস্ট বহরমপুর পৌরসভাকে অগণতান্ত্রিক উপায়ে বরখাস্ত করার প্রতিবাদে কংগ্রেস ১০ই আগস্ট বহরমপুরে বন্ধ ডেকেছিল। সেই বন্ধকে ব্যর্থ করার জন্য আমরা দেখেছি যে বেলা ১১টার সময়ে মুর্শিদাবাদ জেলার জেলাশাসক লাঠি হাতে নিয়ে মাথায় হেলমেট পরে কয়েক হাজার মানুষ যারা বন্ধকে সমর্থন করে তারা জেলা শাসকের অফিসের সামনে এসেছিল। হঠাৎ জেলা শাসক হেলমেট পরে বন্ধকে যারা সমর্থন করার জন্য এসেছিল তাদের উপরে আক্রমণ করলেন, লাঠি চার্জ করলেন। জেলা শাসকের এই রকম নক্কার জনক ভূমিকা এর আগে কখনও শুনেছেন? মুর্শিদাবাদ জেলায় ২৩/৬/৮৮ তারিখে জেলা শাসক একটা রাজনৈতিক দলের সম্মেলনে, একটা গণতান্ত্রিক মহিলা সমিতির সম্মেলনে একজন আই. এ. এস. অফিসার, তিনি সেই সম্মেলনে—

(এই সময়ে পরবর্ত্তী বক্তার নাম ঘোষণা করা হয়)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার কাছে আমাদের বিভিন্ন বিষয়ে আলোচনার মধ্যে একটি বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২ থেকে ২৫শে জুলাই পশ্চিমবঙ্গে ক্যালকাটা মেডিক্যাল কলেজ হসপিটালে ১৭ জন সদ্যজাত শিশুর প্রাণ হানি হয়েছিল। ১৭ জন সদ্যজাত শিশু, যে শিশু জন্মাবার পরে স্লো সাকশন বা সাকার পাম্প দিয়ে তাদের শ্বাশনালী পরিষ্কার করা হয়, কিন্তু আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে কলকাতা মেডিক্যাল কলেজের ১৮০ শয্যা বিশিষ্ট হাসপাতালে মাত্র ২টি সাকার পাম্প আছে। আমি এখানে যে কথা উল্লেখ করতে চাচ্ছি যে একটা সাকার পাম্পের দাম মাত্র ৪

হাজার টাকা। সেখানে একটি মাত্র সাকার পাম্প দিয়ে সদ্যজাত শিশুদের শ্বাশনালী পরিষ্কার করার জন্য ব্যবহার করা হচ্ছে। দুটি সাকার পাম্পের একটি অকেজো হয়ে আছে। আমি এটা দায়িত্ব নিয়ে বলছি কারণ আমি নিজে স্বাস্থ্য কমিটির সঙ্গে যুক্ত আছি। আজকে একথা ৪৮ ঘন্টার মধ্যেও মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে এই খবর পৌছাল না। আজকে আমাদের একথা মনে রাখতে হবে যে অবহেলার জন্য কত মারাত্মক পর্যায়ে পৌছাতে পারে। আজকে এর ফলে এই ১৭ জন সদ্যজাত শিশুর অকাল মৃত্যু ঘটল। ১৯৮৮ সালে মহারাষ্ট্রের স্বাস্থ্যমন্ত্রী হাসপাতালে ১২ জন শিশু মৃত্যুর জন্য পদত্যাগ করেছিলেন। এখানে ১৮ জন শিশুর মৃত্যু হল, এখানে স্বাস্থ্যমন্ত্রী পদত্যাগ করা তো দূরের কথা, এখনও পর্যন্ত তদন্ত কমিটি কি রিপোর্ট দিল, শিশু মৃত্যুর কারণ কি, তা এখনও পর্যন্ত সরকার পক্ষ থেকে একটা নির্দিষ্ট বক্তব্য জনসাধারণের সামনে বলা হল না। এটা আমাদের মনে হয়েছে এই সরকারকে তাহলে কি আমরা শিশু হত্যাকারী সরকার বলব। ১৭ জন শিশু ১৮০ টা শয্যা বিশিষ্ট হাসপাতালে মাত্র দুটি সাকার পাম্প, তাও একটা অকেজো হয়ে পড়ে রয়েছে। কলকাতা মেডিক্যাল কলেজের সুনাম আছে, সেই সুনামের পক্ষে এটা একটা কলঙ্কজনক। এইটুকু ন্যূনতম কাজ করতে গেলে এর জন্য এফিসিয়েন্সি দরকার হয় না, ন্যূনতম একটা নজরদারীর দরকার হয়। এর জন্য কেন্দ্রের সাহায্যের প্রয়োজন হয় না, রাজ্যের মন্ত্রীর যোগ্যতাই যথেষ্ট আমি তাই আশা করব, এই মন্ত্রী অন্তত শিশু হত্যাকারী সরকারের প্রতিনিধি, তিনি পদত্যাগ করবেন।

**শ্রী সাধনচন্দ্র পাণ্ডে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের এই পবিত্র বিধানসভায় গণতন্ত্রের অধিকার তুলে ধরার চেষ্টা করছে সংবাদপত্র আমরা দেখছি একের পর এক তাদের উপর হানা হচ্ছে। উত্তরবঙ্গে সংবাদপত্র যখন বন্ধ হয়ে গিয়েছিল, সেখানকার এক শ্রমিক ভাইকে নৃশংস ভাবে হত্যা করা হয়। কারা হত্যা করেছে আমরা জানি না, কিন্তু একটা সর্ব বৃহৎ কাগজ, তার ইউনিয়ন এর সঙ্গে যুক্ত কিছু শক্তি স্ট্রাইকের ডাক দিয়েছিলেন যাতে সেই সংবাদপত্র বন্ধ হয়ে যায়। একটার পর একটা আক্রমণের নূতন পদ্ধতি এই সরকারের আমলে হচ্ছে সংবাদপত্রের উপর। সম্প্রতি যা ঘটে গেছে অশোকনগরে আজকাল এবং স্টেটসম্যান এর রিপোর্টার আহত হয়েছে, নদীয়ার কৃষ্ণনগরে সন্তোষ বিশ্বাস একজন সাংবাদিক, তাঁকে আক্রমণ করা হয়েছে, সেখানে উপস্থিত ছিলেন একজন প্রাক্তন মন্ত্রী, তাঁর সামনে ঘটনা ঘটেছে, মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন ব্যবস্থা নিতে। স্যার একদিকে মুখ্যমন্ত্রী নির্দেশ দিচ্ছেন ব্যবস্থা নিতে, আর একদিকে যখন উনি মঞ্চে ভাষণ দিচ্ছেন, তিনি পয়েন্ট করে দিচ্ছেন সংবাদপত্রের কয়েকটা লোকের দিকে, ঐ যে এঁরা আমার সম্বন্ধে বাজে লিখছে, আমার সরকার সম্পর্কে বাজে লিখছে। স্যার, আমরা জানি, দূরদর্শন ওঁদের অনেক বড় শত্রু, কিন্তু দূরদর্শনের ক্যামেরা সবচেয়ে বেশি মুখ্যমন্ত্রীর ছবি দেখায়, মুখ্যমন্ত্রী কিন্তু সেইসবগুলো স্বীকার করেন না। কিন্তু শশাঙ্ক বিশ্বাস, একজন খেটে খাওয়া মানুষ, তাঁকে আক্রমণ করা হল বেলেঘাটায়, কাজল দাস, কুমার রায়, ফটোগ্রাফার, তাঁরা কি দোষ করল? তারা তো খেটে খাওয়া মানুষের প্রতিনিধি, তাঁরা তো সংবাদপত্রের এডিটার নয়, সংবাদপত্রের মালিক নয়। তারপর আমরা দেখছি নূতন করে একটার পর একটা ঘটনা। এই রাজ্যে আইন শৃঙ্খলার দপ্তর যাঁর হাতে, আমি বারবার তাঁকে বলছি, আপনি ছেড়ে দিন, উনি কেন যাচ্ছেন না, উনি পারছেন না, বয়স হয়ে গেছে, ঐ দপ্তরটা ছেড়ে দিন, যাতে সাংবাদিকরা, সাধারণ

মানুষরা তাদের উপর আক্রমণ হচ্ছে। আমরা জানি আজকে সংবাদপত্র আপনাদের মুখোশ খুলে দিচ্ছে, সেই জন্য সংবাদপত্রের টুঁটি আপনারা চেপে ধরতে চাইছেন। কিন্তু গণতন্ত্রকে এত তাড়াতাড়ি ফেলে দেওয়া যায় না। আমি বলছি এই বিধানসভা থেকে আজকে সর্বভারতীয় সংবাদপত্র, আমাদের বিরুদ্ধে লেগে গেছে, স্যার কেন্দ্রকে শাটল করার চেষ্টা করা হচ্ছে, এর যদি প্রতিকারের ব্যবস্থা না নেন, স্যার, আপনি কথা বলছেন, আপনি বলুন মুখ্যমন্ত্রী হাউসে এসে বিবৃতি দিন, তিনি পালিয়ে পালিয়ে বেড়াচ্ছেন, ঘরের মধ্যে বক্তৃতা শুনছেন, কাপুরুষের মতো পালিয়ে বেড়াচ্ছেন।

[3-30 – 3-40 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আমাদের দেশের প্রধান মন্ত্রী, তিনি ঘোষণা করেছেন, স্লোগান দিয়েছেন বেকারি মেটাও, স্লোগান হিসাবে এটা মানুষের কাছে একটা অত্যন্ত আকর্ষণীয় স্লোগান। এই স্লোগানের উপর বিশ্বাস করে আমরা আমাদের সংগঠন থেকে ব্যাঙ্কিং সার্ভিস কমিশনের পক্ষ থেকে একটা ডেপুটেশন দিতে গিয়ে দেখলাম যে, যদিও প্রধানমন্ত্রী বলেছেন যে বেকারি মেটাও, কিন্তু তার কোনও ব্যবস্থা কেন্দ্রীয় দপ্তরগুলোতে বাস্তবায়িত করা হচ্ছে না। ব্যাঙ্কিং সার্ভিস রিক্রুটমেন্ট বোর্ড আমাদের জানালেন যে, গত ৫ বছরে পশ্চিমবাংলায়, সিকিমে এবং আন্দামান-নিকোবর দ্বীপ-পুঞ্জে ব্যাঙ্কে চাকরি পেয়েছে মোট মাত্র ২২৫০ জন। তারপরে আমরা ইস্টার্ন রেলওয়ের দপ্তরে গেছিলাম। সেখানে একটা ডেপুটেশন দিতে গিয়ে পার্সোনেল অফিসারকে জিজ্ঞাসা করি,—আমাদের দেশের প্রধানমন্ত্রী বলেছেন বেকারি মেটাবেন, সে ব্যাপারে রেলওয়ে আমাদের সব চেয়ে বড় সংস্থা, সুতরাং ইস্টার্ন রেলওয়ে সে ব্যাপারে কি ব্যবস্থা করছে? ইস্টার্ন রেলওয়ের চীফ পার্সোনেল অফিসার আমাদের জানালেন যে, তাঁদের একটাই নীতি, তাঁরা নতুন কোনও পদ সৃষ্টি করবেন না, কোনও ক্ষেত্রেই তাঁরা লোক-সংখ্যা বাড়াবেন না। এই অবস্থায় আপনার মাধ্যমে আমার প্রশ্ন হচ্ছে, প্রধানমন্ত্রী বলবেন, বেকারি মেটাও, অথচ কেন্দ্রীয় সরকারের দপ্তরগুলিতে লোক নিয়োগ করা হবে না, তাহলে কোনটা আসল নীতি? প্রধানমন্ত্রীর কোন চেহারাটা আসল চেহারা? তিনি যখন টি. ভি.তে বেকারী মিটবে বলেন, সেটা আসল চেহারা, না কেন্দ্রীয় দপ্তরে যখন লোক নিয়োগ বন্ধ করতে নির্দেশ দেন, সেটা আসল চেহারা? এটা যদি কংগ্রেসি বন্ধুরা আমাদের জানান তাহলে খুবই উপকৃত হব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি আগেই সভাকে বলে রাখি যে, গত ৩১শে আগস্ট বেলেঘাটার মহিলা নিগ্রহর প্রতিবাদে আজকে কংগ্রেসের মহিলা সংগঠনের কর্মীরা যখন বিধানসভার বাইরে বিক্ষোভ দেখাচ্ছিলেন তখন তাঁদের গ্রেপ্তার করা হয়েছে এবং বিধানসভার স্টাফ ও পুলিশ তাঁদের ধরে টানাটানি করেছে। এখন আমি আপনার মাধ্যমে এখানে উল্লেখ করতে চাই যে, পশ্চিম বাংলায় মহিলাদের আজকে কোনও নিরাপত্তা নেই। স্যার, আপনি নিশ্চয়ই দূরদর্শনে দ্রৌপদীর বস্ত্রহরণ দেখেছেন। আমরা সম্প্রতি বেলেঘাটায় দেখলাম সি. পি. এম-এর কৌরবকুল দ্রৌপদীর বস্ত্রহরণ করল। তারা দুজন মহিলার বস্ত্রহরণ করেছে, তাঁদের মধ্যে একজন গর্ভবতী মহিলা শ্রীমতী রেণু বোস এবং আর একজনের নাম

অনিতা রাহা। সি. পি. এম-এর লোকেরা তাঁদের পেটে আঘাত করেছে। এঁদের মধ্যে শ্রীমতী রাহার আঘাত গুরুতর, তাঁর রক্তপাত হয়েছে, তাঁকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে। আর একজন মহিলা কল্পনা সাহাকে সি. পি. এম-এর লোকেরা দেয়ালের পাশে দাঁড় করিয়ে রেখে তাঁর গায়ে বোম মেরেছে, সেই বোমের দাগ আজও তাঁর গায়ে রয়েছে। আজকে পশ্চিমবাংলায় মহিলাদের ন্যূনতম সম্মানও রক্ষিত হচ্ছে না। পশ্চিমবাংলায় দ্রৌপদীর বস্ত্রহরণ হচ্ছে। বেলেঘাটায় বস্ত্রহরণের যে ঘটনা ঘটল তার নায়ক দুর্যোধন মন্ত্রী [****] দুঃশাসন [****] এবং অন্ধ ধৃতরাষ্ট্র [****]।

**মিঃ স্পিকার :** শ্রী সৌগত রায়ের বক্তব্য থেকে মন্ত্রীদের এবং মানব মুখার্জির নাম বাদ যাবে।

**শ্রী সৌগত রায় :** পরিবহন মন্ত্রী দুর্যোধন, বেলেঘাটার বিধায়ক দুঃশাসন পশ্চিমবাংলার মহিলাদের বস্ত্রহরণ করছে আর পশ্চিমবাংলার অন্ধ ধৃতরাষ্ট্র মুখ্যমন্ত্রী বসে বসে তা দেখছেন, দ্রৌপদীদের সম্মান বাঁচাবার কোনও চেষ্টাই তিনি করছেন না। ঐ দুজন, যাঁরা মহিলাদের সম্মানহানির জন্য দায়ী তাঁদের আমি পদত্যাগ দাবি করছি।

**শ্রী নটবর বাগদী :** স্পিকার স্যার, গত ৩০ তারিখ ভারত বন্ধের দিন আমার এলাকায় বিহার বর্ডারের কাছে এবং পঞ্চায়েত ড্যামের কাছে বিহার পুলিশ ঝাড়খণ্ডী এবং কংগ্রেসি গুণ্ডাদের সহায়তা করে আদিবাসী এবং হরিজনদের ওপর অত্যাচার করল। মহেশ নদী এবং পুয়াপুরে ঝাড়খণ্ডীদের মদতে বিহার পুলিশ ৪ জনকে গুলি করে হত্যা করে এবং ৭ জনকে আহত করে। ঐ জায়গা থেকে ৫০'টি সাইকেল নিয়ে চলে যায়। এমন কি নরেন বাউড়ির মৃতদেহ পর্যন্ত নিয়ে যায়। পরে বিহার পুলিশ বলে যে তারা বিহারের এলাকায় ঢুকেছিল বলেই গুলি করেছিল। কিন্তু পরবর্তীকালে জয়েন্ট ইন্সপেকশনে প্রমাণ হয় যে, কংগ্রেসি ও ঝাড়খণ্ডী গুণ্ডারা বিহার পুলিশকে টাকা পয়সা দিয়ে বেঙ্গলের মধ্যে নিয়ে এসেছিল এবং তারা নির্বিচারে হরিজন পল্লীর ওপর আক্রমণ করেছিল, চার জনকে হত্যা করেছিল। তাঁরা হলেন, নরেন বাউড়ি, মথুর বাউড়ি, গোবর্দ্ধন বাউড়ি, লোবোদ বাউড়ি। এঁদের কারোরই বাড়ির অবস্থা ভাল নয়, সবাই ক্ষেতমজুর। গত পরশু দিন কংগ্রেসি এবং ঝাড়খণ্ডী বাদে বিহারের সমস্ত গণতন্ত্র প্রিয় মানুষ বিহার সরকারের কাছে ডেপুটেশন দিয়েছেন এবং ক্ষতিগ্রস্ত পরিবারগুলির জন্য ক্ষতিপূরণ দাবি করেছেন। তাঁরা আরও দাবি করেছেন যে, কেন বিহার পুলিশ বেআইনি ভাবে বেঙ্গলের মধ্যে ঢুকেছিল? আমি দেখেছিলাম মিজোরামে একটি ঘটনা ঘটেছিল, সেখানে স্টেপ নেওয়া হয়েছে। এই বর্বর আক্রমণের বিরুদ্ধেও ব্যবস্থা গ্রহণ করা দরকার।

(এই সময় পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকজন মন্ত্রী বা কয়েকজন বিধায়কের শেষ কথা বলার অধিকার নেই, তাঁরা শেষ বিচার করার মালিকও নন, শেষ কথা বলবেন জনগণ, শেষ বিচার করবেন জনগণ। আমরা জনসাধারণের সুখ-দুঃখের কথাবার্তা বলতে

[* Expunged as ordered by the chair]

পারি। কিন্তু তাকে বিকৃত করা, অসত্য হিসাবে উপস্থিত করা সঠিক নয়, সেটা সত্যের অপলাপ এবং সমস্ত গণতান্ত্রিক রীতিনীতিকে অবমাননা করা। আমি এতক্ষণ ধরে বিরোধীদলের বক্তব্য শুনলাম। কংগ্রেসিরা এবার একটি কৌশল গ্রহণ করেছে যে এই বিধানসভায় নানা ধরনের গল্প তৈরি করে উপস্থিত করে মানুষের দৃষ্টিকে অন্য জায়গায় নিয়ে যাওয়া। আমি সাম্প্রতিক একটি ঘটনা দেখেছি তার দু-একটি কথা বলতে চাই। আমাদের মন্ত্রী সভার একজন সদস্য শ্রী কান্তি বিশ্বাস তাঁকে যেভাবে আক্রমণ করা হয়েছে, আমার মনে পড়ে যায় সেই ১৯৭০-৭১ সালের রেজিমের কথা। কংগ্রেসের যারা বিধানসভার সদস্য ছিলেন বা বিধানসভার প্রার্থী ছিলেন তাঁদের প্রত্যক্ষ প্ররোচনায় তাঁকে অমানুষিক ভাবে প্রহার করা হয় এবং তাঁর গাড়ি ভাঙচুর করা হয়। কান্তি বিশ্বাসের কংগ্রেসের প্রতি আস্থা ছিল যে তাঁকে কংগ্রেসিরা আক্রমণ করবে না, কিন্তু এই আক্রমণের ফলে তাঁর আস্থাটা যে মূল্যহীন বা তাঁর ধারণা যে সঠিক নয় সেটা প্রমাণ হয়ে গেল। এখানে অনেক বিষয় নিয়ে আলোচনা হল, আমি অন্য কথা বলতে চাই না, বাণিজ্য দপ্তরের মন্ত্রীর প্রতি যে ঘটনা ঘটেছিল এবং যেভাবে এখানে তা উত্থাপিত হচ্ছে আমি যা বলব তার সঙ্গে কোনও সম্পর্ক নেই, এখানে আইন-শৃঙ্খলা বিঘ্নিত করার যে চেষ্টা হচ্ছে সেই সম্পর্কে বলতে চাই। গতকাল কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী যে কথা বলেছেন যে, "আমি মুখ্যমন্ত্রীকে মানি না, মুখ্য সচিব হলেন মুখ্যমন্ত্রী, স্বরাষ্ট্র সচিব হলেন মুখ্যসচিব। এই কথাবার্তায় প্রত্যক্ষভাবে সংসদীয় গণতন্ত্রের যে শালীনতা সেই শালীনতাকে বিপর্যস্ত করছে। আজকে ঘটনাগুলিকে যেভাবে কংগ্রেসিরা উপস্থিত করছে তাতে আইন-শৃঙ্খলাকে বিঘ্নিত করার প্রচেষ্টা চালাচ্ছে। আমি যেকথা শুরু করেছিলাম সেই কথাই আবার বলছি, শেষ কথা বলবেন জনগণ, শেষ বিচার করবেন জনগণ, জনগণ সমস্ত কিছুর উত্তর দেবেন।

**শ্রী ননী কর :** মাননীয় স্পিকার স্যার, একটু আগে কংগ্রেসিরা চ্যালেঞ্জ গ্রহণ করেছিলেন যে মানববাবুকে পদত্যাগ করতে হবে, কিন্তু আমার প্রশ্ন ওঁদের কাছে, আমি যে কথা বলব তাতে ওঁরা কি সবাই পদত্যাগ করবেন? সি. এ. জির যে ঘটনা ঘটল, সুন্দরজি যে কথাগুলি বললেন তার পরেও এইসব [****] (**কংগ্রেসিদের উদ্দেশ্য করে**) যাঁরা আজকে লাফাচ্ছেন তাঁরা কি রাজীব গান্ধীর পদত্যাগ দাবি করবেন?

**মিঃ স্পিকার :** চ্যালা-চামুণ্ডা কথাটি বাদ যাবে।

**শ্রী ননী কর :** প্রধানমন্ত্রী যে কাণ্ডটি করেছেন তারপর আপনাদের আর বলা সাজে না। এখানে বলছেন কেন্দ্রীয় সরকারের অফিসগুলিতে স্ট্রাইকের দিন লোকেরা গিয়েছিলেন। আমি একটি কথা বলি, কেন্দ্রীয় সরকারের যে বাজেট হয় তাতে স্ট্রাইক ভাঙার জন্য কোটি কোটি টাকা যে ব্যয় হয় তারজন্য বাজেট-এ কোথাও কি টাকা ধরা আছে? এটা প্রধানমন্ত্রীর পারিবারিক টাকা নয়। কংগ্রেসিরা এই টাকা ভাগ পায় কিনা জানি না। এই যে রাত্রিবেলা বা দিনের বেলা কর্মচারিদের থাকার জন্য যে ভুরীভোজের ব্যবস্থা করা হয়েছিল—দিল্লির লোকেরা বলে (যাদের খেতে দেওয়া হয়েছে) যে জায়গা ও খিলায়গা এটা কোন বাজেটের টাকা থেকে ধরা হয়েছে? ওঁরা যে কাগজের কথা বলছেন সেই কাগজগুলো মাঝে মাঝে সত্য

[* Expunged as ordered by the chair]

কথা লেখেন অবশ্য পত্র-পত্রিকার প্রতিনিধির উপর যদি আক্রমণ হয় তারজন্য আমি দুঃখিত কিন্তু একটা মুশকিল হচ্ছে ওঁরা বোঝেন না যে ওঁদের সমস্ত লোকেরা (কংগ্রেসিরা) অসত্য কথা বলেন, তাদের কথায় বিশ্বাস করে এই সমস্ত কথাবার্তা লেখা ঠিক নয়। ওঁরা কখনও সত্য কথা বলেন না। বলেন না বলেই সি. এ. জির যে কাণ্ড ঘটল তার বিরোধিতা করে বিরোধী এম. পি.রা লোকসভা থেকে পদত্যাগ করেছেন ওঁরা ৪২ ভাগ ভোট পেয়ে ৭৫ ভাগ আসন পায় আর আমরা ৫৮ ভাগ ভোট পাই সব দলগুলি মিলিত ভাবে। পার্লামেন্ট থেকে যে সব সদস্যরা পদত্যাগ করে চলে এসেছেন তাঁরা ভারতবর্ষের বেশির ভাগ লোকের প্রতিনিধি। তাঁরা পদত্যাগ করে চলে এসেছেন। শেষে ঐ রবিনবাবুর কথাতেই আসতে হয় যে ওঁরা জনগণের দরবার থেকে পালিয়ে বেড়াচ্ছেন। আজকে প্রধানমন্ত্রী মহাশয় কোন দেশে যাবেন জানিনা, আমরা তো ভারতবর্ষের বাইরে নই, এই রাজ্য ভারতবর্ষের একটা অংশ।

(মাইক বন্ধ হয়ে যাওয়ায় মাননীয় সদস্য তাঁর আসন গ্রহণ করেন।)

[3-40 – 4-30 P.M] (including adjournment)

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় একটা গুরুত্বপূর্ণ ঘটনা আপনার মাধ্যমে এই হাউসের সামনে উপস্থিত করতে চাই। ঘটনাটি ঘটেছিল গত ১৫ই আগস্ট আমার নির্বাচনী কেন্দ্রের একটি অংশে এবং আমার প্রতিবেশি বিধায়ক মাননীয় সুলতান আমেদের নির্বাচনী কেন্দ্রের একটি অংশে। সেই ঘটনা সম্পর্কে আজকে বিধানসভায় বিরোধীপক্ষের সদস্যগণ যে ভাষায় বক্তব্য রাখলেন তাতে আমার একটা আতঙ্ক হচ্ছে যে পশ্চিমবঙ্গে যে সব ঘটনাগুলি হচ্ছে, যে ভাবে আইন শৃঙ্খলা পর্য্যুদস্ত হচ্ছে এবং যে ভাবে কংগ্রেস(আই) দল চলছে, যেভাবে একশ্রেণীর সংবাদপত্র এই জিনিসটিকে প্রচার করছে তাতে আমার সন্দেহ দৃঢ় হচ্ছে যে এর পিছনে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে বিপদে ফেলার জন্য এর পিছনে একটা চক্রান্ত কাজ করছে। দিল্লির একজন 'র' অফিসার কলকাতায় অবস্থান করছেন।

(মাইক বন্ধ হয়ে যাওয়ায় মাননীয় সদস্য তাঁর আসন গ্রহণ করেন।)

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে বিভিন্ন সদস্যদের বক্তৃতার মধ্যে যেভাবে হাউসের চিত্র গড়ে উঠছে আমার বক্তব্যের স্বাদটা তার থেকে একটু আলাদা। সেটা হচ্ছে আজকে হাওড়া স্টেশন চত্বরে খোলা আকাশের নিচে সুবারবন রেলওয়ে প্যাসেঞ্জারস্ ফেডারেশনের নেতৃত্বে কয়েক হাজার ডেলী প্যাসেঞ্জার বিভিন্ন দাবি দাওয়ার ভিত্তিতে অবস্থান করছেন। তাঁরা হাওড়া ডিভিশন্যাল ম্যানেজার, এর কাছে তাঁদের স্মারক পত্র পেশ করেছেন। অন্যান্য দাবিগুলির মধ্যে তাঁদের দাবি হচ্ছে কাটোয়া লাইনকে ডবল লাইন করা, বৈদ্যুতিকরণ করা, তারকেশ্বরে ডবল লাইন করা এবং তাকে আরামবাগ পর্যন্ত সম্প্রসারিত করা, ব্যান্ডেলে ফ্লাইওভার নির্মাণ এবং মেন ও কর্ড লাইনে আপ-ডাউন দুটি করে লাইন করা ইত্যাদি দাবির ভিত্তিতে স্মারকপত্র দিয়েছেন। তাঁরা এই কথা বলেছেন যে, তাঁদের এই দাবি অল্প সময়ের মধ্যে পূরণ না হলে তাঁরা আরও বৃহত্তর আন্দোলনের দিকে এগিয়ে যাবেন। আমি সেজন্য আপনার মাধ্যমে সংবাদটি হাউসের সামনে রাখছি।

## Report of All Party Delegation

**Mr. Speaker :** Now, Shri Nirmal Kumar Bose will place a report on the All Party Assembly Delegation to the Union Minister of State for Food and Civil Supplies on 4th July, 1989, at Delhi.

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে দুইটি বিবৃতি—প্রথমটি গত ৪ঠা জুলাই যে সর্বদলীয় প্রতিনিধি দল খাদ্য ও সরবরাহ মন্ত্রীর সঙ্গে সাক্ষাত করেছিলেন সেই আলোচনার বিবরণ ঃ আমি এটা একটু পড়ে দিয়ে টেবিলে পেশ করছি এটা বিলি করে দেওয়া হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বিধানসভার বিগত অধিবেশনে, ১৬ই মে, ১৯৮৯ তারিখে সর্বসম্মতিক্রমে গৃহীত এক প্রস্তাবে এই রাজ্যে গণবন্টন ব্যবস্থার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক চাল, গম ও ভোজ্য তেলের বরাদ্দ প্রচণ্ডভাবে কমিয়ে দেওয়া বরাদ্দ অনুসারে দ্রব্যসামগ্রি নিয়মিতভাবে সরবরাহ না করা এবং নিকৃষ্ট মানের চাল সরবরাহের ব্যাপারে গভীর উদ্বেগ প্রকাশ করা হয় এবং স্থির করা হয় যে, বিধানসভার সকল দলের সদস্য নিয়ে গঠিত এক প্রতিনিধিদল অবিলম্বে কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করে সমস্যা সমাধানের জন্য তাঁকে অনুরোধ করবেন।

এই প্রস্তাব অনুযায়ী বিধানসভার প্রতিনিধিদল গত ৪টা জুলাই, ১৯৮৯ দিল্লিতে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেন। প্রতিনিধিদলে ছিলেন লক্ষ্মীকান্ত দে, আবুল বাসার, কমল সেনগুপ্ত, অঞ্জু কর, নিরুপমা চট্টোপাধ্যায়, সন্ধ্যা চট্টোপাধ্যায়, লক্ষ্মণচন্দ্র শেঠ ও অমৃতেন্দু মুখোপাধ্যায় (সি. পি. আই. এম), কৃপাসিন্ধু সাহা (ফরওয়ার্ড ব্লক), সুভাষ নস্কর (আর. এস. পি.) সুরজিৎ শরণ বাগচি (সি. পি. আই.), প্রবোধচন্দ্র সিন্‌হা (ডি. এস. পি.), শ্রীমতী শান্তি চট্টোপাধ্যায় (মার্ক্সবাদী ফরওয়ার্ড ব্লক), বিমলানন্দ মুখোপাধ্যায় (আর. সি. পি. আই), সত্যরঞ্জন বাপুলি ও জ্ঞান সিং সোহনপাল (কংগ্রেস-আই), দেবপ্রসাদ সরকার (এস. ইউ. সি.), এ. কে. এম. হাসানুজ্জামান (মুসলীম লীগ) এবং প্রতিনিধিদলের নেতা নির্মল কুমার বসু (খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী)। প্রতিনিধিদলের জন্য মনোনীত সদস্য প্রকাশ মিন্‌জ্‌ (সি. পি. আই-এম) উপস্থিত থাকতে পারেন নি। কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এই প্রতিনিধিদলের সঙ্গে সাক্ষাতের সময় সংসদ সদস্য কনক মুখোপাধ্যায় ও সত্যগোপাল মিত্র (সি. পি. আই-এম), ইন্দ্রজিৎ গুপ্ত ও গীতা মুখোপাধ্যায় (সি. পি. আই), অমর রায় প্রধান (ফরওয়ার্ড ব্লক) ও পীযূষ তিরকি (আর. এস. পি.) উপস্থিত ছিলেন।

প্রতিনিধিদল কেন্দ্রীয় মন্ত্রীর কাছে এক স্মারক-লিপি পেশ করে বলেন, ফেব্রুয়ারি, ১৯৮৮-র তুলনায় পশ্চিমবঙ্গে গণবন্টনের জন্য মাসিক চালের বরাদ্দ এখন ১,২৫,০০০ মেট্রিক টন থেকে কমিয়ে ৬৪,০০০ মেট্রিক টন এবং গমের বরাদ্দ ১,২৬,০০০ মেট্রিক টন থেকে কমিয়ে ৮০,০০০ মেট্রিক টন করা হয়েছে। এইভাবে বরাদ্দ কমিয়ে দেবার ফলে আই. টি. ডি. পি. এলাকা ও চা বাগান সহ সর্বত্র রেশনিং-এ চাল ও গমের পরিমাণ কমিয়ে দিতে

হয়েছে। বরাদ্দ হ্রাস করা ছাড়াও চাল, বিশেষ করে গমের অনিয়মিত সরবরাহ ও নিকৃষ্ট মানের চাল সরবরাহের ফলে অবস্থার আরও অবনতি হয়েছে। অনেক ক্ষেত্রেই এফ. সি. আই. রাজ্য সরকারের সঙ্গে যুক্ত পরিদর্শন না করেই খারাপ চাল গণবন্টনের জন্য সরবরাহ করেছে। রাজ্যের বিভিন্ন স্থান থেকে এফ. সি. আই. ও রাজ্য সরকারের অফিসারদের যুক্ত স্বাক্ষরে সংগ্রহ করা খারাপ চালের নমুনার ১২টি প্যাকেট প্রতিনিধিদলের পক্ষ থেকে কেন্দ্রীয় মন্ত্রীর হাতে দেওয়া হয়। প্রতিনিধিদল কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলেন, বিধিবদ্ধ রেশনিং এলাকায় নির্দিষ্ট মাত্রা অনুযায়ী চাল গম সরবরাহ করতে সরকার বিধিগতভাবে দায়বদ্ধ। কিন্তু কেন্দ্রীয় সরকারের বরাদ্দ হ্রাসের ফলে এই দায় পালন করা যাচ্ছে না। চা বাগানের শ্রমিকদের জন্য অতিরিক্ত ভরতুকি দিয়ে যে চাল গম দেওয়া হয় তা তারা মজুরির অংশ বলে গণ্য করে। বরাদ্দ হ্রাসকে তারা তাই মজুরি হ্রাস রূপে মনে করছে এবং এই কারণে তাদের মধ্যে ক্ষোভ বৃদ্ধি পাচ্ছে। প্রতিনিধিদলের পক্ষ থেকে দাবি করা হয়, অবিলম্বে পূর্ব ব্যবস্থামতো প্রতি মাসে চাল ১,২৫,০০০ মেট্রিক টন ও গম ১,২৬,০০০ মেট্রিক টন দেওয়া হোক এবং গণবন্টন ব্যবস্থাকে ঠিকভাবে চালাবার জন্য গ্রহণযোগ্য মানের খাদ্যশস্যের নিয়মিত সরবরাহকে নিশ্চিত করা হোক।

উত্তর প্রদেশ সরকার বারে বারে তাদের রাজ্য থেকে বাইরে গম চলাচলের ওপর নানাভাবে নিয়ন্ত্রণ আরোপ করায় প্রতিনিধিদল স্মারকলিপিতে ক্ষোভ প্রকাশ করেন এবং এর ফলে পশ্চিমবঙ্গের ময়দা কলগুলি যে গুরুতর সমস্যার সম্মুখীন হয়েছে সে বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে উত্তর প্রদেশ সরকার যাতে এই জাতীয় আইন-বহির্ভূত ব্যবস্থা গ্রহণ না করেন সে ব্যাপারে তাঁকে দৃষ্টি দিতে অনুরোধ করেন।

চিনির ব্যাপারে এই রাজ্যের অসুবিধার কথা বিবেচনা করে অবিলম্বে লেভী চিনির মাসিক বরাদ্দ ২৫,০০০ মেট্রিক টনের পরিবর্তে ৪০,০০০ মেট্রিক টন করার জন্য প্রতিনিধিদল কেন্দ্রীয় মন্ত্রীকে অনুরোধ করেন। খোলা বাজারে যে ভাবে চিনির দাম ক্রমাগত বেড়ে চলেছে সে ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে সারা দেশে খোলা বাজারে বিক্রয়ের জন্য মাসে অন্তত ৬ লক্ষ মেট্রিক টন চিনি ছাড়ার জন্য তাঁকে অনুরোধ করা হয়। এই সঙ্গে বিদেশ থেকে কিছু চিনি আমদানির জন্য প্রস্তাব করা হয়।

পশ্চিমবঙ্গে তৈলবীজ ও ভোজ্যতেলের ঘাটতির বিবরণ দিয়ে প্রতিনিধিদল কেন্দ্রীয় মন্ত্রীকে বলেন, পূর্বেকার বৎসরগুলির তুলনায় এই রাজ্যে গণবন্টনের জন্য বরাদ্দ করা পরিশোধিত রেপসিড তেল প্রচণ্ড ভাবে কমিয়ে দেওয়া হয়েছে। যেখানে প্রতি মাসে প্রয়োজন ১৫,০০০ মেট্রিক টন রেপসিড তেল, সেখানে এখন বরাদ্দ করা হচ্ছে মাসে ৪,১০০ মেট্রিক টন, এবং প্রায়শই তা বাস্তবে সরবরাহ করা হচ্ছে না। তাছাড়া, এই রাজ্যের শোধনাগারগুলিতে শোধন করার জন্য যে অপরিশোধিত তেল ('ক্রুড') পাওয়া যেত তাও বন্ধ করে দেওয়া হয়েছে এবং ফলে শোধনাগারগুলিও পুরোপুরি বন্ধ হবার উপক্রম হয়েছে। প্রতিনিধিদল কেন্দ্রীয় মন্ত্রীকে অনুরোধ করেন, পরিশোধিত রেপসিড তেলের ক্ষেত্রে ডিসেম্বর, ১৯৮৮-র পূর্বেকার বরাদ্দ মতো সরবরাহের ব্যবস্থা করুন এবং শোধনাগারগুলির জন্য কিছুটা পরিমাণ অপরিশোধিত তেল দিন।

**প্রতিনিধিদলের বক্তব্যের জবাবে কেন্দ্রীয় মন্ত্রী বলেন ঃ**

(১) কেন্দ্রীয় ভাণ্ডারে এখন চালের অভাব আছে। সুতরাং, ৩১শে অক্টোবর, ১৯৮৯-এর আগে বরাদ্দ বৃদ্ধির কোনও সম্ভাবনা নেই। বরং, এই বরাদ্দ আরও কমে যেতে পারে। তবে, গমের মজুত এখন ভাল। তিনি বিবেচনা করে দেখবেন, গমের বরাদ্দ কিছুটা বাড়ানো যেতে পারে কিনা।

(২) পশ্চিমবঙ্গে এফ. সি. আই.-এর গুদামগুলিতে এখন যে চাল মজুত আছে তাতে এখনকার বরাদ্দমতো ৩১শে অক্টোবর, ১৯৮৯ পর্যন্ত চলে যাবে। সুতরাং, এই তারিখের পূর্বে পশ্চিমবঙ্গকে বাইরে থেকে চাল পাঠানো হবে না।

(৩) গত বছর বন্যায় পাঞ্জাবে যে চাল নষ্ট হয়েছে, তার গ্রহণযোগ্যতা শিথিলতর করে সর্বত্র তা দেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গকেও তা নিতে হবে।

(৪) লেভী চিনির পরিমাণ বাড়ানো সম্ভব নয়। বিদেশ থেকে আর চিনি আমদানি করাও হবে না।

(৫) এ বছর দেশে তৈলবীজের উৎপাদন আশাতীত হয়েছে এবং এই কারণে বিদেশ থেকে ভোজ্য তেল আমদানি বন্ধ করে দেওয়া হয়েছে। এই অবস্থায়, পরিশোধিত রেপসিড তেলের বরাদ্দ বাড়ানো যাবে না। তবে, রাজ্য সরকারের শোধনাগারের জন্য কিছুটা অপরিশোধিত তেল দেওয়া যায় কিনা তিনি দেখবেন।

(৬) খারাপ চালের নমুনা সম্পর্কে তিনি বলেন, এই বিষয়ে তিনি খোঁজ করে দেখবেন। অনিয়মিত সরবরাহ যাতে না হয় সেদিকেও তিনি লক্ষ্য রাখবেন।

এ ছাড়া, কেন্দ্রীয় মন্ত্রী আরও বলেন,

(ক) পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় ভাণ্ডারের জন্য চাল সংগ্রহের পরিমাণ ভাল নয়, আরও বেশি পরিমাণ চাল সংগ্রহ করতে হবে।

(খ) কেন্দ্রীয় সরকার যখন পশ্চিমবঙ্গকে তার প্রয়োজনমতো খাদ্যশস্য সরবরাহ করতে পারছে না তখন রাজ্য সরকার অন্যান্য অনেক রাজ্যের মতো খোলা বাজার থেকে চাল কিনে গণবন্টন ব্যবস্থা চালাক।

(গ) চা বাগান শ্রমিকদের জন্য যদি বরাদ্দ মতো চাল গম না দেওয়া যায় তো চা বাগান মালিকরা খোলা বাজার থেকে তা কিনে দিন।

প্রতিনিধিদলের নেতা কেন্দ্রীয় মন্ত্রীর জবাবে বলেন,

(১) এখন পশ্চিমবঙ্গে এফ. সি. আই-এর গুদামগুলিতে যে পরিমাণ চাল আছে তাতে কিছুতেই ৩১শে অক্টোবর, ১৯৮৯ পর্যন্ত চলবে না। সুতরাং, আরও চাল পাঠাবার ব্যবস্থা করতে হবে।

(২) পাঞ্জাবের বন্যায় নষ্ট হওয়া চাল ছাড়াও অন্য খারাপ চাল এনে সম্প্রতি আরও শিথিল করা, মানের নিচের চাল সরবরাহ করা হচ্ছে। এ জিনিস বন্ধ করতে হবে।

(৩) লেভী অনুযায়ী চাল সংগ্রহের সঙ্গে গণবন্টনের জন্য কেন্দ্রের চাল গমের বরাদ্দের কোনও সম্পর্ক নেই। অনেক রাজ্য কোনও সংগ্রহ না করেও এই বরাদ্দ পাচ্ছে। পশ্চিমবঙ্গ চালের উৎপাদনে ঘাটতি রাজ্য, তথাপি রাজ্য সরকার সাধ্যমতো কেন্দ্রীয় ভাণ্ডারের জন্য চাল সংগ্রহ করছে।

(৪) চা বাগানের শ্রমিকরা রাজ্যের জনসমষ্টিরই অংশ। সুতরাং তাদের গণবন্টনের জন্য প্রয়োজনমতো চাল গম সরবরাহের দায়িত্ব রাজ্য সরকারের। চা বাগান মালিকরা এই চাল গমের জন্য অতিরিক্ত ভরতুকি দেয় মাত্র।

প্রতিনিধি দলের সকল দলের সকল সদস্য রাজ্যের জনসাধারণের স্বার্থে স্মারকলিপিতে উত্থাপিত বক্তব্য সমূহ সবাই এক মত হয়ে অত্যন্ত জোরের সঙ্গে কেন্দ্রীয় মন্ত্রীর নিকট উপস্থিত করেন। এবং, এই ব্যাপারে বিরোধী ৩টি দলের ৪ জন সদস্য যে ভূমিকা গ্রহণ করেন, তা বিশেষ ভাবে প্রশংসনীয়।

আপনার অনুমতি নিয়ে যে দ্বিতীয় বিবৃতিটা দিচ্ছি যার উপর আপনি অনুগ্রহ করে আলোচনার সময় নির্দ্ধারণ করেছেন সেটাও বন্টন করা হবে। বিবৃতিটা ছোট হওয়ায় আমি এটা পড়ে দিতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বিধানসভার কার্যপরিচালনাবিধির ৩৪৬ ধারা অনুসারে এই রাজ্যের গণবন্টন ব্যবস্থার সঙ্কট প্রসঙ্গে আমি নিম্ন বিবৃতি বিধানসভার মাননীয় সদস্যদের অবগতির জন্য পেশ করছি।

কেন্দ্রীয় সরকার কর্তৃক পশ্চিমবঙ্গে গণবন্টনের (রেশনিং) জন্য দেওয়া চাল, গম ও ভোজ্য তেলের বরাদ্দ প্রচণ্ডভাবে কমিয়ে দেওয়া, হ্রাস করা বরাদ্দের জিনিসও ঠিকমতো সরবরাহ না করা, চিনি ও কেরোসিন তেল রাজ্যের প্রয়োজনমতো না দেওয়া এবং এফ. সি. আই. কর্তৃক নিকৃষ্ট মানের চাল সরবরাহ করার ফলে রাজ্যের গণবন্টন ব্যবস্থা বর্তমানে এক চরম সঙ্কটের মধ্যে পড়েছে।

দেড় বছর পূর্বে যেখানে এই রাজ্যে মাসিক চালের বরাদ্দ ছিল ১,২৫,০০০ মেট্রিক টন তা এখন কমিয়ে করা হয়েছে ৬৪,০০০ মেট্রিক টন। গমের বরাদ্দ ১,২৬,০০০ মেট্রিক টন থেকে কমিয়ে করা হয়েছে ৮০.০০০ মেট্রিক টন। (অবশ্য, বর্তমান মাস, অর্থাৎ, সেপ্টেম্বর ১৯৮৯-এর জন্য বরাদ্দ করা হয়েছে ৮৫,০০০ মেট্রিক টন)। পরিশোধিত রেপসিড তেল ১৪,০০০ মেট্রিক টন থেকে কমিয়ে ২,৫০০ মেট্রিক টন করা হয়েছে।

এই রাজ্যে যেখানে প্রতি মাসে লেভী চিনির প্রয়োজন ৪০,০০০ মেট্রিক টন, সেখানে কেন্দ্রীয় বরাদ্দ মাত্র ২৫,০০০ মেট্রিক টন। কেরোসিন তেলের মাসিক প্রয়োজন ৮০,০০০ মেট্রিক টন (১,০০,০০০ কিলো লিটার), কিন্তু কেন্দ্রের বরাদ্দ মাত্র ৫৪,১৭০ মেট্রিক টন

(৬৯,৬২৭ কিলো লিটার)। (অবশ্য ৩১শে আগস্ট, ১৯৮৯-এ প্রাপ্ত বার্তা অনুসারে ৩ মাসের জন্য প্রতি মাসে কেরোসিনের বরাদ্দ আরও ১,০৩২ মেট্রিক টন (১,২৯৭ কিলো লিটার) বৃদ্ধি করা হয়েছে।

খাদ্যশস্য ও অন্যান্য রেশন-দ্রব্যের যে অপর্যাপ্ত বরাদ্দ করা হচ্ছে তাও সর্বত্র নিয়মিতভাবে সরবরাহ করা হচ্ছে না। প্রায় ক্ষেত্রেই দেখা যাচ্ছে, বরাদ্দের চেয়ে প্রকৃত যোগান অনেক কম। চালের হ্রাসপ্রাপ্ত মাসিক বরাদ্দ যেখানে ৬৪,০০০ মেট্রিক টন, সেখানে এই বছর এপ্রিল মাসে সরবরাহ করা হয়েছে ৪৪,২০৯ মেট্রিক টন, মে মাসে ৪৬,৪১৪ মেট্রিক টন, ও জুন মাসে ৪৫,২৮৪ মেট্রিক টন। আর গমের মাসিক বরাদ্দ ৮০,০০০ মেট্রিক টনের জায়গায় এপ্রিল, মে ও জুনে পাওয়া গেছে যথাক্রমে ৪৪,৮৫৫, ৬২,৩৪২ ও ৭১,২৯৫ মেট্রিক টন। এই রাজ্যের বিভিন্ন এফ. সি. আই. গুদামে গম থাকা সত্ত্বেও জুন মাসের কয়েক সপ্তাহ কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে অধিকাংশ রেশন দোকানে কোনও গম সরবরাহ করা হয় নি। এই মুহূর্তে কলকাতা, হাওড়া ও ২৪ পরগনার বিধিবদ্ধ রেশন এলাকার অধিকাংশ দোকানে সপ্তাহের পর সপ্তাহ ধরে চালের কোনও সরবরাহ নেই। এই বিষয়ে বিস্তৃতির একটি বিবরণ এই সঙ্গে পরিশিষ্ট—১-এ দেওয়া হল। সংশোধিত রেশন এলাকার মধ্যে দার্জিলিং-এর পাহাড় অঞ্চল এবং জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, নদীয়া ও উত্তর ২৪ পরগনা জেলায় এফ. সি. আই. গুদামে চাল প্রায় নেই বললেই চলে। ১লা আগস্ট, ১৯৮৯ তারিখের হিসাব অনুসারে হ্রাসপ্রাপ্ত বরাদ্দ অনুযায়ীও পরিশোধিত রেপসিড তেলের বকেয়া পাওনার পরিমাণ ১০,১১২ মেট্রিক টন। আগস্ট মাসের কোনও বরাদ্দ, মাস শেষ হয়ে যাওয়া সত্ত্বেও এখনও আসে নি। সরকারি শোধনাগার সহ রাজ্যের ৭টি শোধনাগারের জন্য কোনও অপরিশোধিত (ক্রুড) রেপসিড তেল জানুয়ারি থেকে পাওয়া যাচ্ছে না।

১লা সেপ্টেম্বর, ১৯৮৯ এর হিসাবমতো এই রাজ্যে এফ. সি. আই.-এর গ্রহণযোগ্য চালের পরিমাণ মাত্র ২৭,৬১৯ মেট্রিক টন। হ্রাস করা বরাদ্দের হিসাবেও এই চালে দেড় সপ্তাহের বেশি চলবে না।

গণবন্টনের এই সংকট আরও তীব্র হয়েছে কেন্দ্রীয় সরকারের নির্দেশে এফ. সি. আই. কর্তৃক ক্রমাগত মানুষের খাবার অযোগ্য অতি নিকৃষ্ট মানের চাল সরবরাহের জন্য। গত বছর পাঞ্জাবের বন্যায় নষ্ট হওয়া চালও শেষ হয়ে গেছে, এখন বহু বছর ধরে এফ. সি. আই-এর গুদামে পড়ে থাকা নষ্ট হয়ে যাওয়া, বাতিল করা চাল 'উন্নত' করে দেবার জন্য চাপ দেওয়া হচ্ছে। নিয়ম অনুসারে রাজ্য সরকারের 'কোয়ালিটি কনট্রোল' ডাইরেক্টরেটের অফিসারদের সঙ্গে যুক্তভাবে পরিদর্শনের পর এফ. সি. আই-এর চাল, গম ছাড়ার কথা। কিন্তু বহু ক্ষেত্রে এই যুক্ত পরিদর্শন না করেই, এককভাবে চাল ছাড়া হয়েছে। যুক্ত পরিদর্শনে বাতিল করা চালও রেশনে দেওয়া হয়েছে। এইরূপ বহু ঘটনা, নমুনা সহ কেন্দ্রীয় মন্ত্রীকে দেওয়া হয়েছে, কিন্তু কোনও ফল হয় নি। এমনকি, সম্প্রতি দমদমের এফ. সি. আই. গুদাম থেকে 'ফাইন' চাল 'সুপারফাইন' বলে চালানো হয়েছে—ক্রেতাদের প্রতি কে. জি.তে ২২ পয়সা ঠকানো হয়েছে।

কেন্দ্রীয় সরকার কর্তৃক চাল, গম, ভোজ্য তেলের প্রচণ্ড বরাদ্দ হ্রাসের ফলে গণবন্টনের

জন্য নির্দ্ধারিত মাত্রা অনুযায়ী এই সব জিনিস দেওয়া সম্ভব হচ্ছে না, এবং, আই. টি. ডি. পি. এলাকা ও চা বাগানের শ্রমিক সহ সর্বত্র রেশন দ্রব্যের পরিমাণ কমিয়ে দিতে হয়েছে। এমনকি যে বিধিবদ্ধ রেশন এলাকায় নির্দিষ্ট পরিমাণ চাল ও গম দেওয়া আইনত বাধ্যতামূলক সেখানে ও রেশন দ্রব্যের পরিমাণ ব্যাপকভাবে কমিয়ে দিতে হয়েছে।

এই অবস্থার ফলে কেবল যে গণবন্টনেই অসুবিধা হচ্ছে তাই নয়, খোলাবাজারেও চাল, গম, ভোজ্য তেলের দাম বাড়ছে।

এইসব সমস্যার প্রতি কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য পশ্চিমবঙ্গ বিধানসভার এক সর্বদলীয় প্রতিনিধিদল গত ৪ঠা জুলাই, ১৯৮৯ দিল্লিতে তাঁর সঙ্গে সাক্ষাৎ করেন এবং তাঁকে এই রাজ্যের চাল, গম, ভোজ্য তেল ও চিনির বরাদ্দ বৃদ্ধি এবং এইসব দ্রব্যের নিয়মিত সরবরাহের ব্যবস্থা করার জন্য এবং নিকৃষ্ট মানের চাল সরবরাহ বন্ধ করার জন্য অনুরোধ করেন। কিন্তু তার পরেও অবস্থার বিশেষ কোনও পরিবর্তন হয় নি। এই অবস্থার মোকাবিলা করার জন্য, জনসাধারণের স্বার্থে গণবন্টন ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য রাজ্য সরকার নানাভাবে ক্রমাগত কেন্দ্রীয় সরকারের ওপর চাপ দিয়ে যাচ্ছে—বরাদ্দ বৃদ্ধি করুন, সরবরাহ নিয়মিত করুন, নিকৃষ্ট মানের চাল দেওয়া বন্ধ করুন। যে অপর্যাপ্ত পরিমাণ জিনিস পাওয়া যাচ্ছে তাও যাতে সুষ্ঠুভাবে বন্টন হয় সেদিকে বিশেষ লক্ষ্য রাখা হচ্ছে। এই সঙ্কটের সুযোগ নিয়ে যাতে খোলাবাজারে অসাধু ব্যবসায়ী, মজুতদার ও চোরাবাজারিরা অভাব সৃষ্টি করতে না পারে, জিনিসপত্রের দাম অতিরিক্ত বৃদ্ধি করতে না পারে, সেদিকে সতর্ক দৃষ্টি দেওয়া হচ্ছে। এবং, গণবন্টনে চালের অভাব কিছুটা দুর করার জন্য রাজ্যের বাইরে থেকে কিছু চাল কিনে আনার ব্যবস্থা করা হয়েছে।

কলকাতা, হাওড়া ও ব্যারাকপুর মহকুমার বিধিবদ্ধ রেশন এলাকায় চালের সরবরাহের বর্তমান অবস্থা।

১।। ২৩শে আগস্ট, ১৯৮৯ তারিখ থেকে আজ ১লা সেপ্টেম্বর, ১৯৮৯ পর্যন্ত যে সব রেশন দোকানে ১গ্রামও চাল এফ. সি. আই. সরবরাহ করে নি, এবং, আগামী ১ সপ্তাহের মধ্যে সরবরাহের কোনও সম্ভাবনা নেই, তাদের সংখ্যা—

(ক) উত্তর কলকাতা

(১) মোট রেশন দোকানের সংখ্যা — ৩৯৬

(২) কোনও চাল সরবরাহ করা হয় নি
এমন দোকানের সংখ্যা — ৩৪১

(এখানে ১৮ই আগস্ট থেকেই কোনও চাল দেওয়া হয় নি, প্রতি সপ্তাহে দেবার কথা (হ্রাসপ্রাপ্ত বরাদ্দ অনুসারেই) ১,০০০ মেট্রিক টন।)

(খ) দক্ষিণ ও মধ্য কলকাতা

(১) মোট রেশন দোকানের সংখ্যা — ৮৫২

(২) কোনও চাল সরবরাহ করা হয় নি
এমন দোকানের সংখ্যা — ৬৯৬

(এখানে প্রতি সপ্তাহে যেখানে দেবার কথা ২,৫০০ মেট্রিক টন, সেখানে এফ. সি. আই. সরবরাহ করেছে (২৩ থেকে ২৯ আগস্ট, এই সপ্তাহে) মাত্র ৩৬০ মেট্রিক টন)

(গ) হাওড়া

(১) মোট রেশন দোকানের সংখ্যা — ৩২৫

(২) কোনও চাল সরবরাহ করা হয় নি

এমন দোকানের সংখ্যা — ২৬০

(প্রতি সপ্তাহে যেখানে দেবার কথা ৮০০ মেট্রিক টন, সেখানে এফ. সি. আই. দিয়েছে ৭০ মেট্রিক টন)

(ঘ) ব্যারাকপুর মহকুমা

(১) মোট রেশন দোকানের সংখ্যা — ৬৮৬

(২) কোনও চাল সরবরাহ করে নি

এমন দোকানের সংখ্যা — ৪২৫

(প্রতি সপ্তাহে যেখানে দেবার কথা ২২৫০ মেট্রিক টন, সেখানে এফ. সি. আই. দিয়েছে মাত্র ৯২০ মেট্রিক টন)

২।। এফ. সি. আই. চাল সরবরাহ করবে বলে টাকা নিয়েছে রাজ্য সরকার ও ডিলারদের কাছ থেকে, কিন্তু চাল দেয় নি, এমন চালের পরিমাণ—১৬,২৮০ মেট্রিক টন

৩।। এফ. সি. আই. টাকা নিয়েছে, কিন্তু চাল দেয় নি, এমন টাকার পরিমাণ—৫ কোটি ৬৯ লক্ষ ৮০ হাজার টাকা

## পরিশিষ্ট — ২

রাজ্যের বিধিবদ্ধ রেশন এলাকায় (কলকাতা, হাওড়া শহর, ব্যারাকপুর মহকুমা, হুগলির জেলার কিছু অংশ এবং আসানসোল, দুর্গাপুর শিল্পাঞ্চল) চালের বরাদ্দ (এখনকার কমিয়ে দেওয়া বরাদ্দ) ও এফ. সি. আই. কর্তৃক প্রকৃত সরবরাহের হিসাব ঃ-

| মাস | বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|
| মে, ১৯৮৯ | ৩১,৮৪০ মেট্রিক টন | ১৪,৩১৬ মেট্রিক টন |
| জুন, ১৯৮৯ | ৩১,৮৪০ মেট্রিক টন | ২০,৮৬১ মেট্রিক টন |
| জুলাই, ১৯৮৯ | ৩১,৮৪০ মেট্রিক টন | ১৮,৭৭০ মেট্রিক টন |

**শ্রী শচীন সেন ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিলেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমি দাবি করছি এর উপর আলোচনা হোক।

**মিঃ স্পিকার ঃ** এটা তো ঠিক করা আছে যে এটা নিয়ে আলোচনা করব, তবে মন্ত্রীর স্টেটমেন্ট নিয়ে নয়, অল পার্টি ডেলিগেশনের যে রিপোর্ট দিয়েছে তার উপর আলোচনা হবে। আমাদের এখানে কনভেনসন আছে মন্ত্রীর স্টেটমেন্টের পর আর আলোচনা করা যায় না। এই ম্যাটারটা অত্যন্ত ইমপর্টেন্ট, অল পার্টি ডেলিগেশনের যে রিপোর্ট তার উপর আলোচনা করার জন্য বিজনেস এডভাইসারী কমিটিতে এর জন্য ২ ঘন্টা অ্যালট করা আছে। এখন বিরতি, আবার আমরা মিলিত হব ৪-৩০ মিনিটে।

(At this stage the House was adjourned till 4-30 P.M.)

## POINT OF ORDER

[4-30 – 4-40 P.M.] (After Adjournment)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। এখানে আমাদের বিজনেসে দেখলাম যে মাননীয় মন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট পড়বেন ফুডের উপরে এবং তার উপরে ভিত্তি করে আলোচনা হবে। স্যার, আমি আপনাকে কোট করে বলছি যে, এই রকম বহু কনভেনসন আছে এবং নিয়মও যে, মন্ত্রীর কোনও স্টেটমেন্ট হলে তার উপরে কোনও ডিবেট হতে পারে না। আপনি যদি মন্ত্রীর স্টেটমেন্টের উপরে কোনও ডিবেট অ্যালাউ করেন তাহলে মুখ্যমন্ত্রীর কোনও স্টেটমেন্ট কখনও হলে তার উপরে ডিবেট করতে দিতে হবে। আমরা ডিবেট চাই। কিন্তু ইফ ইট ইজ এ স্টেটমেন্ট এবং এর উপরে ডিসকাশন বা ডিবেট হয়, তাহলে স্টেটমেন্ট ফলোড বাই ডিবেট বলে এটাকে মনে করতে হচ্ছে। এবং এই যদি হয় তাহলে আমি আপনার কাছে এর ক্লারিফিকেশন চাইব। কিন্তু যদি এটাকে রিপোর্ট বলে মনে করেন তাহলে বলতে হয় যে এটা রিপোর্ট নয়, এটা একটা স্টেটমেন্টই। ইট ইজ নট এ রিপোর্ট একজাক্টলি। আউটরাইট ডিসকাশন ১৮৫'এর উপরে ভিত্তি করে অথবা হাফ অ্যান আওয়ার ডিসকাশন স্টেটমেন্টের উপরে ভিত্তি করে, এই রকম কোনও নজির এখানে নেই। এই ভাবে কোনও স্টেটমেন্টের উপরে আমরা আগে ডিসকাশন চেয়েছি, কিন্তু আপনি নিজে তা অ্যালাউ করেন নি।

**Mr. Speaker :** Mr. Mukherjee, there are two types of statements. One is in pursuance to a notice of Calling Attention given by a mem-

ber and another is under rule 346. In this case it is not a statement which is given by the Minister in pursuance to a Calling Attention Notice given by a member. It is a statement under rule 346. There is no bar to debate on a statement given under rule 346. An All Party Delegation had gone to Delhi on the subject of food. The Minister has made a statement on that. As it is an important matter I have allowed the discussion. There is no bar to it.

**Shri Subrata Mukherjee :** Sir, Kaul and Shakdher has categorically mentioned that no discussion can take place on the statement of a Minister.

**Mr. Speaker :** I don't agree with you. Had it been a statement in pursuance to a Calling Attention Notice given by a Member, you could have raised objection. But it is not so. An All Party Delegation had gone to Delhi on the subject of food. It had come back. Subsequently many situations have developed on this matter. As food is a very important matter and as some Member are anxious to discuss the matter, I have allowed discussion. there is no bar to it. We are not violating any convention or precedent.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অল পার্টি ডেলিগেশনের রিপোর্টের স্টেটমেন্ট করলেন মিনিস্টার। তারপরে আমাদের বিরোধিতা করার স্কোপ থাকছে না।

**Mr. Speaker :** There is no question of voting on it. there is no motion. You can contradict the statement made by the Minister. You can support it or you can oppose it. So there is no bar in the debate. Now Mr. Gyan Singh Sohanpal.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, you have rightly pointed out that there two types of statements made in the House. One in response to the Calling Attention Notice—where there is no provision of discussion in the House. The provision exists in Lok Sabha. The other one is the statement under rule 346 by a Minister. Under this rule there is also no provision of asking any question on the statement made by the Minister. To-day the statement was made by the Minister under rule 346. So, a discussion can only take place under rule 319 provided that a member moves a motion for discussion on the statement made by the Minister.

**Shri Apurbalal Majumdar :** I fully endorse the view of my colleague Shri Gyan Singh Sohanpal. I do not like to add anything more.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে ৩৪৬ রুলস সম্বন্ধে উল্লেখ করছি, A statement may be made by a Minister on a matter of Public importance with the consent of the speaker. এখানে যা স্টেটমেন্ট দিয়েছেন তা দিল্লিতে গিয়ে কি হয়েছে না হয়েছে তার উপর ভিত্তি করে স্টেটমেন্ট দিয়েছেন। আপনি একটা কমিটি পাঠালেন, সেই কমিটি সেখানে গেছে এবং তার উপরে স্টেটমেন্ট দিয়েছেন এবং সেই স্টেটমেন্টের উপরে আলোচনা আমার মনে হয় ৩৪৬ ধারার আওতার মধ্যে পড়ছে না। আপনিই কমিটিকে পাঠিয়েছেন, উই হ্যাভ বিন দেয়ার। আমরা সেখানে আলোচনা করেছি এবং মন্ত্রীও একখানা চিঠি দিয়েছেন। এরপরেও আলোচনার বিষয় হতে পারে বলে আমার মনে হয় না।

**মিঃ স্পিকার :** কমিটির রিপোর্ট হাউসের আলোচ্য বিষয় হয় না?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনি ডেলিগেশন পাঠিয়েছিলেন, তার উপরে স্টেটমেন্ট দিয়েছেন মিনিস্টার। সেখানে ৩৪৬ ধারার যে ল্যাঙ্গুয়েজ সেটা এখানে খাটে না। সুতরাং আপনি একটু বিষয়টা দেখে নেবেন। এটা দেখলে সুবিধা হবে, বোধ হয় এটা ঠিক হচ্ছে না।

**মিঃ স্পিকার :** আপনাকে একটা মোশন মুভ করতে হবে That the report as submitted by the Hon'ble Minister Shri Nirmal Kumar Bose be accepted by the House.

[4-40 – 4-50 P.M.]

**শ্রী শচীন সেন :** মাননীয় স্পিকার স্যার, আমি দাবি করেছিলাম যে আলোচনা হোক, আমি ফর্মালি মোশন মুভ করছি; মাননীয় খাদ্যমন্ত্রী নির্মল বসু যে বিবৃতি প্রদান করিয়াছেন তার উপর আলোচনা হোক।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** কোনটা আলোচনা হবে, বিবৃতি না রিপোর্ট?

**শ্রী শচীন সেন :** তিনি যে রিপোর্ট উপস্থিত করেছেন সেটা অনুমোদন করা হোক এবং আলোচনা করা হোক।

**Shri Apurbalal Majumdar :** I hope that you are moving a motion under rule 319. So that a discussion can be allowed about the Statement made by the Hon'ble Minister.

**শ্রী সুব্রত মুখার্জি :** আণ্ডার হুইচ রুল—কিসের ভিত্তিতে খাদ্য এবং সরবরাহ মন্ত্রীর বিবৃতি আলোচনা হবে? আপনি মোশন মুভ করছেন অথচ কোনও রুলস বলছেন না, এখানে কোনটা হবে ৩৪৬ না ৩১৯য়ে?

**শ্রী শচীন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন ৩৪৬য়ে তার উপর আলোচনা হোক। এবং ৩১৯য়ে যে রিপোর্ট পেশ করেছেন সেটার উপর আলোচনা হোক।

**মিঃ স্পিকার ঃ** আপনি সুব্রতবাবুর কথা শুনলে তো মুশকিল হয়ে যাবেন, মিঃ মুখার্জি ৩১৯ হচ্ছে এটা একটা সেপারেট মোশন Rule 319 says "A motion that the policy or situation or statement or any other matter be taken into consider shall not be put to the vote of the House." But here we are not taking any vote. Under the rules any matter can be discussed with the permission of the Chair. There is no bar to that. We can only debate on it. I request you not to mix up two things here. The question is that we simply want to debate on the statement made by the Minister. It is a very simple matter. With the permission of the Chair a debate can take place on this issue.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এখানে ওটা করতে গেলে দুটো দিক আছে। একটা হচ্ছে খাদ্যমন্ত্রীর বিবৃতি, আর একটা হচ্ছে সর্বদলীয় প্রতিনিধিদের সাক্ষাৎ প্রসঙ্গে রিপোর্ট। তাহলে রিপোর্ট হবে না বিবৃতি হবে?

**মিঃ স্পিকার ঃ** আপনারা যেটা চাইবেন সেটাই আলোচনা করতে দেব। আইনমাফিক রিপোর্ট আলোচনা করা যায় নিয়মমাফিক স্টেটমেন্টও আলোচনা করা যায়। মন্ত্রীর স্টেটমেন্টের উপর আলোচনা হয়না কিন্তু রিপোর্টের উপর আলোচনা হয়। অল পার্টি রিপোর্টের উপর আলোচনা হয়। মন্ত্রী বিদেশে গিয়ে ফিরে এসেছেন, আলোচনা করতে পারেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** খাদ্য এবং সরবরাহ মন্ত্রীর বিবৃতি, এটাকে রেখে কি করে ডিসকাশন করবেন?

**মিঃ স্পিকার ঃ** আমি বলছি না ডিসকাশন হবে, হোয়াইল ডিসকাশিং দি রিপোর্ট দি মিনিস্টার হ্যাজ মেড এ স্টেটমেন্ট টু ডে। উই ক্যান রেফার টু দি স্টেটমেন্ট। ইউ উইল ডিসকাশ অন দি রিপোর্ট। দেয়ার ইজ নো প্রবলেম। নো ফারদার ডিবেট। বাট ইউ উইল ডিসকাশ অন দি রিপোর্ট।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** তাহলে বিজনেসে যা লেখা আছে, প্রথমে সেটা কারেক্ট করে এখানে আলোচনা হবে, দুটোর একসঙ্গে আলোচনা হতে পারে না।

**মিঃ স্পিকার ঃ** উই আর গোয়িং টু ডিসকাশ দি রিপোর্ট অফ দি অল পার্টি ডেলিগেশন হুইচ হ্যাজ বিন প্লেসড বিফোর দি হাউস। ডিউরিং দি ডিসকাশন, দি মিনিস্টার হ্যাজ মেড এ স্টেটমেন্ট রিলেটিং টু সারটেন ডেভেলপমেন্টস আফটার দি ডেলিগেশন কামস ব্যাক। হোয়াইল ডিসকাশিং দি রিপোর্ট, নাথিং মোর দ্যান দ্যাট।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনি কনসিকোয়েন্সটা বুঝুন।

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন, সত্য বাপুলি এবারে বলুন।

## DISCUSSION ON FOOD SITUATION IN THE STATE

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বৈধতার দিক থেকে একটা প্রশ্ন তুলেছি, আমরা যেটা মেনশনও করেছিলাম। এটা আমরা মন থেকে মেনে নিতে পারলাম

না। যাক তবুও আমাদের আলোচনায় অংশগ্রহণ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই যে ঘটনা ঘটেছে, অল পার্টি ডেলিগেশনে আমরা গিয়েছিলাম, আমিও সেখানে ছিলাম এবং সেখানে আমরা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে সুখরামজীর কাছে অনেক দুঃখের কথা, ক্ষোভের কথা বলেছি। এবং খাদ্যমন্ত্রী মহাশয় যে রিপোর্ট তৈরি করে দিয়েছিলেন সেটা পড়েছি। এবং তাতে আমরা দুঃখপ্রকাশ করেছিলাম। আজকে কিছুটা দুঃখ হচ্ছে যে আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় সেখানে সঠিক তথ্য জানান নি। জানালে হয়তো সেখানে ভাষাটা একটু অন্য হত। কিন্তু তবুও পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমরা যেটা বলেছি সেটা মানুষের স্বার্থেই বলেছি। আমাদের আজকে লজ্জা লাগছে যে আমাদের যখন নিয়ে যাওয়া হয় তখন কিন্তু আমাদের বলা হয়নি যে পশ্চিমবাংলার খাদ্যমন্ত্রী রাইস মিলের কাছ থেকে ৫০ পারসেন্ট লেভী আদায় করবেন এবং ১.৪০ টনস অফ ফুড গ্রেণ আদায় করবেন এই যে কথা ছিল উনি মাত্র তখন পর্যন্ত ৯০ হাজার মেট্রিক টন আদায় করেছিলেন। যদিও করবার কথা ছিল ১ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন। মাত্র ৯০ হাজার টন আদায় করেছিলেন। তখন কিন্তু আমাদের সুখরামজী প্রশ্ন করেছিলেন যে আপনারা এখানে এসেছেন, আপনারা রাজ্যের রাইস মিলের কাছ থেকে আদায় করেন নি কেন? তখন আমরা বোকা হয়ে গিয়েছিলাম, এবং আমরা খুব লজ্জা পেয়েছিলাম যে আমাদের খাদ্যমন্ত্রী রাইস মিলের মালিকের কাছে মাথা বিক্রি করে দিয়েছেন না কি? তারপর চারিদিকে আলোচনা হবার পর উনি রাইস মিলে বেরিয়ে পড়লেন। কিন্তু এর আগে একবারও গেলেন না। রাজ্যের খাদ্যমন্ত্রী এত ব্যর্থ হতে পারে, এত রাজনীতি করতে পারেন এটা আমাদের জানা ছিল না। আমি প্রথমে একটা চিঠি পড়ে দিই, এটা অথেনটিকেটেড, এতে সুখরামজী প্রিয়রঞ্জন দাশমুন্সীকে উত্তর দিয়ে বলেছিলেন। উনি যে চিঠি লিখলেন দ্যাট হ্যাজ কাম আপ ইন দি নিউজপেপারস। লেটার ডেটেড ৩.৮.৮৯, সেখানে উনি বলছেন,

[4-50 – 5-00 P.M.]

"You have said that we are doing politics with rice. As a student and teacher of political science I am used to tell my students in the class rooms that anything related to the interest of the people is political. And rice is something which is the basic requisite of the people. and I swear that I will continue to do that politiecs with rice." প্রথম আরম্ভ হল যেহেতু উনি চাল নিয়ে রাজনীতি করবেন, যেহেতু উনি পলিটিক্যাল সায়েন্সের ছাত্র, পলিটিক্যাল সায়েন্সের ছাত্রদের বলবেন এই নিয়ে শুরু হল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য মন্ত্রী তাঁর রাজ্যে তিনি যে স্টেটমেন্ট দিয়েছেন কোথাও একটা কথা তিনি লেখেননি যে আমাদের রাজ্যসরকারের এই করবার কথা ছিল কিন্তু করতে পারেননি, তারজন্য আমরা দুঃখিত। সমস্ত যেন কেন্দ্রের দায়িত্ব, কেন্দ্র খাওয়াবে। দুটো স্টেটমেন্টে যে রাজনীতি করবার চেষ্টা করেছেন এতে ওঁর লজ্জা হওয়া উচিত। এখন অন্ধ্র থেকে চাল কিনবেন। কিন্তু আমি দেখতে পাচ্ছি সুখরামজীর কাছে অনেক স্টেট থেকে চাল কিনবার পার্মিশন চেয়েছিল। তিনি কি বলেছেন—৫০ লক্ষ টন অন্ধ্র প্রদেশ চেয়েছে, পার্মিশন দিয়েছেন ১.৫ লক্ষ টনের। তামিলনাড়ুকে ১ লক্ষ টনের পার্মিশন দিয়েছেন, মহারাষ্ট্রকে ১ লক্ষ টনের পার্মিশন দিয়েছেন,

১ লক্ষ টনের পার্মিশন আসামকে দিয়েছেন কিন্তু West Bengal has not approached to the Central Govornment for permission of such purchase till now. অদ্ভুত ব্যাপার। দিস ইজ অন সেভেন্টিন্থ আগস্ট। হয়ার অ্যাজ অন্ধ্র ২৫৬ কোটি টাকা ভর্তুকি দিয়ে চাল কিনে লোককে খাওয়ায়। আজকে আলোচনা করতে গিয়ে ভালই করেছেন, ওঁর নাকে ঝামা ঘষে দেওয়া উচিত, কেননা উনি লোকের পেট নিয়ে রাজনীতি করছেন। মুখ্যমন্ত্রী দাম্ভিকতা দেখান শোভা পায়, উনি আজকে আরম্ভ করেছেন মুখ্যমন্ত্রীর স্টাইল। কেন্দ্রীয় মন্ত্রী চিঠি দিয়েছেন যে ৩০ তারিখে রেশনের দোকান খোলা রাখতে, উনি বললেন সেটাকে আমি টয়লেট পেপার হিসাবে ব্যবহার করব। আমি কি বলতে পারি নির্মল বাবু যে চিঠি দিয়েছেন সেটাকে আমি টয়লেট পেপার হিসাবে ব্যবহার করব? ইজ ইট এ বিফিটিং ম্যানার অব এ মিনিস্টার? মুখ্যমন্ত্রীর দাম্ভিকতা সাজে, কিন্তু আপনাদের একটা ছোট দল, আপনার এই দাম্ভিকতা সাজে না। আপনি লোককে খাদ্য দিতে পারছেন না। আপনাকে একটার পর একটা বলি, আপনার নিশ্চয়ই লজ্জা হবে। আপনাদের সামনে যখন কথা হয় তখন সুখরামজী বলেছিলেন পাঞ্জাবে চালের অবস্থা খুব খারাপ, সেজন্য সেখানে ব্রোকেন রাইস বেশি হয়েছে, বাফার স্টক খুব খারাপ, তারজন্য সেন্টার ২০ পারসেন্ট কাট সব স্টেটে করেছে। পশ্চিমবঙ্গের মানুষের উপর আপনার যে নৈতিক দায় দায়িত্ব আছে সেটা আপনি মনে করছেন না। আপনি মনে করছেন কেন্দ্র আমাদের সমস্ত নৈতিক দায় দায়িত্ব নেবে। পশ্চিমবঙ্গের ফুড মিনিস্টার নিজে বলেছেন ২৩/৮/৮৯ তারিখে তাঁর স্টেট ফুডগ্রেন ডেফিসিট ২০ লক্ষ টন ওনলি। ২০ লক্ষ টন ডেফিসিট। সেন্ট্রাল গভর্নমেন্ট তার পুল থেকে ১৭ লক্ষ টন ফুড্ গ্রেনস দেয়। তাহলে সামান্য যেটুকু বাকি থাকে তাও আপনার জোগাড় হয় না। তার চিঠি হল, It is his report from his letter from his statement. এর থেকে দাঁড়াচ্ছে কি? ৩ লক্ষ মেট্রিক টন শর্টেজ হয়। এই শর্ট ফলটা'ও উনি কিনতে পারলেন না। বজবজ গোডাউন ১ বছর বন্ধ ছিল। সুখরামজী যখন এটা বললেন তখন আমরা লজ্জা পেয়েছিলাম, সেখানকার এম. এল. এ.ও ছিলেন। ১ বছর ধরে ১৮ হাজার, ১৮ থাউজ্যান্ট টনস অব রাইস আটকে রাখলেন। চাল পচল। কয়েকজন শ্রমিককে ছাঁটাই করেছিল বলে ঢুকতে দেয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী বন্যার সময় আবেদন করেছিলেন, তাও দেয়নি। চালগুলিকে বসিয়ে বসিয়ে পচিয়েছে। তিনি বারে বারে বলেছেন আমাদের চালের অবস্থা ভাল নয়। সুতরাং এর মধ্যে থেকে বাছাই করে দিচ্ছি। সেদিন হোল সেল স্টক চেক করতে গিয়ে গোডাউনে দেখলাম, এবারে যে সেস করে চাল পাঠিয়েছে ইট ইজ নট ব্যাড। আপনি কিছুই করবেন না, আর বলবেন বাসমতি খাব, দুধেশ্বর চাল চাই—তা কি করে হবে? ইউ হ্যাভ নো রেসনপসিবিলিটি—আপনার কোনও দায়িত্ব নেই? আপনি দুটি স্টেটমেন্ট করেছেন। এই স্টেটমেন্টের একটি লাইনেও কোথাও কি লিখেছেন যে, আমাদের বামফ্রন্ট সরকারের আমি অপদার্থ খাদ্য মন্ত্রী চেষ্টা করে এই এই করেছি, এই বলতে পারিনি? পশ্চিমবাংলার মানুষের কাছে বলেন নি কেন? শুধু মানুষকে ধোঁকা দিয়ে যাচ্ছেন। পশ্চিমবাংলায় আপনি খাদ্য নিয়ে রাজনীতি শুধু করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত পরিতাপের সঙ্গে একটি কথা আপনাকে বলি। উনি নাকি অন্ধ্র থেকে চাল কিনবেন পূজোর আগে। সবে চৈতন্য হয়েছে। কেন না বামফ্রন্ট সরকারের একটি স্বভাবই হল সব সময় কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে নিজেদের দায় দায়িত্ব খালাস করা এবং এইরকম একটা চেষ্টা সব সময়ই চালিয়ে যাওয়া হচ্ছে। উনি'ও সেই

একই স্টাইল শুরু করেছেন। কেন খোলা বাজারে চাল? কেন্দ্র আমাদের ভাতে মারেনি, আমাদের এই অপদার্থ বামফ্রন্ট সরকারের খাদ্য মন্ত্রী মারছে। পশ্চিমবাংলার মানুষকে আপনি খেতে দিচ্ছেন না। এর জন্য সব দায় দায়িত্ব আপনার। প্রফুল্লচন্দ্র সেন যখন খাদ্য মন্ত্রী ছিলেন তখন কে দায়িত্ব নিয়েছিলেন? কেন্দ্র দায়িত্ব নিয়েছিল? আপনারা সেই সময় কাকে দায়ী করেছিলেন? আপনারা প্রফুল্ল সেনকে দায়ী করেন নি? মনে নেই আপনাদের সেই খাদ্য আন্দোলনের কথা? সেই খাদ্য আন্দোলনের সময় আপনারা বাংলার এক প্রান্ত থেকে আর এক প্রান্তে গিয়ে কি বলেছিলেন? আজ আমরা যদি বিরোধী দলের পক্ষ থেকে দাঁড়িয়ে সেই একই কথা বলি তাহলে আপনাদের বিবেক বলে কিছু থাকে তো আপনারা সেটা স্বীকার করবেন। সেদিন খাদ্য আন্দোলন, ফুড মুভমেন্ট করেছিলেন কি জন্য? প্রফুল্ল সেন কাঁচকলা খাবার কথা বলেছিল বলে আপনারা কি ঠাট্টাই না করেছিলেন। আপনাদের ব্যর্থতা ঢাকবার চেষ্টা করেন নি? পশ্চিমবাংলার রেশন দোকানের মালিকদের দায়িত্ব নেই বলবেন না কেন না, খোলা বাজারে চাল বিক্রি হয়ে যাচ্ছে। আপনি বললেন নিশ্চয় বিক্রি হবে। চালের জালিয়াতি হবে, বর্ডার সিকিউরিটি ফোর্স কিছুই করতে পারে না। বি. এস. এফ. এর দায়িত্বে কেন্দ্রীয় সরকার আছে। এখানে দুজনেরই দায়িত্ব আছে, জয়েন্ট রেসপনসিবিলিটি। বি. এস. এফ. আছে এবং সেখানে আমাদের পশ্চিমবাংলার'ও ফোর্স আছে। প্রথমে তারাই দেখে। তারপর বর্ডার পার হবার সময় বি. এস. এফ. দেখে। তারা দেখে আপনাদের পুলিশ কি করে চালের চালিয়াতি চালিয়ে যাচ্ছে। লক্ষ লক্ষ টন চাল বাংলাদেশে চলে যাচ্ছে, চারিদিকে পাচার হচ্ছে। আপনারা যখন কিছু করতে পারবেন না, তখন আমাদের করার কিছু নেই। আপনি দেখবেন না? কেন্দ্র চাল দিলে আমরা খাই, আর না দিলে বলবেন কেন্দ্র দিচ্ছে না। আবার চাল দিলেও বলবেন যে চাল দিচ্ছে তা অখাদ্য। কিছু স্যাম্পেল দিল্লি নিয়ে গিয়েছিল। আমি জানি দু-একটি দোকান খারাপ চাল দেয়। এখানের গোডাউনে ঢুকে গিয়ে বললেন কি চাল দিচ্ছে। ইউনিয়ন থেকে একদল ঝাঁট দিয়ে কিছু চাল দিয়ে দিল সেই চাল নিয়ে এলেন। সেখানে এফ. সি. আই. অফিসারদের ঢুকতে দেন নি, তারা গিয়েছিলেন। অফিসাররা বলেছেন এই কথা শুধু এক তরফা ভাবে রাজনীতি করার জন্য চাল নিয়ে চালিয়াতি করে যাচ্ছেন। এর জন্য খাদ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত। শুধু কেন্দ্রকে বলবেন না—আপনি যে অপদার্থতার পরিচয় দিয়েছেন তার জন্য আপনার আর এক মুহূর্ত'ও থাকা উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে চাল নিয়ে চালিয়াতি করছেন সেটা নিজেই স্বীকার করেছেন। উনি যে রাজনীতি করছেন সেটা স্বীকার করেছেন। স্যার, আপনি লক্ষ্য করেছেন যে, ওনার যে অ্যালটমেন্ট ছিল, এক এক সময় তার চেয়ে বেশি এসেছে, আবার কখনও অ্যাল্টমেন্টের চেয়ে কম এসেছে। ওর স্টেটমেন্টে আমরা একটা দেখেছি।

[5-00 – 5-10 P.M.]

চিনি পাওয়া যাচ্ছে না, চিনির সাপ্লাই কম। চিনি অনেক সময় না হলেও চলে কিন্তু চালটা হচ্ছে মেন ফুড, যেটা না হলেই নয়। এই প্রসঙ্গে আপনাকে জিজ্ঞাসা করি, এই তো মিলের দরজায় দরজায় ঘুরলেন কতটুকু আদায় করতে পেরেছেন? আর কখন গেলেন আদায় করতে? যখন মনসুন সিজন আরম্ভ হয়ে গিয়েছে, সেকেণ্ড ক্রপ যখন আরম্ভ হবে সেই সময় গেলেন। আপনি যে সময় গেলেন তখন রাইস মিলগুলি ফাঁকা, সমস্ত চাল তারা পাচার করে

দিয়েছে। এই সমস্ত ব্ল্যাক মার্কেটিয়ার্স, রাইস মিল ওনার্সের বিরুদ্ধে আপনি কি করলেন? আপনিই বলেছেন, মাত্র দুটি কেস করেছেন। এ ক্ষেত্রে দায় দায়িত্ব নেবার কথা পশ্চিমবঙ্গ সরকারের কিন্তু সে দায়িত্ব আপনারা পালন করেন নি, না করে শুধু বিবৃতি দিয়েছেন। শুধু বিবৃতি এবং এখানে সংখ্যাধিক্য—এ নিয়ে আপনি জেনে রাখবেন বাজিমাত করা যাবে না। গণশক্তি হয়ত বড় বড় করে লিখবে যে নির্মল বোস এই কথা বলেছেন, তাই কথা বলেছেন, বামফ্রন্ট সরকার এই করছেন, তাই করছেন, কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না ইত্যাদি কিন্তু তাতে পশ্চিমবঙ্গের মানুষকে ভোলানো যাবে না। এই প্রসঙ্গে আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে আপনি যেভাবে বিশ্বাসঘাতকতা করেছেন সেটা মানুষ মনে রাখবেন। কটা এম. এল. এ. নিয়ে এখানে আছেন, মুখ্যমন্ত্রী মহাশয় থাকলে বলতাম আপনাকে এই পদ থেকে সরিয়ে দিতে। আপনি শুধু চান পাবলিসিটি। ঐ গো-ডাউনগুলিতে ঢুকছেন, ছবি তুলছেন, এইভাবে পাবলিসিটি চাইছেন। যখন হায়ার এডুকেশনের মন্ত্রী ছিলেন তখনও দেখেছি বিশ্ববিদ্যালয়গুলিতে গিয়ে নানান রকমের ব্যাপার করেছেন। আপনি হচ্ছেন পাবলিসিটি মাস্টার। আপনাকে বলি, মানুষের কাছে থাকতে গেলে আপনার নৈতিক দায়দায়িত্ব কি সেটা আপনাকে পরিষ্কার করে বলতে হবে। পশ্চিমবঙ্গের মানুষের পেটের জ্বালা মেটাবার দায়দায়িত্ব শুধু কেন্দ্রীয় সরকারের একার নয়, সে ক্ষেত্রে যে আপনাদেরও দায়দায়িত্ব আছে সেটা দ্বিধাহীনভাষায় বলতে হবে। সে ক্ষেত্রে আপনারা কিন্তু আপনাদের দায়দায়িত্ব পালন করেন নি, শুধু কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপিয়েছেন এবং তা চাপিয়ে শুধু রাজনীতি করে গিয়েছেন। নিজেরা বাঁচার জন্য এই রাজনীতি করেছেন। এই রাজনীতি কিন্তু বেশীদিন চলবে না। স্যার, উনি একটা বিবৃতি দিয়েছেন কিন্তু তাতে সুখরাম কি কি বলেছেন সেটা বলেন নি, বলেন নি কেন খাদ্য সংগ্রহ করতে পারেন নি। তা ছাড়া সেন্ট্রাল পুলে সেটা আমাদের দেবার কথা ছিল সেটা কেন দেন নি? রাজ্যের লোকের প্রতি আপনাদের কি কোনও দায়দায়িত্ব নেই? এসব না করে শুধু দেখছি কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপিয়ে নিজেরা বাঁচার চেষ্টা করছেন। কাজেই স্যার, বলব, উনি যে বিবৃতি দিয়েছেন সেটা না দিলেই ভালো হত। আমি তাঁকে বলব, এই বিবৃতি প্রত্যাহার করুন। এতদিন শুনতাম নির্মল বসু মহাশয় আমাদের জন্য অনেক চেষ্টা করছেন, আজকে স্যার, যখন বলার সুযোগ দিয়েছেন তখন দুঃখের সঙ্গে বলছি, উনি যে তথ্য দিয়েছিলেন সেই সময়, সেটা ঠিক তথ্য দেন নি। ওঁদের সরকারের যেটা করার দরকার ছিল সেটা করেন নি। স্টেটমেন্টের আমি পূর্ণ বিরোধিতা করছি। পরিশেষে আমি বলব, যদি বিবেক বলে কিছু থাকে তাহলে খাদ্যমন্ত্রীর পদ থেকে আপনি পদত্যাগ করুন এবং তা যদি করেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষ খুশি হবে। আর টয়লেট পেপার—এইসব অসভ্য কথা বলবেন মা, তা যদি বলেন তাহলে আমরাও কথাগুলি টয়লেট পেপার হিসাবে ব্যবহার করব। এই কথা বলে এবং বিরোধিতা করে আমি শেষ করলাম।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি। মহাশয়ের বক্তব্য আমি শুনলাম। তিনি বোধহয় একাধিকবার আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীর সাথে একমত হয়ে এই প্রস্তাব দিল্লিতে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর কাছে উপস্থিত করেছেন। সেখানে দাবি যেগুলি ছিল সেগুলি বোধহয় তিনি ভুলে গিয়েছেন। তিনি একমতই ছিলেন।

কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী এ ক্ষেত্রে যে সব প্রতিশ্রুতি দিয়েছিলেন তার কোনওটাই তারা পূরণ করেন নি। বিবৃতির মধ্যেও সেসব কথা আছে। মাননীয় খাদ্যমন্ত্রী-নির্মল বসু মহাশয়-এর এটা প্রথম বিবৃতি নয়। বারবার তিনি হাউসকে জানাবার চেষ্টা করেছেন যে আমাদের খাদ্যের অবস্থা কি এবং কি ভাবে কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গে খাদ্য সঙ্কট ঘটিয়ে এখানকার রেশনিং ব্যবস্থা ভেঙ্গে দিতে পারেন। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয়কে জানাই, আমি দক্ষিণ কলকাতার অধিবাসী, বিগত কয়েক মাস ধরে রেশনের মাধ্যমে আমাদের যেসব জিনিস পাওয়ার কথা তার অবস্থা কি। সেখানে কখনও কোনও সময় একটু চাল যদি পাওয়া যায় তাহলে সেটা মানুষের খাওয়ার যোগ্য কিনা তা বিচার্য বিষয়। পচা চাল, তাও সব সময় পাওয়া যায়না। তারপর ভোজ্য তেল। ভোজ্য তেল যা দাবি করা হয়েছে তার একের চার অংশও পাওয়া যাচ্ছে না। এমন কি যাও বরাদ্দ করা হচ্ছে তাও আসছে না। এইভাবে ওরা বাজারে তেলের কারবারীদের কালোবাজারি করার সুযোগ করে দিচ্ছেন। তারপর খোলা বাজারে চিনির দাম ১১ টাকা কে. জি. হয়ে গিয়েছে। কেন হল এটা? এর উপর কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী মহাশয় আবার বলেছেন, বরাদ্দ আর বাড়াবেন না এবং বিদেশ থেকে চিনিও আমদানি করবেন না। এ প্রসঙ্গে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় গত কয়েক সপ্তাহে কত বরাদ্দ ছিল এবং কত সরবরাহ করা হয়েছে তার সমস্ত হিসাব দিয়েছেন কিন্তু বিরোধীদলের মাননীয় সদস্য সেই প্রসঙ্গে গেলেন না। উনি শুধু বললেন, খাদ্য নিয়ে রাজনীতি করা হচ্ছে। খাদ্য নিয়ে রাজনীতি তো কেন্দ্রীয় সরকারই করছেন। প্রকিওরমেন্টের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। কতটা সংগ্রহ করা হল, না হল তার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। স্যার, একটি প্রতিনিধিদলের সঙ্গে দিল্লিতে আমিও গিয়েছিলাম এবং সেখানে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর সঙ্গে আমাদের আলোচনা হয়। আলোচনার সময় আমাদের একজন মহিলা সদস্য পশ্চিমবঙ্গে কি মানের চাল সরবরাহ করা হয় তার নমুনা কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর সামনে তুলে ধরেন। সেখানে কংগ্রেসের যাঁরা বন্ধু ছিলেন তাঁরাও বলেছিলেন, হ্যাঁ, এই চাল আমরা পাই। আজকে কিন্তু ওঁরা এসব কথা একবারও বললেন না। ওঁরা দাবি করলেন না যে আরও একটু ভালো মানের চাল এখানে আসুক। বরং স্যার, আমরা দেখছি আরও নিম্ন মানের চাল এখানে আসছে যা মানুষের খাওয়ার উপযোগী নয়। স্যার, মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, যেখানে আমাদের এই রাজ্যের জন্য লেভি চিনির প্রয়োজন ৪০ হাজার মেট্রিক টন সেখানে ওঁরা বরাদ্দ করেছেন মাত্র ২৫ হাজার মেট্রিক টন এবং তাও তারমধ্যে আসছে কত? সেখানে গত তিন সপ্তাহের হিসাব মন্ত্রী মহাশয় দিয়েছেন। এর ফলে চিনির দাম ১১ টাকা কে. জি. হয়ে গিয়েছে। আর তার উপর চিনিকল মালিকদের কাছ থেকে নানান রকমের চাঁদাপত্র আদায় করা হয় কাজেই তারা এই সুযোগটা নিচ্ছে। এই সুযোগ তাদের করে দিচ্ছেন কেন্দ্রীয় সরকার। চিনির একটা কৃত্রিম অভাব সৃষ্টি করে তাদের সুযোগ করে দেওয়া হচ্ছে। কেরোসিন তেলের ক্ষেত্রেও অনুরূপ অবস্থা। সেখানেও যা বরাদ্দ তা ওঁরা দিচ্ছেন না বরং অনেক কম করে পাঠাচ্ছেন এবং এতে করে একটা কৃত্রিম অভাব সৃষ্টি করছেন। চাল, গম, ভোজ্য তেলের বরাদ্দ কেন্দ্রীয় সরকার হ্রাস করার ফলে এবং নিয়মিত না পাঠানোর ফলে এখানে গণবন্টন-এর জন্য নির্ধারিত মাত্রা অনুযায়ী এই সমস্ত জিনিস দেওয়া সম্ভব হচ্ছে না। এবং আই. টি. ডি. পি. এলাকা, চা বাগানের শ্রমিক সহ সর্বত্র রেশন দ্রব্যের পরিমাণ কমিয়ে দিতে হচ্ছে। এমন কি বিধি বদ্ধ রেশন এলাকায় নির্দিষ্ট পরিমাণ চাল এবং গম কমিয়ে দেওয়া বাধ্যতামূলক, সেখানেও রেশন

দ্রব্যের পরিমাণ ব্যাপক ভাবে কমিয়ে দিতে হয়েছে। আমাদের এখানে মাননীয় মন্ত্রী বলছেন, হসপিটালের রোগীদের জন্য যে চাল দেওয়া বরাদ্দ হচ্ছে, তাতে রোগীর রোগ সারবে না, উপরন্তু রোগটা বাড়বে, সর্বত্র এই জিনিস হচ্ছে।

[5-10 – 5-20 P.M.]

এই যে ব্যবস্থা যেগুলো হচ্ছে এটা আজকে নয়, কেন্দ্রীয় সরকার খাদ্য নিয়ে পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে এই রাজনীতি করছে যে এদের অভুক্ত রাখব। আর একমাত্র পশ্চিমবাংলায় রেশন ব্যবস্থা, স্ট্যাচুটারী রেশন ব্যবস্থা পশ্চিমবাংলায় আছে, এটাকে যদি বানচাল করে দেওয়া যায় তাহলে জনগণের কাছে কিছুটা বামফ্রন্ট সরকারকে কিছুটা হেয় প্রতিপন্ন করা যেতে পারে। সেই জন্য উদ্দেশ্যমূলক ভাবে সমস্ত জিনিস করা হচ্ছে। আপনারা যখন আমাদের সঙ্গে সর্বদলীয় প্রতিনিধির সঙ্গে যান, শুধু দিল্লি যাবার জন্য নয়, দিল্লিতে গিয়ে আমাদের সঙ্গে কথা বলেছেন, আমাদের প্রস্তাবে তাঁরা রাজি হয়েছেন, কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের কাছে আবেদনও করেছেন, কিন্তু কোনও আবেদনে মন্ত্রী সাড়া দিচ্ছেন না। আজকে সাফাই গাইছেন এখানে, কিছু পলিটিক্স করার জন্য। আমি বলব, আমাদের খাদ্য মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন, তথ্যের উপর বিবৃতি দিয়েছেন, প্রতিটি তথ্য সঠিক, সেইগুলো আমি চ্যালেঞ্জ করছি, এই বিবৃতির উপর তথ্যগুলি সম্পর্কে সঠিক নয়, আপনারা এটাকে প্রমাণ করুন। বললেন সাহস থাকে পদত্যাগ করুন। আমি বলি, যার প্রতি পদে পদত্যাগ করা উচিত, সারা ভারতবর্ষের ৭০/৭৫ কোটি মানুষ যারা পদত্যাগ চায়, সেই সম্পর্কে কিছু বলছেন না। আর কাদের পদত্যাগ চাইছেন? আর সহ্য হচ্ছে না? ১২ বছর হয়ে গেছে, বসতে পারছেন না, পদত্যাগ করুন বলছেন, আপনাদের সেই গুড়ে বালি। আসতেও পারবেন না, বসতেও পারবেন না। কাজেই মন্ত্রী নির্মল বসু মহাশয়ের পদত্যাগের কোনও প্রশ্ন ওঠে না, তিনি সঠিক ভাবে বামফ্রন্ট সরকারের খাদ্য চালু করেছেন, পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে, গরিব মানুষের স্বার্থে, আপনারা বাজার থেকে বেশি দামে চাল কিনতে পারেন, সরু চাল কিনে থাকেন, চিনি বেশি দামে কিনতে পারবেন, গরিব মানুষ তা পারে না। কাজেই গরিব মানুষদের স্বার্থে তিনি পশ্চিমবাংলার খাদ্য নীতিকে চালু করার চেষ্টা করছেন, এখানে তিনি বিবৃতি দিচ্ছেন, প্রয়োজন হলে বামফ্রন্ট রাস্তায় নামবে, কেন্দ্রকে বাধ্য করতে পশ্চিমবাংলার দাবি পূরণ করার জন্য। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি প্রথমে বলি যে খাদ্যমন্ত্রী যে বিবৃতি এখানে দিয়েছেন, সেই বিবৃতিতে কোনও তথ্যগত ভুল আছে বলে মনে করি না। কিন্তু একটা সত্যের যদি আংশিক প্রকাশ হয়, তাহলে সত্যকে গোপন করা হয়, যে জন্য আদালতে বলতে হয়, আমি পুরো সত্য বলব, সত্য বৈ মিথ্যা বলিব না। উনি সত্য বলেছেন কিন্তু অনেক কথা গোপন করেছেন। যে গোপন কথাগুলো আমি আপনাদের কাছে বলব এবং আমি খাদ্যমন্ত্রীকে এই সভায় চ্যালেঞ্জ রাখলাম যে আমি যে ফিগারগুলো দেব, তার একটা যদি উনি অসত্য বলে প্রমাণ করতে পারেন, যে কোনও শাস্তি আমি মাথা পেতে নেব। আমি প্রথমে বলে রাখি যে নির্মল বাবু বামফ্রন্টের প্রধান শরিক সি. পি. এম. এর কাছে জনপ্রিয় হবার জন্য একটা ভুল ইস্যু মেনে নিয়েছেন, উনি ওদের কাছে প্রিয় হতে চান, জ্যোতি বাবুর কাছে, সেই জন্য

উনিও দেখাচ্ছেন—যে কেন্দ্রের বিরুদ্ধে যে জেহাদ, তাতে ওঁর একটু কনট্রিবিউশন আছে, কিন্তু খাদ্য এমন একটা জায়গা, হি ইজ অন এ উইক এণ্ড, ওঁর দপ্তরের যে কাজ কর্ম, তাতে খুব দুর্বল মাটিতে উনি দাঁড়িয়ে আছেন, সেটাও আমি তথ্যের ভিত্তিতে প্রমাণ করব। প্রথমে একটু বলে রাখি, আমাদের দেশে একটা কথা আছে আপনি জানেন যে স্ট্যাচুটারী রেশনিং অনেকদিন উঠে গেছে, এখনও পর্যন্ত এই কলকাতা এবং শিল্পাঞ্চল ছাড়া ভারতবর্ষের কোথাও স্ট্যাচুটারী রেশনিং নেই। এমন কী বম্বেতে স্ট্যাচুটারী রেশনিং নেই। দ্বিতীয়ত এই যে সেন্ট্রাল পুল, যেটা আমরা বলি কেন্দ্রীয় ভাণ্ডার, এর যে সংগ্রহ হয়, সেই সংগ্রহটা সম্পূর্ণ রাজ্য সরকারগুলো তোলে লেভি করে এবং সেটা কখনই পুরো উৎপাদনের সংগ্রহের ওঠে না। হিসাবে দেখা গেছে যে অ্যাবাউট থার্টিন থেকে ফিফটিন পারসেন্ট, এই পরিমাণ দেশের টোটাল প্রোডাকশনের সংগৃহীত হয়, যেটা ১৫ থেকে ১৬ মিলিয়ন টন আসে। এর থেকে বিভিন্ন স্টেটে অ্যালটমেন্ট করা হয় এবং সেখানেও নির্মল বাবু এখানে অস্বীকার করুন যে পশ্চিমবঙ্গে চাল এবং গম মিলিয়ে সেন্ট্রাল পুল থেকে সব চেয়ে বেশি অ্যালোকেশন পায় কী না, পশ্চিমবাংলা কেরালা এবং মহারাষ্ট্রের থেকেও বেশি পায়। এবং সেটা প্রায় দুই মিলিয়ন টন। এমন কি চালের অ্যালোটমেন্টে আমরা থার্ড। এসব সত্ত্বেও উনি স্বীকার করলেন না; অ্যালটমেন্ট দুটো জিনিসের ওপর নির্ভর করে। আপনারা কেন্দ্রীয় সরকারে থাকলে বুঝতে পারতেন। এক, অ্যাভেইলেবিলিটি ইন দি সেন্ট্রাল পুল, সেন্ট্রাল পুলে কত চাল গম আছে এবং দুই, রাজ্যের অফ-টেক কত ছিল, কত চাল গম তুলেছে। এটা ঠিকই যে, আমাদের চাল গমের কোটা কমিয়ে দেওয়া হয়েছে। ১ লক্ষ ২৫ হাজার থেকে ৬৪ হাজার করা হয়েছে চাল এবং গম ১ লক্ষ ২৬ হাজার থেকে কমিয়ে ৮৫ হাজার করা হয়েছে। স্যার, ওঁরা বলছেন যে, কমিয়ে চাল ৬৪ হাজার টন করা হয়েছে, কিন্তু আপনি দেখুন পশ্চিমবাংলার চালের অফ-টেক কি ছিল, স্যার, '৮৬ সালে চালের ৬৬ হাজার টন অফ-টেক ছিল, ৮৭ সালে ৬৭ হাজার টন অফ-টেক ছিল এবং তারপর ৮৮ সালে ৭২ হাজার ৬০০ টন অফ-টেক ছিল। সেই তুলনায় ৬৪ হাজার টন দেওয়া হয়েছে। তার মানে এই হিসাব থেকে বোঝা যাচ্ছে যে, লোকে রেশনের চাল নেয় না, যার জন্য ওঁর অফ-টেক কম ছিল। এমন কি গমের ক্ষেত্রে দেখুন স্যার, গমের ক্ষেত্রে কমিয়ে ৮৫ হাজার টন করা হয়েছে। আপনি নিশ্চয়ই জানেন যে, পশ্চিমবাংলার গমের অফ-টেক কত কম। অফ-টেক হচ্ছে ৬৬ হাজার টন থেকে ৭৯ হাজার টন। গত কয়েক বছর ধরে গমের অফ-টেক এর মধ্যেই হয়েছে। সেই জায়গায় ৮৫ হাজার টন দেওয়া হয়েছে। কোথায় কম দেওয়া হয়েছে? একটা জিনিস বুঝতে হবে যে, কেন্দ্রীয় সরকার বিদেশ থেকে এখন আর চাল আমদানি করেন না। এখন পাঞ্জাবের ফার্মাররা যে বাড়তি প্রোডিউস করে তার থেকেই সেন্ট্রাল পুলে চাল আসে। ডেফিনিটলি গত বছর পাঞ্জাবে বন্যা হওয়ায় পাঞ্জাব থেকে প্রেকিয়রমেন্ট কম হয়েছিল প্রায় ১৬ লক্ষ টন প্রোকিয়রমেন্ট কম হয়েছিল। পাঞ্জাব হরিয়ানার বন্যা এবং মধ্যপ্রদেশের কিছু জায়গায় খরার জন্য প্রোকিয়রমেন্ট কম হয়েছিল এবং মাত্র ৭.৬, অর্থাৎ ৭৬ লক্ষ টন প্রোকিয়রমেন্ট হয়েছিল গত বছর। এস্টিমেট ছিল ৯ মিলিয়ন টন। সুতরাং সব রাজ্যকেই কম দেওয়া হয়েছে। তা সত্ত্বেও আপনি দেখুন তার মধ্যে পাঞ্জাবের কিছু ড্যামেজ চাল ছিল, ড্যামেজ চাল মানে নষ্ট হয়ে যাওয়া চাল নয়, কিছু চাল যা দেখতে ভাল নয়, সেরকম চাল এবং সমস্ত রাজ্যকেই সেই চাল দেওয়া হয়েছে। যদিও সেটা আণ্ডার দি

প্রিভেনটেশন অফ ফুড অ্যাডালট্রেশন অ্যাক্ট-এর মধ্যে পড়ে এবং কেন্দ্রীয় সরকার ও এফ. সি. আই. দেখিয়ে দিয়েছেন যে, সারা ভারতবর্ষে সেরকম ২৬ লক্ষ টন চাল দেওয়া হয়েছিল এবং তার মধ্যে মাত্র তিন লক্ষ টন পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল। সারা ভারতবর্ষই তা নিয়েছে। অথচ পশ্চিমবাংলার খাদ্যমন্ত্রী রাজনীতি করার জন্য পাঞ্জাব হরিয়ানার বন্যা পীড়িত চাষীদের যে চাল কেনা হয়েছিল তাই নিয়ে রাজনীতি করছেন। এবং তিনি খুবই খারাপ রাজনীতি করছেন, যেটা আমাদের খুবই খারাপ লেগেছে, সেটা হচ্ছে, নির্মলবাবু নিজে এফ. সি. আই'র গুদামে ঢুকে যাচ্ছেন এবং ঢুকে গিয়ে সেখান থেকে খারাপ চাল নিয়ে এসে বলছেন, "এই দেখুন আমাদের খারাপ চাল দিয়েছে।" এখন এফ. সি. আই. আমাদের রাজ্যের ব্যাপারে ইন্সট্রাকশন দিয়েছে যে, নির্মলবাবু যখন তখন খবর না দিয়ে গুদাম দেখতে যেতে পারবেন না, তার কারণ উনি নন-ইস্যুয়েবল রাইস নিয়ে এসে তা দেখিয়ে রাজনীতি করছেন। এটা খুবই লজ্জার ব্যাপার। স্যার, আমি এই প্রসঙ্গে নির্মলবাবুকে প্রশ্ন করতে চাই যে, চিনির ক্ষেত্রে উনি বলছেন, চিনি কমিয়ে ২৫ হাজার টন করে দিয়েছে। কিন্তু স্যার, আপনি দেখুন আমাদের চিনির অ্যালটমেন্ট কি ছিল,—চিনির অ্যালটমেন্ট আগেরগুলি যদি আপনি দেখেন তাহলে দেখবেন, যে চিনির অ্যালটমেন্ট কোনও রকম কম করা হয় নি। অক্টোবর '৮৩ থেকে '৮৭ পর্যন্ত মান্থলি লেভি অফ সুগার কোটা ২৪ হাজার ৪৫৪ টন ছিল; ফেব্রুয়ারি '৮৭ সালের পর থেকে ২৫ হাজার ৮৩৮ টন আমাদের সুগার অ্যালটমেন্ট ছিল। হোয়াট ইজ দি পার ক্যাপিটা অ্যাভেইলিবিলিটি? অ্যালটমেন্ট যা হয়েছে পপুলেশনের বেসিসেই হয়েছে। ৪২৫ গ্রাম করে অ্যালটমেন্ট অফ লেভিড সুগার দেওয়া হয়েছে। এটাতে কমানো বাড়ানোর কোনও ব্যাপার নেই। সব রাজ্যকেই তা দেওয়া হয়েছে। ৪২৫ গ্রাম ধরে লেভি সুগারের অ্যালটমেন্ট পাচ্ছি। আর বাকি সুগার খোলা মার্কেটে পাওয়া যাচ্ছে। মার্কেট ফোর্সের জন্য দাম বাড়ছে বা কমছে।

[5-20 – 5-30 P.M.]

কিন্তু যে প্রশ্নটা নির্মলবাবু এড়িয়ে গেছেন সেটা হল উনি একজন খাদ্যমন্ত্রী যিনি টোটালি রাইস মিলার এবং স্মাগলারদের কাছে সারেণ্ডার করেছেন—এটাই সবচেয়ে লজ্জার ব্যাপার। যেখানে অন্ধ্রপ্রদেশ আমাদের মতো রাজ্য তার প্রডাকশনের ১৫ লক্ষ টন সেন্ট্রালপুলে আর ১২ লক্ষ টন স্টেট পুলে দিয়েছেন। ইউ. পিতে আমাদের চেয়েও দ্বিগুন পপুলেসন সেখানে তারা ১২ থেকে ১৩ লক্ষ টন প্রকিওর করে। আর পশ্চিমবাংলায় সক্ষম খাদ্যমন্ত্রী তিনি কত প্রকিওর করেছেন? ৯০ হাজার টন। বলতে লজ্জা করে। ১৯৬৬ সালে শ্রী প্রফুল্ল সেন সাড়ে ৪ লক্ষ টন প্রকিওর করেছিলেন আর তাতেই আপনারা খাদ্য আন্দোলন করেছিলেন। আপনি রাইস মিলারদের কাছে বিকিয়ে গেছেন। পার্টির জন্য টাকা নিচ্ছেন তাই কোনও কথা বলতে পারেন না, কেবল ৯০ হাজার টন প্রকিওর করেছেন। আপনি বিবৃতি দিয়েছেন খাদ্য শর্টেজ নেই। এই বিবৃতি দিয়েছিলেন ২৩-৭-১৯৮৯ তারিখে। আপনি প্রেস স্টেটমেন্ট করেছিলেন দি ডেফিসিট অফ ফুডগ্রেন ইজ অনলি অ্যাবাউট ২০ লক্ষ টন। আপনি ১৭ লক্ষ টন পেয়ে যাচ্ছেন কেন্দ্রীয় পুল থেকে আর ৩ লক্ষ টন বাইরে থেকে প্রকিওর করতে হবে। অন্যান্য রাজ্য ইতিমধ্যে পারমিশন নিয়ে নিল আর এতদিন পর অন্ধ্র থেকে বেশি দামে চাল নিয়ে আসার পরিকল্পনা করছেন, কিন্তু সেখানেও ক্রাইসিস আছে। আজকে পশ্চিমবাংলার চাষীরা

উৎপাদন বাড়িয়েছেন। এখন পশ্চিমবাংলায় পার ক্যাপিটা অ্যাভেলিবিলিটি অফ রাইস—কোনও ফিগারে ভুল থাকলে ডিফার করবেন—সারা ভারতবর্ষে যেখানে ৮৮ কেজি পার হেড বছরে সেখানে পশ্চিমবাংলায় পার ক্যাপিটা অ্যাভেলিবিলিটি ১৫৯ কেজি অর্থাৎ প্রায় দ্বিগুন। হল না কেন? হল না এই জন্য, আগেই যে কথা বললাম যে আপনি টোটালি সেল-আউট হয়ে গেছেন এবং সারেণ্ডার টু দি রাইস মিলার। স্টেটসম্যান পত্রিকায় ৩টি পর্যায়ে লেখা বার করল যে কিভাবে চালের স্মাগলারদের কাছে বিকিয়ে দিয়েছেন। আপনি নদীয়ার বর্ডারে যান, আপনি ওয়েস্ট দিনাজপুর বর্ডারে যান, আপনি ২৪-পরগনার বনগাঁতে যান, দেখবেন, পশ্চিমবাংলার চাল বাংলাদেশে চলে যাচ্ছে, বিহারে চলে যাচ্ছে। পুলিশের সাথে অ্যারেঞ্জমেন্ট আছে। আপনি হয়তো বলবেন বর্ডার সিকিউরিটি ফোর্স ওখানে রয়েছে, কিন্তু আপনি এগুলি বন্ধ করার কি ব্যবস্থা গ্রহণ করেছেন? রাইস মিল এবং হাস্কিং মিল তারা চাল তৈরি করছে এবং সেই চাল সেখান থেকে বাইরে চলে যাচ্ছে। আমাদের মন্ত্রী সেখানে হেল্পলেস। পশ্চিমবাংলায় যা শর্টেজ ছিল তা আমরা সেখান থেকে প্রকিওর করতে পারতাম ইন ভিউ অফ দি পসিটি অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট ফাণ্ড, পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা ফেলিওর হত না। এটা ঠিক নয় যে এফ. সি. আইতে চালের স্টক নেই। মন্ত্রী মহাশয় ভয় দেখিয়েছেন যে পূজার আগেই সব ফুরিয়ে যাবে। ১৫ আগস্ট পর্যন্ত এফ. সি. আইতে কত স্টক রয়েছে, ফার্স্ট জুলাই থেকে এফ. সি. আইতে স্টক ছিল ৩ লক্ষ ১৩ হাজার টন রাইস, আর ১ লক্ষ ৮০ হাজার টন হুইট। এছাড়া অন্যান্য রাজ্য থেকে রাইস এবং হুইট মুভ করা হচ্ছে। সুতরাং দেয়ার ইজ নো স্কারসিটি। সুতরাং এই বিবৃতিগুলি ব্ল্যাক-মার্কেটিয়ারদের দাম বাড়াতে সাহায্য করবে। ওয়েল সিড নিয়ে উনি বলেছেন। এবারে মাস্টার সিডের বাম্পার ক্রপ হয়েছে। সরষের অগাধ উৎপাদন হয়েছে। আপনার রেপসিডের অফ-টেক কমে গেছে, এর আগে নিতে পারেন নি। এর আগে আপনারা জানেন, রেপসিড বাইরে থেকে ইমপোর্ট করতে হত, এখন অফ-টেক কমে যাওয়ার জন্য ইমপোর্ট কমিয়ে দিয়েছে এবং এরজন্য ফরেন এক্সচেঞ্জেও যায়। এখন দেশে সরষের তেল পাওয়া যাচ্ছে। উনি বাজার নিয়ন্ত্রণ করেছেন, উনি বিখ্যাত মন্ত্রী যিনি ২৫ টাকা সরষের তেল খাওয়াবেন বলেছিলেন। বলতে পারবেন দিতে পেরেছেন ২৫ টাকা দরে সরষের তেল? নির্মল বাবু আপনার বক্তৃতায় গোটা ফুড ডিপার্টমেন্টের এই ডিসম্যাল ফেলিওর, এই চূড়ান্ত ব্যর্থতা এবং অপদার্থতা যেখানে রাজ্যে যথেষ্ট চাল, গম হয়েছে সেখানে রাইস মিলার এবং হাস্কিং মিল থেকে—কৃষকের কাছ থেকে নিতে বলছি না—চাল সংগ্রহ করতে পারছেন না। আপনার আজকে এই খাদ্য নিয়ে রাজনীতি করার প্রচেষ্টা ভাল নয়। একথা ঠিক যে আপনি সুখরামকে চিঠি দিয়েছেন, তাঁকে কি করবেন তা জানিয়েছেন, কিন্তু আপনার এই রাজনীতি সফল হবে না। পশ্চিমবঙ্গের কাছে আপনি একজন ব্যর্থ খাদ্যমন্ত্রী হিসাবে চিহ্নিত হয়েছেন। আপনার যে কটা বিবৃতি আছে তাতে শুধু বড় বড় হোডার্স এবং ব্ল্যাক মার্কেটিয়ার্সদের সাহায্য করেছে। আপনি খোলা বাজারে ব্যবসাকারীদের বিরুদ্ধে হোর্ডার, মজুতদার, সুদখোর এবং কালোবাজারিদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিতে পারেন নি। তাই আজকে এই অবস্থা। আমি আপনাকে বলছি চাইতে কোনও ক্ষতি নেই, চাওয়াটা ভাল, কিন্তু যদি তথ্যকে গোপন করে রাখেন দেশের বৃহত্তর স্বার্থের কথা চিন্তা না করে, পশ্চিমবঙ্গে চাল সংগ্রহের চেষ্টা না করে খোলা বাজারে ব্যবসা করার যে দায়িত্ব সেই দায়িত্ব পালন না করে শুধু কেন্দ্রের বিরুদ্ধে রাজনীতি করে জনপ্রিয়তা অর্জন করে সস্তায়

নাম কিনতে চান তো আপনার সেই গুড়ে বালি। জনসাধারণ সেই তথ্য এবং সত্য জানবে, এই কথা বলে আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যে বিবৃতি এখানে দিয়েছেন এবং দিল্লিতে প্রতিনিধি দলের যাওয়ার এবং সেই সম্পর্কে যে রিপোর্ট তিনি এখানে রেখেছেন তা থেকে হাউস দিল্লির উদ্বেগ বোধ করছে। আমরা এটা পরিষ্কার দেখতে পাচ্ছি যে আমাদের দিল্লির কেন্দ্রীয় সরকার তাঁদের যে কমিমেন্ট টু ওয়েস্টবেঙ্গল পশ্চিমবঙ্গের প্রতি তাঁদের যে দায়বদ্ধতা তা থেকে তাঁরা সরে যাচ্ছেন। আজকে এখানে আলোচ্য বিষয় এটা নয়। আমাদের সঙ্কট, সাপ্লাই বা প্রকিওরমেন্ট এটা নয়। আমাদের আলোচ্য বিষয় হচ্ছে কেন্দ্রীয় সরকার আজকে আসামীর কাঠগড়ায় দাঁড়িয়েছেন, তাঁদের কমিটমেন্ট, দায়বদ্ধতা যা আছে তা পালন করছেন না। দেশ স্বাধীন হবার পর পশ্চিমবঙ্গের জমির একটা অংশে জমি কম, অনেক রাজ্যের তুলনায়, অন্ধ্রের তুলনায় কম এবং উত্তরপ্রদেশের আট ভাগের এক ভাগ, সেদিক থেকে জমির পরিমাণের দিক থেকে অনেক কম। জমির উৎপাদন স্বাভাবিক ভাবে কম, তার উপর কেন্দ্রীয় সরকারের নির্দেশে জমির বড় অংশ পাট চাষে ব্যবহার করতে হয়। দেশ স্বাধীন হবার পর কেন্দ্রীয় সরকারের নির্দেশে এবং পারস্পরিক বোঝাপড়ার ভিত্তিতে ঠিক হয়েছিল কেন্দ্রীয় সরকার প্রতি মাসে দেড় লক্ষ টন চাল এবং ১ লক্ষ ৫৬ হাজার টন গম দেবেন এই কমিটমেন্ট তাঁরা করেছিলেন। আজকে তা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন বিগত বামফ্রন্ট সরকার আসার পরে তা কমতে কমতে নেমে গিয়ে বরাদ্দ হয়েছে ১ লক্ষ ২০ হাজার টন চালে এবং ১ লক্ষ ২৬ হাজার টন গমে। এই পরিমাণ তাঁরা কোনও দিন পশ্চিমবঙ্গে পাঠান না। তার মানে তাঁদের যে কমিটমেন্ট সেই কমিটমেন্ট থেকে সরে গেছেন, শুধু সরেই যান নি আজকে তাঁরা মুখ ঘুরিয়ে দাঁড়াচ্ছেন। পশ্চিমবঙ্গের মানুষের প্রতি তাঁদের যে দায়বদ্ধতা তা পালন করতে ব্যর্থ হচ্ছেন। ব্যর্থতার প্রশ্ন যদি আসে তাহলে খাদ্যমন্ত্রী মাননীয় নির্মল বাবুর নয় সেটা রাজীব গান্ধীর যে কংগ্রেস সরকার দিল্লিতে বসে আছেন তাঁদের ব্যর্থতা নয় সেটা রাজীব গান্ধীর যে কংগ্রেস সরকার দিল্লিতে বসে আছেন তাঁদের ব্যর্থতা। মন্ত্রী মহাশয় হাউসে যে বিবৃতি দিয়েছেন এবং মাননীয় সদস্য যাঁরা তাতে অংশ গ্রহণ করেছেন কেন্দ্র যাতে তাঁদের দায় পালন করেন তার জন্য আমরা তাঁদের অনুরোধ জানাব এবং প্রয়োজন হলে আমরা আবার দিল্লিতে যাব, দিল্লি গিয়ে তাঁদের বলব তাঁরা যেন তাঁদের সেই দায় পালন করেন।

[5-30 – 5-40 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিস লক্ষ্য করুন যে, পশ্চিমবঙ্গে এসেনশিয়াল কমোডিটিজ, দৈনন্দিন জীবনে অত্যন্ত প্রয়োজনীয় জিনিসপত্র, যেমন—চাল, গম, চিনি, কেরোসিন, কয়লা প্রভৃতি সামগ্রী সেন্ট্রাল পুল থেকে বরাদ্দ হয়, কিন্তু পশ্চিমবঙ্গের কোটা প্রতিটি এসেনশিয়াল কমোডিটির ক্ষেত্রেই বিগত কয়েক বছর ধরে কেন্দ্রীয় সরকার আস্তে আস্তে কমাচ্ছেন। এইভাবে তাঁরা চালের কোটা, গমের কোটা, রেপসিড অয়েলের কোটা, কেরোসিন তেলের কোটা, কয়লার কোটা কমিয়েছেন। পশ্চিমবঙ্গে একটা অর্থনৈতিক অবরোধের কথা মন্ত্রী মহাশয় এবং আমরা আগেও বলেছি। পশ্চিমবঙ্গকে এইভাবে একটা অর্থনৈতিক অবরোধের

মধ্যে ফেলে দেওয়া হয়েছে। এখন আবার ষড়যন্ত্র করে বলা হচ্ছে যে, ৩১শে অক্টোবর পর্যন্ত কোনও চাল-গম পশ্চিমবঙ্গে আসবে না। সামনেই দুর্গাপূজা, বাঙালিদের বড় উৎসব। জানি না কি ষড়যন্ত্র তাঁরা করেছেন, তবে তাঁরা যদি পশ্চিমবঙ্গের মানুষকে বঞ্চিত করে, ডিপ্রাইভ করে বিরূপ মনোভাব সৃষ্টি করে পশ্চিমবঙ্গের সরকারকে হটাবেন এবং ক্ষমতা অকুপাই করবেন এই স্বপ্ন যদি তারা দেখে থাকেন তাহলে বলব যে, তাঁরা মূর্খের স্বর্গে বাস করছেন। কারণ আমরা জনগণের সঙ্গে আছি এবং প্রতিদিনের কথা তাঁদের জানাই। যখন মাও-সে-তুং চিনের একটি অঞ্চল দখল করে নিয়েছিলেন তখন তাঁকে চিয়াং কাইসেকের দল পিষে মারবার জন্য তেল, নুন বন্ধ করে দিয়েছিলেন, কিন্তু তারপরও তাঁরা টিকে ছিলেন। এটা মনে রাখবেন যে, আজকে আমাদের যতই বঞ্চনা করুন না কেন, যতই ডিপ্রাইভড করুন না কেন, তারপরও আমরা বেঁচে থাকব। কাজেই আজকে কেন্দ্রীয় সরকারের সমস্ত দায় নির্মল বসুর উপর চাপিয়ে দিলে চলবে না। আজকে রাজ্যে কেরোসিনের জন্য হাহাকার চলছে। এই নিয়ে হয়ত কংগ্রেসের মন্ত্রীরা অর্গানাইজড ওয়েতে সবাইকে বলবে, "আপনারা শুনুন, দেওয়া সত্ত্বেও বামফ্রন্ট সরকার কেরোসিন তেল দিতে পারছে না।" সেক্ষেত্রে আমরাও বলব, সত্যটা আমাদের মন্ত্রীদের কাছ থেকে শুনুন, আপনারা ঐ দাদাদের কথায় উত্তেজিত হবেন না। কারণ এক্ষেত্রে আমাদের এম. এল. এ.-দের একটা দায়িত্ব আছে, কারণ সত্যটা জনসাধারণকে জানাবার প্রয়োজন আছে। আজকে দিল্লির সরকার বামফ্রন্ট সরকারকে ফেলে দেবার কথা বলছেন, ৩৫৬ ধারার কথা উঠছে। এদিকে চাল, গম ইত্যাদি কমাবার ষড়যন্ত্র চলছে, রাজ্যে বিদ্যুতের সঙ্কট সৃষ্টি করবার চেষ্টা হচ্ছে এবং তারজন্য এখানকার পাওয়ার প্ল্যান্টের সমস্ত কয়লা অন্য জায়গায় পাঠিয়ে দিয়ে প্ল্যান্টগুলি বন্ধ করে দেবার চেষ্টা করছেন তাঁরা। এই অবস্থায় মনে হচ্ছে, একটা সার্বিক চক্রান্ত দিল্লির রাজীব সরকার করছেন। কাজেই এই অবস্থায় আমাদের সচেতন থাকা দরকার।

আজকে এখানে খাদ্য মন্ত্রী সম্পর্কে ওঁরা যে কয়েকটি কথা বলেছেন তা অবমাননাকর। তাঁরা বলেছেন যে, রাইস মিলের কাছে তিনি বিক্রি হয়ে গেছেন। তবে মনে রাখবেন, যেদিন তিনি রাইস মিলারদের কাছে বিক্রি হয়ে যাবেন সেদিন আপনাদের ওদিকে বসবেন, কারণ সব রাইস মিলাররা আপনাদের লোক। এখানে প্রকিওরমেন্ট সম্পর্কে কথা বলেছেন ওঁরা। কিন্তু সেটা কোথায় করা হবে? এখন আপনাদের সময়ের মতো নয়, কারণ ল্যাণ্ড রিফর্মস করে হোল্ডিং যে জায়গায় এসেছে তারফলে প্রকিওরমেন্ট আর এখন সম্ভব নয়। অল্প অল্প জমি তাদের, সব সিলিং এর মধ্যে। কাজেই নিজেদের যা প্রয়োজন সেটুকুই তারা উৎপাদন করে যার সামান্যই মার্কেটে যায়। আর আজকে জিনিসপত্রের যে দাম বেড়েছে তার দায়-দায়িত্ব হচ্ছে আপনাদের, কমিটমেন্ট আপনাদের। এতদিন তো দামটা বাড়েনি। দশ বছর ধরে বামফ্রন্ট সরকার এখানে সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম তো স্টেবল রেখেছিলেন। আজকে আপনারা সেই জিনিস ভাঙ্গতে চেষ্টা করছেন এবং ভাঙ্গছেন। চাল-গমের সরবরাহ কমিয়ে দিয়ে চাল-গমের দাম বাড়তে সাহায্য করছেন। এই দাম বাড়ার জন্য যদি আসামীর কাট-গড়ায় দাঁড় করাতে হয় তাহলে নির্মলবাবুকে দাঁড় করিয়ে লাভ নেই, দাঁড় করাতে হবে কেন্দ্রীয় সরকারকে এবং সেই সঙ্গে কংগ্রেস দলকে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** আজকে খাদ্যের উপর এই যে আলোচনা হচ্ছে আমি স্বীকার করি যে, যেহেতু পশ্চিমবাংলার একটা ইতিহাসগত ব্যাপার আছে, জমির পরিমাণ কম, উদ্বাস্তু সমস্যা ছিল তার জন্য খানিকটা দায়িত্ব ছিল কেন্দ্রীয় সরকারের এবং সরকারের রাজ্য যাতে রেশন ব্যবস্থা সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থে চালু থাকে। আমাদের মনে রাখতে হবে নিম্নশ্রেণী এবং মধ্যবিত্ত মানুষের কাছে রেশন থেকে পাওয়া খাদ্য সবচেয়ে বেশি সস্তা এবং বিরাট দরের জিনিস কেনার ক্ষমতা আজকে সাধারণ মানুষের নেই। আমাদের দেশ প্রায় ৪৩ বছর স্বাধীনতা পেয়েছে। আমাদের মনে রাখতে হবে এই যে প্রগতিশীল সরকার, খেটে খাওয়া মানুষের সরকার যার আয়ু ১২ বছর হয়ে গেছে, এই সরকারের মন্ত্রী মহাশয়ের রেশন সিস্টেমটা সম্বন্ধে একটা আইডিয়া থাকা দরকার। প্রতিটি দেশের একটা পলিসি আছে। রেশন সিস্টেমের জন্য তাদের যে সংগ্রহ সেটা যে সমস্ত সেন্ট্রাল পুল থেকে আসবে এটা বিশ্বাস করা আপনাদের হয়ত অত্যন্ত ভুল হয়ে গেছে। ১৯৬৭ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী হলেন তখন আমাদের খাদ্যের ভাণ্ডারগুলি শূন্য ছিল। জমি যখন পড়েছিল তখন শ্রীমতী ইন্দিরা গান্ধী সবুজ বিপ্লবের কথা চিন্তা করেছিলেন। সবুজ বিপ্লব কেন? সবুজ বিপ্লবের কথা এই কারণে বলা হয়েছিল যে ভারতবর্ষের খাদ্য ভাণ্ডারগুলি পূর্ণ করা, যাতে প্রাইস রাইস চেক করা যায়। প্রাইস রাইস চেক করতে গেলে যদি আপনার ভাণ্ডারে খাদ্য না থাকে, আপনার রিলিজ ব্যবস্থা যদি আপনি সাইনটিফিক ওয়েতে না ঠিক রাখতে পারেন তাহলে প্রতিটি জিনিসের মূল্য বৃদ্ধি ঘটবে। আমি কি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি না এই ১২ বছরে আপনি কি করতে পেরেছেন যাতে আপনার ফুড সাপ্লাই বাড়তে পারত, যাতে সাপ্লিমেন্ট করতে পারতেন রেশন প্রোকিয়োরমেন্ট এবং সেন্ট্রাল পুলের যে খাদ্য? আমার প্রশ্ন আপনার কাছে, আপনি বলুন, যে, স্টক আপনার রাখা উচিত ছিল কিনা, বছরের পর বছর বিল্ড আপ করা উচিত ছিল কিনা যাতে প্রাইস স্টেবিলিটি আনতে পারতেন? এটা যদি করতে পারতেন তাহলে রেশন সিস্টেম ভেঙ্গে পড়ত না, রেশন সিস্টেমটাকে আরও বাড়াতে পারতেন। সেই জিনিসটা আপনি না করে রেশনিং ব্যবস্থাটা হ্যাণ্ড টু মাউথ করে ফেলেছেন—হাতে পাচ্ছি মুখে দিচ্ছি এটা চলতে পারে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি রাজনীতির কথা বলতে পারেন, আমি জানি আপনি বলবেন সেন্ট্রালের একটা দায়িত্ব আছে। আপনি বড় বড় রাজনীতির কথা বলছেন, কিন্তু রাজনীতি দিয়ে চালের সমস্যার সমাধান হবে না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন চাল কোথায় ৫ টাকা কোথায় ৬ টাকা কোথায় ৭ টাকা উঠেছে। সাধারণ মানুষ এই চাল কেনে কিনা আপনি জানেন। সাধারণ মানুষের ভোট নিয়ে আপনি জিতেছেন, ১২ বছর ধরে তাদের ভোট পেয়ে আপনারা জিতেছেন, তাদের খাওয়ানোর দায়িত্ব রাজীব সরকারের নয়।

[5-40 – 5-50 P.M.]

তাদের খাওয়ানো দরকার জ্যোতি বসুর আর আপনার। আপনারা মনে রাখবেন অন্ধ্র প্রদেশে বিরোধী দল আছে, সেখানে তারা ১৪ লক্ষ টন লেভি আদায় করতে পেরেছে—যাদের জনসংখ্যা এবং জায়গার পরিমাণ আপনাদেরই মতো। অথচ পশ্চিমবঙ্গ আদায় করেছে মাত্র ৯৪ হাজার টন। মাননীয় মুখ্যমন্ত্রী হাতজোড় করে প্রার্থনা করেন, 'আমাদের চাল দান করুন'। আপনাদের কি স্ট্রাটেজি তা মুখ্যমন্ত্রী বলতে পারেন। আপনি পাঞ্জাব থেকে চাল কেনার জন্য

পারমিশন চেয়েছিলেন। হরিয়ানা পাঞ্জাব অ্যাফেকটেড হয়নি—আপনাকে বলা হয়েছিল প্রোকিওরমেন্ট করতে। আপনি গিয়েছিলেন চাল সংগ্রহ করতে। আমার কাছে তথ্য আছে, চিঠিও আছে। আপনি যান নি? আপনার একটাই বক্তব্য রাজনীতি করা। রাজনীতি করার জন্য আপনি অনেক কথাই বলেছেন। সামনে নির্বাচন আসছে, ভাবছেন কংগ্রেস আন্দোলন করবে। সেজন্য আগেভাগে ঢোল পিটিয়ে দিলেন, যাতে মানুষ না খেতে পেয়ে রাস্তায় নেমে আন্দোলন না করে। আপনার মতো মিথ্যাবাদী আর নেই। আপনি খাদ্যমন্ত্রী হয়েছেন, আপনার মতো মিথ্যাবাদী আর নেই। আপনি মনে রাখবেন, জ্যোতিবাবু আপনাকে ইণ্ডাস্ট্রি মিনিস্ট্রি থেকে সরিয়ে দিয়ে নিজের হাতে দায়িত্ব নিয়ে নিয়েছেন। অথচ আপনি এই দপ্তরে এসে চালবাজি করছেন। আপনি প্রতিটি পদক্ষেপেই রাজনীতি করেন, সাধারণ মানুষের কথা একবারও চিন্তা করেন না। সাধারণ গরিব মানুষের কথা আপনার চিন্তাতে নেই। পশ্চিমবাংলার জুট'এর যে জমি ছিল তা গেছে। বিদেশ থেকে এডিবল অয়েল এসেছে এক হাজার কোটি টাকার। অন্ধ্র প্রদেশ সরকার এডিবল কারখানা নির্মাণ করছে, সেই এডিবল অয়েল আমাদের এখানে বিক্রি হবে। আপনার কোনও পলিসি আছে বলতে পারবেন? আপনার দপ্তরে কোনও কো-অর্ডিনেশন নেই। পশ্চিমবঙ্গ সরকারের সেজন্য খুবই বিপদ। আপনি [**]

**মিঃ ডেপুটি স্পিকার :** 'ফ্রড্' কথাটা বাদ যাবে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের খাদ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তা পড়ে চক্ষু চড়কগাছ। অনেক দোকানে রেশন নেই, অক্টোবর পর্যন্ত কোনও রেশন পাওয়া যাবে না। দিল্লিতে অল পার্টি ডেলিগেশন গিয়ে চাল-গম চাইলেন, কিন্তু কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী সুখরাম তা দিলেন না। ওখানে ওপক্ষের যাঁরা গিয়েছিলেন তাঁরা ওখানে এক রকম বলেছিলেন আর এখানে অন্য রকম বলছেন। ওঁরা এখানে উল্টোপাল্টা কথা বলছেন। অ্যালটমেন্ট ঠিক করেন দিল্লির সরকার, কিন্তু মাল পাঠান অর্দ্ধেক। এটা কেন হয়? চিনির দাম ১১ টাকা, চিনি এখানে হয় না, ওঁরা এটা তাহলে কেন দেন না? এটা তো এখানে প্রোকিওরমেন্ট করা যাবে না? চাল যা আসে তা পচা—সুব্রতবাবুও খান না, আমিও খাই না। সাধারণ গরিব মানুষ তা খান। খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলব, আমরা পাড়াগাঁয়ের লোক, সেখানে খুব অভাব আছে—আমরা ৭৫ গ্রাম করে রেশনে চিনি পাব, আর কলকাতার লোক ২০০ গ্রাম করে চিনি পাবে কেন? আমরা পাড়া গাঁয়ের লোকের হাফ লিটার করে কেরোসিন সপ্তাহে পেয়ে থাকি আর শহরাঞ্চলে অঢেল তেলের ছড়াছড়ি। এই ব্যাপারে তো আপনার কঠিন ব্যবস্থা নেওয়া উচিত। কন্ট্রোল ছাড়া তেল বিক্রি হবে কেন? আমাদের দেশে তো কন্ট্রোলে তেল বিক্রি হয় এবং তাও আবার সপ্তাহে হাফ লিটার করে। এতে ছেলেমেয়েদের লেখাপড়া করা যায় না। আপনার পল্লীগ্রামের দিকে একটু বিশেষ নজর দেওয়া উচিত। যতটুকু যা পাওয়া যাচ্ছে তা পল্লী গ্রামে বিশেষ করে দেওয়া উচিত। আমরা তো রেপসিড তেল চোখেই দেখিনা। মাঝে মধ্যে লাভলি সাবান এক একটা দিতে দেখি রেশন দোকানে। রেপসিড তেল তো কোনওবারই পাই না। কেন্দ্রীয় সরকার যে রেশনে মালপত্র দিচ্ছে না এটা দেখা দরকার। তারপরে হাজার হাজার টন চাল বাংলাদেশে চলে যাচ্ছে। তাদের কোনও

[* Expunged as ordered by the chair]

লাইসেন্স নেই অথচ পুলিশ তাদের ধরছে না। ওইসব মিল মালিকরা চাল বাজারে পাচার করে দিচ্ছেন। ক্রপ কাটিংয়ের সময়ে পৌষমাসে ভালো চাল উঠলে পরে সেগুলো ব্ল্যাক মিল মালিকরা বিক্রি করছে। ট্রাক ট্রাক চাল চলে যাচ্ছে বাংলা দেশে, তার ধরার কোনও ব্যবস্থা হচ্ছে না। এইভাবে ভালো চাল শিলিগুড়িতে চলে যাচ্ছে। এইভাবে ৮ থেকে ১০ টন চাল চলে যাচ্ছে। অথচ আমরা বর্ডার লাইন সিল করতে পারছি না। বাজারে চালের দর ক্রমশই বেড়ে চলেছে। প্রফুল্ল সেনের আমলের পরে চালের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার এসে এই চালের দর নির্ধারণের ক্ষেত্রে কিছুটা সংশোধন করেছেন। কেন্দ্রীয় সরকার যে বলছেন ৯০ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে তা হলে এখানে চালের এত ঘাটতি কেন? এই ব্যাপারে একটা হিসাব করা দরকার। বাড়তি চাল যেটা হচ্ছে সেটা সবই বাংলাদেশে চলে যাচ্ছে কিনা দেখা দরকার। আপনার চাল উৎপাদনের হিসাব ভালো আছে অথচ যে চাল বাড়তি হচ্ছে তা বাংলাদেশে চলে যাচ্ছে। সত্যি করে ৯০ লক্ষ টন চাল উৎপাদিত হয় কিনা জানা দরকার কারণ আমি নিজে জানি অনেক সময়ে জমির কত ফসল হচ্ছে তা ঠিকমতো মাপা হয় না। অথচ আন্দাজমতো একটা হিসাব বলে দেওয়ার ফলে কেন্দ্রীয় মন্ত্রী সুখরাম বলে দিলেন এতো চাল থাকা সত্ত্বেও চালের অভাব কেন থাকবে। তারপরে আমাদের যা কোটা রেশনে আছে তা আমরা পারব না কেন? এই গণ্ডগোল অল পার্টি ডেলিগেশন যে এই ব্যাপারে দিল্লি গেছিলাম সেটা সঙ্গত কারণেই গেছিল অল পার্টি মুভমেন্ট যে করা হয়েছিল তা সঙ্গত কারণেই করা হয়েছিল। তবে আরেকটি জিনিস আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ডার এলাকায় ৮ কিলো মিটার বাইরে চাল চলে যাচ্ছে অথচ তা ধরার কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এদিকে আমরা বাজারে চাল পাচ্ছি না। বর্ডার এলাকায় যাতায়াতটা একটু সংশোধন করা দরকার এই বলে মাননীয় মন্ত্রীর বিবৃতিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী অর্পূবলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, প্রথমেই আমি যে বিষয়টি বলে নিতে চাই সেটা হচ্ছে আজকে যে বিষয়টি নিয়ে আলোচনা করছি তার গভীরে যেতে গেলে অনেকখানি সময় লাগবে। কিন্তু আমার সময় সংক্ষিপ্ত বলে অতটা সময় নিচ্ছি না। আমাদের মন্ত্রী মহোদয় একটু পিছনের দিকের ইতিহাস দেখে বোধহয় সতর্ক হয়েছেন, কারণ প্রফুল্লচন্দ্র সেন যখন তিনি খাদ্যমন্ত্রী ছিলেন সেই সময়ের কথা আপনি যদি মনে করতে পারেন তাহলে দেখবেন ’৬৫ সালে রেশনিং ব্যবস্থা প্রবর্তন হয়েছিল। তখন যে মোট ফসল উৎপাদন হয়েছিল তার রেকর্ড ছিল মাত্র ৪৫ লক্ষ টন। সেই থেকে তিনি তিন লক্ষ টনস লেভি আদায় করেছিলেন। ১৯৬৬ সালে মাত্র ৪২ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছিল তখন তিনি ৫ লক্ষ ৭০ হাজার টন খাদ্য পেয়েছিলেন। পরবর্তীকালে তিনি বলেছেন এতে বোধ হয় আমার কাল হল; এটা করার ফলে ’৬৭ তে তিনি হেরে গেলেন। এখানে আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন আমি প্রফুল্লচন্দ্র সেন নই, আমি চাল টাল আদায় করতে পারব না; করতে হলে পরে আমার সামনের নির্বাচনে পরাজয় হয়ে যাবে। সেই উদ্দেশ্য নিয়ে তিনি চালের চালবাজি করছেন, চালের রাজনীতি করছেন; আর একদিকে অঙ্গুলি নির্দেশ করছেন, সেটা হল দিল্লির কেন্দ্রীয় সরকারের দিকে। পশ্চিমবাংলায় গত ৪ বছরে ফলন কত বেড়েছে একটা

হিসাব কষে দেখে নিন। এই ৪ বছরে ১৯৮৫-৮৬তে ৯১ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে, ১৯৮৬-৮৭ তে ৯৬ লক্ষ টন, ১৯৮৭তে ১০৩ লক্ষ টন, ১৯৮৮-৮৯তে ১০৫ লক্ষ টন—কমল গুহর মতে—ছাড়িয়ে যাবে। আর আমাদের অসীমবাবুর মতে ১০৯ লক্ষ টন-র মতো হবে। তাহলে গত ৪ বছরে খাবার বেড়েছে। যদি এটা ১০৯ ধরি তাহলে ১৮ লক্ষ টন বেড়েছে, আর যদি ১০৫ লক্ষ টন ধরি তাহলে ১৪ লক্ষ টন বেড়েছে, এটা আপনাদের হিসাবে বেড়েছে। এই হিসাবটা আমি আপনাদের বই থেকে দিচ্ছি; ইকনমিক রিভিউ '৮৮-৮৯তে যেটা দেওয়া হয়েছিল। বাজেট অধিবেশনে অসীম দাশগুপ্ত বলেছিলেন ১০৯ লক্ষ টন, তাহলে গত ৪ বছরে খাদ্যশস্য পশ্চিমবাংলায় ১৪-১৫-১৮ যাই বাড়ুক না কেন, সেখানে যদি কেন্দ্রীয় সরকার খাবার কম দেয় তাহলে এত কান্নাকাটি করার কি আছে? তবে নির্মল বাবুর টেবিলে হিসাবটা বাড়লে আলাদা কথা, আর রাইটার্স বিল্ডিংয়ে মিটিংয়ে ফসল বাড়ালে আলাদা ব্যাপার। আপনাদের হিসাবে গত ৪ বছরে বেড়েছে ১৮ লক্ষ টন, আর কমল গুহর হিসাবে বেড়েছে ১৪ লক্ষ টন। তাহলে নির্মলবাবু এই ফিগারগুলি নিশ্চয় দেখেছেন। এখানে এই কথা ঠিক আমাদের একটা জয়েন্ট কমিটি গিয়েছিল কেন্দ্রে, যাতে এই পশ্চিমবাংলার মানুষের কষ্ট না হয়, চাল আসুক কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, চাল যদি আসে তাহলে ভাল হয়—সেইজন্যই আমরা গিয়েছিলাম। অঙ্কে ৯০ হাজার টনের কথা বলেছেন, কিন্তু আজ পর্যন্ত ৯৪ হাজার টন আদায় করেছেন, যেখানে আমাদের টার্গেট ছিল ১ লক্ষ ৪০ হাজার টন, তাহলে তার কত পারসেন্ট আদায় হয়েছে, ৭৩-৭৪ পারসেন্ট টন তো আমরাই আনতে পেরেছি। আপনারা জানেন পশ্চিমবাংলায় ১৯৭১ সালের আগে থেকেই সমস্ত চালকলগুলি এক এক করে বন্ধ হয়ে গিয়েছে লেভী দেবার ভয়ে। এখন বেড়ে বেড়ে ৩৬৬টি [illegible] কাজ করছে। ৩৫টি দরখাস্ত পেণ্ডিং পড়ে আছে গভর্নমেন্টের কাছে। তার মধ্যে ২৮টি বর্ধমানে, এবং বাঁকুড়া বীরভূম এবং পশ্চিম দিনাজপুরে আছে। বাঁকুড়ায় ২ ডজন চালকলের মালিক আছে যারা ১২ বছরের মধ্যে বহু কোটি টাকার মালিক হয়ে গেছে। আপনাদের এই নীতির ফলে। তাদের কাছ থেকে চাল আদায় করছেন না। চাল আদায় না করবার ফলে কিছু লোককে চোরাকারবারের সুযোগ করে দিয়েছেন। মাননীয় ডেপুটি স্পিকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, খোলা বাজারে প্রচুর চাল পাওয়া যাচ্ছে, যখন রেশনিং অ্যাক্ট এর প্রবর্ত্তন হয়েছিল তখন দুটো বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা হয়েছিল, (১) কর্ডনিং সিস্টেম রাখতে হবে, (২) যেখানে স্ট্যাটুটারী রেশনিং আছে সেখানে খোলা বাজারে থাল পাওয়া যাবে না, দ্যাট ওয়াজ দি কনডিশন। কথা ছিল খোলা বাজারে চাল পাওয়া যাবে না, পাওয়া গেলে এসেনসিয়াল কমোডিটিস অ্যাক্টে তাদের অ্যারেস্ট করতে হবে। আর কর্ডনিং করে একটা জেলার চাল, আর একটা জেলায় যাবে না, এখানে কর্ডন নেই, খোলা বাজারের চাল স্ট্যাটুটারী রেশনিং এলাকায় আসে। ১৯৭৭ সালে বোম্বে শহরে খোলা বাজারে প্রচুর চাল পাওয়া যাচ্ছিল, তখন সেখানকার মুখ্যমন্ত্রী বলেছিলেন লজ্জায়, যে আমি স্ট্যাটুটারী রেশনিং তুলে দিলাম, এখানে স্ট্যাটুটারী রেশনিং এরিয়া দরকার নেই, সুতরাং আপনারা বোম্বের উদাহরণ ফলো করুন এবং স্ট্যাটুটারী রেশনিং এলাকা তুলে দিন। এখন যে অবস্থা সামনে এসে দাঁড়িয়েছে, ওনার মতে ইণ্ডাস্ট্রিয়াল বেল্টে জমি নেই, চালের চাষ কম। আমাদের গভর্নমেন্টের বইতে লেখা আছে, ৩৪ পারসেন্ট অফ দি টোটাল ল্যাণ্ড এগ্রিকালচারের মধ্যে এনেছে। ১২ বছর আগে নির্বাচনের সময় আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আপনারা

ক্ষমতায় গেলে ৫০ পারসেন্ট অফ দি টোটাল ল্যাণ্ড সেচের আওতায় নিয়ে আসবেন। এখনও পর্যন্ত আপনাদের বইতে ৩৩ পারসেন্ট জমি নিয়ে এসেছেন। আমাদের সময় ৩০ পারসেন্ট ছিল, তাহলে আপনারা ৩ পারসেন্ট বাড়িয়েছেন। ইলেকট্রিসিটি, এগ্রিকালচারে কতটা দিয়েছেন—আপনাদের টোটাল যা ক্যাপাসিটি, বিদ্যুৎ যা টোটাল উৎপন্ন হয় তার মাত্র ৪ পারসেন্ট এগ্রিকালচারে দিয়েছেন। অন্ধ্রপ্রদেশ ২১ পারসেন্ট দিয়েছে, ২৮ পারসেন্ট পাঞ্জাব দিয়েছেন, ২৪ পারসেন্ট হরিয়াণা দিয়েছে, মহারাষ্ট্রে, গুজরাট ২১ পারসেন্ট দিয়েছে, আর আপনারা পশ্চিমবাংলায় ৪ পারসেন্ট অফ দি টোটাল প্রোডাকশন দিয়েছেন। পশ্চিমবাংলায় ফলন বেড়েছে ঠিকই, ১৮ লক্ষ টন ফসল বাড়িয়েছেন। তাহলে দুঃখ করবার কথা নয়, অফ টেক ১৯৮৮ সালে কত হয়েছে সেই হিসাবে আমাদের চাল নিয়ে এসেছে সেটা হচ্ছে ৮০ পারসেন্ট বাকিটা আপনারা নেননি। এটা ঠিক আমাদের যে রেশনিং ব্যবস্থা আছে তার ৫০ পারসেন্ট অফ টেক দেন। কিন্তু তাও নেননা। কাজেই আপনাদের আমি নিবেদন করব যে চাল নিয়ে রাজনীতি করবেন না, খাদ্য দিন আর স্টাটুটারী রেশনিং তুলে দিন।

[6-00 – 6-10 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে খাদ্য মন্ত্রী যে স্টেটমেন্ট দিয়েছেন তা সমর্থন করে আমার বক্তব্য বলছি। আমি এতক্ষণ খুব মনোযোগ দিয়ে বিরোধী নেতাদের বক্তব্য শুনছিলাম। ওদের একটাই বক্তব্য কেন্দ্র বলে কোনও জিনিস নেই। আপনারা যাঁরা কেন্দ্র কেন্দ্র বলছেন ওদের কাছে কেন্দ্র বলে কোনও জিনিস নেই, কেন্দ্রের কোনও দায়িত্ব নেই, শুধু রাজ্য নিজের দায়িত্ব পালন করুন, তাতে পশ্চিমবঙ্গের লোক বাঁচে বাঁচুক, না বাঁচে না বাঁচুক। তবে একটা বিশ্বাস ওদের আছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার রাজ্যের লোককে বাঁচিয়ে রাখবেন, কেন্দ্রের চক্রান্ত অনুযায়ী রাজ্যের লোকের তারা সর্বনাশ করবেন না। অনেক তথ্য দিয়েছেন, কিন্তু কথা হচ্ছে একটা কেন্দ্রের পশ্চিমবঙ্গের জন্য রেশনে যে খাদ্য সরবরাহ করার কথা ছিল সেই দায়িত্ব পালন করেছেন কি? এর উত্তর ওরা দিচ্ছেন না। আমরা দেখেছি প্রতি বছর প্রতি মাসে তার কোটা কিভাবে কেটে দিয়েছে। আমাদের খাদ্যের যা অবস্থা তা খাদ্য মন্ত্রী পশ্চিমবঙ্গের জনগণের সামনে তুলে ধরেছেন। চালের যা পাওনা তা দিয়েছেন—না। চিনির পাওনা দিয়েছেন—না। রেপ সিডের পাওনা দিয়েছেন—না। কেরোসিন তেলের পাওনা দিয়েছেন—না। তাহলে আপনারা অল পার্টি ডেলিগেশন গেলেন কেন? এগুলি পাওয়া যাচ্ছে না, কেন্দ্রীয় মন্ত্রীর কাছে বলে যদি পাওয়া যায় সেজন্য গেলেন। কিন্তু ঘটনা হচ্ছে পাওয়া যাচ্ছে না। আমাদের এখানে লেভি নেই। এই প্রসঙ্গে সুমন্ত হীরা বলেছেন যে অবস্থাতে লেভি পশ্চিমবঙ্গে হত জোতদার, জমিদার, বড় বড় ধনী কৃষকদের সিলিংএর বাইরে জমি ছিল, অন্যান্য সাধারণ মানুষের কোনও জমি ছিল না, তারা অভুক্ত থাকত, ভূমি সংস্কার কার্যকর হওয়ার ফলে অবস্থার পরিবর্তন হয়েছে। একমাত্র উপায় হচ্ছে যে চালকলগুলি আছে তাদের কাছ থেকে লেভি নেওয়া। সেটা আদায় হয় না, আদায় করতে হবে যদি আদায় না হয়ে থাকে। তার কোটা দেখে নিতে হবে কতদূর সম্ভব। সুতরাং কেন্দ্রের উপর নির্ভরশীল হওয়া ছাড়া পশ্চিমবঙ্গের মতো একটা খণ্ডিত রাজ্যের আর কোনও পথ নেই। একথা স্বীকৃত হয়েছে, সুমন্ত হীরা বলেছেন যখন আমাদের দেশ ভাগ হয়ে গেল পাট একটা অপরিহার্য জিনিস হয়ে দাঁড়াল, একমাত্র কমার্সিয়াল ক্রপ পাটের সমস্ত জমি পূর্ববঙ্গে

চলে গেল। সেই অবস্থায় কেন্দ্র থেকে আবেদন করা হল পশ্চিমবঙ্গে পাট চাষ করুক, যে ঘাটতি হবে আমরা তা মিটিয়ে দেব। সারা ভারতবর্ষ দায়িত্ব নিল, কিন্তু আজকে যত দিন যাচ্ছে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার যে সমস্ত সাহায্য অন্যান্য কংগ্রেসি রাজত্বে করে পশ্চিমবঙ্গ সব ক্ষেত্রে অন্য রকম ব্যবহার পায়। কাজেই এই অবস্থাতে আমার মনে হয় খাদ্য মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন পশ্চিমবঙ্গের মানুষ আজকে সঠিকভাবে বক্তব্য পেয়েছেন খাদ্য মন্ত্রীর বিবৃতির মারফত, আমরা তাকে সমর্থন জানাচ্ছি। আশা করি পশ্চিমবঙ্গের জনমত নির্বিশেষে সমস্ত মানুষ কেন্দ্রের কাছে আমাদের যে পাওনা সেই পাওনা আদায়ের জন্য সোচ্চার হয়ে উঠবে। আজকে প্রতিটি জিনিসের দাম বাড়ছে, চাল, ডাল, তেল, নুন; এরজন্য দায়িত্ব কে কে নেবে? একটা রাজ্যসরকার নিশ্চয়ই নয়? কেন্দ্রীয় সরকার এটার জন্য দায়ী। তাই খাদ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-20 P.M.]

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাকে বলব কথা? মাথায় কিছু থাকলে বলা যায়। এরাই একদিন প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের সমালোচনা করেছিলেন। এই দায়িত্ব শুধুমাত্র খাদ্যমন্ত্রীর একার নয়, এই দায়িত্ব সমগ্র মন্ত্রিসভার। খাদ্যমন্ত্রী মন্ত্রিসভা থেকে পৃথক নয়। আসল কথা হচ্ছে যে, ওরা জানেন না কেমন করে খাদ্য সমস্যার সমাধান করতে হয়। সারা ভারতবর্ষে এখন পর্যন্ত যে ক'টি মানুষ খাদ্য বিষয়ে বিশেষজ্ঞ প্রফুল্লচন্দ্র সেন তাদের মধ্যে সর্বাগ্রগণ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের কত প্রোকিওরমেন্ট হত? আজকে অন্ধ্রপ্রদেশ থেকে সরকার চাল কেনার চেষ্টা করছেন। ডি. পি. এজেন্ট, মিলিং এজেন্টদের হাতে কর্ডনিং সিসটেম ছিল। এখন সবই অবাধ ব্যাপার। কিছু পয়সা কড়ি চাই একটা কিছু করতে গেলে। কিছু পয়সা না দিলে কি করে হবে? সুধীনকুমারের আমল থেকে এ পর্যন্ত রাইস মিলের কিছু মাসোহারা দেওয়ার আছে কিনা আমি জানি না। কতদূর সত্য আমি জানি না—মাসে কিছু চাঁদা নিয়ে এসে ওরা দিয়ে যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের তরফ থেকে প্রোকিওরমেন্ট কত? কৃষিতে আপনারা বলছেন বিরাট উন্নতি হয়েছে, রেকর্ড পরিমাণ ফসল ফলছে। তাহলে কেন রাজ্য সরকার ডি. পি. এজেন্ট, মিলিং এজেন্টের মাধ্যমে কিনলেন না? প্রফুল্লচন্দ্র সেনের আমলে কখনও ৫০% লেভি, কখনও ২০% লেভি, কখনও নন-লেভি ছিল। তখন একটা ব্যবস্থা ছিল। তার ফলে সেই সময় রেশন ব্যবস্থা এত ভেঙ্গে পড়েনি। এখন সবই দু-নং রেশন কার্ডের কারবার। দু-নং রেশন কার্ডে দেশ ভরে গেছে, দু-নং রেশন শপে ভরে গেছে। চাল থেকে আরম্ভ করে নুন, তেল আজকে সবই চোরা কারবারীদের হাতে চলে গেছে। চিনি তো নামতে নামতেই উধাও হয়ে যায়। প্রপার ডিস্ট্রিবিউশন সিসটেমের দিকে নজর রাখা হয় না। তার ফলে আজকে পশ্চিমবাংলার এই অবস্থা হয়েছে। কেন্দ্রীয় সরকার এফ. সি. আই. এজেন্টের মাধ্যমে চাল জোগাড় করে। বিগত বছরে কয়েকটি বড় রাজ্যে ভয়ঙ্কর খরা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও ভারতবর্ষের মানুষকে খাওয়াবার দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিয়ে থাকে। রাজ্য সরকারের'ও এখানে দায়িত্ব আছে। আমি দেখেছি বর্ধমান শহর থেকে শুরু করে মেমারি পর্যন্ত রাস্তার দু'ধারে আনঅথরাইজড চালকল হয়েছে। কাউকে ধরেছেন কি? ট্রাকের পর ট্রাক ভর্তি মাল বাংলাদেশে চলে যায়। রাইস মিলারদের প্রচুর সুযোগ দিয়েছেন। তাদের সঙ্গে মাসোহারা বন্দোবস্ত আছে। কোন জায়গায় মাসোহারার ব্যবস্থা

নেই? আজকে সমস্ত জায়গায় মাসোহারার ব্যবস্থা রয়েছে। এই বিষয়টি মন্ত্রী সভার চিন্তা করা উচিত। বিরোধী দলের সদস্যদের নিয়ে রোটান্ডায় বসে আলোচনা করা উচিত, কি ভাবে এর সমাধান করা যায়। কেবল কেন্দ্রের উপর দোষ চাপিয়ে দিয়ে নিজেদের অপদার্থতাকে ঢাকার চেষ্টা করা হচ্ছে। রাইস মিলারদের কাছ থেকে লেভি নেওয়ার দায়িত্ব যার, ডি. পি. এজেন্টদের মাধ্যমে চাল সংগ্রহ করার দায়িত্ব, কর্ডনিং ব্যবস্থার দায়িত্ব যার উপর ন্যস্ত সেই কর্ডনিং এস. পি. কে দিল্লিতে বসে থাকতে দেখলাম। তিনি সেখানে ১০ দিন ধরে বসে আছেন। আমি বললাম আপনি কর্ডনিং এস. পি., এখানে বসে আছেন কেন? কর্ডনিং-এর কোনও ব্যবস্থা নেই। রাত্রিবেলায় অবাধে চাল পাচার হয়ে বাইরে চলে যাচ্ছে। কৃষি মন্ত্রী বলছেন এত লক্ষ টন ধান, এত লক্ষ টন গম আমরা উৎপাদন করেছি। কিন্তু এগুলি যাচ্ছে কোথায়? সাধারণ মানুষকে আজকে পচা চাল খেতে হচ্ছে। আপনারা প্রকিওরমেন্ট ঠিকমতো করতে পারেন নি। এই সম্পর্কে যদি সরকার আগে থেকে ভাবতেন তাহলে আজকে এই সমস্যা দেখা দিত না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী কেন্দ্রীয় মন্ত্রীর একটা চিঠিকে টয়লেট পেপার হিসাবে ফেলে দেবার কথা বলেছেন। আর উনি সি. পি. এম-এর টয়লেট পেপার সারাদিন দু'বার করে মোছেন, এটাতো বললেন না? ঔদ্ধত্বের একটা সীমা আছে। প্রকিওরমেন্ট সমস্যা সমাধান করার জন্য আমাদের আগে থেকে ভাবা উচিত ছিল এবং সেই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল। আজকে আনঅথোরাইজড হাস্কিং মিল, আনঅথোরাইজড লাইসেন্সে যে চালকলগুলি রাস্তার ধারে চলছে সেগুলিকে বন্ধ করা উচিত। আজকে স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমেই হোক, আর যে কোনও পদ্ধতিতেই হোক প্রকিওরমেন্টের উপরে জোর দেওয়ার প্রয়োজনীয়তা আছে। প্রকিওরমেন্টের উপরে জোর না দিলে হবে না। আজকে অন্ধ্রপ্রদেশকেও কেন্দ্রীয় বাফার স্টক থেকে চাল কিনতে হচ্ছে, অন্যান্য প্রদেশ থেকে চাল কিনতে হচ্ছে। আমাদের এখানে চাল, ধানের উৎপাদন হওয়া সত্ত্বেও, গম উৎপাদন হওয়া সত্ত্বেও কেন এটা হয়নি? এটা আজকে ভাল করে বোঝা দরকার আছে। মাননীয় খাদ্যমন্ত্রী মাঝখানে এসে রেশন কার্ড চেক করতে শুরু করলেন। আজ পর্যন্ত ব্লকে কত স্ট্যাটিউটরি রেশনিং কার্ড আছে, কত দোকান আছে, দোকানে কি ভাবে মাল যায় সেগুলি কি তিনি বলতে পারবেন? তিনি বলতে পারবেন না। দোকানে মাল যাচ্ছে অথচ গরিব মানুষেরা পাচ্ছে না। এখান থেকে যে মাল যাচ্ছে সেটা মাঝখান থেকে উধাও হয়ে যাচ্ছে। খবরের কাগজে আপনি দেখেছেন যে বর্ধমানের জন্য যে চাল, চিনি, কেরোসিন তেলের বরাদ্দ হয়েছে সেগুলি মাঝ রাস্তায় বিক্রয় হয়ে যাচ্ছে এবং সেগুলি ভাগাভাগি হয়ে যাচ্ছে। আজকে এই হচ্ছে অবস্থা এবং এই অবস্থায় খাদ্য ব্যবস্থাকে নিয়ে গিয়ে দাঁড় করিয়েছেন।আজকে ক, খ, গ, শ্রেণীভুক্ত যে সমস্ত রেশন কার্ড আছে তাদের থেকেও বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে গ্রামের লোক যাদের জমি নেই, জায়গা নেই। কামাক্ষ্যাবাবু একটা কথা বলেছেন যে জমি-জায়গা সংক্ষিপ্ত হচ্ছে বলে বাড়তি চাল কিছু নেই। এখানে বাড়তি চালের প্রশ্ন নয়। চাষী ফসল ওঠার পরে বিভিন্ন পর্যায়ে ধান বিক্রি করে। সেই সময় থেকে যদি ধান কিনতে পারতেন তাহলে আজকে খাদ্য সমস্যার সমাধান হত। আসলে আপনাদের সেই উদ্দেশ্য নেই। কাজেই এই দাবির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অব অর্ডার

আছে। স্যার তুহিনবাবু বললেন যে এই খাদ্য পরিস্থিতির জন্য সমগ্র মন্ত্রী সভা দায়ী। আ মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি, সৌগত রায় এবং সাধন পাণ্ডে বললেন যে খাদ্য মন্ত্রী পদত্যাগ করুন কারণ তিনি এর জন্য দায়ী। স্যার, কোনটা ঠিক সেটা আগে ওঁরা ঠি করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্য সঙ্কটের উপরে আমাদের মাননীয় খাদ্য মন্ত্রী তার যে বিবৃতি দিয়েছেন, একথা ঠিক যে দায়িত্ব যে সরকারের হোক সেটা পরে বিচার্য, কিন্তু এটা বাস্তব যে পশ্চিম বাংলায় খাদ্য সঙ্কট আজকে ভয়াব রূপ নিয়েছে এবং পশ্চিমবঙ্গের জনগণ এই খাদ্য সঙ্কটের ভয়াবহতার শিকার হয়েছেন, খাদ্য মন্ত্রীর নিজের স্বীকারোক্তির মধ্যে সেটা ফুটে উঠেছে। এই রাজ্যের খাদ্য সঙ্কটের কথা উপলব্ধি করে এখান থেকে সর্বদলীয় একটি প্রতিনিধি দল দিল্লিতে কেন্দ্রীয় খাদ্য মন্ত্রীর কাছে গিয়েছিলেন। প্রাকটিক্যালি আমরা একটা এস. ও. এস ম্যাসেজ নিয়ে গিয়েছিলাম যাতে এইরকম একটা অবস্থায় যে বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছিল সেটা যাতে বাড়ানো হয় এবং অ্যাট দি সেম টাইম কোয়ালিটির দিকে যাতে নজর দেওয়া হয়। কিন্তু আজ পর্যন্ত আমাদের সেই সর্বদলীয়, প্রতিনিধি দলের আবেদনের কোনও কার্যকর ফল পাওয়া যায়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই খাদ্য সঙ্কট মোচনের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। রাজ্য সরকারেরও যে দায়িত্ব আছে পশ্চিমবঙ্গের প্রতি সেটাও তারা অস্বীকার করতে পারেন না। প্রাকৃতিক দুর্যোগের কথা বলুন, আর যে কথাই বলুন, এটা কোনও কথা নয়। যদি প্রকৃতির দুর্যোগ হয় তাহলে সেই রকম অবস্থায় এমার্জেন্সি সিচুয়েশনকে ফেস করার জন্য সরকারের খাদ্য ভাণ্ডার থাকা উচিত। যেখানে প্রতিরক্ষা খাতে হাজার হাজার টাকা ব্যয় হচ্ছে, টাকার নয়-ছয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে, শ্রীলঙ্কায় সৈন্য পাঠিয়ে এত টাকা খরচ করা হয়েছে সেখানে প্রত্যেকটি সমস্যা সমাধানের দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকার পালন করবে, এটা কোনও যুক্তি নয় এবং এটা রাজ্যের মানুষ সমর্থন করতে পারেনা। এই রাজ্যের দায়-দায়িত্ব নিয়ে এবং এই বঞ্চনার বিরুদ্ধে ন্যায় সঙ্গত আন্দোলন গড়ে তোলা দরকার। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলব যে দেশের এই সঙ্কটজনক পরিস্থিতিতে শুধু মাত্র কেন্দ্রের উপরে দোষ চাপিয়ে দিলাম, রাজ্যের কিছু করণীয় নেই, এই কথা বলে দোষ ক্ষুন্ন করলে সব কিছু হয়ে গেল তাতো নয়। এটা আমার কাছে মিনিংফুল মনে হয়না। পশ্চিমবঙ্গে যে খাদ্য আন্দোলন হয়েছিল তার ইতিহাস আমরা জানি। ১৯৫৯ সালে এই খাদ্য সঙ্কট সমাধানে ব্যর্থতার জন্য গোটা পশ্চিমবঙ্গের মানুষকে কি ভাবে ভুগতে হয়েছিল সেটাও আমরা জানি। আজকে এই রকম একটা খাদ্য সঙ্কটে পশ্চিম বাংলার মানুষ যেখানে ভুগছে সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে কতটুকু উদ্যোগ নেওয়া হয়েছে? এই রাজ্য সরকারের পক্ষ থেকে কতগুলি বিষয়ে স্পেসিফিক দায়িত্ব এবং কর্তব্য ছিল। আমার প্রশ্ন ছিল যে আমাদের অ্যাকচুয়াল ডেফিসিট কত? আজ পর্যন্ত মাননীয় খাদ্য মন্ত্রী আমাদের সেটা বলতে পারেন নি। আমাদের এখানে অ্যাকচ্যুয়াল পপুলেশন কত, সেটা ৫ কোটি হোক আর ৬ কোটি হোক, তার পার ক্যাপিটা কনজামশন কত, পার ক্যাপিটা রিকোয়ারমেন্ট কত, কত বীজ বোনার জন্য দরকার সেটা আপনি বলবেন। আপনি প্রোডাকশনের কথা বলেছেন যে এক কোটি ছয় লক্ষ টন এবং তার একটা হিসাব দিয়েছেন। আপনি সেই ভাবে বলুন যে আমার প্রোডাকশন এত, অ্যাকচ্যুয়াল রিকোয়ারমেন্ট এত, অ্যাকচ্যুয়াল ডেফিসিট এত এবং

পার ক্যাপিটা কনজামশন হচ্ছে এত। এটাতো একটা অঙ্কের সোজা হিসাব। এটা আমরা কেন বারবার চেয়েও পাবনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমরা দেখছি যে অ্যাকচুয়াল ডেফিসিট অনেক কম। কিন্তু রাজ্য সরকারের ব্যর্থতার জন্য চাল অন্য পথে অসাধু ব্যবসায়ী, দুর্নীতি পরায়ণ ব্যবসায়ীদের কাছে চলে যাচ্ছে এবং বর্ডার দিয়ে সেই সমস্ত চাল বাইরে চলে যাচ্ছে। রাজ্য সরকার এই ব্যর্থতার কথা কিন্তু স্বীকার করলেন না। ফলে এই ব্যাপারটা অস্বচ্ছ থেকে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এছাড়াও রাজ্য সরকারের আরও কতকগুলি দায়িত্ব আছে। আমরা বারবার বলেছি যে অভ্যন্তরীণ সংগ্রহের ক্ষেত্রে রাজ্য সরকার চূড়ান্ত ব্যর্থ হয়েছে। আজকে লেভীর প্রশ্নে চালকলের মালিকদের উপরে ১ লক্ষ ৪৪ হাজারের মতো লেভী করেছেন। এটা খুবই সামান্য কিন্তু সেটাও আদায় হয়নি। ৯০/৯৩ হাজারের মতো আদায় হয়েছে। এটা অত্যন্ত ট্রাটেজিক রেকর্ড। এছাড়াও জোতদারদের নাকি এখন অবস্থার পরিবর্তন হয়েছে। জোতদারদের সম্পর্কে এমন একটা ভূমিকা গ্রহণ করেছেন, বলা হচ্ছে সারা পশ্চিমবঙ্গে আজকে জোতদার নেই, সুতরাং উদ্বৃত্ত ধান-চাল সংগ্রহ করার ব্যাপারও নেই। অদ্ভুত ব্যাপার। আজকে বামফ্রন্ট সরকার যে কথাই বলুন না কেন, এগুলি নিয়ে সাধারণ মানুষের মধ্যে প্রশ্ন জাগে যে মিল-মালিক, জোতদারদের কাছে তারা আত্মসমর্পণ করেছেন এবং সে জন্য তাদের বিরুদ্ধে কঠোর ভাবে শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না। আজকে খাদ্যমন্ত্রীর নিজের স্বীকৃতি আছে যে খোলা বাজারে চালের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। রেশনের এই রকম একটা বিপর্যয়ের সুযোগ অসাধু ব্যবসায়ীরা পূর্ণভাবে গ্রহণ করছে। আজকে যেখানে হু হু করে চালের দাম বেড়ে যাচ্ছে সেখানে আপনি বর্ডার সীলড করতে পারছেন না, স্মাগলিং বন্ধ করতে পারছেন না এবং অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে এসেনশিয়াল কমোডিটিস অ্যাক্ট যেটা আছে তাকে কঠোর ভাবে প্রয়োগ করতে পারছেন না। এর ফলে মানুষের মনে প্রশ্ন জাগে যে অসাধু ব্যবসায়ী, কালোবাজারি, মজুতদার মিল-মালিকদের সম্পর্কে বামফ্রন্ট সরকার মুখে যাই বলুন কিন্তু আসলে তাদের কাছে এরা আত্ম সমর্পণ করেছেন। আজকে মানুষের মধ্যে যদি এই সমস্ত প্রশ্ন দেখা দেয়, এই সন্দেহ দেখা দেয় তাহলে সেটা কি অমূলক হবে? কাজেই এই প্রশ্নগুলি এসে দেখা দিচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা কেন্দ্রীয় সরকারের কথা বলেছেন যে তারা নিম্নমানের চাল দিচ্ছে। আমি পূর্বে উল্লেখ করতে ভুলে গেছি যে এফ. সি. আই যে চাল দিচ্ছে—গুলাব সিং-এর নিজের স্বীকৃতি আছে—তার ৩০ হাজার টন চাল আংশিক ভাবে আনফিট ফর human কনজামশন, নট ফিট ফর হিউম্যান কনজামশন।

[6-20 – 6-30 P.M.]

এই সমস্ত তাদের স্বীকারোক্তি, এই জিনিস হচ্ছে। ফলে আজকে ব্যাপারটা যখন এই রকম দাঁড়িয়েছে যে পশ্চিমবাংলার খাদ্য সঙ্কট আজকে এই রকম একটা ভয়াবহ, তিনি বলছেন সপ্তাহের পর সপ্তাহে রেশন বন্ধ। ফলে সাধারণ মানুষ তারা চাল, গম পাচ্ছে না, আর অপর দিকে খোলা বাজারে দাম বাড়ছে। এর ফলে সাধারণ মানুষ যাদের খোলা বাজার থেকে এই দুর্মূল্যের বাজারে খাদ্য সংগ্রহ করার কোনও উপায় নেই, যাদের আয় একেবারে বাঁধা, তাদের একটা অত্যন্ত সঙ্কট জনক অবস্থা চলছে। এই রকম একটা পরিস্থিতি হচ্ছে। একটা সরকার তিনি কেন্দ্রেই থাকুন, রাজ্যেই থাকুন, যার মূলত দায়িত্ব হচ্ছে রাজ্যের

মানুষকে, দেশের মানুষকে খাওয়ানো, যাতে এরা অভুক্ত না থাকেন। কিন্তু এত বড় ব্যর্থতা যেখানে, সেখানে রাজ্য সরকার কী করছেন—এই অন্যায়ের বিরুদ্ধে ন্যায্য দাবি নিয়ে সেই রকম ভাবে জোরদার আন্দোলন করতে হবে, কিন্তু সঙ্গে সঙ্গে তো কিছু পদক্ষেপ নেবেন—তিনি তাঁর বিবৃতির লাস্ট প্যারাগ্রাফে কিছু ব্যবস্থা নিয়েছেন। কী ব্যবস্থা নিয়েছেন, কার্যকর কী ব্যবস্থা নিয়েছেন? আমার প্রশ্ন, আমার কতকগুলো সাজেশন রেখেছিলাম যে খোলা বাজারে যখন যথেষ্ট চাল পাওয়া যাচ্ছে, টাকা দিলে চাল কিনতে পাওয়া যায়, গম কিনতে পাওয়া যায়, তাহলে সরকার খোলা বাজার থেকে চাল কিনুন এবং তার জন্য যে বাড়তি অর্থ প্রয়োজন, দরকার হলে অন্যান্য খাত থেকে বরাদ্দ কমিয়ে দিন। দরকার হলে এম. এল. এ.দের জন্য যে ভাতা বাড়াচ্ছেন, তা বন্ধ করে দিন অন্যান্য ক্ষেত্রে যে সমস্ত ব্যবস্থা করছেন, সেইগুলো বন্ধ করুন, বিলাসিতার ক্ষেত্রে খানিকটা কার্টেল করুন, খানিকটা রেস্ট্রিকশন করুন। অপর দিকে কেন্দ্রীয় সরকারের কাছে যে ন্যায্য দাবি, বাড়তি টাকা, তার জন্য ব্যয় হচ্ছে, সেই দাবি নিয়ে সোচ্চার হোন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ অভুক্ত থাকবে না, খাদ্য সঙ্কটে মানুষ ভুগবে না। শুধু কেন্দ্রীয় সরকারকে আমরা দোষারোপ করে ক্ষান্ত থাকতে পারি না, পাশাপশি এই রাজ্যের মানুষকে অভুক্ত না রাখার জন্য কার্যকর যে পদক্ষেপগুলো, সেইগুলো গ্রহণ করবেন, তাহলে নিশ্চয়ই পশ্চিমবাংলার মানুষ বিশ্বাস করবে, যথার্থ পশ্চিমবঙ্গ সরকার খাদ্য সঙ্কটের জন্য উদ্বিগ্ন, তারা রাজ্যের মানুষের জন্য চিন্তা করছেন, পদক্ষেপ নিচ্ছেন। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সব সদস্য আলোচনায় অংশ গ্রহণ করলেন, আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। এখানে কতকগুলো প্রশ্ন তোলা হয়েছে, আমি তার উত্তর দেবার চেষ্টা করব। কিন্তু প্রথমে যেটা আমার কাছে বিস্ময় লাগছে, সেটা হচ্ছে কংগ্রেস পক্ষ থেকে যাঁরা বক্তব্য রাখলেন, তাঁরা আজকের বক্তব্য কী করে রাখলেন, তার কারণ এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাবের ভিত্তিতে কংগ্রেসের দুইজন সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি, যিনি ঐ দলের ডেপুটি লিডার এবং জ্ঞান সিং সোহনপাল, যিনি ঐ দলের চীফ হুইপ, তাঁরা তো কেবল মাত্র ব্যক্তিগত ভাবে যাননি, কংগ্রেসের ৪০ জন সদস্যের প্রতিনিধি হিসাবে গিয়েছিলেন। তাঁরা তাঁদের নিজেদের স্বাক্ষরে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে যে স্মারক লিপি দিয়ে এসেছেন, সেখানে যে কথা বলেছেন, আজকে তার বিপরীত কথা কী করে বললেন? এবং মাননীয় সদস্য বাপুলি মহাশয় বলেছেন, আমি তাঁর কাছে সব তথ্য বলিনি, কাগজটা হঠাৎ টেবলের উপর দিয়ে শ্রী সুখরামের ঘরে ঢুকলেন—আমরা কলকাতায়, যাবার সাতদিন আগে খসড়া পাঠিয়েছি, দুটো বৈঠক করেছি। যদি কোনও জায়গায় কোনও পরিবর্তন করার থাকে, তাহলে বলুন, উনি কিছু পরামর্শ দিয়েছেন, সেই মত পরিবর্তন হয়েছে। পরিবর্তন করার পর এই জিনিস করা হয়েছে। সেই সভাতে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারও উপস্থিত ছিলেন, হাসানুজ্জামান ছিলেন এবং অন্যান্য সদস্যরা ছিলেন। সাতদিন আগে খসড়া পাঠিয়েছি। তাদের মতামত নিয়ে যেখানে পরিবর্তনের দরকার, সেখানে পরিবর্তন করে যে স্বাক্ষর তাঁরা করেছেন, সেটা তো প্রতিটি লাইন তাঁরা মানবেন। আমি আপনার কাছে দিচ্ছি, মিলিয়ে নিন বক্তৃতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ওঁদের বক্তব্যের সঙ্গে ওঁদেরই স্বাক্ষরিত স্মারকলিপিটি মিলিয়ে দেখবেন, দু'মাসের মধ্যেই ওঁদের বক্তব্য পাল্টে গেছে। একই

অঙ্গে কত রূপ, ৪ঠা জুলাই দিল্লিতে এক-রূপ, আজকে ৪ঠা সেপ্টেম্বর এখানে অন্য রূপ। দু'মাসের মধ্যে মত পাল্টে গেল রাজীব গান্ধীর ধমকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমার বিবৃতির সঙ্গে আমি যে তথ্যগুলি দিয়েছি সেগুলি সম্বন্ধে মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন যে, তথ্যে কোনও ভুল নেই। একথা বলার জন্য আমি মাননীয় সদস্য সৌগত রায়কে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা সকলে আমার সমালোচনা করলেন, চাল-কল নিয়ে অনেক সমালোচনা করলেন, অথচ একবারও বললেন না যে, কেন্দ্র রাজ্যের বরাদ্দ মতো চাল দিচ্ছে না! সৌগতবাবুর নির্বাচনী কেন্দ্রে যে মানুষ তিন সপ্তাহ ধরে কোনও দোকানে চাল পায় নি তা কি আমার জন্য? যা বরাদ্দ পাচ্ছি তাতে তা দেওয়া যাচ্ছে না। অথচ কৈ সৌগতবাবু তো দিল্লিকে বরাদ্দ বাড়াবার জন্য একবারও বলছেন না! তাঁর নিজের এলাকার গরিব মানুষদের খাওয়াবার জন্যও তিনি কিছু বলছেন না! তিনি তো দিল্লিকে বলতে পারেন যে, আমার ভোটাররা চাল পাচ্ছে না, খেতে পাচ্ছে না, তোমরা বরাদ্দ বাড়াও। ওঁদের চার জন সদস্য আজকে এখানে বক্তব্য রাখলেন, কিন্তু কেউ ঐ কথা বললেন না। অথচ সবাই বললেন তথ্যে ভুল নেই। তা আপনারা কি দিল্লিকে একবার বলবেন যে, তোমাদের যা খুঁদ-কুঁড়ো যতটুকু আমাদের রাজ্যকে দেওয়ার কথা তাই দাও। তারপরে একথা একবারও বললেন না যে, দক্ষিণ কলকাতা, উত্তর কলকাতা, হাওড়া, ব্যারাকপুর প্রভৃতি এলাকায় সপ্তাহের পর সপ্তাহ এক ছটাক চাল নেই। এসব কথা ওঁরা বলেন না, অথচ ওঁদের নাকি মানুষের প্রতি কত দরদ! মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মূল বিষয়টি কি? এখানে রেশনিং আছে, তার জন্য কেন্দ্রের কিছু বরাদ্দ আছে। কেন্দ্র তাঁর দায়িত্ব পালন করবে, কি করবে না, সে প্রশ্নে আমি পরে আসছি। প্রশ্ন হচ্ছে আমাদের জন্য দিল্লির বরাদ্দ ছিল ১ লক্ষ ২৫ হাজার টন, এখন সেটাকে কমিয়ে তাঁরা ৬৪ হাজার টন করেছেন, পাচ্ছি তার চেয়েও কম ৪০ হাজার টন। তাহলে বরাদ্দ কোথায় নেমে এসে দাঁড়িয়েছে দেখুন! ১ লক্ষ ২৫ হাজার টনের জায়গায় ৪০ হাজার টন, ফলে এই সঙ্কট দেখা দিয়েছে। আর গমের ক্ষেত্রে ১ লক্ষ ২৪ হাজার টনের থেকে কমিয়ে ৭৫ হাজার টন করেছিল, এখন পাঁচ বাড়িয়ে ৮০ হাজার টন করেছে। রমজান মাসে, গত জুন মাসে এ বিষয়ে মুখ্যমন্ত্রীকে প্রধানমন্ত্রীর হস্তক্ষেপ কামনা করতে হয়েছিল। গত ১৫ই জুন রাজভবনে ইন্দিরাজীর প্রতিকৃতির আবরণ উন্মোচন করতে এলে, মুখ্যমন্ত্রী তাঁকে বলেছিলেন, কিন্তু তাতেও কাজ হয় নি। বরাদ্দ কমানো হয়েছে এবং বরাদ্দ মতো জিনিস আমরা পাচ্ছি না। যা দিচ্ছে তাও নিকৃষ্ট মানের। এর জন্যই রেশনে সঙ্কট দেখা দিয়েছে। এই হচ্ছে আসল কারণ। এই সত্যকে চাপবার জন্যই কেন্দ্রীয় মন্ত্রী ঐসব কথা বলছেন আর তার সঙ্গে পোঁ ধরছেন এখানকার কংগ্রেসিরা। প্রোকিয়োরমেন্টের কথা বলছেন? একটার সঙ্গে আর একটাকে জুড়ে দিচ্ছেন। আমি কেন্দ্রীয় মন্ত্রী সুখরামকে ৩রা আগস্ট যে খোলা চিঠি নিয়েছি। এখানে মাননীয় সদস্য সেই খোলা চিঠির অনেক কথাই পড়লেন, কিন্তু একটা কথা পড়লেন না যে, আমি জিজ্ঞাসা করেছিলাম, বলুন কোথায় কবে ঠিক হয়েছে, কোনও সার্কুলারে ঠিক হয়েছে, আমাকে সেই সার্কুলারের কপি দিন, নম্বর দিন যে, তাতে বলা হয়েছে প্রোকিয়োরমেন্ট এত না করতে পারলে তোমাদের বরাদ্দ দেব না, বরাদ্দ কমাব। জবাব নেই, এক মাস হয়ে গেল, কোনও জবাব নেই। আমি জিজ্ঞাসা করেছিলাম, 'সুখরামজী, বলুন, Can you tell me what is the rational consideration behind procurement in a deficit state? ঘাটতি রাজ্যে

প্রোকিয়োরমেন্ট কেন হবে? উনি বললেন, ২০ লক্ষ ঘাটতি, ১৭ লক্ষ দিল্লি দিয়েছে, ৩ লক্ষ ঘাটতি আছে। অর্থাৎ ২০ লক্ষ ঘাটতির কথা স্বীকার করেছেন। তাহলে কবে ঠিক হয়েছে প্রোকিয়োরমেন্টের সঙ্গে রেশনিং-এর বরাদ্দ সম্পর্ক যুক্ত? আমি একথা শুধু বলি নি, আমি লিখিত-ভাবে জানতে চেয়েছি, সমস্ত সংবাদপত্রে তা প্রকাশ করে দিয়েছি। এক মাস হয়ে গেল চিঠির জবাব দিতে পারছেন না। দেবেন কি করে, কোনও জবাব নেই। তবে আমরা প্রোকিয়োরমেন্টকে অস্বীকার করি না। আমরা প্রোকিয়োরমেন্ট করি। কিন্তু ঘাটতি রাজ্যে প্রোকিয়োরমেন্ট হতে পারে না। চাল প্রোকিয়োরমেন্টের ব্যাপারটা কি? উদ্বৃত্ত রাজ্য থেকে সংগ্রহ করা হবে ঘাটতি রাজ্যের অভাব মেটাবার জন্য। ঘাটতি ৫০ হাজারই হোক, আর ১ লক্ষ বা ৫ লক্ষই হোক, ঘাটতি রাজ্য থেকে চাল কেন্দ্রীয় পুলে তুলে নিলে বাজারে ঘাটতি বেড়ে যাবে। সেই জন্যই তো আমার প্রশ্ন ঘাটতি রাজ্যে কেন প্রোকিয়োরমেন্ট হবে? তার জবাব নেই। আমি সুখরামজীর কাছে প্রশ্ন করেছি, জবাব নেই। আজকে ওঁরা বললেন যে, আমরা এক লক্ষও তুলতে পারি নি। বিহার শূন্য তুলেছে, অথচ বিহারে বরাদ্দ যাচ্ছে। আমাদের বরাদ্দ কমছে, আর বিহারে বরাদ্দ বাড়ছে। বিহারে গত বছর প্রোকিয়োরমেন্ট লেভি করে এক ছটাকও চাল আদায় হয় নি। সে কথা আজকে ওঁরা কেউ বলছেন না।

[6-30 – 6-40 P.M.]

কেরালায় যখন করুণাকরণ মুখ্যমন্ত্রী ছিলেন তখন এক ছটাকও প্রকিওরমেন্ট প্রোগ্রাম ছিল না—একথা তো কই একবারও বললেন না? তামিলনাড়ুতে যখন এম. জি. আর মুখ্যমন্ত্রী ছিলেন তখন এক ছটাকও প্রোকিওরমেন্ট প্রোগ্রাম ছিল না—একথা তো বললেন না? পশ্চিমবঙ্গ ঘাটতি রাজ্য, অতএব সেখানে প্রোকিওরমেন্ট এবং সেই প্রোকিওর করছে না বলে নাকি পি. ডি. এস-এ চাল, গম, ভোজ্য তেল অসছে না—একথা কে বলছেন? এর জবাব কেন্দ্রীয় মন্ত্রী দেননি কেন? আজকে তাসত্ত্বেও আমরা প্রোকিওর করছি। এখানে প্রোকিওর করছে না বলে যে কথা বলা হচ্ছে সেকথা ঠিক নয়। আমাদের প্রোকিওরমেন্ট বাড়ছে। ১৯৮৬-৮৭ সালে আমরা আদায় করেছিলাম ৫২ হাজার ৯৬৭ মেট্রিক টন আর ১৯৮৭-৮৮ সালে আদায় করেছি ৬৩ হাজার ৬৫৬ মেট্রিক টন। এখনও ২৬ দিন বাকি আছে, আমরা আদায় করেছি ৫৮ হাজার ৪০০ মেট্রিক টন। কিন্তু তাই বা কেন করব? যে প্রশ্ন আজকে উঠেছে এর জবাব আগে দেবেন তারপর কথা হবে। তারপর বলা হচ্ছে, চালকল মালিকদের প্রতি নাকি আমাদের নরম মনোভাব। এই প্রশ্নের উত্তর দিতে আবার রুচিতে বাধছে। আরসীর দিকে আপনারা (কংগ্রেসিদের উদ্দেশ্য করে) তাকান, আপনাদের স্বরূপ দেখতে পাবেন। যেসব চালকলের মালিক শতকরা ৯০ ভাগ লেভি দেয়নি তাদের খোলাবাজারে বিক্রি করার জন্য ট্রাক বন্ধ করে দিয়েছি। কেন কম আদায় হয়েছে? ৩৬৩টি চালকল, তার মধ্যে ৭৫টি চালকল হাইকোর্টে মামলা করেছে তা নাহলে সবটা আদায় করতে পারতাম, তবুও আদায় করছি এবং চালকল মালিকদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়ার ফলে বেশ কিছু আদায় করতে পেরেছি। অনেক চালকল মালিককে লাইসেন্স কেন বাতিল করা হবে না তারজন্য শো-কজ করা হয়েছে। বর্ধমানে একজন চালকল মালিককে গ্রেপ্তার করা হয়েছে। এইসব ব্যবস্থা আমরা গ্রহণ করছি এবং করব, কিন্তু এটা তো আমাদের নিজেদের ব্যাপার, এরসঙ্গে কেন্দ্রীয় সরকারের যে বরাদ্দ দেবার কথা তার সঙ্গে সম্পর্ক কি আছে? মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আমি একটি কথা পরিষ্কার করে বলে দিতে চাই এবং বারেবারে বলেছি এখনও বলছি, কংগ্রেসের মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় ১৯৬৬ সালে তিনি তখন অন্যদিকে ছিলেন এবং তিনি খাদ্য আন্দোলন করেছিলেন প্রফুল্লচন্দ্র সেনের বিরুদ্ধে, এখন অবশ্য তিনি তাঁর ভক্ত হয়ে গেছেন। সেদিন তিনি প্রফুল্লচন্দ্র সেনের বিরুদ্ধে লাল ঝাণ্ডা ধরেছিলেন, যতদূর মনে আছে তিনি জেলেও গেছেন, আজকে তিনি তাঁর ভক্ত হয়েছেন— যাইহোক, আমি আজকে পরিষ্কার করে বলতে চাই, ভারতবর্ষের মধ্যে কোথাও কোনও রাজ্যে কৃষকদের উপর লেভি নেই, পশ্চিমবাংলাতেও কৃষকদের উপর লেভি হবে না, যদি লেভি হয় তাহলে চালকল মালিকদের উপর হবে। যদি প্রয়োজন হয় তাদের কাছ থেকে জোর করে আদায় করব, এরজন্য যতদূর যেতে হয় আমরা যাব। কিন্তু এর সঙ্গে কেন্দ্রের কোনও সম্পর্ক নেই। এখানে মাননীয় সদস্য শ্রী সাধন পাণ্ডে একটি প্রশ্ন তুলেছেন যে কেন্দ্রীয় সরকার তাঁকে জানিয়েছেন যে অন্যান্য রাজ্য কিনছেন, অথচ পশ্চিমবঙ্গ সরকার খোলাবাজার থেকে কিনছেন না। কেন কিনবে? আমরা বাধ্য হচ্ছি কিনতে, কারণ কেন্দ্র আমাদের বরাদ্দ কমাতে কমাতে যে জায়গায় নিয়ে এসেছে তাতে রেশন দোকানগুলিতে চাল এবং গম যোগানো মোটেই সম্ভব হচ্ছে না, তাই বাধ্য হয়ে বেশি দাম দিয়ে, ভরতুকি দিয়ে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় ঠিকই বলেছেন ভরতুকি দিয়ে দরকার হলে অন্য খাতের টাকা কমিয়ে দিয়ে মানুষের প্রয়োজনে আমরা চাল দেব এবং দরকার হলে বাইরের রাজ্য থেকে চাল আনব। কংগ্রেসিরা চাচ্ছেন সরবরাহ বন্ধ করে দিয়ে একটা সঙ্কট সৃষ্টি করবেন, কিন্তু এই জিনিস হবে না। (নয়েজ) একথা তো আগে বলেননি? (ভয়েজ-বলেছি) একটা চিঠি দেখান? ২০ দিন আগে দিল্লি থেকে একটা দৈনিক সংবাদপত্রকে খবর খাওয়ানো হয়েছিল যে কেন্দ্রীয়মন্ত্রী চিঠি দিয়ে নাকি বলেছিলেন যে খোলাবাজার থেকে ১ লক্ষ মেট্রিক টন চাল কিনে নাও। আমি পরের দিন সেই সংবাদপত্রকে বললাম এটা সম্পূর্ণ অসত্য, প্রমাণ দিন। আমি সেই সংবাদপত্রকে ধন্যবাদ জানাচ্ছি। তার পরের দিনই সেই কথা তাঁরা ছেপেছেন। ১৫/২০ দিন হয়ে গেল, কই চিঠি তো এলনা, চিঠি তো ছাপা হল না। কোথায়? মাননীয় সদস্য যা বলেছেন, কই, সুখরামজী'র চিঠিটা জানিয়ে দিন এখানে। এখন তো ১০ দিন এই বিধানসভা চলবে। ঐ চেয়ারে দিয়ে দিন না, আমরা বুঝে নেব। তাঁরা আমাদের চাল কিনতে বলেছেন। এই প্রশ্ন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে বাড়তি চাল নেই, এখানে চাল কম, কেন্দ্র কেন তার প্রয়োজন মেটাবে? একজন বললেন রাজীব গান্ধী বটলে দুধ খাওয়াবেন? কেন, মনে ছিল না জওহরলাল নেহেরু মহাশয় কি বলেছিলেন? দেশ ভাগ, বাংলা ভাগ করতে কে বলেছিল? আজকে যদি দেশ, তথা বাংলা ভাগ না হত তাহলে আমাদের এই দুঃখ হত না। দেশ ভাগের পর যখন দেখা গেল যে পাটকলগুলি এদিকে, আর পাটের জমি ওদিকে পড়েছে তখন নেহেরু মহাশয় স্বর্গত বিধানচন্দ্র রায় মহাশয়কে বলেছিলেন যে এখানে নূতন পাটশিল্প হবে না, আমাদের বৈদেশিক মুদ্রা আসবে না, আমরা নূতন কল কারখানা করতে পারব না, পশ্চিমবঙ্গের ধানের জমিকে পাটের জমিতে রূপান্তরিত কর। আমরা সঙ্কীর্ণতার সঙ্গে শুধু নিজেদের স্বার্থ দেখি না, সারা ভারতবর্ষের স্বার্থ দেখি, জাতীয় স্বার্থ দেখি। তাই সেদিন বিরোধী দলে থাকা সত্ত্বেও আমরা সেই কথায় রাজি হয়েছিলাম। জওহরলাল নেহেরু মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন, তাই পশ্চিমবঙ্গের শতকরা ৪০ ভাগ ধানের জমি পাটের জমিতে পরিণত করা হয়েছে যাতে নূতন পাট শিল্প হয় এবং

রপ্তানি থেকে কেন্দ্রীয় সরকারের বৈদেশিক মুদ্রা আসে। নেহেরু প্রতিশ্রুতি দিয়েছিলেন, আর আজ নেহেরু শতবর্ষে নেহেরুর উত্তরাধিকারী বলে যাঁরা দাবি করেন তাঁরা নেহেরুর সেই প্রতিশ্রুতিকে অস্বীকার করার চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গের চা এবং কয়লা হয় আর সেই চা এবং কয়লার জমিতে ধান চাষ করা যায় না। এই চা এবং কয়লার মাধ্যমে জাতীয় অর্থনীতিতে আমাদের অবদান নেই? পশ্চিমবঙ্গে যদি চালের ঘাটতি হয় কেন্দ্র কেন দেবেন না? আবার পাঞ্জাবের কথা বলা হয়েছে। পাঞ্জাব চিরকাল পশ্চিমবঙ্গকে বসিয়ে খাওয়াবে? পাঞ্জাবের কতভাগ জমিতে সেচ হয়? ৯৮ ভাগ, হরিয়ানায় ৯২ ভাগ, আর পশ্চিমবঙ্গে ৩৪ ভাগ। পাঞ্জাবের ভাগরানাঙ্গালের জল সেচে পুরো টাকাটা কেন্দ্র দিয়েছে। আজকে এখানে যদি তিস্তা সেচ প্রকল্প চালু হয় তাহলে আরও ৬২ লক্ষ মেট্রিক টন অতিরিক্ত উৎপাদন হবে, আমরা কেন্দ্রীয় ভাণ্ডারে আরও বেশি চাল দিতে পারব। তিস্তার প্রকল্পের জন্য ২৬৫ কোটি টাকা দরকার, আর কেন্দ্র ৫ কোটি টাকার বেশি দিলেন না। এই সাড়ে ১২ বছরে আমাদের উৎপাদন বেড়েছে। ১৯৭৭ সালে ৭৭ লক্ষ মেট্রিক টন ছিল, এখন ১ কোটি ৪ লক্ষ মেট্রিক টন হয়েছে। তিস্তা প্রকল্প হয়ে গেলে আরও বাড়বে। তা সত্ত্বেও ঘাটতি হবে, তিস্তা প্রকল্প হলে তা পূরণ হয়ে যাবে, কিন্তু যতদিন না হচ্ছে ততদিন কেন্দ্রকে দায়িত্ব নিতে হবে। জাতীয় উন্নয়ন পরিষদে মিটিং হল, সেখানে মাননীয় প্রধান মন্ত্রী আমাদের গণ বন্টন ব্যবস্থার দায়িত্ব ইত্যাদি অনেক কথা বলেছিলেন, কিন্তু দায়িত্ব পালনের সময় কেন চুপ করে গেলেন? দায়িত্ব কে নেবে? পরিষ্কার কথা কেন্দ্রকে দায়িত্ব নিতে হবে। পশ্চিমবঙ্গে ঘাটতি আছে, তাই আমরা চেষ্টা করব জাতীয় অর্থনীতির স্বার্থে পশ্চিমবঙ্গের যে ভাগ সেই ভাগের কথা স্বীকার করে অবশ্যই দায়িত্ব পালন করতে হবে। আর একটা কথা মাননীয় বিরোধী সদস্যরা তুলেছেন, এবারে না'কি কেন্দ্রীয় ভাণ্ডারে কম চাল জমা হয়েছে। কেন হল? আমরা তো দেখেছি যখন খরা হয়েছে তখন তো এভাবে বরাদ্দ করা হয় নি। ভারতবর্ষে গত বছর বাম্পার ক্রপ হয়েছিল হঠাৎ বরাদ্দ কমে যায় কেন? কেন্দ্র এখন ভিয়েতনাম, থাইল্যাণ্ড এইসব জায়গা থেকে চাল আমদানি করছেন। কেন্দ্রীয় ভাণ্ডারে যদি ঘাটতি থাকে তাহলে আগে থেকে আমদানি করেন নি কেন? ঐসব জায়গা থেকে আমদানি করা এক ছটাক চালও রেশন দোকানে দেওয়া হয় নি। শুনেছি একটি জাহাজ ১৩ তারিখে কলকাতা বন্দরে পৌছেছে, চাল এখনও আমাদের হাতে এসে পৌছায় নি, কবে পৌছাবে জানিনা?

[6-40 – 6-50 P.M.]

আজকে বলছেন কেন্দ্রের বিশেষ অসুবিধার জন্য সরবরাহ ২০ ভাগ সবার কমানো হয়েছে। অঙ্কের হিসাবে ১.২৫ লক্ষ টন যেখানে আমাদের জন্য বরাদ্দ ছিল সেখানে সেটা ৬৪ হাজার টন করলে ২০ ভাগ কমানো হয়? সৌগত রায় মহাশয় তো আশুতোষ কলেজে বিজ্ঞানের প্রফেসরী করেন, তিনিই বলুন না ১.২৫ লক্ষর জায়গায় ৬৪ হাজার করলে কমানোটা ২০ ভাগ হয় কিনা! বলা হচ্ছে, এই রাজ্যে নাকি অ্যালটমেন্টটা সবচেয়ে বেশি। একটু শুদ্ধ করে দিই, জনসংখ্যার হিসাবে কেরলে অ্যালটমেন্ট সবচেয়ে বেশি এবং তারপরই আমাদের। এর কারণ হল, রেশনিং-এর মাধ্যমে গণ বন্টন ব্যবস্থা কেরলে আছে এবং আমাদেরও আছে। এটা ত্রিপুরাতেও ছিল এবং তামিলনাড়ুতেও আছে। কিন্তু অধিকাংশ কংগ্রেসি রাজ্যে গণবন্টন ব্যবস্থা বলে কিছু নেই, গ্রামে গ্রামে রেশনের দোকান নেই, রেশন কার্ড পর্যন্ত

নেই। তাই আজকে দেখতে পাই, উড়িষ্যার বিভিন্ন জেলা থেকে মানুষজন সব মধ্যপ্রদেশে চলে যাচ্ছে। কিন্তু এই রাজ্যে রেশনিং ব্যবস্থা শহরে আছে, গ্রামে আছে, সুন্দরবনে আছে, বনে জঙ্গলে পর্যন্ত আছে। তাই তো এখানে চাল-গম দরকার হয়, কিন্তু অন্য রাজ্যে দরকার হয় না। সেখানে কিছু কিছু যা যায় তাও মাঝখানে হাওয়া হয়ে যায়। কাজেই গণবন্টন ব্যবস্থা আছে বলেই আমাদের দিতে হয়। তবে আগেই আমরা বলেছি, খারাপ চাল আমরা নেব না। এফ. সি. আই-এর ঐ সার্কুলার ২৫শে নভেম্বর ১৯৮৮র, আর নষ্ট হওয়া পাঞ্জাবের ঐ চাল ৩০শে আগস্টের মধ্যে আনা। পশ্চিমবঙ্গের মানুষের আত্ম সম্মানবোধ নেই? মানুষ নই আমরা? আমরা এফ. সি. আই. গুদামে গিয়ে সেই চাল বাতিল করে দিয়েছি। সাংবাদিকরা ছিলেন সাথে। তাঁদের উপস্থিতিতে সেইসব চালের ব্যাগ বের করা হয়, কিন্তু গন্ধে সবাইকে রুমাল মুখে দিতে হয়েছে। ঐ চাল মানুষ খায়? গনিখান চৌধুরি মহাশয়ও গিয়েছিলেন, তিনিও বলেছেন যে, ঐ চাল মানুষের খাওয়ার অযোগ্য। তারপরও ঐ কথা বলছেন ওঁরা। ঐ এফ. সি. আই-এর জিঞ্জিরা পুল এবং শালিমার গুদামে গিয়েছিলাম। এফ. সি. আই.-এর চেয়ারম্যান মিঃ গ্রোকা, এফ. সি. আই.-এর জোনাল ম্যানেজার, এফ. সি. আই.-এর সিনিয়র রিজিওনাল ম্যানেজার এবং এফ. সি. আই.-এর জয়েন্ট ম্যানেজার (পোর্ট অপারেশন) সবাইকে ঐ পচা চালের ব্যাপারটা জানিয়েছি। আর কাকে জানাতে হবে? প্রধানমন্ত্রীকে, রাষ্ট্রপতিকে, নাকি রাষ্ট্রসঙ্ঘের সেক্রেটারি জেনারেলকে? সেখানে যদি ব্যাগ থেকে ঐসব স্যাম্পেল বেরোয় আমি কি করতে পারি? কথা হল, পচা চাল আমরা খাব না, নেব না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অফ-টেকের কথা বলা হয়েছে। বলা হয়েছে যে, কেন বরাদ্দ কমানো হল। আমরা নাকি সবটা নিতে পারি না। এ নিয়ে দুই বছর ধরে তর্ক চলছে। আমি বলেছি, কি বলেছি সেটা বলে দিচ্ছি। ওঁরা বলেছিলেন, 'তোমরা পুরোটা তুলতে পারনি, তাই কমালাম।' আমি বলেছিলাম, 'দিলেন না, বলছেন তুলতে পারছো না।' কিন্তু আমি বলছি, ১৯৮৮ সালে আমরা ৮৬ ভাগ তুলেছি। তখন আমি এফ. সি. আই-এর অফিসারের এবং আমাদের অফিসারের যুক্ত স্বাক্ষরের যে কাগজ সেটা ফেলে দিলাম যে আমাদের সব জায়গায় দিতে পারেন নি। তাও তো আমরা ৮৬ ভাগ তুলেছি। তখন সেই অফিসার মাথা চুলকোতে চুলকোতে আমাকে বললেন, 'আমাকে যে কাগজ দিয়েছে সেটা টাইপে ভুল করা কাগজ তাই ভুল হয়ে গেছে'। মাঝে মাঝে ওঁরা এই রকম বলেন। আমি বহুবার বলেছি লিখিত ভাবে যে একটা কাজ করুন—আমাদের দুজন অফিসার এবং আপনাদের দুজন অফিসার নিয়ে একটা কমিটি করুন। আপনারা আমাদের সঙ্গে আলোচনা করুন। আমি লিখেছি—

I am suggesting you again and again that a Joint Committee be formed with equal number of officers from the Union Government and the State Government to examine as to who is correct regarding the position of off-take. I repeat my suggestion again.

কেন গ্রহণ করছেন না? জবাব তো নেই? কারণ ওঁদের অফ-টেকের হিসাবটা ভুল। আমাদের হিসাবটা সঠিক। কারণ আমরা যেমন পাই তেমনিই দিই। আমাদের বিধিবদ্ধ এলাকার দরকার ৩১ হাজার আর দিচ্ছেন ১৭ হাজার—আমাদের বলতে হবে ৩১ হাজার তুলে নিলাম? এটা চলে নাকি? আজকে ওঁনারা এখানে রেপসিড তেলের কথা বলেছেন। অধ্যাপক

সৌগত রায় বললেন যে, যে রেপসিড তেল অ্যালট করা আছে তা তুললেন না, তার হিসাবটা দিলেন না। আমি বলছি। তাঁরা যা বরাদ্দ করেছেন তা তাঁরা দিচ্ছেন না, যা দিয়েছেন তার সবই তুলেছি। এখন তাঁরা দিচ্ছেন না, এই হচ্ছে প্রকৃত অবস্থা। আজকে বাজারে আস্তে আস্তে সরষের তেলের দাম বাড়ছে, এই সময় আমাদের রেপসিড তেলের দরকার। আমরা যদি বাজারে বেশি করে রেপসিড তেল দিতে পারি তাহলে দামটা বাড়বে না। কেন্দ্র তো তা শুনছেন না। অথচ মাঝখানে লোকসভার কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী বিবৃতি দিয়েছেন লোকসভাতে যে ১ লক্ষ ৫৬ হাজার মেট্রিকটন ক্রুড তেল মজুত আছে। কিন্তু আমাদের দিচ্ছে না। কেন দিচ্ছে না, কার স্বার্থে দিচ্ছে না? এখানে কথা উঠেছে বাংলাদেশে স্মাগলিং-এর ব্যাপার নিয়ে। এই সম্পর্কে মাননীয় সদস্য সত্যপদ ভট্টাচার্য্য এবং অন্যান্য সদস্যও প্রশ্ন তুলেছেন। আজকে আন্তর্জাতিক সীমান্ত রক্ষা করার দায়িত্ব কার? পশ্চিমবঙ্গ সরকারের পড়ছে কিনা জনিনা। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় কয়েক দিনের জন্য কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, তিনি নিশ্চই জানেন সীমান্ত রক্ষার জন্য বর্ডার সিকিউরিটি ফোর্স আছে তারা দেখে। ১৫ কিলোমিটারের মধ্যে রাজ্যের পুলিশ দেখে, তারা রাজ্যের আইন-শৃঙ্খলা ছাড়া আর কিছুই দেখতে পারে না। তাহলে দায়িত্বটা কার? আমরা চেষ্টা করছি, যদি স্মাগলিং হয় তাহলে দায়িত্বটা তো কেন্দ্রীয় সরকারের। তাদের তো বি. এস. এফ আছে। কৈ, এই কথা তো একবারও বললেন না? আজকে বজবজের কথা একজন তুলেছেন, বজবজ গোডাউনে কয়েক হাজার মেট্রিকটন চাল পড়ে রয়েছে। কৈ, বর্ধমান গুদামের কথা ডামগুহারবার গুদামের কথা তো তুললেন না কেন বন্ধ আছে? বজবজ গুদামের ঘটনাটা হচ্ছে সেখানে ৩৩ জন কর্মচারীকে চাকুরিতে নেওয়ার কথা, নেওয়া হয় নি, তারা অনেক দিন কাজ করেছিল তবুও নেওয়া হয় নি। গত বছর আমরা সবাই মিলে আলোচনা করি। মুখ্যমন্ত্রীর চেষ্টায়, শ্রমমন্ত্রী শান্তিবাবু এখানে বসে আছেন তাঁর আপ্রাণ চেষ্টায়, শ্রমিক ইউনিয়নের সহযোগিতায় এফ. সি. আই.-এর চেয়ারম্যানের উপস্থিতিতে ঠিক হল আমরা খুলে দিচ্ছি কিন্তু হাই-কোর্টের যা রায় হবে সেটা মেনে নিতে হবে। গত ১৫ই নভেম্বর হাই-কোট রায় দিল যে ৩৩ জনকে নিতে হবে। কিন্তু এফ. সি. আই. নিল না। তাই সেখানে শ্রমিক অসন্তোষ। আজকে তাঁরা বলছেন যে চুলোয় যাক শ্রমিক, পুলিশ দিয়ে দরজা খুলিয়ে চাল নিন। আমাদের তাঁরা ৬৪ হাজার দিয়েছেন তার মধ্যে ৫ হাজার ওই বজবজের তালা বন্ধ গুদামে রয়েছে। আমরা পরিষ্কার ভাবে বলে দিয়েছি হাই-কোর্টের রায় মেনে নিয়ে শ্রমিকদের কাজে নিতে হবে, তা যদি তাঁরা না নেন তাহলে শ্রমিক অন্দোলন দমন করে আমরা পুলিশ দিয়ে গুদাম খুলব না তাতে যাই হোক। এমনিতে তো আমাদের চাল দেয় না তাতে ৫ হাজার না দিল বয়ে গেল। কেন্দ্রীয় সরকার হাই-কোর্টের রায় মানছেন না আবার বলছেন ওদের কাগজ ধরিয়ে দিচ্ছি বজবজের ব্যাপারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে রাজনীতির কথা উঠেছে। রাজনীতি দু-রকমের। প্রথম হচ্ছে রাজনীতি বলতে যা বোঝায়, জনগণের স্বার্থে যে রাজনীতি সেই রাজনীতি আমরা করি। জনগণের খাদ্যের প্রশ্নে রাজনীতি হয়, তা না হলে বিধানসভায় আলোচনা করছি কেন? সুখরামজী যখন এই কথা বললেন, আমি বললাম আমরা কি ফুটবল খেলছি? আমরা নাকি রাজনীতি করছি? মানুষের খাদ্যের ব্যাপারে কেন্দ্রীয় সরকার সঙ্কীর্ণ রাজনীতি করছেন।

[6-50 – 6-54 P.M.]

কেন্দ্রীয় ভাণ্ডারে অভাব বলে পশ্চিমবঙ্গ এবং আরও অনেক রাজ্যের বরাদ্দ কমছে। সামনে নির্বাচন দেখে কেন্দ্রীয় সরকার হঠাৎ বছরের শেষ দিকে তামিলনাড়ুর বরাদ্দ ৪০ হাজার টন থেকে বৃদ্ধি করে ৮০ হাজার টন করে দিলেন। আবার জানুয়ারিতে কংগ্রেস দল যেই সেখানে হেরে গেল, ১লা ফেব্রুয়ারি থেকে বরাদ্দ ৮০ হাজার টন কমে ৪০ হাজার টন করা হল। এটা রাজনীতি নয়? বিহারে প্রোকিওরমেন্ট নেই। সেখানে কোনও কথা বলা হয় না, আর আমাদের এখানে এক লক্ষ টন কেন্দ্রীয় ভাণ্ডার থেকে দেবার পর রোজ বলা হচ্ছে যে আমাদের সঙ্গে চালকল মালিকদের গাঁটছড়া বাঁধা। ৩০শে আগস্ট, বন্ধের দিন ন্যাশনাল কনজুমার প্রোডাকসশন'এর মিটিং ডাকা হল। একদিকে ওঁরা চাল দিচ্ছেন না, কলকাতা, ব্যারাকপুর, হাওড়ার কোথাও কোনও ছিটেফোটা চাল নেই, ঠিক একই সময়ে চিঠি আসছে, টেলিগ্রাম আসছে, টেলেক্স আসছে—তোমরা ঐ দিন দোকান খোলা রাখ। ভাত দেবার ক্ষমতা নেই কিল মারার গোঁসাই। এই সংকীর্ণ রাজনীতির বিরুদ্ধে আমরা লড়াই করব। মানুষের প্রয়োজন যে চাল, খাদ্য তা নিয়ে আমরা লড়াই করব। ওদিকের সদস্যরা আমাদের পদত্যাগ চেয়েছেন। আজকের অধিবেশন পদত্যাগের অধিবেশন হয়ে যাচ্ছে। বেলেঘাটায় গোলমাল হয়েছে, পরিবহন মন্ত্রী শ্যামল চক্রবর্তীর ওঁরা পদত্যাগ চেয়েছেন। বহরমপুরের ঘটনা নিয়ে বুদ্ধদেব বাবুর পদত্যাগ দাবি করেছেন। শিশু মৃত্যু হয়েছে, প্রশান্তবাবুর পদত্যাগ চাইলেন। খাদ্যের জন্য আমার পদত্যাগ চাইলেন। হাবড়া, বেলেঘাটার জন্য মুখ্যমন্ত্রীর পদত্যাগ চাইলেন। আমরা পদত্যাগ করলে সত্যবাবু, সৌগতবাবুরা কি মন্ত্রী হতে পারবেন, সদস্য সংখ্যা যেখানে মাত্র ৪০ জন? আপনারা এটা পরিষ্কার জেনে রেখে দিন, বামফ্রন্ট সরকার আছে, থাকবে। জনগণ বামফ্রন্ট সরকার' এর পিছনে আছে। আপনারা যে ভাবে একের পর এক সংকট সৃষ্টি করছেন, বামফ্রন্ট সরকার জনগণের আশীর্বাদ নিয়ে সেই সঙ্কট অতিক্রম করবে। আমরা গণ-বন্টন ব্যবস্থাকে সবচেয়ে বেশি গুরুত্ব দিই। আর একটা কথা বলে আমি শেষ করব। এটা ঠিক যে বাজারে চালের দাম বেড়েছে। কিন্তু কেন বেড়েছে? ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন'এর জায়গায় আপনারা ৪০ হাজার মেট্রিক টন দিলেন—৮০ হাজার মেট্রিক টনের ঘাটতি হলে বাজারে চালের দাম বাড়বে না? তবে দাম খুব বেশি বাড়েনি, বিশেষ করে অন্য রাজ্যের তুলনায়। তার কারণ হল উৎপাদন বেশি হয়েছে। দাম একটু যা বেড়েছে তা বাড়তো না বরাদ্দকৃত চাল ঠিকমতো যদি আপনারা দিতেন। আমরা অসাধু ব্যবসায়ীগণের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছি। অন্য কোথাও দাম বাড়লে তারা বাইরে থেকে কিছু কিনতে পারে। আমাদের ক্ষেত্রে নিয়ম ভিন্ন। গরিব মানুষের জন্য, সাধারণ মানুষের স্বার্থে আমরা গণবন্টন ব্যবস্থা বজায় রাখবই, তা ওঁরা যাই বলুন না কেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ওঁদের কাছে আবেদন করি, বিধানসভার সকল স্তরের সদস্যদের কাছে এবং বাইরের মানুষের কাছে আবেদন করি—খাদ্য দলমত নির্বিশেষে সবারই দরকার, কংগ্রেস, মুসলিম লীগ যাঁরা করেন তাঁদের আমাদের যেমন দরকার, সকলেরই তেমনি খাদ্যের দরকার—খাদ্যের প্রশ্নে আমাদের সবার ঐক্যবদ্ধ হওয়া উচিত। আজকে দেখলাম ওঁরা একটু পিছিয়ে এলেন। অথচ ৪ঠা জুলাই দিল্লিতে একই সুরে কথা বলেছিলেন। পশ্চিমবাংলায় গণ-বন্টন ব্যবস্থাকে বাঁচিয়ে রাখার স্বার্থে, সাধারণ গরিব মানুষের স্বার্থে আমাদের সকলের একসঙ্গে কথা বলা দরকার।

আমাদের বলা দরকার কেন্দ্রীয় সরকার, "তুমি দায়বদ্ধ। পশ্চিমবঙ্গের প্রয়োজনে ঘাটতি মেটাতে বরাদ্দ তোমাকে বাড়াতে হবে। বরাদ্দ মতো ভোজ্যতেল, চাল, তোমাকে দিতে হবে। ভাল চাল তোমাকে দিতে হবে।" গরিব সাধারণ মানুষের স্বার্থে আসুন, আমরা সবাই মিলে এই কথা বলি।

**Mr. Dy. Speaker :** The discussion is closed.

### Adjournment

The House was then adjourned at 6.54 p.m. till 1.00 p.m. on Tuesday, the 5th September, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 5th September 1989 at 1-00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 4 Ministers of State and 168 Members.

[1-00 — 1-10 P.M.]

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Mannan Hossain on the subject of alleged murder of a Congress leader of Barwan Block in Murshidabad on 31.8.89.

The subject matter of the motion relates to day-to-day administration. Moreover, the Member may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the motion.

The Member may, however, read out the text to his motion as amended.

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং জরুরি সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনা জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন বিষয়টি হল গত ১-৮-৮৯ তারিখে মুর্শিদাবাদ জেলার বড়এঞা ব্লক কংগ্রেসের সহ-সভাপতি এবং কংগ্রেস নির্বাচিত গ্রাম পঞ্চায়েত সদস্যকে রাত্রি ১২টার সময় কুলিগ্রামে তার নিজের বাড়িতে বামফ্রন্ট প্রধান শরিক দলের সমর্থকরা বোমা মেরে হত্যা করে। গত ৩০-৮-৮৯ তারিখে বামফ্রন্টের ডাকা বন্ধের বিরুদ্ধে কংগ্রেস কর্মীর নেতৃত্বে বন্‌ধ বিরোধী মিছিল করে।

### CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

1. Implementation of the Third Pay Commission of the State Government employees and other categories of employees : Shri Subrata Mukherjee

| | | |
|---|---|---|
| 2. Alleged attack on the office of the G.S.I. at Calcutta on 30.8.89. | : | Shri Mannan Hossain |
| 3. Reported armed attack on a Photo Studio in Garden Reach area | : | Shri Saugata Roy and Shri Fazle Azim Molla |

I have selected the notice of Shri Saugata Roy and Shri Fazle Azim Molla on the subject of reported armed attack on a Photo Studio in Garden Reach area.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 7.9.89. I would like to mention that the statement on Metal Box will be made on 12.9.89

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now, I call upon Shri Saugata Roy to move his motion under rule 185.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that "this House notes with grave concern that there was an attack on a Congrees Public Meeting in Ashokenagar, North 24 Parganas, by some armed miscreants on the 27th August, 1989 resulting in injury to the Union Minister of State for Commerce who was admitted to Hospital and also to more than 50 Congrees workers.

This House, therefore, urges upon the State Government to set up a Commission of Enquiry to enquire into this incident."

**Mr. Speaker :** Now, I can upon Shri Sumanta Kumar Hira to move his motion under rule 185.

**শ্রী সুমন্তকুমার হীরা :** "এই সভা গভীর বেদনা ও উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, গত ২৯শে আগস্ট, সন্ধ্যা ৭টা ৫ মিনিটের সময় এই সভার একজন প্রবীণ সদস্য এবং শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তার বিধানসভা কেন্দ্রে যাওয়ার পথে হাবড়ায় যশোর রোডের উপর কিছু দুস্কৃতকারীর হাতে গুরুতর আহত হন। আক্রমণকারীরা ইট এবং লোহার রড নিয়ে গাড়ির উপর ঝাঁপিয়ে পড়ে এবং ইট মেরে মন্ত্রীর মাথা গুঁড়িয়ে দেওয়ার চেষ্টা করে, তার দেহ ক্ষত-বিক্ষত হয়ে যায়। মন্ত্রীর সঙ্গী উত্তর ২৪ পরগনার একজন সি পি আই (এম) নেতা ও ড্রাইভার গুরুতর আহত হন। আহত অবস্থায় গাড়ি চালিয়ে ড্রাইভার মন্ত্রীকে গাইঘাটা থানায় নিয়ে প্রাণ রক্ষা করেন।

এই ধরনের হিংস্র ঘটনার জন্য এই সভা ক্ষুব্ধ ও মর্মাহত। এই আক্রমণ মানুষের গণতান্ত্রিক অধিকারের উপর নির্লজ্জ আক্রমণ। বর্তমানে ভারতবর্ষ জুড়ে যেভাবে গণতন্ত্রের

মুলোৎপাটন এবং পশ্চিমবঙ্গে শান্তিপূর্ণ পরিবেশ ধ্বংস করার ষড়যন্ত্র চলছে এই আক্রমণ তারই অংশ।

এই সভা বিনা প্ররোচনায় এইভাবে মন্ত্রী সভার একজন প্রবীণ সদস্যকে আক্রমণের নিন্দা করার অপচেষ্টা বন্ধ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।"

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সৌগত রায়, অপূর্বলাল মজুমদার সুমন্ত হীরা প্রমুখরা যে দুটি প্রস্তাব নিয়ে এসেছেন সেই সম্পর্কে আপনার মাধ্যমে আমি সভার কাছে বক্তব্য রাখছি। আমি প্রথমেই দ্বিতীয় যে প্রস্তাবটি সুমন্ত হীরা এনেছেন এটা একটা নির্লজ্জ সত্য এবং সম্পূর্ণভাবে আমি এর তীব্র প্রতিবাদ করছি। এবং যে জিনিসটা ধামা চাপা দেবার জন্য এই জিনিসটা করা হয়েছে সেই ঘৃণ্য চক্রান্তকে আমি তীব্র নিন্দা করছি। আজকে লজ্জা থাকা উচিত প্রিয়রঞ্জন দাশমুন্সি শুধু মাত্র একজন ব্যক্তি নয় ২৭ তারিখে হাবড়ায় যেভাবে কেন্দ্রীয় মন্ত্রীকে আক্রমণ করা হয়েছে ভারতবর্ষে ইদানিংকালে কোনও গণতান্ত্রিক চেতনাসম্পন্ন মানুষ একে সমর্থন করা তো দূরের কথা চারিদিক থেকে নিন্দার বাক্য ছুটে আসছে। নীরব শুধু মুখ্যমন্ত্রী, নীরব শুধু মন্ত্রিসভা। কয়েকজন সদস্যকে এর মধ্যে থেকে ধন্যবাদ জানাই—এই মন্ত্রিসভার সদস্য শ্যামল চক্রবর্তীকে—যিনি গতকালকে অত্যন্ত তীব্র নিন্দা করে বলেছেন অশোকনগরের ঘটনা ও বেলেঘাটার ঘটনা এটা একটা বর্বরতার নজির, আমাদের পার্টি ভুল করেছে, আমাদের সরকার ভুল করেছে। স্যার, আপনি যদি টেলিগ্রাফ পত্রিকা দেখেন সাতের পাতায় তাহলে দেখবেন সেখানে লেখা আছে, আমি পড়ছি না, আমি শুধু কোর্ট করছি।

**মিঃ স্পিকার ঃ** পত্রিকা থেকে পড়া যাবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি শুধু মেনশন করলাম, টেলিগ্রাফটা দেখালাম, উনি সাংবাদিক সম্মেলন ডেকে বলেছেন এই কথা তিনি একজন মন্ত্রিসভার সদস্য হিসাবে দায়িত্ব নিয়ে বলেছেন প্রেস কনফারেন্স করে বলেছেন, এর পরেও কি আমার বক্তব্য করার দরকার আছে? আর এস পি-র সদস্যরা তারা কিভাবে পুলিশের নিন্দা করেছে—এই কথা কি আপনারা অস্বীকার করবেন যা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। আজকে কোন অধিকারে মুখ্যমন্ত্রী বলবেন না আমি পদত্যাগ করব না? আমি বিশ্বাস করি না মন্ত্রীকে আক্রমণ করা হয়েছে। আমি ছবি দেখেছি। এখানে লিডার এবং অনেক প্রবীণ মানুষ আছেন—এটা কোনও ব্যক্তির ব্যাপার নয়—তারা সকলেই একমত হবেন যে গণতন্ত্র প্রেমী মানুষ তারা দেশের সংসদীয় ব্যবস্থার মধ্যে বাঁচুক, এটার বিকল্প কিছু নেই, এটাকে বাঁচিয়ে রেখে আমরা লড়াই করি। আজকে গণতন্ত্রর মন্দিরকে ধ্বংস করার জন্য সামান্য নির্বাচনকে রেখে তারা চলার চেষ্টা করছে। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, এটা একটা পরিকল্পনা মাফিক ষড়যন্ত্র চলছে। যদি আমার স্মরণশক্তি দুর্বল না হয় প্রিয়রঞ্জন দাশমুন্সিকে খুন করার নজির এর আগেও আছে ইউনিভার্সিটিতে পড়ার সময় বেলেঘাটায় তাকে খুন করে ফেলে রেখেছিলেন—বুদ্ধদেব বাবু এটা ভাল করে জানেন—বারবার এইভাবে একটা মানুষকে আক্রমণ করা হচ্ছে? জেনে শুনে

এবং পরিকল্পনা মাফিক, এটাকি অস্বীকার করতে পারবেন। কাজেই দেশের মন্ত্রীকে আজকে যেভাবে পরিকল্পনা মাফিক আক্রমণ করা হচ্ছে এটা শুধু বিবৃতি দিয়ে নিন্দা করার চেষ্টা নয় ঢাকবার চেষ্টা নয়, এরজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে হবে।

[1-10 — 1-20 P.M.]

উল্টে ঢাকবার চেষ্টা করা হয়েছে। আমাদের একজন মন্ত্রীকে মেরেছে বলে। আজকে স্টেটসম্যান-এ দেখবেন তিনের পাতায়, যেখানে অন্নদাশঙ্কর রায়ের মতন মানুষও যিনি কংগ্রেস করেন না, যে কজন গুণীজন, সুধীজন জীবিত আছেন তাদের মধ্যে অন্নদাশঙ্কর রায় একজন। তার যে সংগঠন পিপলস ইউনিয়ন ফর সিভিল লিবার্টিস ওয়েস্ট বেঙ্গল ইউনিট যার। বহুবার কংগ্রেসকে এমারজেন্সির সময় আক্রমণ করেছিলেন, তিনি হাইলি ক্রিটিসাইজ করেছিলেন। যে আমরা একটা অসভ্য, নির্লজ্জ, বর্বর সরকারের নেতৃত্বে বাস করছি। এই কথা অন্নদাশঙ্কর রায় বলেছেন—স্যার, আপনি জানেন ছবি অসত্য কথা বলে না। আমি এই ঘটনার ছবি আপনাকে দেখাব। সুমন্ত হীরা ওদের একজন মিনিস্টার কে মেরেছেন বলে বলছেন উনি তার একটা ডকুমেন্ট দেখাবেন? যখন একটা রুগী রিলিজ হয় হাসপাতাল থেকে তখন রিলিজ পেপার দেয়, তখন ডাক্তার লিখে দেয় যে, কোন কোন এরিয়া ইনজুরি ছিল? আমি জিজ্ঞাসা করছি প্রিয়রঞ্জন দাশমুন্সিকে ইনজুরি করবার পর কিভাবে তিনি হাসপাতাল থেকে রিলিজ হয়েছিলেন তার একটা ডকুমেন্ট আছে, সুমন্ত হীরা মিনিস্টারের ইনজুরির কোনও ডুকমেন্ট পেশ করতে পারবেন? প্রিয়রঞ্জন দাশমুন্সি ২৭ তারিখে ভর্তি হবার পর ৪ তারিখে রিলিজড হয়েছিল, তার সম্পর্কে লেখা হয়েছে। প্রিয়রঞ্জন দাশমুন্সি আহত হয়েছিলেন ২৫-এ রানি রাসমণী রোড-এ তার ঠিকানা, ২৮-৮-৮৯ তারিখে ভর্তি হয়েছিলেন, ৪/৯ তারিখে তিনি রিলিজড হয়েছেন, তার ইনজুরি সম্পর্কে লিখেছেন, চিন ইনজুন, রাইট সাইড অফ দি চেস্ট অ্যান্ড ইন দি হার্ট। আমার বক্তব্যগুলি একটু উপলব্ধি করুন। অযথা আমরা দেখতে পেলাম পরিকল্পনা মাফিক মেরেছেন এর সত্যাসত্য প্রমান হবে মেটিরিয়ালস ডকুমেন্ট দিয়ে। এটা বক্তৃতা দিয়ে নয়, ক্ষমতার দম্ভ দিয়ে নয়, বর্বরতা দিয়ে নয়, অনুরূপ একটা কাগজে এই ইনজুরি ছিল বলে সেটা তৈরি করা হয়। হাবড়ায় অশোকনগরে মাত্র ৬ কিলোমিটার দূরে যখন মিটিং চলছিল কচুয়া বলে একটা জায়গায়, আমরা দেখেছি কিভাবে ঘটনা ঘটেছে। ফটোগ্রাফার একজন, সাংবাদিক একজন, সাংবাদিক সেখানে সংগ্রহ করছিলেন, তিনি মিটিং এর সময় পর পর কয়েকটা ছবি তুলেছেন সেই ছবির মধ্যে যদি আপনারা দেখাতে পারেন যে আমাদের লোক আক্রমণ করেছে, আমি এই সভা থেকে চলে যাব এবং পদত্যাগ করব, আর যদি ছবিতে থাকে যে একটা শান্তিপূর্ণ জায়গায় মিটিং হচ্ছে, প্রিয়রঞ্জন দাশমুন্সি মিটিং করছেন এবং আপনাদের লোক ঘেরাও করে রেখেছে, আপনাদের মিথ্যাবাদী, জোচ্চর, শ্রী ননী কর বলেছেন যে, মাত্র তিনশো চারশো লোক মিটিং-এ আছেন, আর ওদের সাত হাজার, আট হাজার লোক ছিল যারা ঘেরাও করে রেখেছে। এই ছবি দেখাচ্ছে কত লোক শান্তিপূর্ণ মিছিলে বসে মিটিং শুনছে, এটা হল ১ নম্বর ছবি, আর ২ নম্বর ছবি সেই মিটিংটিতে ঢিল পড়ল, লোকেরা ছুটোছুটি করছে। এখানে দেখতে পাচ্ছেন কিভাবে ঢিলগুলি পড়ছে এবং পড়ছে প্রিয়রঞ্জন দাশমুন্সির ডায়াসকে কেন্দ্র করে। ৩ নম্বর ছবি হল, প্রিয়রঞ্জন দাশমুন্সি হাতজোড় করে বলছেন যে আপনারা আপনাদের মিছিল নিয়ে চলে যান, এবং আমরা

আমাদের সভা করি। এই হচ্ছে তিন নম্বর ছবি। তারপর যখন ঢিল পড়ছে তখন প্রিয়রঞ্জন দাশমুন্সি আমাদের লোকদের বলছেন তোমরা ডান দিকে চলে যাও। মাত্র ১০ গজ দূরে পুলিশের জিপ দাঁড়িয়ে, পুলিশ কোনও অ্যাকশন নেয়নি। থ্রি নট থ্রি বুলেটে আমাদের ৭ জন ইনজিওর্ড হল।

আজকে পি জি হাসপাতালে গেলে দেখবেন থ্রি নট থ্রি বুলেটে ইনজিওর্ড ৭ জন লোক আছে কিনা। তখন তিনি নামলেন। তারপর তিনি বলছেন আমাদের লোক পালিয়ে যাচ্ছে আর পুলিশ তখন আমাদের লোকের দিকে তাক করে বন্দুক ধরছে। দেখুন প্রশাসন কিভাবে নিয়ন্ত্রণ হারিয়ে ফেলেছে। ত্রিবান্দ্রম এখান থেকে বেশি দূরে নয়, টেলিফোন করলে জ্যোতি বসু বলেন আমাকে কেন বিরক্ত করছেন। দেশে যখন এই ধরনের ঘটনা ঘটে, একজন কেন্দ্রীয় মন্ত্রী যখন মার খান তখন একজন সাংবাদিক জিজ্ঞাসা করলে তিনি বিরক্ত বোধ করেন, তিনি বলেন আমি কি করে জানব। মুখ্যমন্ত্রীর সঙ্গে মন্ত্রী সভার এই যে ইনফর্মেশন গ্যাপ এইভাবে কি রাজত্ব চালাবেন? নিরাপত্তা কোথায় দেখুন—প্রিয়রঞ্জন দাশমুন্সি বলছেন পুলিশ ২ ফুট দূরে দাঁড়িয়ে বলছে আমি অসহায়, আমি কিছু করতে পারব না। ছবি সব বলে দিচ্ছে, আমি সব ছবি দেব। তারপরও হাত জোড় করে বলছেন চলে যাও, পুলিশের গাড়ি পাশে, পুলিশ এসে উল্টে প্রিয়রঞ্জন দাশমুন্সিকে চার্জ করছে আপনাদের বাঁচাতে পারব না, আপনারা চলে যান। ছবিতে দেখুন পুলিশ প্রিয়রঞ্জন দাশমুন্সির সঙ্গে কিভাবে কথা বলছে। আমাদের লোককে আটকে রেখে দেওয়া হয়েছে, অন্য দিকে শুধুমাত্র ঢিল, পাইপগান, অন্যান্য অস্ত্র নয়, ভল্লা জাতীয় জিনিস সংগ্রহ করা হয়েছে। আমি ছবি নিয়ে এসেছি, সব দেব। নির্বাচনের প্রাক্কালে এটা শুধু বিচ্ছিন্ন ঘটনা নয়, এটা একটা সুদূর পরিকল্পনা। একটা বৃহৎ ভল্লা যা দিয়ে আগে রাজা মহারাজারা শিকার করতেন, সেই ভল্লা নিয়ে আমাদের লোকেদের দিকে তেড়ে যাচ্ছে, আর পুলিশ আমাদের লোকদের দিকে বন্দুক নিয়ে তাক করছে। এই ছবি আপনাকে দেব। প্রথমে ঢিল পড়ল প্রিয়রঞ্জন দাশমুন্সিকে লক্ষ্য করে। সেই ঢিল সরাসরি মারাত্মকভাবে তার বুকে এসে পড়ল। সেই ঢিল যদি মুখের উপর এসে পড়ত অথবা অন্য জায়গায় পড়ত তাহলে আঘাতটা আরও সিরিয়াস হয়ে যেত। তারপর আহত অবস্থায় হাসপাতালে নিয়ে আসা হল। জ্যোতি বাবু বলতে পারবেন না কোনও পুলিশ বা কোনও সরকারি কর্মচারী তাকে হাসপাতালে নিয়ে এসেছে। একটা গ্রীন প্রোটেকশন গাড়ি ছিল, একটা রেড গাড়ি ছিল, কিন্তু কোনও গাড়িতে করে নয়, আমাদের কর্মীরা তাকে একটা ভাঙ্গা অ্যাম্বুলেন্স করে হাসপাতালে নিয়ে এসেছে। এরপরে ঘটনাকে ঢাকা দেবার জন্য আপনাকে বলতে হবে যে কান্তি বাবু মার খেয়েছেন। কান্তিবাবু সত্যই মার খেয়েছেন এটা যদি প্রমাণ করতে পারেন তাহলে আমরা আমাদের দলের পক্ষ থেকে বিনা দ্বিধায় হাত জোড় করে ক্ষমা চাইব। মজার ব্যাপার হচ্ছে জ্যোতিবাবু অনবরত বলে যাচ্ছেন যে তোমরা উচ্ছৃখল হয়ো না, শান্তিপূর্ণ থাকো, অথচ উচ্ছৃখল সমানভাবে চলছে। জ্যোতিবাবু ভোট নেবার জন্য বলে যাচ্ছেন যে এটা করা উচিত নয়—বাটাতে মহিলাদের উদ্দেশ্যে বলেছেন যে আমাদের উচিত সংযত হওয়া, অথচ আজকে সকাল বেলার খবর বেলেঘাটা, হাওড়া, অশোকনগর, প্রত্যেকটি জায়গায় প্রত্যেক দিন এই রকম নারকীয় ঘটনা ঘটছে, আর নীরব মৃত সৈনিকের ভূমিকায় অবতীর্ণ হয়েছেন মুখ্যমন্ত্রী। কেন, কিসের জন্য? আমরা মরে

গেছি? হয় বলুন তোমরা লড়াই করে বাঁচ, আর না হলে বল তোমরা চলে যাও। তাহলে আমরা ঠিক করতে পারি হয় লড়াই করে বাঁচব, না হলে চলে যাব। আর না হয় বলুন যে গণতান্ত্রিক মানুষের মতো বাঁচুন। লোকাল পুলিশ এরসঙ্গে যুক্ত, লোকাল পুলিশ অ্যারেস্ট পর্যন্ত করেনি। একজন মন্ত্রী উন্ডেড হয়ে যাওয়ার পরেও যদি কেউ গ্রেপ্তার না হয় তাহলে সাধারণ মানুষের নিরাপত্তা কোথায়? আমাদের নিরাপত্তা কোথায়?

[1-20 — 1-30 P.M.]

আজকে কোথায় নিরাপত্তা আছে? অশোকনগরে-র পরে বেলেঘাটায় এই ঘটনা ঘটত না যদি মুখ্যমন্ত্রী উপযুক্ত স্টেপ নিতেন এবং তাহলে আর সুভাষবাবুকে বিবৃতি দিতে হত না, আর এস পি, সি পি আইকে বিবৃতি দিতে হত না, এই সরকারের বিরুদ্ধে এবং গণতন্ত্র হত্যার প্রতিবাদ করতে হত না। আজকে একটির পর একটি ঘটনাগুলি ঘটছে। তার কারণ, তিনি নিরব এবং পুলিশকে ক্লিব করে দেওয়া হচ্ছে। পুলিশ আজকে অন্ধ ধৃতরাষ্ট্রের মতো বসে আছে। কালকে সৌগত রায় দ্রৌপদীর বস্ত্র হরণের কথা ভালই বললেন। দ্রৌপদীর বস্ত্র হরণ করা হচ্ছে চারিদিকে। দ্রৌপদীর বস্ত্র হরণ করা যায়নি, দ্রৌপদীকে উলঙ্গ করা যায় না। তেমনি আমাদেরও খুন করে শেষ করা যায় না এবং যাবে না। আপনি জেনে রাখবেন নকশালদের সাথে এই রকম ভাবে হাত মিলিয়ে আমাদের খুন করবার চেষ্টা করেছিল। কিন্তু আমরা কিছু মানুষ এখনও বেঁচে আছি এবং লড়াই করছি। সেদিন ৪০ হয়েছিল ২৪০ এর জায়গায়। আমি আজকে ভবিষ্যত বাণী করছি, আপনি দেওয়াল লিখনটা পড়ে দেখুন কিম্বা ব্রহ্ম সঙ্গীতের কথাটা পড়ে দেখুন সেখানে কি লেখা আছে— সেখানে বলা হচ্ছে, শেষের সেদিন বড়ই ভয়ঙ্কর। সেদিনের কথা ভেবে আজকে কাজ করা উচিত। ভয়ঙ্কর দিনগুলির কথা শুনে আতঙ্কিত হবারই কথা। বেলেঘাটায় কাদের গ্রেপ্তার করেছে জানেন? বেলেঘাটায় এই ঘটনা ঘটল, আর গ্রেপ্তার করল বাইরের ছেলেদের। একটা লোকের দুটো হাতই কাটা। জেল লক-আপে গিয়ে তাকে খাইয়ে দিয়ে আসতে হয়। তাকে গ্রেপ্তার করে নিয়ে চলে গেল। কেন ঘটনা ঘটছে? অশোকনগরের প্রিয়রঞ্জন দাশমুন্সি আহত হল। পুলিশ গোপন রিপোর্ট দিয়েছে, সামান্য একটু কেটে গেছে, আর ঐ বুকে ইট লেগেছে, তাতে এমন কিছু ইনজুরি হয় নি। এই ইনজুরির গ্রাভিটি কত—সিচুয়েশন দিয়ে বলা যাবে না। যদি ৭ জন বুলেট ইনজুরি হত তার মধ্যে প্রিয়রঞ্জন দাশমুন্সি থাকতে পারত। যেহেতু সেটা পাইপ গান দিয়ে হয়েছে, সেই জন্য প্রিয়রঞ্জন দাশমুন্সি বেঁচে গেছে। কিন্তু তাকে খুন করবার জন্য সব কটি ব্যবস্থাই করা হয়েছিল। স্যার, আপনি বলতে পারবেন, যদি কোনও মন্ত্রী কিম্বা মুখ্যমন্ত্রীকে খুন করবার চেষ্টা করে তাহলে আমরা তাকে সাপোর্ট করব? আমাদের পার্টি বলবে মুখ্যমন্ত্রীর গাড়ি আসছে তাকে আটকাও, মুখ্যমন্ত্রীর গাড়িতে ঢিল ছোঁড়, মাথা ফাটিয়ে দাও? এটা কি কোনও কৃতিত্বের ব্যাপার? স্যার, গ্রেপ্তার পর্যন্ত করা হচ্ছে না এবং বারে বারে এই জিনিস হচ্ছে, বন্ধ হচ্ছে না। প্রতিদিনই কোথাও সাংবাদিক, কোথাও সরকারি কর্মচারী, কোথাও সাধারণ মানুষকে মারা হচ্ছে। উদ্দেশ্য একটাই জ্যোতিবাবু দিল্লিতে এন টি রামারাওকে বলে এসেছেন এবং ওকে ওর জ্যোতিষীরাও বলেছেন উনি মারা যাবার আগে একবার প্রধানমন্ত্রী হবেন এবং সেইজন্য উনি সব জায়গায় ঘুরে বেড়াচ্ছেন প্রধানমন্ত্রীর স্বপ্ন দেখে এবং উনি বলে এসেছেন পশ্চিমবঙ্গের যে ৪১টি সিট আছে, সবকটি সিটই তিনি দিয়ে দেবেন। সেই

উদ্দেশ্যকে সাকসেসফুল করবার জন্য আজকে এই নারকীয় ঘটনা ঘটিয়ে গণতন্ত্রের কবরস্থান রচনা করছেন। একদিন পশ্চিমবঙ্গ গণতন্ত্রের পীঠস্থান ছিল, আজকে সেটাকে কবরস্থানে পরিণত করলেন। পশ্চিমবাংলার সেই গণতন্ত্রের উপর বলাৎকার শুরু হয়েছে। আপনারা জেনে রাখুন একটা নজির এখানে স্থাপন করলেন। আপনি সবাইকে দাঁড়াতে বলুন, আমরা এক মিনিট মাথা হেঁট করে দাঁড়িয়ে প্রতিবাদ পালন করি। কারণ, প্রিয়রঞ্জন দাশমুন্সিকে হত্যার চেষ্টাই হচ্ছে এটা পরিকল্পনা মাফিক গণতন্ত্রকে হত্যা করবার চেষ্টা— আমরা এর তীব্র ধিক্কার জানাই। ধিক্কার জানাই এই নীরবতাকে এবং এই ঘটনাকে চাপবার জন্য এর সঙ্গে সুমন্ত হীরা যে প্রস্তাব নিয়ে এসেছেন, আমরা তাকেও ধিক্কার জানাই। আমাদের দলের পক্ষ থেকে আমরা বিচার বিভাগীয় তদন্তের দাবি করছি। কোনও বসা জাজকে দিয়ে নয়, একজন সিটিং জাজকে দিয়ে এই তদন্ত করা হোক, যাতে করে সত্য উদ্‌ঘাটিত হতে পারে। তাতে যার সাজা হবার হবে। ভয় কিসের? আমরা আমাদের সমস্ত ডকুমেন্ট দেব, ওরা ওদের দেবেন। দুটোর উপরই বিচার বিভাগীয় তদন্ত হোক। আমাদের এই চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন। দুটোর উপরই সিটিং জাজকে দিয়ে বিচার বিভাগীয় তদন্ত করানো হোক। সিটিং জাজ চুজ করুন। হিম্মত থাকলে জ্যোতিবাবু আমাদের পার্টির চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন। যা সাজা হবে এবং যাকে সাজা দিতে বলবে সেই সাজা দেবেন। টার্মস অ্যান্ড কন্ডিশন-সহ আমাদের দাবি মেনে নিন। আমি আবার হাবড়ার ঘটনার ধিক্কার জানাই। হাবড়ার অশোকনগরের ঘটনাকে চাপা দেবার জন্য সুমন্ত হীরা এই রেজলিউশন এনেছেন। আমার এটা জানিয়ে দিচ্ছি যে, এটাই হচ্ছে গণতন্ত্রের উপর বলাৎকার এবং আরও ভয়ঙ্কর দিনের জন্য অপেক্ষা করতে হবে—এই হুঁশিয়ারি দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** স্যার, এখানে আমার নাম উল্লেখ করা হয়েছে কাজেই আমি পারসোনেল এক্সপ্লানেশন দিতে চাই। স্যার, আমি যে কথাটা আপনার কাছে বলতে চাই সেটা হচ্ছে, আমার নির্বাচনী কেন্দ্রে অশোকনগরে প্রিয়রঞ্জনবাবু আহত হয়েছেন, সেইজন্য আমাকে বলা হচ্ছে, 'খুনি কর'। তাহলে স্যার, আমার প্রশ্ন, আজকে জোড়াবাগানে যে ছিনতাই হয়েছে তারজন্য কি ওকে বলা হবে ছিনতাই মুখার্জি ? আমার আরও প্রশ্ন, দিল্লিতে খুন হল তাহলে রাজীব গান্ধী মহাশয়কে কি বলবেন? আজকে এসব জিনিসগুলি ঠিক হওয়া দরকার। স্যার, আপনাকে জানাই, সেদিন যখন মিছিল যাচ্ছিল আমি সেই মিছিলে ছিলাম না, আমি ছিলাম হিঙ্গলগঞ্জে। ওরা বারবার বলবার চেষ্টা করছেন, ওদের নেতারা বলবার চেষ্টা করছেন, যে ওরা নাকি প্রমাণ করবেন। এই প্রসঙ্গে আমি ওদের জিজ্ঞাসা করি, আগে থেকে পরিকল্পনা করে ঢিল মারার ও ঢিল খাওয়ার পরিকল্পনা যদি না থাকত তাহলে এত ক্যামেরা নিয়ে এত ছবি তোলার জন্য কোনও ব্যবস্থা কোথাও হয়? স্যার, এই ছবি তোলার ব্যাপারে বলছি, স্ট্রাইক হচ্ছে না বলে টিভিতে দেখানো হয়েছিল ৩০ তারিখের সকালবেলা ৭টা সময় যে গাড়ি চলছে হেড লাইট জ্বালিয়ে। কাজেই আগে ছবি তুলে এসব করানো যায়। ওদের কলাকৌশল অনুযায়ী ওরা কাজ করেছেন। যাইহোক সেসব নিয়ে আলোচনা হবে। স্যার, মিটিং-এ দাঁড়িয়ে ওদের নেতারা বক্তৃতা করেন যে, মারো ঢিল মারো। ওরা আগে ঢিল ছোঁড়ে তারপর ঢিল ছোঁড়াছুঁড়ি আরম্ভ হয়ে যায়। কি করা যাবে। স্যার, আপনার কাছে বারবার বলেছি যে ওরা আমাকে খুন করার চেষ্টা করছে। ওরা এখানে আমাকে খুনী কর বলছেন

আর বাইরে গিয়ে বলছেন ননী করকে খুন করো।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৭শে আগস্ট ২৪ পরগনার অশোকনগরে কেন্দ্রীয় বাণিজ্য প্রতিমন্ত্রী শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সির উপর যে বর্বরোচিত আক্রমণ হয়েছে তার প্রতিবাদ করে আমি কয়েকটি কথা বলছি। স্যার ঐ দিন তিনি সেখানে মিলন সংঘের মাঠে যুব কংগ্রেসের সমাবেশে ভাষণ দিতে গিয়েছিলেন। যাবার সময়ই তিনি বুঝতে পেরেছিলেন যে সেখানে তাকে আক্রমণের পরিকল্পনা করা হয়েছে তাই তাকে অন্য রাস্তা দিয়ে ঘুরে সেখানে যেতে হয়েছিল। কিন্তু তাতেও তিনি নিস্তার পান নি। সেখানে তার বুকে, পিঠে এবং বিভিন্ন জায়গায় আঘাত লাগে এবং তাকে পি জি হাসপাতালে নিয়ে আসতে হয়। শুধু তিনি নন, সেখানে গুরুতররূপে আহত হয়েছেন অন্তত ১০০ জন কংগ্রেস কর্মী এবং এরমধ্যে ৭ জন আহত হয়েছেন পুলিশের বুলেটে। স্যার, আমি বলছি এই আক্রমণ পূর্ব পরিকল্পিত। তার কারণ, পুলিশের পারমিশন নিয়ে আগেই যেখানে যুব সমাবেশ ডাকা হয়েছিল সেখান দিয়ে সি পি এমের বিরাট মিছিল—ননীবাবুর কথা অনুযায়ী ৭ হাজার লোকের মিছিল— পুলিশ যেতে অ্যালাউ করলেন তা আমরা জানি না। কাজেই স্যার, এ থেকেই পরিষ্কার বোঝা যাচ্ছে যে এটা পূর্ব পরিকল্পিত ছিল। স্যার, শ্রী দাশমুন্সির উপর আক্রমণের ঘটনা এই প্রথম নয়, এর আগেও কয়েকবার তার উপর আক্রমণ করা হয়েছে এবং এমন কি তাকে খুন পর্যন্ত করার চেষ্টা করা হয়েছে সেকথা মাননীয় মুখ্যমন্ত্রী জানেন। শুধু তার উপর নয়, অজিতবাবুর উপরও আক্রমণ হয়েছে এবং আমাদের এম এল এদের উপরও আক্রমণ হয়েছে, খুন করার চেষ্টা হয়েছে। স্যার, এ ব্যাপারে সংসদীয় গণতন্ত্রে যেটা একটা কলঙ্কজনক অধ্যায় হিসাবে চিহ্নিত হয়ে থাকবে সেটা হচ্ছে এই ঘটনার পর মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় চুপচাপ বসে আছেন, প্রতিক্রিয়া জানান নি। একবারও এটা কনডেম করেন নি, একটা কথাও বলেন নি। ক্ষেপা কুকুর হয়ে আছে ওদের ক্যাডাররা, একবারও তিনি দুঃখ প্রকাশ না করায় তারা উৎসাহিত হয়ে উঠেছে। আমি আপনার কাছে স্পেসিফিক অ্যানসার চাচ্ছি। আমরা জানি সেখানে এস পি বলেছেন যে তিনি কোনও খবর জানতেন না। মিনিস্টার যেখানে এসকর্ট পাঠিয়েছে, পুলিশ গাড়ি পাঠিয়েছে সেখানে এস পি, ডি এস পি, ডি আই জি জানতেন না, এই ঘটনা কি করে সত্য বলে মেনে নিতে পারি? মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি এই প্রশ্ন করছি। আমরা দেখেছি যেখানে এতবড় একটা মিটিং হচ্ছে, যে মিটিং অনেক আগে থেকে ডাকা হয়েছে সেখানে একজন সি আই, একজন ছোট অফিসার পর্যন্ত ছিলেন না। আমরা জানি এই ধরনের মিটিং হলে ডি এস পি, অ্যাডিশনাল এস পি, এমন কি অনেক সময়ে এস পির থাকার কথা কিন্তু সেখানে তারা বলছেন যে আমরা জানি না, কেউ উপস্থিত ছিলেন না। এমন কি একজন সার্কেল ইন্সপেক্টর বা সেই থানার ওসিও সেখানে ছিলেন না। তাহলে কি আমরা ধরে নিতে পারি না যে এই আক্রমণ পূর্ব পরিকল্পিত ছিল? শুধু তাই নয়, প্রায় ৪০ মিনিট ধরে এই ঘটনা ঘটেছে। প্রায় ৪০ মিনিট ধরে আক্রমণ চলেছে। প্রিয়বাবু যখন অনেক কে থামাবার চেষ্টা করছেন তখনও তারা আসতে পারলেন না, আসবার সময় পেলেন না। যে এসকর্ট ভ্যান প্রিয়বাবু নিয়েছিলেন, মন্ত্রীর সঙ্গে যে এসকর্ট ভ্যান ছিল, তাদেরও পাঠিয়ে দেওয়া হল। তারা অপর পক্ষে যোগদান

করল, তাদের প্রোটেকশন দেবার চেষ্টা করলেন না। সুব্রতবাবু যে ছবি দেখিয়েছেন তাতে দেখলেন যে সমস্ত জিনিসটা পরিষ্কার হয়ে আছে। শুধু তাই নয়, যারা এসকর্ট তারাও সেখানে থেকে চলে গেল, তারাও বাঁচবার চেষ্টা করলেন না। তাকে হাসপাতালে পাঠাবার জন্য কোনও রকম যোগাযোগ করলেন না। আমাদের ছেলেদের তাকে হাসপাতালে নিয়ে আসতে হল। স্যার, আশ্চর্য হয়ে যাচ্ছি যে এস ডি পি ও কোনও খবর রাখেন না। তার কাছে কোনও খবর দেওয়া হয়নি। এ থেকে কি মনে হচ্ছে? আমার আর একটা প্রশ্ন আছে। মাননীয় সদস্য ননীবাবু বলেছেন যে ৭ হাজারের সমাবেশ নিয়ে তিনি যাচ্ছিলেন। ৭শত গজ দূর থেকে কি করে ওরা কংগ্রেসের মিটিংয়ে ইট মারতে পারে? অথচ উনি বলেছেন যে কংগ্রেসের তরফ থেকে আমাদের মিছিলের উপরে ইট মেরেছে। এটা কি করে সম্ভব হল? কারণ সেটাও তো ৭ শত গজ দূরে ছিল। কংগ্রেসের কর্মীদের হাতে এত জোর ছিলনা যে ৭শত গজ দূর থেকে তারা ইট ছুড়তে পারে। কাজেই উনি যে কথা বলেছেন সেটা খুবই হাস্যকর। আমি মাননীয় ননীবাবুকে বলব যে মাঝে মাঝে সমস্ত রাজনীতির উর্দ্ধে উঠে বিবেকের সম্মুখীন হতে হয়। আজকে আপনারা ফ্রাংকেস্টাইল ক্রিয়েট করছেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব যেভাবে পশ্চিমবঙ্গের পরিস্থিতি গড়িয়ে যাচ্ছে তাতে রক্তের খেলা বয়ে যাবে। আপনি যদি এই ভাবে চুপ করে বসে থাকেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষকে রক্তের খেলায় নামতে হবে। আমার জীবন নিয়েও একদিন হয়েছে, কোনও বিচার হল না, কোনও কালপ্রিট ধরা পড়ল না। আজকে প্রিয়বাবুর উপরে আক্রমণ হল, কাউকে ধরা হয় নি। তার আগে অজিতবাবুর উপরে, সন্তোষবাবুর উপরে একের পর এক আক্রমণ হয়েছে। অথচ মাননীয় চুপ করে বসে আছেন। এই যদি অ্যাটিচ্যুড হয়, এই যদি নেতৃত্বের মনোভাব হয় তাহলে সাধারণ মানুষকে বাঁচাবেন কি করে, সাধারণ মানুষের আস্থা থাকবে কি করে? আপনি শুধু সি পি এম-এর নেতা নন, আপনি সমস্ত পশ্চিমবঙ্গের মানুষের প্রতিনিধি। আপনার দিকে সকলে চেয়ে আছে। তাদের নিরাপত্তার ভার আপনার উপরে দেওয়া আছে। অথচ আপনি এই ভাবে চুপ করে বসে আছেন। আপনি যদি এইভাবে চুপ করে বসে থাকেন তাহলে কি পশ্চিমবঙ্গের মানুষ মনে করবে না যে এটা পূর্ব পরিকল্পিত ভাবে করা হয়েছে? আজকে রক্তের বন্যা বইয়ে দেওয়া হচ্ছে। আপনি যদি এখনও এইভাবে চুপ করে বসে থাকেন, যদি কোনও ব্যবস্থা না করেন তাহলে আপনার উপরে কলঙ্কের বোঝা বয়ে যাবে। কাজেই আমি সমস্ত মাননীয় সদস্যদের কাছে আবেদন করব যে সমস্ত রাজনীতির উর্দ্ধে উঠে যদি উদার মনোভাব নিয়ে এগিয়ে না আসেন তাহলে পশ্চিমবঙ্গে এই রক্তের হোলি খেলা থেকে বন্ধ করতে পারবেন না। এই কথা বলে আমাদের পার্টির তরফ থেকে সৌগত রায় যে মোশন এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দুটো প্রস্তাব এসেছে। একটায় কেন্দ্রীয় মন্ত্রী প্রিয়রঞ্জন দাশমুন্সির উপর হামলার ঘটনা, আর একটা রাজ্যের মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাসের উপর হামলার ঘটনা। একটা কংগ্রেস বেঞ্চ থেকে দেওয়া হয়েছে, আর একটা সরকারি দলের সদস্যদের পক্ষ থেকে দেওয়া হয়েছে। দুটো ঘটনাই প্রমাণ করে, পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার অবস্থা ক্রমশ খারাপ হয়ে যাচ্ছে। সরকারি পক্ষ তারা নিজেরাই তো এই প্রস্তাবের মধ্যে বলছেন, এই ধরনের হিংসার জন্য মর্মাহত। গণতান্ত্রিক মানুষের

উপর নির্লজ্জ আক্রমণ, এটা তো সরকার পক্ষের প্রস্তাব। যদি তাই হয়ে থাকে যে নির্লজ্জ আক্রমণ—একদল লোক হিংসাত্মক ঘটনা ঘটাচ্ছেন, দায়িত্ব কার? যে হিংসাত্মক ঘটনা ঘটাবে না, পুলিশকে কন্ট্রোল করে, আই বি কে কন্ট্রোল করে, এই জিনিসকে বন্ধ করা যায়। কিন্তু এই ঘটনা যদি একটার পর একটা পশ্চিমবাংলায় ঘটতে থাকে তাহলে তার জন্য দায়িত্ব কার? আজকে মনে পড়ে যাচ্ছে, মুখ্যমন্ত্রী ১৯৭২ থেকে ১৯৭৭ সালে এরা যখন ওদিকে ছিলেন, আপনারা এদিকে ছিলেন, আপনারা বিধানসভা বয়কট করেছিলেন, জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী ছিলেন না, তিনি যখন বারুইপুরে মিটিং করতে গিয়েছিলেন, যুব কংগ্রেসের ছেলেরা তার মিটিং বানচাল করে দিয়েছিল, সেদিন কংগ্রেস এমার্জেন্সি করে বাঁচাতে পারে নি। ১৩ বছর তারা আজকে ঐ পক্ষে বসে ফলশ্রুতি ভোগ করতে হচ্ছে। আজকে আপনার ১৩ বছরের রাজত্বে যদি দেখা যায় যে কেন্দ্রীয় মন্ত্রীর উপর হামলা হচ্ছে, এই রাজ্যের মন্ত্রীর নিরাপদ নয়, তাহলে অন্য দলের লোকেরা কোথায় গিয়ে দাঁড়াবে? তাহলে কি আপনি দেওয়ালের লিখন পড়বেন না? যখন গত বিধানসভার ইলেকশন হয়ে যায়, আমার কেন্দ্রে যে ঘটনা ঘটে—মানুষগুলো গ্রামে ঢুকতে পারে নি। আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম, বিধানসভার ভিতরেও বলেছিলাম, আপনারা ক্ষমতায় বসেছেন ৫১।। পারসেন্ট ভোট নিয়ে, বিরোধী পক্ষ আছে ৪৮।। পারসেন্ট ভোট পেয়ে—গণতন্ত্রের মূল জিনিস হচ্ছে, মত প্রকাশের স্বাধীনতা থাকবে। হিংসা এবং গণতন্ত্র এক সঙ্গে চলতে পারে না। কিন্তু আপনি যদি মনে করেন কিম্বা আপনার পার্টি যদি মনে করে বা কিছু লোক যদি মনে করে বিরোধী পক্ষকে তাদের মত প্রকাশ করতে দেবে না, কেন্দ্রীয় মন্ত্রী তিনি মিটিং করতে গিয়েছিলেন, তিনি মার খেলেন। উনি তো মিছিল করে যান নি, তিনি তো ১৪৪ ধারা ভেঙে করতে যান নি? রাজ্যের মন্ত্রী তিনি তার কনস্টিটিউয়েন্সিতে যাচ্ছিলেন, তার উপর হামলা হল, এই যদি মন্ত্রীদের অবস্থা হয়, তাহলে আমাদের মতো সাধারণ মানুষের অবস্থাটা কি দাঁড়াবে? আমার কেন্দ্রের ঘটনার কথা আপনি জানেন, বারবার করে বলেছি, বিধানসভায় বলেছি, চিঠিও দিয়েছি। কিন্তু কোনও সুরাহা হয়নি। এইভাবে সারা পশ্চিমবাংলায় যদি খুন, মারপিঠ, দাঙ্গা চলতে থাকে এবং আপনি যদি তাকে সংযত না করেন, তাহলে অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াবে? মানুষ মত প্রকাশ করতে পারবে না, আপনি যদি মনে করেন রাজনীতি সেই জায়গায় যাবে, সেই জায়গায় থেমে থাকতে পারে না। অত্যন্ত দুঃখের বিষয়, আইন শৃঙ্খলার যে ক্রমাগত অবনতি হচ্ছে এবং সম্প্রদায়িকতার ব্যাপার রিসেন্টলি দেখা যাচ্ছে পূর্বস্থলী, জামালপুর সাম্প্রদায়িক দাঙ্গা হল, সেখানে তো মুসলিম নেই? সুদীপুর মহরম উপলক্ষে চার জন খুন হল, সেখানে তো মুসলিম লিগ নেই? পূর্বাঞ্চলে সামান্য ঘটনাকে কেন্দ্র করে অশান্তি ঘটল। এই যে একটার পর একটা স্পার্কগুলো হচ্ছে, আর মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে পুরো প্রশাসন থাকা সত্ত্বেও পুলিশ দপ্তর থাকা সত্ত্বেও আই বি থাকা সত্ত্বেও যদি কোনও কিছু কন্ট্রোল না হয়, তাহলে আমি আপনাকে কি বলব? সেই জন্য আপনাকে অনুরোধ করব, মুখ্যমন্ত্রী আমি আপনাকে শ্রদ্ধা করি—সাংবাদিকদের উপর হামলা হয়েছে, সাংবাদিকরা সংবাদকে টুইসট করে। সাংবাদিকরাও অনেক সময় ঠিক মতো সংবাদ পরিবেশন করেন না। কিন্তু তাদের ওপর ফিজিক্যাল অ্যাসল্টের ঘটনা একটার পর একটা যদি ঘটে, তাহলে গণতন্ত্র শেষ হয়ে যাবে। এখন রাজনীতির মানে যদি এই হয়,—থ্রি এম—মানে ম্যান পাওয়ার, মাসেল পাওয়ার, মানি পাওয়ার—তাহলে আর আমাদের মতো ছোট পার্টিগুলি টিকতে পারবে না, গণতন্ত্রের

ভবিষ্যত অন্ধকার হয়ে যাবে, ভারতবর্ষের ক্ষতি হবে। আপনার, আমার, সকলেই ক্ষতি হবে। এই কথা আপনাদের সকলকে মনে রাখতে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ হাসানুজ্জামান, থ্রি-এম এর জায়গায় ফোর এম হয় না ; আর একটা মুসলিম পাওয়ার করা যায় না?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সির ওপর যে জঘন্য আক্রমণ মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জল্লাদরা ঘটিয়েছে সেই পরিপ্রেক্ষিতে আজকে এই সভায় মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ও শ্রী অপূর্বলাল মজুমদার যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি এবং আমি ঐ ঘটনার বিচার বিভাগীয় তদন্ত করছি। স্যার, এই প্রসঙ্গে আমি কয়েকটি প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখতে চাইছি। তার রাজত্বে পুলিশ প্রশাসন এবং গোয়েন্দা দপ্তর থাকা সত্ত্বেও কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী যখন কোথাও মিটিং করতে যাচ্ছেন তখন সেখানে আগে থেকে কি নিরাপত্তার ব্যবস্থা ছিল? সে সম্পর্কে কি সংবাদ তার দপ্তর এসে পৌঁছেছে? কী নিরাপত্তা ব্যবস্থা সেদিন নেওয়া হয়েছিল? এই প্রশ্নগুলির উত্তর মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে দেবেন কি? কেন্দ্রীয় মন্ত্রী মিটিং করতে গেছেন, ১০ হাজারের মতো লোক সেখানে জমায়েত হয়েছে, ঠিক সেই মুহূর্তে সেখানে দিয়ে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মিছিলকে যাবার জন্য অ্যালাউ করা হল কেন? এর উত্তর কি মাননীয় মুখ্যমন্ত্রী দেবেন? পুলিশ বলেছে, ঐ দিন ওখানে ৪ রাউন্ড গুলি চলেছে, অথচ ঐ দিন ওখানে ৬ জন কংগ্রেস সমর্থন গুলি বিদ্ধ হয়েছে! পুলিশ যদি ৪ রাউন্ড গুলি চালিয়ে থাকে, তাহলে বাকি গুলিগুলো চালান কে? সেই গুলিগুলো কোথা থেকে এল? আমার এই স্পেসিফিক প্রশ্নগুলো মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রইল। আমরা দেখছি দীর্ঘ ১২ বছর এক যুগ ধরে এই ধরনের ঘটনা এই রাজ্যে একটার পর একটা ঘটছে। ফ্যাসিস্ট কায়দায় হিটলার মুসোলিনীর মতো ক্ষমতার দম্ভে মদমত্ত জ্যোতি বসু রাইটার্স বিল্ডিং-এ বসে থেকে একের পর এক ঘটনা ঘটিয়ে চলেছেন। কেন্দ্রীয় মন্ত্রী সন্তোষ দেব আক্রান্ত হয়েছেন, সাংসদ মমতা ব্যানার্জি আক্রান্ত হয়েছেন, কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজা আক্রান্ত হয়েছেন, সাংসদ অতীশ সিংহ আক্রান্ত হয়েছেন এবং প্রিয়রঞ্জন দাশমুন্সি আক্রান্ত হলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি, তার যারা দোসর অন্ধ্রের রামরাও এবং হরিয়ানার দেবীলাল, যাদের হাত ধরে তিনি প্রধানমন্ত্রী হবার স্বপ্ন দেখছেন তাদের রাজত্বে কি এই ধরনের আক্রমণ চলছে? সেখানে কি কোনও মন্ত্রী আক্রান্ত হন? ভারতবর্ষের কোনও রাজত্বে কি এই জিনিস ঘটছে? বুকে হাত দিয়ে একবার তিনি বলুন তো। এই রকম জঙ্গলের রাজত্ব একমাত্র পশ্চিমবাংলা ছাড়া আর কোথাও চলছে ন। রাইটার্স বিল্ডিং-এ শ্মশানে শান্তিতে বসে মুখ্যমন্ত্রী বিধানসভার ননী করকে এলাকায় খুনি করে পরিণত করছেন। বিধানসভার মানব এলাকার দানবে রূপায়িত হচ্ছে। সব চেয়ে লজ্জার বিষয় হচ্ছে মন্ত্রী শ্যামল চক্রবর্তী দাঁড়িয়ে থেকে বেলেঘাটার ঘটনার উস্কানি দিয়েছেন। এর পর আর কি আশা করব এদের কাছ থেকে! এরা জঙ্গলের রাজত্ব তৈরি করেছেন। তবে একথা বলি যে, এবারে আমরাও তৈরি আছি, সুব্রত মুখার্জি পরিষ্কার বলেছেন, কংগ্রেসের ছেলেদের মার খেতে খেতে

দেয়ালে পিঠ ঠেকে গেছে, আর পিছতে পারবে না। এরপর বিচার হবে রাস্তায়। এই সমস্ত কিছুর জনগণ বিচার করবে। আমিও পরিষ্কার বলে দিচ্ছি, জনগণ কথা বলবে, বিচার করবে। আমি তাই অপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে যিনি এখনও পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বলে দাবি করেন কিন্তু আমি মনে করি তিনি আলিমুদ্দিন স্ট্রিটের মুখ্যমন্ত্রী, সরোজ মুখার্জির নিয়োজিত মুখ্যমন্ত্রী, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী নন, পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র মন্ত্রী নন, তবুও দাবি করি যদি সাহস থাকে আমি যে প্রশ্নগুলি করেছি সেই পরিপ্রেক্ষিতে বিচার-বিভাগীয় তদন্ত করুন। শ্রী কান্তি বিশ্বাস যিনি একজন মন্ত্রী তার নামে শ্রী সুমন্ত হীরা যে প্রস্তাব এনেছেন সেটা শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সির ঘটনাটাকে চাপা দেবার জন্য একটা জঘন্য চক্রান্ত তৈরি করার চেষ্টা করা হচ্ছে। এটা পশ্চিমবাংলার মানুষ বোঝে। আর কান্তি না শান্তি কোথায় কি করে বেড়াচ্ছে এটা সবাই জানেন। তাই আমি দাবি করছি এই যে নারকীয় ঘটনা ঘটেছে কমরেড খুনি করের এলাকায় সেই ব্যাপারে বিচার বিভাগীয় তদন্ত হোক, বিষয়টি মানুষের কাছে পরিষ্কার হোক। যে নারকীয় ঘটনা জল্লাদরা ঘটিয়েছেন তা মানুষের কাছে প্রকাশ করা হোক।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, শ্রী সৌগত রায় যে প্রস্তাব এনেছেন তার উপর বক্তব্য শুনলাম এবং কিছু রটনা শুনলাম। ঘটনার বিষয়টি সবটা মনে করিয়ে দিতে চাই। সেদিন অশোকনগরের ইউথ কংগ্রেসের যে সম্মেলন চলছি তার শেষ সভা হবার কথা ছিল। সেখানে প্রিয়রঞ্জন দাশমুন্সি, প্রণব মুখার্জি, এবং আরও অনেকের যাবার কথা ছিল। সেখানে সভা হবে কচুয়া ময়দানে তার পাশ দিয়ে সি পি আই এমের একটা মিছিল যাবার কথা। সেইজন্য সি পি আই এমের এক নেতা, আমদের মাননীয় সদস্য যিনি এখানে আছেন আর কংগ্রেসের একজন, কেশব ভট্টাচার্য এরা দুজনে পুলিশের সামনে বসে ঠিক করলেন যে সময়টা কি হবে যাতে গন্ডগোল না হয়। সেখানে সময়টা ঠিক হল, কংগ্রেসের মিটিং ৫টার সময় শুরু হবে আর তার আগে সাড়ে চারটার সময়ে সি পি আই এমের মিছিল (প্রসেশন) চলে যাবে। এইসব পুলিশ অফিসারের সামনে ঠিক হল। কিন্তু মুশকিল হল কংগ্রেসের মিটিং-এ নেতারা একটু আগেই পৌঁছে গেলেন, অতএব কংগ্রেসের মিটিং একটু আগেই শুরু হয়ে গেল। যা কথা ছিল তার একটু আগে। ওদের মিছিল আমি যা বুঝলাম একটু পরে শুরু হল, তার মানে একই সময় মিটিংও হচ্ছে আর একটা মিছিল যাচ্ছে এইরকম দাঁড়িয়ে গেল। আমার নিজের ধারণা আধ ঘণ্টার ব্যবধানে একটা মিছিল যাবে আবার মিটিং হবে এই সিদ্ধান্ত নেওয়াটা ঠিক হয়নি। পুলিশ বলছে, মিছিলে ৪/৫ হাজার লোক ছিল আর কংগ্রেসের মিটিং-এ ১ হাজারের মতন লোক ছিল। যাইহোক, আধ ঘণ্টার ব্যবধানে সিদ্ধান্ত নেওয়াটা ঠিক হয়নি, দুটোকে আলাদাভাবে দেখা উচিত ছিল, ব্যাপারটি আগে পরে শুরু হয়ে গেল। সেখান দিয়ে প্রায় মিছিলের দুই-তৃতীয়াংশ বেরিয়ে গেল অর্থাৎ যেখানে মিটিং হচ্ছিল তার পাশ দিয়ে, আর শেষের দিক যখন বেরিয়ে যাবার চেষ্টা করছে তখন কংগ্রেসের মিটিং থেকে ইট পড়ল। আমি অবশ্য ছিলাম না, টেলিগ্রাফ কাগজে দেখেছি এবং অন্য কাগজে দেখেছি। আমাদের পক্ষের কাগজ নয়। কংগ্রেসের মিটিং থেকে ইট পড়ল। এটা একটা গুরুত্বপূর্ণ কথা।

(নয়েজ)

উত্তেজিত হবার কি আছে? এগুলি তো আমদের কাগজ নয়। আপনারা যখন বক্তৃতা করছিলেন তখন আমি প্রতিবাদ করিনি, কত অসত্য কথা বললেন, তাসত্ত্বেও প্রতিবাদ করিনি। কথা বললে শুনতে হয়। না শুনলে কি করে চলবে? শুনুন না, না শুনলে চলবে কি করে? অ্যাসেম্বলির তো এটাই নিয়ম, আপনারা বললেন আমরা বলব........

(গোলমাল)

[1-50 — 2-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** প্লিজ টেক ইওর সিটস।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, টেলিগ্রাফ পত্রিকাতে দেখলাম, টেলিগ্রাফ লিখেছে যে কংগ্রেস থেকে ইট পড়ল। আরও বলছি, তার পর কি হল। শ্রী দাশমুন্সির ব্যাপার আমি ডি আই জি দিয়ে এনকোয়ারি করিয়েছি, ওখানকার পুলিশের রিপোর্ট আছে, তাঁরা তখন ছিলেন। তিনি বার বার আবেদন করেছিলেন যাতে শান্তি থাকে, যাতে এইসব আক্রমণ না হয়, বন্ধ হয়, তারজন্য তিনি বারবার আবেদন করেছিলেন। কেউ কথা শোনেনি, তখন তিনি প্লাটফর্ম থেকে নিচে নেমে এসেছিলেন। শ্রী দাশমুন্সি টারগেট ছিলেন এ কথা ঠিক নয়। তিনি যদি বসে থাকতেন—অবশ্য একজন নেতা তো তিনি মনে করেছিলেন হয়ত তার লোকদের তিনি থামাতে পারবেন, তাই তার লোকেদের থামাবার জন্য নিচে নেমে এলেন। তিনি নিজে স্টেটমেন্ট দিয়েছেন, পুলিশের লোক থামাবার চেষ্টা করেছেন মিটিংটা যাতে চলতে পারে। সি পি এমের দিক থেকেও রিপোর্ট আছে কিছু নেতা থামাবার চেষ্টা করেছিলেন যাতে মিছিলটা অন্য জায়গায় চলে যায়। কিন্তু দু' পক্ষই কথা শুনল না, ইট, পাটকেল ছুঁড়তে আরম্ভ করল এবং তার মধ্যে তিনি যখন প্লাটফর্মের উপরে ছিলেন তখন কিছু হয় নি, যখন নেমে এলেন তখন তার থুতনিতে ইট লাগল। এইসব রিপোর্ট পাওয়া গেছে। হসপিটালের রিপোর্ট আছে, বুকে ইট পড়ল, তিনি এখানে প্রাথমিক চিকিৎসা করে এস এস কে এম হাসপাতালে ভর্তি হলেন। কিন্তু গোলমাল থামল না। ওর যে এসকর্ট কার ছিল তার উপর আক্রমণ হল এবং তার ড্রাইভার আহত হল। তাকে হাসপাতালে যেতে হল, ওর সঙ্গে অন্য যে পুলিশ ছিল তারা সঙ্গে এল। তেমন কিছু ঘটনা হয় নি, এবং আমি এটাই বলছি এই ঘটনার পরে যখন পুলিশ দেখল আর সামলাতে পারা যাচ্ছে না, পুলিশের উপর আক্রমণ হল, তখন পুলিশকে গুলি চালাতে হল। ৪ রাউন্ড রাইফেলের এবং ৪ রাউন্ড রিভলভারের গুলি। তার আগে টিয়ার গ্যাস ফেলা হয়েছিল, ৪টে টিয়ার গ্যাসে যখন কিছু হল না তখন গুলি করতে হল। ৪ জন আহত হল, ৩ জন এস এস কে এম হাসপাতালে এবং একজন অশোকনগরে স্থানীয় হাসপাতালে আছে। তার মধ্যে একজন সি পি এম এবং ৩ জন বলা হচ্ছে কংগ্রেসের সমর্থক। একটা বুলেট বেরিয়েছে, বাকি গুলি পাওয়া যাচ্ছে না। সেই বুলেট ফরেনসিক একজামিনেশনের জন্য দেওয়া হয়েছে, রিপোর্ট পেলে জানাতে পারব। এই হল ঘটনা। কাজেই এটা যে বার বার বলা হচ্ছে—পুলিশ আহত হল, পুলিশের উপর মারপিট করা হল, কি করে বুঝবে তারা, কে কংগ্রেস, কে সি পি আই এম বুকে তো তাদের লেখা ছিলনা। পুলিশও আহত হয়েছে, হাসপাতালে আছে, কিন্তু দুর্ভাগ্যবশত পুলিশের গুলি চালানো ছাড়া

আর কোনও উপায় ছিল না, এবং ছিল না বলেই এই অবস্থা দাঁড়াল—কিন্তু এই যে বার বার বলা হচ্ছে শ্রী দাশমুন্সিকে লক্ষ্য করেই ঘটনাটা ঘটেছিল সেটা একেবারেই ঠিক নয়। সমস্ত রিপোর্ট এই কথা বলছে যে, শ্রী দাশমুন্সি ওখানে থেকে কিছুক্ষণ ধরে বার বার থামাবার চেষ্টা করেছিলেন কিন্তু না পারায় তিনি প্লাটফর্ম থেকে নেমে এসে তারপর আহত হলেন। আমি তার জন্য দুঃখিত।

ব্যাপারটা হচ্ছে যদি ক্রাউডের মধ্যে মিশে যাওয়া যায় তাহলে ভি আই পি, কি নন-ভি আই পি কি করে পুলিশ বুঝবে যে তাকে উদ্ধার করবে? তিনি তার হিসাবে প্লাটফর্ম থেকে নেমে এসেছিলেন, ভেবেছিলেন হয়ত ঠান্ডা হবে, মিটিং চলবে হয়ত বললে ঠিক হবে। আমি যা দেখছি গন্ডগোলের মধ্যে ১১৮ জন ধরা পড়েছে, ৪৬ জন সি পি আই এমের সমর্থন আর বাকি কংগ্রেস। ২৯ জনকে অ্যারেস্ট করা হয়েছে, ঘটনা ঘটবার পর অ্যাকশন নিতেই হবে, ২৯ জনকে গ্রেপ্তার করা হয়েছে, ১৫জন কংগ্রেস, ১৪ জন সি পি আই এমের সাপোর্টার বলে বলা হচ্ছে। সেজন্য আমি এই বিষয়ে বলতে চাই একটা ঘটনায় নানা রকম ছবি থাকে, শুধু একজন টারগেট কেন উনি টারগেট হতে যাবেন আপনারা টারগেট নন? আপনি সার্টিফিকেট দিচ্ছেন যে, উনিই একমাত্র টারগেট। ঘটনা ঘটেছে, যা ঘটা উচিত ছিল না। এসব হচ্ছে কেন, সেটা এখন দেখা উচিত। তারপর কান্তি বিশ্বাস মহাশয় তিনি এসে গেছেন, তারটা তিনিই বলবেন। হয়ত ওনারা শুনতে চাইবেন না। উনি ব্যান্ডেজ বেঁধে হাসপাতালে ছিলেন কিনা, কি রকম আহত হয়েছেন না হয়েছেন, সেটা উনিই বলবেন, আমি ওর মধ্যে যাচ্ছি না। আমি শুধু এটা বলছি যে, এসব ঘটনা ঘটা সত্ত্বেও আইন-শৃঙ্খলার দিক থেকে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে যে কোনও জায়গা থেকে ভাল অবস্থায় রয়েছে এ বিষয়ে সন্দেহ নেই।

**(এই সময় কংগ্রেস পক্ষ থেকে অনেককে উঠে দাঁড়িয়ে প্রতিবাদ করতে দেখা যায়। শ্রী সাধন পান্ডেকে বলতে শোনা যায়, 'আপনার হাত রক্তে লাল, আপনি সব হত্যা করাচ্ছেন।')**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি বিলাতের মতো এই হাউসে টি ভির ব্যবস্থা করেন ভাল হয় এবং তাহলে জনগণ সবটা দেখতে পান।

তারপর আমি বলব, কংগ্রেসিরা বিশেষভাবে বলেছে, ওরা ময়দানে দাঁড়িয়ে বলেছে শুধু স্টেনগানের কথাই নয়— রাস্তায় নাকি মোকাবিলা হবে। বলেছেন, পুলিশকে আক্রমণ কর এবং দুঃখের বিষয় হল, ময়দানে দাঁড়িয়ে ; খোলা আকাশের নিচে দাঁড়িয়ে ওদের নেতারা বলেছেন পুলিশকে আক্রমণ কর এবং ওদের হাত থেকে বন্দুক ছিনিয়ে নাও। ঐ বন্দুক ছিনতাই-এর চেষ্টা একজন করেছিল, অবশ্য পুলিশ সেটা উদ্ধার করে। একজন কংগ্রেসি পুলিশের কাছ থেকে বন্দুক ছিনিয়ে নেবার চেষ্টা করেছিল। এইভাবে যদি হিংসার আশ্রয় নেওয়া হয় তাহলে অবস্থাটা খুব কঠিন হয়ে দাঁড়াবে। অনেক সময় কংগ্রেসের নেতারাও আমার কাছে এসে বলেছেন—'অমুক অমুক জায়গায় গন্ডগোল হচ্ছে। কাজেই ঘটনাটা বাড়বার আগেই এমন ব্যবস্থা করুন যাতে আমরা একসঙ্গে বসতে পারি। তাদের মধ্যে দুই-একজন নিজেরা এই প্রস্তাব দিয়েছেন। বলেছেন যাতে সি পি এম, বামফ্রন্টের সঙ্গে কংগ্রেস একসঙ্গে

বসে শান্তির ব্যবস্থা সেখানে করতে পারে তার ব্যবস্থা নিন। আমি বলব, কারও যদি কোনও অভিযোগ থাকে—অভিযোগ তো অনেকেরই আছে—আইনটা নিজের হাতে নেবার চেষ্টা করবেন না। তবে কোনও জায়গায় হয়ত ডাকাতি হচ্ছে, সেই অবস্থায় আত্মরক্ষা করতে গিয়ে হয়ত ডাকাত মারা গেল। সেটা আলাদা কথা, কারণ আত্মরক্ষার অধিকার মানুষের আছে। অন্য ক্ষেত্রে রাজনৈতিকভাবে বিচার করলে—রাজনৈতিক লড়াই, সে তো তিন-চার মাসের মধ্যেই আসছে, কারণ আমরা কেন্দ্রীয় সরকারের পরিবর্তন চাই। সেটা হবে রাজনৈতিক লড়াই। তারজন্য ইট ছুড়বার, বন্দুক ছিনতাই করবার বা স্টেনগানের দরকার নেই। এসব কিছুর দরকার নেই, সেক্ষেত্রে জনগণই ভালভাবে তাদের মতামত দেবেন।

[2-00 — 2-10 P.M.]

আমি শেষে একথা বলব যে, কান্তি বিশ্বাস এরপর বলবেন এবং তার উপর আমি নির্ভর করছি কারণ তিনি সুব্রতবাবুর নাম করেছেন এবং তিনিই প্রমাণ করতে পারবেন সবটা কিন্তু সেখানে ইট ছোড়া হল কংগ্রেসের পক্ষ থেকে। ওরা হয়ত বলবেন যে তার গাড়ি আটকে গিয়েছিল গেট বন্ধ থাকার জন্য, কিন্তু কংগ্রেসের লোকেরা সেখানে অ্যারেস্ট হয়েছে। তবে সেখানে যাই হোক, সুব্রতবাবু তো একজন নেতা, তিনি কি দুঃখ প্রকাশ করবেন আমার সঙ্গে একমত হয়ে এবং বলবেন যে, ওসব করা উচিত নয়, পরস্পরের মিটিং-এর উপর আক্রমণ করা উচিত নয়? কংগ্রেস রাজত্বে এসব হয়। এই পশ্চিমবঙ্গে আমরা এই ব্যাপারে গর্ব অনুভব করতে পারি। দিল্লিতে দেড় দিনে তিন হাজার শিখ নর-নারী-শিশুকে পুড়িয়ে মারা হয়েছিল এবং কংগ্রেসের লোকেরা ওসব করেছিল। আর আমরা এখানে ছুটে গিয়েছিলাম, অনেকের সঙ্গে আলোচনা করেছিলাম। ওসব জিনিস আমরা এখানে হতে দিই নি। এরজন্য আমরা গর্ব অনুভব করতে পারি না? একজন দুজন শিখ ইন্দিরা গান্ধীকে ভয়ঙ্কর ভাবে হত্যা করেছে বলে সমস্ত শিখ জাতির উপর আক্রমণ করা হয়েছে দিল্লিতে, আমরা এখানে সেটা করতে দিই নি। এটা পশ্চিমবাংলার গৌরব। আমরা বলেছি এটা হতে পারে না। তার জন্য আমরা ৫০ হাজার লোক নিয়ে মিছিল করেছি। আমরা সেখানে সেই সময় বলেছি এই হত্যাকান্ডের জন্য আমরা সমস্ত শিখজাতিকে দায়ী করতে পারি না। আমরা উত্তর কলকাতা থেকে দক্ষিণ কলকাতা পর্যন্ত তার জন্য মিছিল-মিটিং করেছি। এটা আমরা দূরদর্শনে দেখাবার জন্য বলেছিলাম। কিন্তু ওরা দেখালেন না, সমস্ত মানুষকে দেখতে দিলেন না। আমরা বললাম এত বড় একটা দৃষ্টান্ত আপনারা দেখালেন না? ওরা বললেন টেকনিক্যালি কি একটা ডিফেক্ট হয়ে গেছে, দেখানো যাবে না। শান্তি বজায় রাখবার জন্য এটা তো করা দরকার। শান্তি বজায় রাখবার জন্য তো সকলের সহযোগিতা দরকার, আমাদের কথা মানুষকে শোনাতে তো হবে। সেইজন্য বলছি আমাদের কথা তো সাধারণ মানুষকে শুনতে দিতে হবে, তা নয় সেখানে যদি ইট পড়তে আরম্ভ করে তাহলে আর শুনবে কি করে? মানুষ আমাদের কথা শুনবে, আপনাদের কথা শুনবে এটা তো দরকার। সেই জন্য আপনারা যে কমিশনের কথা বলেছেন সেটা দরকার নেই, সব রিপোর্ট পাওয়া গেছে, ডি আই জি-র রিপোর্ট পাওয়া গেছে, স্থানীয় পুলিশের রিপোর্ট পাওয়া গেছে, সব মিলে যাচ্ছে তাই এর বেশি কিছু আমার আর বলার নেই।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় আমি কিছু বলার আগে অত্যন্ত বেদনা অনুভব করছি। আজকে গোটা দেশে শিক্ষক দিবস হিসাবে শিক্ষক সমাজে প্রতিপালিত হচ্ছে। আমি একজন শিক্ষক, এখন আমি শিক্ষামন্ত্রী হিসাবে কাজ করছি। আমি গত দু' দশক ধরে শিক্ষকতা করেছি। আজকে এই পবিত্র শিক্ষক দিবস আমি আক্রান্ত, আমি রক্তাক্ত, আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে আমাকে সেই কথা বলতে হচ্ছে, এর থেকে লজ্জার এবং ঘৃণার কথা আর কিছু থাকতে পারে না। আমি যখন শিক্ষকতা করেছি তখন মাননীয় সদস্য সুব্রত মুখার্জির পিতা আমার সঙ্গে শিক্ষকতা করতেন। তখন আমরা একসঙ্গে শিক্ষক এবং শিক্ষা নিয়ে আন্দোলন করেছি। আমি অন্তত একজন শিক্ষক হিসাবে আক্রান্ত হয়েছি, যখন অন্যায় ভাবে আমার উপর অত্যাচার করা হয়েছে তখন বিরোধী পক্ষের যারা শিক্ষক আছেন, যাদের ধমনীতে শিক্ষকের রক্ত প্রবাহিত হচ্ছে তারা অন্তত এই ব্যাপারে দায়িত্ব বোধের পরিচয় দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৯ তারিখের আমি ৫.১৫ মিনিট নাগাদ আমার আবাসস্থল থেকে বনগাঁর উদ্দেশ্যে রওনা হয়েছিলাম। ৩০ তারিখে বনধ্ ডাকা হয়েছে, সেই দিন যাতে আইন-শৃঙ্খলা বিঘ্নিত না হয়, গণতান্ত্রিক অধিকার অনুযায়ী যাতে সমস্ত কিছু ঘটে তার জন্য যে বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা দেখার জন্য সরকার পক্ষ থেকে দায়িত্বপ্রাপ্ত হয়ে আমার এলাকায় যাচ্ছিলাম। সেই দায়িত্ব পালন করবার জন্য আমি ৫.১৫ নাগাদ কলকাতা থেকে হাবড়া হয়ে বনগাঁ যাচ্ছিলাম। আমি যখন হাবড়া দিয়ে যাই তখন হাবড়ায় একটা জায়গা হাবড়া চালপট্টির কাছে হাবড়া মোড় বলে একটা জায়গা আছে সেখানে আটকে পড়ি। সামনে ভীষণ জ্যাম থাকার জন্য আমার গাড়ি আর যেতে পারে নি. বাধ্য হয়ে সেখানে গাড়ি থামিয়ে আমাকে বসে থাকতে হয়। হাবড়ার মানুষ আমাকে চেনেন, পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ আমাকে চেনেন। আমি যখন গাড়িতে আটকে পড়েছিলাম সেই সময় সেখানে কংগ্রেসের একটা পথসভা হচ্ছিল এবং সেখানে একজন বক্তৃতা করছিলেন। তিনি বক্তৃতা করতে করতে দূর থেকে আমাকে দেখতে পান এবং সেখান থেকে নেমে এসে আমার গাড়ির সামনে এসেছিলেন। তারপর সেই সভার মধ্যে গিয়ে সভা থেকে সমস্ত লোককে ডেকে আনলেন এবং সবাই আমার গাড়ি ঘিরে ধরলেন এবং তারপর আমার উদ্দেশ্যে যে সমস্ত ভাষা বলতে লাগলেন যেগুলি আমি কখনও শুনিনি। যে সমস্ত ভাষা তারা ব্যবহার করছিল সেইগুলি যথেষ্ট অপরাধ যোগ্য। তারা সবাই মিলে আমার গাড়ির উপর আক্রমণ করতে আরম্ভ করল এবং অশ্রাব্য ভাষায় গালাগালি করতে আরম্ভ করল।

আমি তখন ধৈর্য ধরে গাড়ির কাঁচ তুলে দিয়ে সেখানে অপেক্ষা করছিলাম। আমার সাথে জেলা পরিষদের সদস্য রবি সরকার ছিলেন। যারা ঐ সমস্ত কাজ করছিলেন তাদের অনেককেই আমি চিনি। তারা যেহেতু বিধানসভার সদস্য নন, তাদের আত্মপক্ষ সমর্থন করার নিয়ম নেই, আমি আইনসভার প্রতি শ্রদ্ধা জানিয়ে তাদের নাম উল্লেখ করছি না। তবে আমার নিরাপত্তা রক্ষী থানায় অভিযোগ দায়ের করেছেন। আমার ব্যক্তিগত রক্ষী থানায় যে অভিযোগ দায়ের করেছেন, সেখানে সকলের নাম উল্লেখ করেছেন। কিন্তু আমি সেইসব নাম এখানে উল্লেখ করছি না, যদিও উচ্চ সভায় নাম উল্লেখ করা হয়ে থাকে। তারা এসে আমার উপরে পিছন থেকে আক্রমণ করে। সম্পূর্ণ ভাবে আস্ত আস্ত ইট আমার মাথার পিছন দিকে মারা হয়। আমার হাত যদি সেই সময় পিছন দিকে না থাকত তাহলে দেহের সংবেদনশীল যে

অংশ, মাথার পিছন দিকে লাগত। মাথার পিছন দিকের সেই সংবেদনশীল অংশে যেহেতু আমার হাত ছিল সেজন্য হাতে ইট এসে পড়ে এবং হাত রক্তে লাল হয়ে যায়। ঐ ইট আমার হাঁটুর উপরে পড়ে সম্পূর্ণভাবে আহত করে এবং রক্ত ঝরতে থাকে। প্রচন্ড ভাবে ইটের আক্রমণের অবস্থা বেগতিক দেখে আমি ওখান থেকে অন্যত্র যাবার চেষ্টা করি। ইটের আঘাতে আমার গাড়ির দু' পাশের কাঁচ, পিছনের কাঁচ সম্পূর্ণভাবে ভেঙে যায়। আমার সঙ্গে জেলা পরিষদের সদস্য যিনি ছিলেন তিনিও আহত হন। প্রায় আট থেকে দশ মিনিট এই অবস্থা চলতে থাকে। নানা কুৎসিৎ গালিগালাজ, গাড়ির উপরে উঠে নাচানাচি চলতে থাকে, গাড়ির উপরে ইট পড়তে থাকে। সব চাইতে বেদনার বিষয়, লজ্জার বিষয়, কখনও কখনও কংগ্রেস কর্মীরা তাদের যে কালচার, সেই কালচারের সঙ্গে সঙ্গতি রেখে আমার উপরে তারা আক্রমণ করছিলেন। যারা বক্তা তারা তো দায়িত্বশীল ব্যক্তি, কিন্তু ক্ষোভের সাথে লক্ষ্য করেছি, যিনি বক্তা ছিলেন, তিনিও আমার গাড়ির উপরে উঠে নেচেছেন এবং আক্রমণ করবার জন্য কংগ্রেস কর্মীদের আহ্বান জানিয়েছেন। নেতৃত্ব যদি এত নিচু হয়, নেতৃত্ব যদি এই জায়গায় যায় তাহলে দায়িত্বশীল কংগ্রেসের ভবিষ্যত কি? দেশের গণতন্ত্র তাহলে কি ভাবে টিঁকে থাকবে সেটা বেদনার বিষয়। আহত হবার পর আমার গাইঘাটাতে ফেরার মতো অবস্থা ছিল না। আমি যখন গাইঘাটাতে ফিরতে যাই তখন কয়েকজন নেতা গাড়ির সামনে দাঁড়িয়ে থাকেন। আমার ড্রাইভারের ক্ষিপ্রতার জন্য পাশ দিয়ে একটু অগ্রসর হতে পারি। ওখান থেকে চলে এসে এরপরে আমি যখন গাড়ি নিয়ে গাইঘাটা থানায় গিয়ে ঢুকি তখন আমাকে এবং আমার গাড়ির ওই অবস্থা দেখে থানার দারোগা হকচকিয়ে যান। মন্ত্রীর গাড়ির অবস্থা দেখে তিনি হকচকিয়ে যান। আমার গাড়ি বড় বড় ইটে ভর্তি ছিল। আমার জামা কাপড়ে যথেষ্ট পরিমাণে রক্ত লেগে ছিল। জেলা পরিষদের সদস্য যিনি আমার সঙ্গে ছিলেন তার দেহেও রক্ত লেগে ছিল। আমি গাইঘাটা থানায় গিয়ে বললাম, আপনারা উপরে সংবাদ পাঠান। আমার সঙ্গে আমার পার্টির কয়েকজনের দেখা হলে তাদের বলি এ নিয়ে কোনও রকম উত্তেজনা যেন না ছড়ায় এবং আমার এই আক্রমণের কথা যেন কোথাও না ছড়িয়ে পড়ে। কারণ আগামীকাল বন্ধ। বন্ধ যাতে শান্তিপূর্ণ ভাবে হতে পারে সেজন্য আমার এই আক্রমণের কথা যেন কোথাও প্রকাশ না করা হয়, এইকথা আমি আমি পার্টির লোকেদের কাছে বলি। আমি তাদের শান্তিপূর্ণ পরিবেশ বজায় রাখতে বলি। আমার এই কথা ব্যক্ত করলে উত্তেজনা ছড়িয়ে পড়তে পারে। সেজন্য আমাদের দায়িত্ব যতদূর সম্ভব পালন করতে হবে। পার্টি কর্মীদের এই নির্দেশ দিয়ে আমি গাইঘাটা থেকে চলে আসি। চলে আসার পথে আমার সাথে বনগাঁর এস ডি ও এবং এস ডি পি ও-র দেখা হয়। আমি এরপর বনগাঁ হাসপাতালে এসে ভর্তি হই। সেখানে ৫-৭ জন চিকিৎসক আমাকে দেখেন। তারা আমাকে পরীক্ষা করে বলেন যে রক্তচাপ বৃদ্ধি পেয়েছে, সম্পূর্ণ বিশ্রাম প্রয়োজন। আমার অবস্থা কি রকম তা তারা তখনই বলতে পারেন নি। তারা বলেন যে, ২৪ ঘণ্টা না যাওয়া পর্যন্ত কিছু বলতে পারবেন না—অবস্থা খারাপ কিনা তা তখনই বলতে পারবেন না, এই কথা বলেন। আমার দেহে যেহেতু সাংঘাতিক ভাবে আঘাত লেগেছে, দেহ ক্ষত-বিক্ষত হয়েছে এবং রক্তাক্ত হয়েছে, সেজন্য চিকিৎসকরা তখনই কিছু বলতে পারেন নি। আমার বক্তব্য হচ্ছে, যারা দায়িত্বশীল ব্যক্তি হবেন, তারা যে কোনও দলেরই হোন না কেন, একজন মন্ত্রী হোন বা একজন নাগরিক যেই হোন না কেন, সব সময়ে সঠিক কথাই বলা উচিত। আমার উপরে

আক্রমণের পর কংগ্রেসের পক্ষ থেকে কখনও কখনও বলা হয়েছে যে আমার গাড়িটি নাকি দ্রুত গতিতে চলছিল। এতবড় মিথ্যা কথা ওদের পক্ষ থেকে বলা হয়েছে। আবার কখনও কখনও বলা হয়েছে যে, ওটা নাকি আমার দলের অন্তর্দ্বন্দ্বের ঘটনা। কংগ্রেসের মধ্যে কি একজনও নেতা ছিলেন না, আমি যখন আক্রান্ত হই, যখন রক্তাক্ত হই সেই সময়ে? আমি যখন রক্তাক্ত হই তখন কংগ্রেস কর্মীরা সেখানে ছিলেন। এই অবস্থা দেখে মনে হয়, কংগ্রেস

[2-10 — 2-20 P.M.]

দল আজকে যেখানে যাচ্ছে, ভারতের সংসদীয় গণতন্ত্রের অবস্থান কোথায়, এর পরিণাম কোথায়। আমার উপরে আক্রমণ বা আমার দেহের যে রক্ত ঝরেছে এটা একটা বড় কথা নয় কিন্তু আগামী ভবিষ্যতের যে স্বপ্ন রচিত হতে চলেছে তা কলঙ্কময় হয়ে উঠবে। এটাই সবচেয়ে দুঃখজনক ঘটনা। যারা বিবেকবান বা যাদের মধ্যে এতটুকু বিবেকের দংশন আছে, মানবিকতা আছে, মূল্যবোধ আছে তাদের কাছে অন্তত আমি আবেদন করব, হতে পারেন আপনারা বিরোধী কিম্বা যে কোনও দলই করতে পারেন কিন্তু এই ধরনের নৃশংস ঘটনা যেন না পুনরায় ঘটে। এতে ভারতবর্ষের মূল্যবোধ ঐক্যবোধ সবকিছু বিলুপ্ত হয়ে যাবে। ভারতবর্ষের গণতন্ত্র এবং ভারতবর্ষের শাসনব্যবস্থা মসী লিপ্ত হবে। সুতরাং এই পথে আর এগোবেন না. ঐক্যবোধ আরও সুদৃঢ় করুন এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় স্পিকার স্যার, যখনই সংসদের কংগ্রেসি সদস্যরা একে একে রাজ্যের স্বাধীনতা নিয়ে কথা বলতে চান তখনই মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির সদস্যরা যারা সংসদে আছেন তারা চিৎকার করে বলেন রাজ্যের তালিকা নিয়ে কথা বলতে দেবেন না। আর যখন এখানে আমি তখন ওই যে বসে আছেন ওই ধারে অন্ধ ধৃতরাষ্ট্রের মতো যিনি ভাজা মাছ উল্টে খেতে পারেন না, পশ্চিমবঙ্গে ১২ বছরে যার নাম খুনের তালিকায় ১ নং হওয়া উচিত, তিনি ওই লোকটি **(মুখ্যমন্ত্রীর প্রতি অঙ্গুলি নির্দেশ করে দেখান)** যার হাতে রক্ত, যার পাঞ্জাবির হাতায় রক্ত ছিল, তিনি ওইখানে বসে আছেন **(পুনরায় অঙ্গুলি নির্দেশ করলেন মুখ্যমন্ত্রীর দিকে)** আমি জানতে চাই, আর কতদিন রক্ত নেবেন? আর কতদিন নেতাদের প্রহার করবেন?

(গোলমাল)

স্যার, উনি বলেছেন প্রিয়রঞ্জন দাশমুন্সি টারগেট ছিল না আমি জানতে চাই তাহলে কি টারগেট ছিল বুদ্ধদেব ভট্টাচার্য? উনি বলেছেন যে কংগ্রেসকে মারতে চাই নি। আমি জানতে চাই ওটা খুনি **(পুনরায় মুখ্যমন্ত্রীর দিকে অঙ্গুলি নির্দেশ করলেন)** ওই যে যার চোখের তলায় হিংসা, হিংসা হিংসা জ্বলছে, ওনার লজ্জা লাগা উচিত। পশ্চিমবঙ্গে ১২ বছরে উনি কত মানুষকে হত্যা করেছেন, সাংবাদিকদের আক্রমণ করেছেন, নেতাদের হত্যা করার চক্রান্ত করেছেন তাতে ওনার লজ্জা লাগা উচিত। আর ওর স্তাবকের দল, ভেড়ার দল "তোমরা কিছুই জান না, ওই লোকটি পশ্চিমবঙ্গের রাজনীতিকে শেষ করে দিচ্ছে।" খুনি খুনি, খুনি। ওর হাত রক্তে লাল। উনি আমাদের বললেন, আমি বলি ওর নিজের বিরুদ্ধেই তো তদন্ত কমিশন করা উচিত। তাহলে তো ওকে বাঁচানো যাবে না। ওই হল খুনি, খুনি,

খুনি **(পুনরায় মুখ্যমন্ত্রীর দিকে লক্ষ্য করে বলে বক্তব্য শেষ করলেন।)**

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় স্পিকার মহাশয়, আমার বন্ধু সাধন পান্ডে বক্তৃতার আগে মাননীয় মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাসের কথা আমি শুনছিলাম তিনি এই সভার একজন মাননীয় সদস্য এবং আমাদের সতীর্থ। যদি তার উপরে কোনও আঘাত হয়ে থাকে, যদি এই গল্পটি সত্যি হয়ে থাকে তাহলে খুবই দুঃখজনক। তবে তার দেহে ক্ষয়-ক্ষতির চিহ্ন দেখছি না, বরং তার দেহের শ্রী বৃদ্ধি ঘটেছে। তার উপরে যদি আক্রমণ করা হয়ে থাকে বা প্রহার করা হয়ে থাকে তাহলে যেকোনও দলেরই তিনি হোক না কেন তার প্রতি এই ব্যবহার নিন্দনীয়। আমিও তারসঙ্গে সমব্যথী। কিন্তু আমি অবাক হয়ে গেলাম যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যিনি নিজেকে স্বপ্ন দেখেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী হবেন, আমি বলছি না তার এই স্বপ্ন অযৌক্তিক। যার নাম সারা ভারতবর্ষে আছে, সেই জ্যোতিবাবুর নাম শুধু এই অ্যাসেম্বলিতে নয়, বোম্বের ন্যারিম্যান পয়েন্টও তার নাম আছে। মাদ্রাজেও তার নাম আছে। কিন্তু তার নামকে কেন কালিমালিপ্ত করছেন, একজন ইউনিয়ন মিনিস্টার অফ স্টেট-র উপর যে অ্যাটাক হল অথচ তিনি আজকে ক্যালাস হয়ে রইলেন। বিধানসভায় তিনি একটা ক্যালাসলি রিপ্লাই দিলেন, তিনি এটাকে কনডেম করে বললেন, অথচ এই স্টেট দেখা যাচ্ছে কনস্টিটিউশনাল টোটাল ব্রেক ডাউন। শুধু তাই নয়, এমন কি চিফ মিনিস্টরের লনের মধ্যেও কনস্টিটিউশনাল ব্রেক ডাউন হয়েছে। যখন আনন্দবাজার থেকে চিফ মিনিস্টারকে টেলিফোন করা হল তখন মুখ্যমন্ত্রীর রিঅ্যাকশন কি লাইক এ চিফ মিনিস্টার? নট লাইক এ চিফ মিনিস্টার। তিনি কি বললেন দাশমুন্সি যদি অসুস্থ হয়ে থাকে তাহলে ডাক্তার দেখাবেন, আমি কি করতে পারি, আমি তো ডাক্তার নই, বলে কি এসব টেসব বলে গেলেন, অনেকটা লে-ম্যানের মতো, একটা ল্যাকোনিক রিপ্লাই দিলেন। উনি তো মুখ্যমন্ত্রী, উনি সি পি আই (এম)-র পার্টির সেক্রেটারি নন, উনি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী। উনি যাদের সাহায্য নিয়ে প্রধানমন্ত্রী হতে চাইছেন সেই দেবীলাল, রামারাও কে আমি জানি তাদের মধ্যেও কিছুটা মানবতা আছে, জ্যোতিবাবুর মধ্যে সেই মানবতাটুকুও নেই ; তারমধ্যে থেকে সব ধ্বংস হয়ে যাচ্ছে। প্রিয়রঞ্জন দাশমুন্সির উপর যে আক্রমণ হল তিনি তো একজন কেন্দ্রীয় মন্ত্রী, তিনি তো শুধুমাত্র একজন রাজনৈতিক ব্যক্তি নন, এখানে তো মুখ্যমন্ত্রীর বলা উচিত ছিল আমি এই ঘটনার চরম নিন্দা করছি, আমি আশ্বাস দিচ্ছি যে এই রকম ঘটনা আর হবে না। তার নিজের স্টেটেও কি শান্তি আছে, ওনারা নিজের স্টেটের ক্যাবিনেট কলিগও আজকে আক্রান্ত হচ্ছে, ইউনিয়ন মিনিস্টার অফ স্টেট আজকে আক্রান্ত হচ্ছে, এম পি-রা আক্রান্ত হচ্ছে তার নিজের স্টেটে। ভারতবর্ষের কোনও স্টেটে এই জিনিস হয়নি। উনি যাদের সাহায্য নিয়ে আজকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী হবার স্বপ্ন দেখছেন তারা যদি ক্ষমতায় আসেন তাহলে তারা ছুঁড়ে ফেলে দেবে। তারা কতটা অ্যান্টি কমিউনিস্ট আমরা জানি, কাজেই আপনাদের সেই স্বপ্ন কখনই সফল হবে না। তাই বলছি আপনি যেমন পশ্চিমবাংলায় রাজত্ব করে যাচ্ছেন তেমনি করে চলুন—আপনার যে ইমেজ আছে ভারতবর্ষে, আপনি একজন দক্ষ প্রশাসনিক, ভাল মানুষ সেই তথাকথিত ইমেজটাকে টিকিয়ে রাখার যতই চেষ্টা করুন, জ্যোতিবাবু আপনার সারা ভারতবর্ষের ইমেজ খারাপ হয়ে গিয়েছে। কিন্তু একটা জিনিস জানবেন যার উপর আক্রমণ করা হয়েছে সেই প্রিয়রঞ্জন দাশমুন্সি সারা ভারতবর্ষের যুব কংগ্রেসের সভাপতি ছিলেন। যদি ধরুন বোম্বেতে

আপনাকে কেউ এইভাবে করত তাহলে কি বোম্বের চিফ মিনিস্টার শারদ পাওয়ার সমর্থন করত, কখনই নয়। আজকে চিফ মিনিস্টারকে যদি দিল্লির সার্কুলার রোডের রেসিডেন্সের ইন্ডিয়ান ইউথ কংগ্রেসের ছেলেরা আপনাকে আক্রমণ করত তাহলে রাজীব গান্ধী নিশ্চয় তাদেরকে অ্যারেস্ট করতেন। আপনি ভুলে যান আপনি একজন সি পি আই (এম) দলের নেতা। আপনি একজন পার্লামেন্টারিয়ান, দাশমুন্সি ইজ অলসো এ পার্লামেন্টারিয়ান। কাজেই তার উপর এই নির্লজ্জ্য আক্রমণকে আনইকুভোকাল টার্মসে কনডেম করা উচিত ছিল। কিন্তু আপনি তা করলেন না। ইউ আর এ ক্যালাস ম্যান। এই হ্যাভ নো ফিলিংস, আই ওয়ান্ডার হোয়েদার ইউ আর ডিভয়েড অফ এনি হিউম্যানিজিম। আপনার সারা ভারতবর্ষে একটা ইমেজ আছে, কিন্তু আজকে আপনাকে কেউ সহ্য করতে পারছেন না, আপনি একটা গ্লাস হাউসের মধ্যে বসে আছেন পশ্চিমবাংলার মানুষ আপনাকে আর সহ্য করতে পারছেন না। এই রকম যদি চলতে থাকে তাহলে আর্টিকেল ৩৫৬ প্রয়োগ করতে হবে, আপনি সারা ভারতবর্ষে যতই অন্য ধরনের ইস্যু খাড়া করতে চান। আজকে আপনার পার্টির ক্যাডারের উপর কোনও কমান্ড নেই, পার্টির ক্যাডারের উপর যদি কোনও কমান্ড থাকত তাহলে সাংবাদিকদের উপর এই রকম ধরনের ঘটনা হত না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় সদস্য শ্রী সাধন পান্ডে মহাশয় যে বক্তব্য রাখলেন এবং যেটা এই হাউসের লিডার মাননীয় মুখ্যমন্ত্রী সম্পর্কে যে সব কটুক্তি করছেন, অসভ্য ভাষায় ব্যবহার করেছেন আমি আবেদন করব সেই সমস্ত বক্তব্য এক্সপাঞ্জ করা হোক। তা না হলে হাউসের একটা নজির থাকবে যে হাউসের লিডারের দিকে অঙ্গুলি নির্দেশ করে বলেছেন। এতে তিনি সংসদীয় রীতিনীতি ভঙ্গ করেছেন, এই সমস্ত এক্সপাঞ্জ করা হোক এই দাবি আমি করছি।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, আগে আমি প্রসিডিংস দেখব তারপর আমি এক্সপাঞ্জ করব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের উপর, শ্রী সুমন্ত হীরা প্রস্তাবের উপর যে সমস্ত আলোচনা হল আমি সেই সমস্ত আলোচনা অত্যন্ত মন দিয়ে শুনেছি। বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর যে বক্তব্যও আমি মনোযোগ দিয়ে শুনেছি। প্রথমেই আমি বলে রাখি রাজনৈতিকভাবে হিংসায় আমরা বিশ্বাস করি না, আমরা কংগ্রেসের লোক, গান্ধীবাদী। মার্কসিস্টরা বিশ্বাস করে, ভায়োলেন্স ইজ দি মিড ওয়াইফ অফ রিভোলিউশন। হিংসা হচ্ছে বিপ্লবের ধাত্রী, আমরা নীতিগতভাবে বিশ্বাস করি না। যে কোনও রাজনৈতিক হিংসার ঘটনা গণতন্ত্রকে দুর্বল করে এবং এই ধরনের ঘটনা সর্বমানুষের নিন্দা করা উচিত। আমার মনে হয় ওয়ানস অ্যান্ড ফর অল বলা উচিত, যে আমরা হিংসার রাস্তা পরিহার করলাম এবং আমরা যা করব সংসদীয় গণতন্ত্রের পথ ধরেই করব। কিন্তু এই পশ্চিমবাংলায় একটা পরিস্থিতি সৃষ্টি হয়েছে যে পরিস্থিতি সাধারণ মানুষ দূরের কথা কেন্দ্রীয় মন্ত্রীরা নিরাপদে তাদের রাজনৈতিক কাজ করতে পারছেন না। এই সভায় উল্লিখিত হয়েছে যে এর আগে এই রাজ্যে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী সন্তোষমোহন দেব আক্রান্ত হয়েছিলেন তারাতলায়, বারাসতে আক্রান্ত

হয়েছিলেন কেন্দ্রীয় মন্ত্রী শ্রী অজিত পাঁজা, তার আগে প্রিয়রঞ্জন দাশমুন্সি হাওড়াতে আক্রান্ত হয়েছিলেন। দ্বিতীয়বার প্রিয়রঞ্জন দাশমুন্সির উপর আক্রমণ হল এর থেকে কি নিশ্চয় বলা যায় না, সংবিধানের যে দায়িত্ব দেওয়া আছে মুখ্যমন্ত্রী এই রাজ্যে কেন্দ্রীয় মন্ত্রীদের নিরাপত্তা দেবার বিষয়ে, সাংবিধানিক দায়িত্ব উনি পালন করছেন না? এর পরেও কি বলা যাবে না যে পশ্চিমবাংলার সাংবিধানিক কাঠামো ভেঙ্গে পড়েছে। কয়েকটি ঘটনা মুখ্যমন্ত্রীর বিবৃতিতে কেন্দ্র করে আমরা আলোচনা করব যাতে পরিষ্কার হয়ে যাবে যে সি পি এম দল কিভাবে পুলিশের একাংশের সহযোগিতায় অত্যন্ত সু-পরিকল্পিতভাবে কংগ্রেসের গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে কংগ্রেসের মিটিং ভেঙ্গে দিয়ে সামগ্রিকভাবে একটা টেরর সৃষ্টি করবার চেষ্টা করছে। রাজনৈতিকভাবে যাতে লোকসভা নির্বাচনের আগেই কংগ্রেস এর প্রতিবাদ না করতে পারে। এটা তো খুব সোজা কথা কান্তিবাবু এবং প্রিয়রঞ্জন দাশমুন্সির অ্যাটাকের মধ্যে তফাৎ আছে। তার কারণ অশোকনগরে প্রিয়রঞ্জন দাশমুন্সি সভা করবেন এটা বহু আগেই ঘোষণা করা হয়েছে, পুলিশ জানত, ডি এম, এস পি, ননীবাবু এটা জানতেন, কিন্তু তা সত্ত্বেও কি হল? যখন মন্ত্রী সভা করতে গেছেন সেই সভায় চার পাশ দিয়ে সি পি এমের মিছিলে লোক যাচ্ছিল। অশোকনগরে আমরা জানি সিপিএমকে পুলিশ অনুরোধ করছে, সেখানে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলেন নীরোদবাবু, এবং স্থানীয় নেতা কেশববাবুও ছিলেন, তারাও বারণ করেছিলেন, অন্য পথ দিয়ে মিছিল নিয়ে যাবার জন্য, কিন্তু তার রাজি হয়নি। এর প্রকৃত ঘটনা টেলিগ্রাফ রিপোর্টে আছে। আজকে পুলিশ সুপার রিপোর্ট দিয়েছেন যে পূর্ব পরিকল্পনা ছিল না কান্তিবাবুকে ওই সময় ওখান দিয়ে নিয়ে যাবার সময় আক্রমণ করবার। সুব্রত মুখার্জি বলেছেন এখানে কান্তিবাবুর উপর আক্রমণের ঘটনা এবং প্রিয়রঞ্জন দাশমুন্সির ওপর আক্রমণের ঘটনা যা ঘটেছে সেই ব্যাপারে তিনি হাসপাতালে ডিসচার্জ সার্টিফিকেট পড়েছেন। কিন্তু কান্তিবাবু আজকে শিক্ষক দিবস, আজকে বলতে লজ্জা করছে। আপনি এক এক জায়গায় এক এক রকম কথা বলছেন। আপনি বললেন যে প্রচন্ডভাবে আহত হয়েছেন। ৩১শে আগস্ট আপনার যে স্টেটমেন্ট বেরিয়েছে স্টেটসম্যান পত্রিকায় তাতে লিখছেন নো সিরিয়াস ইনজুরি says মিনিস্টার। তারপর বলছে যে No extra mark's of injury are visible except a bandage on right knee. আপনার ডান পায়ে ব্যান্ডেজ পরিয়ে দিচ্ছে এটা একটা ছবি বেরিয়েছে। আপনার বিবৃতি আমি শুনলাম। আপনার গাড়ির পিছন দিকে একটা ইট এসে উইন্ড স্ক্রীন ভেঙ্গে গাড়ির মধ্যে পড়েছে। আপনার লাগল কোথায়? আর কোথাও আঘাতের চিহ্ন নেই, হাঁটুতে আপনার একটা ব্যান্ডেজ। আমরা বলছি 'এখান থেকে মারলাম তীর লাগল গিয়ে কলা গাছে, হাঁটু দিয়ে রক্ত পড়ে চোখ গেল রে বাপ'—মারল ইট পিছনে পড়ার কথা, লাগল কোথায়, না আপনার হাঁটুতে আমি যদি বলি আপনার বাতের ব্যথায় হাঁটুতে ব্যান্ডেজ করেছেন, আপনার হাঁটুতে লাগেনি, সেখানে কি বলবেন? কোনও উত্তর নেই। প্রিয়রঞ্জন দাশমুন্সি দিল্লিতে মন্ত্রিত্ব ছেড়ে ৮ দিন হাসপাতালে শুয়ে থাকলেন, আর আপনি ১ দিন পরে বনগাঁয় রেস্ট নিয়ে পরের দিন রাইটার্স বিল্ডিংসে এলেন। শরীর খারাপ, তাই ২ ঘণ্টার জন্য এসেছেন। আর আপনার প্রস্তাব দেখে মনে হবে আপনাকে আমরা আঘাত করে ক্ষত-বিক্ষত করেছি। কান্তিবাবু ইউ আর এ ভিক্টিম অফ সারকামস্ট্যান্সেস, পার্টি আপনাকে তুলে ধরেছে প্রিয়রঞ্জন দাশমুন্সির ঘটনাকে চাপা দেবার জন্য একটা মিছিল যাবে, কেন্দ্রের একজন মন্ত্রী বিবৃতি দেবেন, পূর্ব ঘোষিত মিছিল, তার

সামনে দিয়ে সি পি এমের নেতা সমেত মিছিল গেল। সেই মিছিল থেকে ইট পড়ল। মঞ্চের উপর যখন ইট পড়ছে তখন প্রিয়রঞ্জনবাবু নিচে নেমে এলেন, হাত জোড় করে থামাবার চেষ্টা করলেন। তারপর থুতনিতে এবং বুকে আঘাত পেয়ে পড়ে গেলেন। সি পি এমের ক্যাডারদের পরিকল্পনা ছিল তারা মিটিং ভেঙ্গে দেবে। কিন্তু আমি বুঝতে পারলাম না পুলিশ কি করছিল। জ্যোতিবাবু আজকে পুলিশের সবচেয়ে বড় রক্ষা কর্তা। এককালে তিনি পুলিশের বিরুদ্ধে সোচ্চার ছিলেন। কখন গুলি চালিয়েছে, কাকে গুলি চালিয়েছে, হাসপাতালে কারা ভর্তি হয়েছে আমার কাছে ডিটেলস আছে বলরাম ঘোষ, ঝুনু দে, দীপক চক্রবর্তী এখনও পিজি হাসপাতালে ভর্তি হয়ে আছে। তারা কংগ্রেসের কর্মী, আপনার পুলিশ গুলি চালিয়েছে। একজনের পেটের মধ্যে গুলি গিয়েছে, একজনের সার্কিট টিসুর মধ্যে গুলি গিয়েছে। মিটিং ভাঙ্গল, আহত হল কংগ্রেসের মন্ত্রী, আপনার পুলিশ গুলি চালাল কংগ্রেসের লোকদের দিকে। আপনি বলতে পারেন যে পুলিশ একটা প্লি নিয়েছে যে আমরা গুলি চালাইনি। কিন্তু গণশক্তিতে একটা রিপোর্ট আছে অবস্থা আয়ত্বে আনতে পুলিশকে কয়েক রাউন্ড শূন্যে গুলি চালাতে হয়। তাহলে এর থেকে দ্বিতীয় কনক্লুসনে আসি আপনার পুলিশ শূন্যে গুলি চালান, তাহলে গুলিবিদ্ধ কংগ্রেসের ছেলেগুলো ভর্তি হল কার গুলিতে? আপনাদের পার্টির লোকের পাইপ গানের গুলিতে আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে। আপনি স্বীকার করতে পারেন কত বড় অসত্য কথা আপনি এই বিধানসভায় বললেন? আপনি বললেন যে আপনার পার্টির লোকেরা আহত হয়েছে। কতজন, না, ৪৬ জন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখলাম একটা কাগজে ননীবাবু বলছেন আমার স্ত্রী সন্ধ্যা কর যে আহত হলেন তার কথা তো বুর্জোয়া কাগজ বলছে না। আমার কাছে একটা গণশক্তি আছে, আগস্ট ২৯শে ওরা অনেক কষ্ট করে ৯ জনের ছবি যোগাড় করেছে। স্যার, আপনি দেখুন হাতে একটা ছোট্ট পটি লাগানো, কপালে একটা লিউকোপ্লাস্ট, এই রকম ৯ জনের ছবি। সত্যিকারে আহত হয়ে হাসপাতালে গেলে সি পি এমের গণশক্তিতে ছবি বেরুত না? ৪৬ জনের আহত, যোগাড় করতে পারলেন ৯ জনকে। কোথায় আঘাত, কে খেয়েছে আঘাত তার কোনও উত্তর এখন পর্যন্ত দিতে পারলেন না এবং এক একজন এক একরকম বলছেন। ২৯ আগস্ট আপনার পুলিশ সুপারের বিবৃতি বেরিয়েছে গণশক্তিতে যে সি পি এমের মোট ২৭ জন আহত হয়েছে, আর আপনি বলছেন ৪৬ জন। আপনার এই পুলিশ সুপার উত্তর ২৪ পরগনা সি পি এমের কার্ড হোল্ডিং কেডারের থেকে বেশি, ওখান থেকে তাকে তাড়িয়ে না দিলে উত্তর ২৪ পরগনার কোনও শান্তি আসবে না। কংগ্রেস ছেলেদের উপর প্ল্যান করে এক এক জায়গায় ঐ পুলিশ সুপারের নেতৃত্বে আক্রমণ হচ্ছে, আপনি সেই ব্যাপারে এখন পর্যন্ত কিছু বললেন না।

[2-30 — 2-40 P.M.]

এবারে আমি বলি আপনার রিঅ্যাকশন কি? এইদিন ঘটনা ঘটল পরের দিনই মুখ্যসচিব বলেছেন আপনাকে জানানো হয়নি। আপনাকে একটা সংবাদপত্রের সাংবাদিক প্রশ্ন করেছিলেন। আপনি বলেছিলেন প্রিয়রঞ্জন দাশমুন্সি অ্যাক্সিডেন্ট হয়ে থাকলে তিনি ডাক্তার দেখাবেন, ট্রিটমেন্ট করাবেন। অশোকনগরে কি ঘটেছে এই কথা আমাকে জানাচ্ছেন কেন? আমি এখন মিটিং করে বেড়াচ্ছি। আপনার কাছে অনেক গুরুত্বপূর্ণ হল মিটিং করতে আসাটা। সেখানে

একজন কেন্দ্রীয় মন্ত্রী আহত হয়েছে জানালেন এর চেয়ে ভাল হত প্রিয়রঞ্জন দাশমুন্সি মারা গেছেন, খুন হয়েছে আপনাদের কর্মীর হাতে পাইপগানের গুলিতে—বলবেন, আমাকে বলছেন কেন? আমি এখন মিটিং করে বেড়াচ্ছি। মারা গেছে তো কেওড়াতলা, নিমতলা অথবা কাশী মিত্রের ঘাটে নিয়ে যান। এইটা মুখ্যমন্ত্রীর বক্তব্য হল? একজন কেন্দ্রীয় মন্ত্রী আপনার রাজ্যে মার খাচ্ছে, আহত হচ্ছে, আর আপনি বলছেন আমি কি করব! এই আপনার রেসপনস? ইজ দ্যাট দি ওয়ে টু রিঅ্যাক্ট? আপনার মুখ্যসচিব বলছেন, এতো ঘটনা ঘটেছে উনি আপনাকে জানান নি। অথচ সেই মুখ্যসচিবই তারপরের দিন বলছেন যে, অশোকনগরে সেই সময় অ্যাডমিনিস্ট্রেশন, আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়েছিল। এটা আমাদের কথা নয়, আপনারই মুখ্যসচিব বলছেন অশোকনগরে আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়েছিল। সেইসময় কি করে দুটি মিছিল এক সাথে মুখ্যসচিব তা জানেন না। তিনি বলছেন পুলিশ, গোয়েন্দা দপ্তরের ব্যর্থতা ছিল কিনা সেটা তদন্ত করতে বলা হয়েছিল, কিন্তু অশোকনগরে পুলিশি ব্যবস্থা অপ্রতুল ছিল এটা প্রমাণিত হয়েছে। কেন অপ্রতুল ছিল? কার দায়িত্ব? মন্ত্রীর মিটিং আছে, পার্টির মিটিং আছে, কিন্তু তা সত্ত্বেও কেন পুলিশি ব্যবস্থা অপ্রতুল ছিল? কার দায়িত্ব? আপনারই দায়িত্ব—কারণ, আপনিই পুলিশমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী। যদি অপ্রতুল পুলিশই থাকে তাহলে কংগ্রেসের লোকদের দিকে গুলি ছুঁড়ল কেন? গুলিতে আহত হয়েছে কংগ্রেসের লোক, কংগ্রেসের মন্ত্রী। এর পরেও বলবেন এই রাজ্যের আইন শৃঙ্খলা ভাল? আপনি বক্তৃতা দিয়ে বললেন এই রাজ্যের আইন শৃঙ্খলা অন্যান্য রাজ্যের থেকে ভাল। আর কি করছেন? আপনারা গ্রেপ্তারের নাম করে আমাদের লোকের বিরুদ্ধে কেস দিচ্ছেন ইচ্ছা করে। একটি কেস আছে, আবার একটি কেস একই ধারায় দিচ্ছেন। হাবড়া যুব কংগ্রেসের সভাপতি আগে হাবড়া কলেজের ছাত্র ইউনিয়নের সাধারণ সম্পাদক ছিল। তাকে আপনারা গ্রেপ্তার করেছেন। কোন অ্যাটাকের জন্য? আপনারা বেছে বেছে পলিটিক্যাল নেতাদের গ্রেপ্তার করে হ্যারাস করছেন। মজার কথা হল এই, একই লোককে আপনি একই ধারায় গ্রেপ্তার করেছেন দুটি জায়গায় এটা একটু চেক করুন। আমি আপনার কাছে এটা একটু পড়ে দিচ্ছি। হাবড়া ব্লক যুব কংগ্রেসের সভাপতি অনুপ দাসকে গ্রেপ্তার করা হয়েছে। কেস নং Habra P.S. case No. 341/8/89 u/s, 147/149/341/338/427/325/307 I.P.C. আবার কান্তিবাবুর ঘটনাতেও তাকে গ্রেপ্তার করেছেন। তার এগেনস্টে কেস দিয়েছেন case No. 337/8/89 u/s 147/149/325/307 I.P.C. একই লোক তাকে আপনারা ধরছেন অশোকনগরে প্রিয়দার গন্ডগোলের জন্য আবার সেই একই লোকের বিরুদ্ধে কেস দিচ্ছেন হাবড়া থানায় কান্তিবাবুর উপর আক্রমণের জন্য। কোথায় সত্যতা আপনার বক্তব্যের? আমার কাছে কেস নং দেওয়া আছে, একই লোককে দু' জায়গায় গ্রেপ্তার করা হচ্ছে। এই হচ্ছে আপনার পুলিশ তারপরে আর কি দেখলাম? আমরা দেখলাম দুটি পুলিশ অফিসারের বিরুদ্ধে নাকি ব্যবস্থা নিয়েছেন অফিস রিপোর্টের ভিত্তিতে। একজন থানার ওসি, আর একজন আই বি অফিসার। তারপর আবার শুনছি অশোকনগরের এম এল এ তদ্বির করে থানার ওসির বদলি ঠেকাবার জন্য চেষ্টা করছেন, সেটা কাগজে বেরিয়েছে। আমার বলার কিছু দরকার নেই। অশোকনগরের ঘটনায় আপনাদের সুভাষবাবু কি বলেছেন সেটা একটু শুনুন। He told in the meeting that the Congrees men were eager to create disturbances. They would have preferred bombs to stone. The attack on Priya Ranjan DasMunshi

would land the party in a tight spot. মুখ্যমন্ত্রী চুপ করে আছেন। সুভাষবাবু বলছেন কংগ্রেসের লোকেরা ঝামেলা করতে যায়নি এবং তা করলে তো বোম দিয়ে করতে পারত, ইট মারত না। আমাদের পার্টিকে অসুবিধায় ফেলবে এবং এই কাজ অন্যায়। আমি সুভাষবাবুর অনেক সমালোচনা করেছি, অন্তত একদিনের জন্য হলেও তাকে ধন্যবাদ জানাই যে, তিনি সত্য কথাটি বলেছেন। এর পরে আপনি আর সুভাষবাবু এক ক্যাবিনেটে থাকতে পারবেন না। হয় আপনাকে পদত্যাগ করতে হয়। না হয় সুভাষবাবুকে পদত্যাগ করতে হয়। কে পদত্যাগ করবেন সেটা আমরা দেখি।

আমি যেটা আপনার কাছে বলতে চাই সেটা হচ্ছে এই যে, পশ্চিমবাংলায় গত এক মাস ধরে অত্যন্ত সুপরিকল্পিত উপায়ে আইন-শৃঙ্খলা ভেঙ্গে দিয়ে কংগ্রেসিদের উপর আক্রমণ শুরু হয়েছে। শুরু করেছেন বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় বহরমপুর পৌরসভা ভেঙ্গে দিয়ে। সেটা করার পর দেখলেন কংগ্রেসের জেলে ভরা আন্দোলনে অনেক লোক হয়েছে, তারপর হল প্রিয়দার উপর আক্রমণ, তিন নং হল বেলেঘাটার ঘটনা। এ ছাড়া গার্ডেনরিচ, কৃষ্ণনগর চারিদিকে আমরা দেখছি বেপরোয়াভাবে আপনারা আপনাদের পার্টির ক্যাডারদের লেলিয়ে দিচ্ছেন আমাদের উপর এবং এমন কি সাংবাদিকেদের উপর। আমরা জানি এর কারণ কি। সামনেই লোকসভার নির্বাচন আসছে, জ্যোতি বাবুরা চান এমন অবস্থা সৃষ্টি হোক পশ্চিমবাংলায় যাতে কেন্দ্র বাধ্য হন এ রাজ্যে সংবিধানিক সঙ্কটকে কেন্দ্র করে ৩৫৬ ধারা প্রয়োগ করতে। আপনারা শহিদ হতে চান এবং শহিদ হয়ে নির্বাচনে জিততে চান। আপনাদের শহিদ হতে দেওয়া হবে কিনা কেন্দ্রীয় সরকার সেটা বিবেচনা করবেন তবে একথা পরিষ্কারভাবে বলতে চাই, আপনি সম্পূর্ণভাবে ব্যর্থ এই রাজ্যের আইন শৃঙ্খলা রক্ষা করতে। আপনি ব্যর্থ বিরোধীদের গণতান্ত্রিক অধিকার দিতে। আপনি ব্যর্থ বিরোধী দলের মিটিং-এ নিরাপত্তা রক্ষা করতে, আপনি ব্যর্থ বেলেঘাটায় মহিলাদের ইজ্জত রক্ষা করতে, আপনি ব্যর্থ মানুষের জীবন ও সম্পত্তির উপর আঘাত বন্ধ করতে, আপনি ব্যর্থ এ রাজ্যের পুলিশকে নিয়ন্ত্রণ করতে, আপনি ব্যর্থ সামগ্রিকভাবে গণতান্ত্রিক মূল্যবোধ রক্ষা করতে। এর পর আপনার যদি বিবেক থাকে তাহলে আপনি পদত্যাগ করুন। অন্ধ ধৃতরাষ্ট্র কুরুক্ষেত্রের যুদ্ধের আগে বলেছিলেন, আমি এই রাস্তায় যেতে চাই না, কাজেই আপনার বিবেক থাকলে আপনি পদত্যাগ করুন। দেওয়ালের লিখন পড়ুন, ঘণ্টাধ্বনি শুনুন, আপনার সময় শেষ হয়ে যাচ্ছে। আপনি বলেছেন, আইন নিজের হাতে নেবেন না কিন্তু আপনার ক্যাডাররাই এখানে কৌরবদের মতন অত্যাচার করায় এখানে আইনশৃঙ্খলা ভেঙ্গে পড়ছে। আপনার রাজত্ব জঙ্গলের রাজত্ব আপনার সরকার অসভ্য, বর্বর সরকার এই সরকারের নিন্দা করুন। পরিশেষে বলি, মনের কোথাও যদি একটু গণতন্ত্র বোধ থাকে, লজ্জা থাকে তাহলে প্রিয়দা এবং কান্তিবাবুর ঘটনার বিচার বিভাগীয় তদন্তের আদেশ দিন। কুচবিহারে আমাদের ছেলেরা মরেছে, সেখানে আপনি বিচার বিভাগীয় তদন্ত করেন নি, আপনার সামনে আবার পরীক্ষা, আমার দাবি, আপনি বিচার বিভাগীয় তদন্তের আদেশ দিন।

[2-40 — 3-30 P.M. (including adjournment)]

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্যরা যেসব কথা

বলেছেন তার অনেকগুলির উত্তর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দিয়েছেন এবং তার সঙ্গে মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় বলেছেন, কাজেই আমার খুব বিস্তারিত উত্তর দেবার প্রশ্নও নেই, প্রয়োজনও নেই। স্যার, এই মোশন এনে কংগ্রেসিদের হৈ চৈ করার উদ্দেশ্য কি সেটা আমরা ভালোই বুঝতে পারছি। তারা বুঝতে পারছেন যে পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা আছে, বিভিন্ন রাজনৈতিক দল এখানে পরস্পর কাজ করে চলেছে শান্তিপূর্ণ উপায়ে কাজেই এটা তাদের সহ্য হচ্ছে না। পশ্চিমবঙ্গে ৬/৭ কোটি মানুষ আছেন এবং তারমধ্যে বিভিন্ন রাজনৈতিক মতাদর্শের মানুষরা আছেন, কাজেই এখানে ছোটখাট ঘটনা কোথাও কিছু ঘটতে পারে কিন্তু তাতে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা নেই একথা নিশ্চয় প্রমাণিত হয় না। ওরা বলছেন পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই কিন্তু এখানে ওদের মন্ত্রীদের ব্লাক কাট নিয়ে বা স্টেনগানের প্রহরা নিয়ে রাস্তায় মিটিং করতে হয় না, বাড়িতে ঘুমাতেও হয় না। স্যার, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই—একথাটা যদি এস্টাবলিশ করা না যায় তাহলে দিল্লিতে ওদের অসুবিধা হয়ে যাচ্ছে সেইজন্যই এইসব কথা বলে যাচ্ছেন। ৩৫৬ ধারার কথা বলা হচ্ছে। আমি বলি, ঐ ৩৫৬ ধারা সেটা তোলাই থাকবে, তা আর এখানে প্রয়োগ করতে হবে না। এখানে আইনশৃঙ্খলা আছে এবং থাকবে। এখানে রাত্রি ১১/১২টার সময় মেয়েরা নাইট শোয়ে সিনেমা দেখে বাড়ি ফেরে, কটা আইনশৃঙ্খলার ঘটনা ঘটে বলতে পারেন? আপনাদের কোনও হিসাব আছে যে বিহারে কি হচ্ছে, উত্তর প্রদেশে কি হচ্ছে, রাজস্থানে কি হচ্ছে, কাশ্মীরে কি হচ্ছে? কেউ সেখানে রাত্রে রাস্তায় বের হতে পারে? বেনারসে কারফিউ করেছেন। মাসের পর মাস এই অবস্থায় আছে, এখনও পর্যন্ত সেটা ওঠেনি। তারজন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই এটাই আপনারা প্রতিষ্ঠা করতে চান। আপনাদের উদ্দেশ্য আমরা জানি। প্রিয়রঞ্জন দাশমুন্সির কতখানি আঘাত লেগেছে সেটা আমাদের জানা আছে। কান্তি বিশ্বাসের যে আঘাত লেগেছে সেটাও দেখা যাচ্ছে। কিন্তু প্রিয় রঞ্জন দাশমুন্সির থুতনিতে আঘাত লেগেছে তিনি ৮ দিন মৌনীবাবা সেজে হাসপাতালে বসে আছেন। সেখানে বসে প্যাডে চিঠি-পত্র লিখছেন এবং ফটো ছাপিয়ে যাচ্ছেন। এটা যে একটা ভন্ডামি সেটা পশ্চিমবাংলার মানুষ বুঝে ফেলেছে। যদি তারা ভাবেন যে এই রকম ভন্ডামি করে পশ্চিমবাংলায় জয় করবেন তাহলে বলব যে পশ্চিমবাংলার মানুষ এত বোকা নয়। পশ্চিমবঙ্গে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে অবস্থা হয়েছিল তার অভিজ্ঞতা সাধারণ মানুষের রয়েছে। আপনারা বেলেঘাটার কথা বলুন, আর প্রিয়রঞ্জন দাশমুন্সির কথাই বলুন, আর যাই বলুন, পশ্চিমবাংলার মানুষ অত সহজে সেকথা ভুলে যাবে না। কাজেই আমি এই যে প্রস্তাব এনেছি, কান্তিবাবু বিধানসভার একজন প্রবীণ সদস্য এবং মন্ত্রীও বটে। পশ্চিমবঙ্গের মন্ত্রী হিসাবে তার গণতান্ত্রিক অধিকার আছে তা পালন করা। আপনাদের লোকেরা সেই গণতান্ত্রিক অধিকারে বাধা দিয়েছেন। সেদিন তারা গাড়ি আক্রমণ করেছেন। তবে এটা জেনে রাখুন যে আপনারা যতই প্ররোচনা করুন মার্কসবাদী পার্টি এবং অন্যান্য শরিক দলের কর্মীরা অত্যন্ত রাজনৈতিক সচেতন, তারা আপনাদের এই প্ররোচনায় পা দেবে না। আপনারা বলেছেন যে আমরা নাকি জার্নালিস্টদের মারছি। কিন্তু এটাতো আপনাদেরই কাজ। আপনারা কি সাংবাদিকদের জেলে পোরেন নি? তাদের দেওয়া খবরের উপরে কি সেনসার হয়নি? আজকে আপনারা তাদের বন্ধু হয়ে গেছেন এটা কি আমাদের বিশ্বাস করতে হবে? আজকে যে রাস্তায় আপনারা যেতে চাচ্ছেন সেটা একটা ভয়ঙ্কর রাস্তা। অশোকবাবু

বললেন যে রাস্তায় মোকাবিলা হবে। আপনারা কি পশ্চিমবঙ্গে গৃহযুদ্ধ বাধাতে চান? দিল্লি অবশ্য এটা চায়, আর আপনারাও তাই চাচ্ছেন। কিন্তু আমরা সেই রাস্তায় যেতে দেব না। পশ্চিমবাংলায় শান্তি অব্যাহত আছে এবং থাকবে। আপনারা যে রাস্তায় নিয়ে যাবার হুমকি দিচ্ছেন পশ্চিমবাংলার মানুষ সেই রাস্তায় যাবেনা। কারণ পশ্চিমবাংলার মানুষের ১৯৭২ থেকে ১৯৭৭ সালের সেই ভয়ঙ্কর দিনের অভিজ্ঞতা আছে। সেই সময়ে আমাদের ১১ শত লোক খুন হয়েছে। তারপরে আমরা জীবন দিয়ে এখানে শান্তি প্রতিষ্ঠা করেছি। কাজেই আমাদের জীবনের শেষ রক্ত বিন্দু দিয়েও আমরা পশ্চিমবাংলার শান্তি-শৃঙ্খলা রক্ষা করব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি এখানে দু'একটি কথা বলছি। স্যার, এখানে দুটো খুবই গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা হচ্ছে। একটা হচ্ছে প্রিয়রঞ্জন দাশমুন্সির উপরে আঘাত করা হয়েছে, আর একটা হচ্ছে কান্তি বিশ্বাসের ঘটনা। কাজেই এখানে আমাদের ডিমান্ড হচ্ছে এই দুটি ক্ষেত্রে জুডিসিয়াস ইনকোয়ারি বাই এ সিটিং জাজ অব ক্যালকাটা হাই কোর্ট আপনি করুন। আজকে মুখ্যমন্ত্রী এখানে আছেন। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাব যে এটা যদি আপনি মানবতার দিক থেকে মেনে নেন। আমরা নিশ্চয়ই তাহলে আপনাকে ধন্যবাদ জানাব।

(At this stage Congrees (I) Members were then walking out of the Chamber)

The motion of Shri Saugata Roy that—

This House notes with grave concern that there was an attack on a Congress Public meeting in Ashokenagar, North 24-Parganas, by some armed miscreants on the 27th August, 1989 resulting in injury to the Union Minister of State for Commerce who was admitted to Hospital and also to more than 50 Congress workers.

This House, therefore, urges upon the State Government to set up a Commission of Enquiry to enquire into this incident—was then put and lost.

The motion of Shri Sumanta Kumar Hira that—

এই সভা গভীর বেদনা ও উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, গত ২৯শে আগস্ট, সন্ধ্যা ৭টা ৫ মিনিটের সময় এই সভার একজন প্রবীণ সদস্য এবং শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তার বিধানসভা কেন্দ্রে যাওয়ার পথে হাবড়ায় যশোর রোডের উপর কিছু দুস্কৃতকারীর হাতে গুরুতর আহত হন। আক্রমণকারীরা ইট এবং লোহার রড নিয়ে গাড়ির উপর ঝাঁপিয়ে পড়ে এবং ইট মেরে মন্ত্রীর মাথা গুঁড়িয়ে দেওয়ার চেষ্টা করে, তার দেহ ক্ষত-বিক্ষত হয়ে যায়। মন্ত্রীর সঙ্গী উত্তর ২৪ পরগনার একজন সি পি আই (এম) নেতা ও ড্রাইভার গুরুতর আহত হন। আহত অবস্থায় গাড়ি চালিয়ে ড্রাইভার মন্ত্রীকে

গাইঘাটা থানায় নিয়ে প্রাণ রক্ষা করেন।

এই ধরনের হিংস্র ঘটনার জন্য এই সভা ক্ষুদ্ধ ও মর্মাহত। এই আক্রমণ মানুষের গণতান্ত্রিক অধিকারের উপর নির্লজ্জ আক্রমণ। বর্তমানে ভারতবর্ষ জুড়ে যেভাবে গণতন্ত্রের মুলোৎপাটন এবং পশ্চিমবঙ্গে শান্তিপূর্ণ পরিবেশ ধ্বংস করার ষড়যন্ত্র চলছে এই আক্রমণ তারই অংশ।

এই সভা বিনা প্ররোচনায় এইভাবে মন্ত্রী সভার একজন প্রবীণ সদস্যকে আক্রমণের নিন্দা এবং রাজ্য সরকারকে আক্রমণকারীদের বিরুদ্ধে কঠোরতম শাস্তিদানের দাবি জানাচ্ছে।

-was then put and agreed to.

(At this stage the House was adjouned till 3-30 p.m.)

**(After Adjournment)**

[3-30 --- 3-40 P.M.]

**Motion Under Rule 185**

**Mr. Speaker :** The motion of Shri Manabendra Mukherjee and Shri Saugata Roy will be taken up together.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আমাদের চিফ হুইপের কাছে থেকে শুনলাম যে দুটো মোশন একসঙ্গে প্লেস করা হচ্ছে। কিন্তু আপনি দেখুন, এই দুটো রেজলিউশনের কনটেক্সট আলাদা। সুতরাং এই দুটোকে আলাদা আলাদাভাবে আলোচনা করলে ভাল হয়, এক সঙ্গে করলে ভাল হবে না।

**মিঃ স্পিকার ঃ** ভাল কথা, আপনাদের ইচ্ছা যখন, তাই হবে।

**Mr.. Speaker :** I call upon Shri Subhas Goswami to move his motion.

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্ডার রুল ১৮৫, আমি আমাদের মোশনটা আমি মুভ করছি। " এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকার পরিচালিত দুটি প্রচার মাধ্যমে দূরদর্শন এবং আকাশবাণী কে কেন্দ্রে ক্ষমতাসীন শাসকদলের পক্ষে সরাসরি প্রচারের কাজে এবং বিরোধী রাজনৈতিক দলের বিরুদ্ধে ব্যবহার করা হচ্ছে। বিরোধী রাজনৈতিক দল আহূত ৩০এ আগস্ট, ১৯৮৯ এর ভারতবন্ধকে কেন্দ্র করে এই গণতন্ত্র বিরোধী কার্যকলাপ চূড়ান্ত পর্যায়ে যায়। অতএব এই সভা অবিলম্বে আকাশবাণী এবং দূরদর্শনকে দলীয় মুখপত্রের মতো ব্যবহার করার অপচেষ্টা বন্ধ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।"

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তিনজন মাননীয় সদস্য মানবেন্দ্র মুখার্জি, সুভাষ গোস্বামী এবং রবীন্দ্রনাথ মন্ডল, তারা এই মোশনটা এনেছেন।

[3-40 — 3-50 P.M.]

কংগ্রেস থেকে যদি এই মোশনটা আনা হত তাহলে আমার মনে হয় ঠিক উপযুক্ত হত। এই রেজলিউশনটা আমাদের তরফ থেকে আনা উচিত ছিল। কিছুদিন আগে পার্লামেন্টে কেন্দ্রীয় মন্ত্রী মিঃ ভগত একটা জবাব দিয়েছিলেন তিন পাতার জবাব, সেটা সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল, কারা কত মিনিট কি ভাবে বলেন, এই সব তিনি তাতে বলেছেন। আমার মনে হয় মাননীয় সদস্যরা বোধ হয় লোকসভার ঐ সংক্রান্ত প্রশ্নোত্তরটা দেখেননি বা পড়েন নি, তাই এই প্রস্তাবটা এনেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা এই প্রস্তাবটা এনেছেন তাদের প্রথমেই এটা মনে রাখা দরকার যে, রেডিও এবং টি ভি কোনও পার্টির পত্রিকা বা এজেন্সি নয়। টিভি এবং রেডিওর ওপর হামলা হয়েছে, কর্মীদের মারধোর করা হয়েছে, ভয় দেখানো হয়েছে, তারপরেও যেভাবে টিভি এবং রেডিও নিরপেক্ষ সংবাদ পরিবেশন করছে তাতে আমি মনে করি এখানে তাদের প্রতি ধন্যবাদসূচক প্রস্তাব আনলে সত্যের অপলাপ করা হত না, প্রকৃত সত্যকে মর্যাদা দেওয়া হত। আমি মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, আপনারা টিভি এবং রেডিও'র কর্মীদের মেরেছেন, ঘাড় ধাক্কা দিয়েছেন, বের-করে দিয়েছেন তাদের ওপর অত্যাচার করেছেন, তবুও তারা শুধু মাত্র কর্মচারী হিসাবে নয় সেবক হিসাবে ন্যাশনাল ডিউটি করছেন। সেবামূলক মনোভাব নিয়ে নিবেদিত প্রাণ হিসাবে কাজ করে চলেছেন। আপনাদের মারধোর তাদের সেই কাজ থেকে বিরত করতে পারে নি। সুতরাং তাদের প্রতি ধন্যবাদসূচক প্রস্তাব আনলেই আমার মনে হয় সব চেয়ে ভাল হত। প্রথমে আমি রেডিওর কথা বলি,—গত বছর যখন এবিষয়ে এখানে আলোচনা হয়েছিল তখন আমি অনেক তথ্য দিয়ে পরিষ্কার করে বলেছিলাম যে, রেডিও'র সংবাদে সরকার পক্ষের লোকেদের এবং বিরোধী পক্ষের লোকেদের কিভাবে সুযোগ দেওয়া হয়, কাকে কতটা সুযোগ দেওয়া হয়। আজকে সেটাই আমি আবার একটু ছোট করে সকলকে স্মরণ করিয়ে দিচ্ছি, আমাদের রেডিও বা আকাশবাণী থেকে লোকাল বুলেটিন প্রচারিত হয়, সেই বুলেটিনটি যদি ১২ লাইনের হয় তাহলে তাতে ৮ লাইনই থাকে রাজ্যের সরকার পক্ষের কথা, আর ৪ লাইন থাকে বিরোধী পক্ষের কথা। এটা শুধু আমার কথা নয়, লোকসভায় মন্ত্রীও এই কথা বলেছেন। অর্থাৎ আমাদের রাজ্যের ক্ষেত্রে রেডিও বা আকাশবাণীর লোকাল বুলেটিনের ৩/৪ ভাগই হচ্ছে বামফ্রন্ট সরকারের এবং তার পার্টিগুলির কথা, আর ১/৪ ভাগ থাকে বিরোধী পক্ষের তথা কংগ্রেসের কথা। ডেটওয়াইজ আমি এই হিসাবটা দিতে পারি। ৮ লাইন ওদের কথা থাকে, আর ৪ লাইন আমাদের কথা থাকে। আর দিল্লি থেকে যে সংবাদ আকাশবাণীর মাধ্যমে প্রচারিত হয় তাতে ৫০ ভাগ থাকে সরকার পক্ষের কথা, আর ৫০ ভাগ থাকে বিরোধী পক্ষের কথা। লোকসভা ডিবেটের ক্ষেত্রে, অর্থাৎ লোকসভার বা রাজ্যসভার ডিবেট পরিবেশনের ক্ষেত্রে এই হিসাবেই তা পরিবেশিত হয়। এই অবস্থায় রেডিও পক্ষপাতিত্ব করছে বললে ভুল হবে। ওরা নিজেরাই দেখেছেন ওদের পার্টির সংবাদ পর্যন্ত রেডিওর মাধ্যমে আসে। অথচ ওরাই রেডিও'র কাজে বার বার বাধার সৃষ্টি করছেন, মারধোর করছেন, তথাপি তারা নিরপেক্ষভাবে কাজ করছেন। আমাদের রেডিও চিন বা রাশিয়ার রেডিও নয়। আমাদের দেশটা কোনও সমাজতান্ত্রিক দেশ নয়, এটা গণতান্ত্রিক দেশ, গণতান্ত্রিক দেশে ঐসব কথা বলা যায়, যা আজকে এখানে বলা হচ্ছে। একটা জিনিস মনে রাখতে হবে যে, রেডিওতে অনেক রকম প্রোগ্রাম থাকে, সমস্ত প্রোগ্রামের ভেতর থেকে মাত্র কয়েক মিনিট

সংবাদ পরিবেশিত হয় এবং সেখানে আমরা দেখছি—বিশেষ করে আমাদের রাজ্যের ক্ষেত্রে, স্থানীয় সংবাদের ক্ষেত্রে—বামফ্রন্টকে সব চেয়ে বেশি সময় দেওয়া হচ্ছে। আমরাই বরঞ্চ রেডিও'র ওপর ক্ষুব্ধ। তাদের বিরুদ্ধে আমাদের বক্তব্য ছিল, কিন্তু আমরা তা রাখি নি। তারা যা ভাল মনে করছেন তাই করছেন, ভালই করছেন। আমাদের কিছু বলার নেই। কিন্তু ওরা তা বলতে পারছেন না, কারণ ওদের মানসিকতা অন্য দিকে দাঁড়িয়ে আছে। আমি এক-একটা করে বলি। টিভিতে ৬টার সময় ২ মিনিট নিউজ হেডলাইন। সাড়ে সাতটায় সময় ১৫ মিনিট, এটা কিন্তু লোকাল নিউজ নয়, এটা ইন্টারন্যাশনাল, ন্যাশনাল অ্যান্ড লোকাল এই ৩টি মিলিয়ে একসঙ্গে ১৪ মিনিট হয়। রেডিওতে যেমন লোকাল নিউজ আছে, বুলেটিন আছে এখানে এইসব হয় না, এটা ন্যাশনাল, ইন্টারন্যাশনাল হয়। আপনারা বেশি নিউজ পান কিনা সেটাই আমার প্রশ্ন। আমি দুঃখের সঙ্গে বলি, আপনাদের পার্টির যতগুলি ফাংশন হয়েছে এমনি ব্রিগেডে, কলকাতায় যে জেলা সম্মেলন করলেন তাও টিভিতে দেখিয়েছেন। গণশক্তি কাগজে মুজাফ্ফর আহমেদের যে সংখ্যা প্রকাশিত হল এবং ইউনিভার্সিটি ইনস্টিটিউট হলে তারজন্য যে অনুষ্ঠান হল সেখানেও টিভি কভার করেছে যদিও তা করার কথা নয়। নেতাজি ইন্ডোর স্টেডিয়ামে মুজাফফর আমেদকে নিয়ে যে ফাংশন হয়েছিল তাও দূরদর্শন কভার করেছে, কোথাও ত্রুটি রাখেনি। আর একটি কথা বলি, কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব উপলক্ষ্যে শিশিরমঞ্চে যে ফাংশন করছেন তাও দেখানো হয়েছে। টাউন হলে যেটা করলেন সেটাও দেখানো হয়েছে। এই অ্যাসেম্বলিতে স্নেহাংশু আচার্যের ছবি টাঙানোর ব্যাপারে নিয়ে যে অনুষ্ঠান করলেন সেটাও দেখিয়েছেন। এই বামফ্রন্টের পক্ষে দূরদর্শন কতখানি কাজ করে তার বাস্তব চিত্র তুলে ধরছি। কোনও স্টেটের কোনও চিফ মিনিস্টারের ছবি দূরদর্শনে দেখানো হয় না বিশেষ করে কংগ্রেসের, কিন্তু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে দেখানো হয়। কোনও কংগ্রেসি মুখ্যমন্ত্রীর ছবি দূরদর্শনে দেখানো হয় না, কিন্তু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে দূরদর্শনে প্রায়ই দেখা যায়। এই সেদিন আমি দেখলাম আমাদের অর্থমন্ত্রী বক্তৃতা দিচ্ছেন, তার ছবি দেখানো হচ্ছে। এই বিধানসভার ৪ তারিখে যে নিউজ আইটেম হয়েছে সেই নিউজ আইটেমে (টিভিতে) শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরির জহর রোজগার যোজনার নিউজ সবচেয়ে বেশি ছিল, আব্দুল কায়ুম মোল্লার ছিল, খাদ্যমন্ত্রী নির্মলবাবুর ছিল। তারপর বিরোধী দলের সদস্যরা কে কি বলেছেন তা ছিল। টিভিতে ন্যাশনাল প্রোগ্রাম কংগ্রেসের কোনও চিফ মিনিস্টারের ছবি দেখেছেন? আপনারা একটা দিনের কথা উল্লেখ করুন? কিন্তু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে দেখানো হয়েছে। আপনারা টিভি, রেডিওকে বয়কট করেছেন, ঘাড় ধাক্কা দিয়েছেন, বুদ্ধদেববাবু এখানে আছেন, উনি আমাকে বলুন—কোনও সভ্য দেশ তার দেশের টিভি এবং রেডিওকে বয়কট করে? অথচ টিভি এবং রেডিওর কর্মচারিরা সেবক হিসাবে আপনাদের সমস্ত প্রোগ্রাম ফলো করে যাচ্ছেন। তারা নির্ভীক সৈনিকের মতন কাজ করে যাচ্ছেন। তারজন্য আপনারা তাদের ধন্যবাদ না দিয়ে দিনরাত্রি তাদের বিরুদ্ধে সোচ্চার হচ্ছেন।

আমি আপনার বলছি পশ্চিমবঙ্গের মানুষের কাছে টিভি, রেডিও অত্যন্ত জনপ্রিয়। টিভি, রেডিও কে গণশক্তির মতো যদি একটা পার্টির মুখপাত্র বলে ভাবেন তাহলে ভুল করবেন, অন্যায় করবেন। টিভি এবং রেডিও মেন ফাংশন হচ্ছে ন্যাশনাল, ইন্টার ন্যাশনাল এবং লোকাল এইগুলোকে সবচেয়ে বেশি প্রাধান্য দেয়, হ্যাঁ, টিভি, রেডিও তাই দেয়। টিভি,

[3-50 — 4-00 P.M.]

রেডিওর মাধ্যমে জাতীয়তা বোধকে জাগ্রত করা হয়। রেডিওতে কতগুলি প্রোগ্রাম আছে জানেন? ১৪২টি প্রোগ্রাম আছে। কটা চ্যানেল হোল ডে রেডিও/টিভি খুলে দেখবেন। দেখবেন প্রোগ্রাম হচ্ছে, এবং যে প্রোগ্রাম হচ্ছে তাতে কংগ্রেসের ঐ ব্রিগেড মিটিং দেখানো হয় না। যদি দেখানো হত তাহলে সন্তুষ্ট হতে পারতেন। আপনারা চান যে ঐ গণশক্তির মতো আপনাদের কথাই বলুক এবং আপনাদের জয়গান করুক। আমি দুঃখের সঙ্গে বলছি, ৩০ তারিখে টিভি-র কর্মীকে যেভাবে মারধোর করেছেন আমরা টিভি-র ছবি দেখেছি, মারধোর করেছেন। বুদ্ধদেব বাবু তো বলেছিলেন যে টিভি বন্ধের আওতার বাইরে থাকবে। পিকেটিং হচ্ছে, বেরোতে দেওয়া হচ্ছে না, বেলা ১২টা পর্যন্ত কাজ করতে পারে নি। ৩০ তারিখের সমস্ত ফটোগুলো তুলে দেখালে পশ্চিবমঙ্গের গণতন্ত্রপ্রিয় মানুষ চোখের জল ফেলত, নয়ত চোখে কাপড় চাপা দিত। ডান্ডা, লাঠি পাইপগান দিয়ে তাড়িয়ে তাড়িয়ে বেরিয়েছে, পুলিশ কি করেছে তার ছবিগুলো ওঠেনি, সকাল থেকে তাদের দরজার কাছে পিকেটিং করা হচ্ছে। আপনাদের স্বেচ্ছাসেবক, আপনারা বলেন যে ওরা আপনাদের লোক নয়। ছবি তুলতে পারেনি, তাই সারা ভারতবর্ষের লোক তা দেখতে পায়নি। আমার একজন বন্ধু বলছিল টিভিতে দেখাচ্ছে সব চলছে, সেটা চলবেই, বাস, ট্রেন, ট্রাম, স্কুল, কলেজ সবই খোলা রাখা যেতে পারে। The first Constitutional duty of a Government is to maintain the fundamental rights. এটা মৌলিক অধিকার, এই মৌলিক অধিকারকে রক্ষা করতে গেলে কি করতে হবে? জাতীয় সম্পত্তিকে রক্ষা করতে হবে, আমাদের এই সরকার জাতীয় সম্পত্তিকে রক্ষা করবার জন্য কোন দায়িত্বটা নিয়েছেন? Fundamental rights as well as duties. আমি বাস, ট্রাম, সংবাদপত্র সবই চালাব, এটা ফান্ডামেন্টাল রাইটস। সেদিন আপনারা আপনাদের ঠাঙ্গাড়ে বাহিনী দিয়ে স্তব্ধ করে দিয়েছেন। আমাদের সংবিধানিক অধিকারকে আপনি খর্ব করেছেন। ৩০ তারিখে বন্ধ করে রেডিও, সংবাদপত্র, টিভি তাদের মারধোর করে অত্যাচার করে তারপর একটা প্রস্তাব নিয়ে এলেন, বললেন নিন্দাসূচক প্রস্তাব। যদি ন্যূনতম বিবেচনাবোধ আপনাদের থাকত তাহলে এটা করতে পারতেন না। আমি আজকে দুঃখের সঙ্গে বলছি, দুরদর্শন, রেডিও, সংবাদপত্র এদের প্রতি আপনাদের চোখটা অন্যভাবে তৈরি। এ জিনিস চিনেতে হয়, সেখানে টি এন মেন স্কোয়ারে ছাত্রদের খুন করল, একটা ছবিও বেরোল না, কিন্তু ভারতবর্ষে তা হয় না। যেখানে রাজীব গান্ধী প্রধানমন্ত্রী, আমরা রাজীব গান্ধীর দর্শনের মানুষ। ন্যাশনাল, ইন্টারন্যাশনাল প্রোগ্রাম হচ্ছে, বেলগ্রেডের প্রাইম মিনিস্টার আসছেন, ওটাতো দেশের গর্ব, ওটা দেখানো যাবে না। চিনের প্রাইম মিনিস্টার আসছেন, তার সঙ্গে দেখা করবেন না? রাজীব গান্ধী সারা ভারতবর্ষের প্রধানমন্ত্রী তার ইন্টার ন্যাশনাল প্রোগ্রাম যা হচ্ছে সবগুলি কভার করতে হবে। ওটা দেশের গৌরব আপনি যদি ভাবেন পশ্চিমবঙ্গ আপনার দেশ এবং পশ্চিমবঙ্গ মানে জ্যোতিবসু তো সেটা ভুল। Rajiv Gandhi is a symbol of Prestige, Unity and integrity of India. He is a Symbol. তাকে দেখতে হবে। মুখ্যমন্ত্রীর যদি কিছু বলেন সেটা দেখালে আমরা কি বলি যে ওটা দেখব না? নিশ্চয়ই তা দেখবেন। তারজন্য আমি বলব, আজকে যে রেজলিউশন এনেছেন আমি ওদের বিবেকের কাছে অনুরোধ করব এটা তুলে নিন। তবে তার সঙ্গে যদি যোগ করেন যে, সাংবাদিকরা, রেডিও এবং টিভি, নিরপেক্ষভাবে কাজ করে চলেছে তাহলে এটা আমরা

সর্বান্তকরণে সমর্থন করব। পশ্চিমবঙ্গে 'গণশক্তি', 'যুব মানস' কাগজ বের হয়, কিন্তু সেই কাগজে বিরোধী দলের বক্তব্য বা কোনও ছবি কি আপনারা বের করেছেন? গণশক্তি কাগজে জীবন মুখোপাধ্যায় বলে যিনি ছিলেন, যিনি মন্ত্রীর খুব প্রিয়পাত্র ছিলেন, তিনি লক্ষ লক্ষ টাকা চুরি করে পালিয়ে গেছেন। আমি দেখেছি, সিক্সথ প্ল্যানে কাগজের জন্য যত টাকা পেয়েছেন তারচেয়ে বেশি টাকা খরচ করে ফেলেছেন। দেখা গেছে এক্ষেত্রে গণশক্তিকে বেশি টাকা দিয়েছেন। ভাবছেন, গভর্নমেন্ট মানেই বামফ্রন্ট মানেই সিপিএম। এটা ভাবছেন, তাতে ক্ষতি নেই, কিন্তু গণশক্তি কাগজকে এত বেশি টাকা দিয়ে বসুমতী বা আনন্দবাজারকে বঞ্চিত করছেন কেন? দিচ্ছেন না, কারণ তাদের দেখতে পারেন না। 'যুবমানস' এবং 'পশ্চিমবঙ্গ' আমাদের টাকায় ছাপানো হয় কিন্তু বিরোধী দলের কোনও কথাই তাতে ছাপা হয় না। তাতে বামফ্রন্টের মন্ত্রীরা কে কোথায় চুরি করতে যাচ্ছেন না যাচ্ছেন তার ছবি ছাপা হচ্ছে। রেডিও এবং টিভির সঙ্গে ভারতবর্ষের সম্মান জড়িত। আজকে রেডিও বা টিভির যদি নিন্দা করেন তাহলে বিশ্বাসঘাতক এবং প্রতারক হিসাবে পরিচিত হবেন। এই কথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী মানব মুখার্জি, শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী রবীন মন্ডল যে প্রস্তাবটা নিয়ে এসেছেন দূরদর্শন সম্পর্কে অমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের বক্তৃতা শুনলাম। তবে দূরদর্শন এবং আকাশবাণী সম্পর্কে তিনি যা বক্তৃতা রাখলেন, তার মাধ্যমে তিনি কি বক্তব্য দাঁড় করালেন সেটাই আমি বুঝতে পারলাম না। একটি কথা মাননীয় সদস্যকে বলি, ভারতবর্ষ একটা গণতান্ত্রিক রাষ্ট্র এটা তো মানেন? তাহলে একটি গণতান্ত্রিক রাষ্ট্রের প্রচার মাধ্যমের সাহায্যে যে প্রচার করা হবে তাতে বিরোধী দলের একটি ভূমিকা থাকবে এটাই স্বাভাবিক। আজকে আমাদের ক্ষোভটা কোথায়? আজকে ভারতবর্ষের প্রচার মাধ্যম বলতে রেডিও এবং টিভিকেই আমরা জানি। আজকে যে দেশে পঞ্চাশ কোটি মানুষ নিরক্ষর সেই পঞ্চাশ কোটি মানুষের কাছে সংবাদ পৌছালেই তারা ভারতবর্ষকে স্পষ্টভাবে জানতে পারবে না। এক্ষেত্রে দূরদর্শন একটি গুরুত্বপূর্ণ মাধ্যম বলে আমরা মনে করি। ইতিপূর্বে এই দূরদর্শন সম্পর্কে বারবার প্রস্তাব গ্রহণ করেছি। যে, এটা স্বয়ংশাসিত সংস্থা হওয়া উচিত। কেন আমরা একথা বলেছিলাম? এই কারণেই বলেছিলাম যে, ভারতবর্ষ একটি গণতান্ত্রিক রাষ্ট্র। এই গণতান্ত্রিক রাষ্ট্রে বিরোধী দলের যে ভূমিকা আছে সেটা সাধারণ মানুষের কাছে তুলে ধরা প্রয়োজন, কারণ তাদের নির্বাচিত প্রতিনিধিরা ন্যাস্ত দায়িত্ব কতটুকু পালন করছেন না করছেন সেটা ঐ নিরক্ষর মানুষগুলির জানবার অধিকার আছে।

মাননীয় সদস্য এটা তো মানেন যে ৪২ বছর দেশ স্বাধীন হবার পরেও আমাদের দেশের ৫০ কোটির উপরেও মানুষ নিরক্ষর। এটা কি একটা গর্বের কথা? সেই দেশের মানুষের কাছে সংবাদগুলি পৌছে দেয় দূরদর্শন। আর সেই দূরদর্শন খুললেই সঙ্গে সঙ্গে দেখতে পাব রাজীব গান্ধীর ছবি, রাজীব গান্ধী কোথায় যাচ্ছে, রাজীব গান্ধী কি বলছেন। কিন্তু বিরোধী পক্ষের যে ভূমিকা আছে, তারা মানুষের জন্য কতটা কি বলেন, কতটা কি

করেন, কতটা কি ভাবেন বা তারা কি ধরনের নীতি প্রয়োগ করতে চান সেইগুলি সব অন্ধকারে রাখা হচ্ছে। আপনাদের এই কথা বোঝা দরকার যে এর জন্য সাধারণ মানুষের মধ্যে ক্ষোভ ক্রমশ বাড়ছে। এই দূরদর্শন রাজীব গান্ধীর নিজের টাকা দিয়ে চলে না, সাধারণ মানুষের টাকা দিয়ে তৈরি। আজকে এই যে প্রচার মাধ্যম সেখানে দূরদর্শন খোলার সঙ্গে সঙ্গে শুধু দেখা যায় তাদের কথাটাই প্রচার হচ্ছে, তাদের বক্তব্যটাই বলা হচ্ছে। তাতে সাধারণ মানুষ ভাবছে যে গোটা ভারতবর্ষ বোধ হয় এই ভাবছে এবং এই ব্যাপারে বিরোধী পক্ষের কোনও বক্তব্য নেই, তাদের কোনও পথ নেই। কোনও গণতান্ত্রিক রাষ্ট্রে কখনও এটা হওয়া সম্ভব নয়। আপনারা গণতান্ত্রিক রাষ্ট্রের কথা বলেন, আপনারা বলেছেন বিরোধী দলের একটা ভূমিকা আছে, গণতান্ত্রিক নির্বাচনের মাধ্যমে সরকার গঠিত হয়েছে এবং বিরোধী দলের সদস্যরাও নির্বাচিত হয়ে এসেছে। কিন্তু সেখানে এই প্রচার মাধ্যমে বিরোধী দলের ভূমিকাকে অন্ধকার করে রেখে দেওয়া হচ্ছে, এখানেই আমাদের প্রতিবাদ। শুধু তাই নয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর মাধ্যমে আরও একটা ষড়যন্ত্র এখানে চলছে। ষড়যন্ত্রটা হচ্ছে আজকে ৪২ বছর পরেও ভারতবর্ষে এক দিকে দারিদ্র, একদিকে নিরক্ষর এবং অন্যদিকে বেকার সমস্যা। এই অভাবের মধ্যে সব চেয়ে বড় অবক্ষয় হল শিক্ষা ও সংস্কৃতিতে। শিক্ষা সংস্কৃতিতে অবক্ষয়ের মুখে নিয়ে গিয়ে কেন্দ্রীয় সরকার গোটা ভারতবর্ষকে ধ্বংসের পথে নিয়ে যাচ্ছে। কারণ দূরদর্শন খুললেই আমরা দেখতে পাই বিজ্ঞাপনে মহিলাদের নগ্ন ছবি এবং হিন্দি ছবিতে এমন ধরনের ছবি দেখানো হয় যাতে সাধারণ ঘরের ছেলে-মেয়েরা ওই জিনিসের প্রতি মেতে ওঠে। আগামী দিনের যারা ভবিষ্যত প্রজন্ম তাদের কাছে এমন ধরনের ছবি উত্থাপন করা হচ্ছে যাতে যুবক-যুবতী ভারতবর্ষের বলিষ্ঠতা সম্পর্কে উদাসীন থাকে, ভারতবর্ষের দারিদ্রতা বলুন আর নিরক্ষরতা সম্পর্কে যাতে কোনও আন্দোলন না করতে পারে তারা। ভারতবর্ষের মূল যে শক্তি তা থেকে তাদের বিরত করার চেষ্টা করছে। এই দূরদর্শনের মাধ্যমে এই রকম একটা ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে। আমরা এর জন্য বার বার প্রতিবাদ করছি। আপনারা জানেন এবং এখানে যারা প্রবীণ কংগ্রেসের নেতারা আছেন তারা জানেন স্বাধীনতার পুর্বে সংবাদপত্রের কি ভূমিকা ছিল। এই ভারতবর্ষের যুবক-যুবতীরা স্বাধীনতা আন্দোলনে হাসতে হাসতে ফাঁসির দড়ি গলায় পরে নিয়েছিল। আজকে তার ৪২ বছর পরে ভারতবর্ষের দারিদ্রতা দেখে, বেকার সমস্যা দেখে এই দেশের বেকার যুবকরা যাতে আন্দোলন না করে সেই রকম একটা মানসিকতা তৈরি করা হচ্ছে। এইভাবে সমাজকে অবক্ষয়ের মধ্যে নিয়ে গিয়ে ষড়যন্ত্র করে গোটা ভারতবর্ষকে ধ্বংসের পথে নিয়ে যাওয়া হচ্ছে। এইভাবে সংস্কৃতির যে সৌন্দর্যবোধ সেটাকে ধ্বংস করার ষড়যন্ত্র করা হচ্ছে। তাদের যে প্রচার তাতে ভারতবর্ষ সম্পর্কে এখানকার যুবক যুবতীদের ধারণা যাতে নির্মূল হয় তার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। দূরদর্শনের এই প্রচার সম্পর্কে আমরা প্রতিবাদ করছি এবং এই সম্পর্কে বিক্ষোভ প্রদর্শন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বলতে চাই দূরদর্শনের সাংবাদিকদের উপর বা যে কোনও সাংবাদিকদের উপর যদি আক্রমণ হয় তাহলে তার আমরা বিরোধিতা করছি, যে কোনও সাংবাদিকদের উপর আক্রমণ করা উচিত নয়। আমরা কখনও সাংবাদিকদের উপর আক্রমণ করা সমর্থন করি না। দূরদর্শনের সাংবাদিকরা তো সাধারণ কর্মচারী, তারা তো শুধু চাকুরি করেন। আমরা জানি তাদের নিয়ে যে ঘটনা সৃষ্টি করা হয়, তাদের যেভাবে নির্দেশ দেওয়া হয় তারা সেটাই করেন। এই যে কর্মচারিদের ছাঁটাই করা হয় তাদের পাশে

কারা থাকে, তাদের হয়ে আন্দোলন কারা করে?

[4-00 — 4-10 P.M.]

বামপন্থী দল তাদের পাশে দাঁড়িয়ে তাদের নিয়ে আন্দোলন করে। সেদিন যখন প্রেস বিল, মানহানি বিল উত্থাপন করা হয়েছিল তখন কেউ তার বিরুদ্ধে প্রতিবাদ করেছিল কিনা জানি না। মানহানি বিল উত্থাপন করা হলে সমস্ত বিরোধী দল এককাট্টা হয়েছিল এবং ঐক্যবদ্ধ ভাবে আন্দোলন করেছিল। আপনারা এটা কি মনে রেখেছেন? আজকে আপনারা এত দরদ দেখাচ্ছেন। মাননীয় সত্য বাপুলিকে বলি, আপনার কি যে বক্তব্য সেটা আমি বুঝতে পারলামনা। আপনি যদি বলতেন দূরদর্শনের বিরোধী দলের সদস্যদের কোথায় কবে মুজাফফর আহমেদ এর ছবি দেখানো হল তাহলে বুঝতাম কয়েকটা এই রকম ঘটনা আমাদের কাছে কোনও প্রশ্ন নয়। আমাদের প্রশ্ন সামগ্রিক ভাবে। দূরদর্শন কিভাবে কাজ করছে সেটাই হচ্ছে আমাদের বক্তব্য। দূরদর্শন খুললে আমরা দেখতে পাব রাজীব গান্ধীর ছবি। গোটা ভারতবর্ষের আর কেউ নেই? পার্লামেন্টে বিরোধী দলের কি আর কেউ নেই? রাজীব গান্ধীই কি একমাত্র ব্যক্তি যার ছবিই কেবল দূরদর্শনে দেখানো হবে? আমরা এর প্রতিবাদ করছি। এইভাবে গোটা পৃথিবীর সামনে ভারতবর্ষকে হেয় করা হচ্ছে। গণতন্ত্রে বিরোধী দলের যে ভূমিকা আছে সেটা যদি তুলে না ধরেন, তাহলে ভারতবর্ষ কি পরিচয় দেবে? হরতালের দিন কি ছবি দেখিয়েছেন? সেদিন গোটা ভারতবর্ষে কোথায় হরতাল হয়নি তা আপনারা দেখিয়েছেন। গোটা ভারতবর্ষে এই ছবি সেদিন দেখিয়েছেন। কিন্তু মানুষ কি তা মেনে নিয়েছেন? ভারতবর্ষের মানুষ যে তা মেনে নেন নি তা প্রমাণ হয়ে গেছে। কতকগুলো মিথ্যা ছবি দূরদর্শনে সেদিন দেখানো হয়েছে। আগে থেকে কিছু ছবি তুলে রাখা হয়েছিল এবং সেই ছবিগুলোই দূরদর্শনের মধ্যমে আপনারা প্রচার করেছেন। আপনারা এই যে ছবি সেদিন দেখিয়েছেন, এতে ভারতবর্ষের সম্মান কি আরও উন্নত হল? ভারতবর্ষের সম্মান কি আরও উজ্জ্বল হল? মানুষ এটা জানতে পেরেছে কেন্দ্রীয় সরকারের প্রচারের ধরন কি এবং দূরদর্শন হচ্ছে কেবলমাত্র কংগ্রেসের, একমাত্র কেন্দ্রীয় সরকারের। সেজন্য কেবল তাদের ছবিই সেখান থেকে প্রচার করা হবে। বিরোধী দলে যারা আছেন, যারা ভারতবর্ষের গণতন্ত্রকে রক্ষা করার জন্য বোফর্স-এর ঘটনাকে কেন্দ্র করে রাজীব গান্ধীর পদত্যাগ চেয়েছেন, তাদের যে বক্তব্য সেটা দূরদর্শনে কখনও দেখানো হয় না। আপনাদের যদি সাহস থাকত, গণতন্ত্রের প্রতি যদি বিশ্বাস থাকত তাহলে সেদিন ঐভাবে প্রচার করতেন না। তাহলে আপনারা সেইভাবে ছবি না দেখিয়ে ভারতবর্ষের কোথায় হরতাল হয়েছে আর কোথায় হয়নি তা দেখাতেন। আপনারা কিন্তু সেটা করেন নি। সেজন্য আজকে আপনাদের কাছে বলব, আপনারা যে কথা বলছেন, সাধারণ মানুষ আর সেই কথা বিশ্বাস করছেন না। ভি পি সিংকে চ্যালেঞ্জ করা হয়েছিল। সেই চ্যালেঞ্জের মোকাবিলা হলে আমরা দেখতে পেতাম বিরোধী নেতা এবং দেশের প্রধানমন্ত্রীকে টিভি-র সামনে বসে পরস্পর বক্তব্য পেশ করছেন। আপনারা এটা যদি করতেন তাহলে বিরোধী দলের প্রতি আপনাদের যে শ্রদ্ধা আছে তা আমরা বুঝতাম। গণতান্ত্রিক রাষ্ট্রে বিরোধী দলের যে ভূমিকা, তার প্রতি আপনারা যদি শ্রদ্ধা দেখাতেন তাহলে বিশ্ববাসীর কাছে ভারতবর্ষের মাথা হেঁট হয়ে যেত না। আজকে বিরোধী দলের ভূমিকাকে হেনস্থা করবার জন্য, মর্যাদাকে হানি করবার জন্য একদিকে যেমন এটা করা হচ্ছে, তেমনি আর একদিকে যুব সমাজকে

অবক্ষয়ের দিকে নিয়ে যাওয়া হচ্ছে। সংস্কৃতিকে অপসংস্কৃতির দিকে নিয়ে যাওয়া হচ্ছে। আমরা এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি এবং আজকে যে প্রস্তাব এসেছে একে সমর্থন করে এই কথাই বলব যে, এইভাবে কখনও চলতে পারে না। আপনারাও কিন্তু দেওয়ালের লিখন পড়তে পারছেন না। ভারতবর্ষের মানুষ, পশ্চিমবাংলার মানুষ, সংগ্রামী মানুষ বারেবারেই সংগ্রাম করেছেন। ভারতবর্ষের মানুষ সংগ্রাম করতে জানেন। আমি বিশ্বাস করি, ভারতবর্ষের স্বাধীনতার ৪২ বছর পর ভারতবর্ষের অত্যাচারী স্বৈরাচারী শক্তি কেন্দ্রের সরকারে বসে আছে—সারা ভারতবর্ষে আজ স্বৈরাচার চলছে, ভারতবর্ষের মানুষ তার বিরুদ্ধে গর্জে উঠেছে। আমরা তার পদধ্বনি শুনতে পাচ্ছি। আমরা দূরদর্শনের যে ভূমিকা তার বিরুদ্ধে কেবল প্রতিবাদ করছি না, এই সঙ্গে আপনাদের হুঁশিয়ারি দিতে চাই, আপনারা সতর্ক হোন। আমি আপনাদের বলি, আপনারা সেই পদধ্বনিকে গ্রহণ করুন।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শ্রী মানবেন্দ্র মুখার্জি, শ্রী সুভাষ গোস্বামী এবং শ্রী রবীন মন্ডল যে প্রস্তাব দূরদর্শন সম্পর্কে এনেছেন তার তীব্র প্রতিবাদ করছি এবং বিরোধিতা করছি। স্যার, আমাদের প্রথমত ব্যাপারটি অত্যন্ত বাস্তব এবং বিজ্ঞানভিত্তিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিবেচনা করা দরকার। যদি রাজনৈতিক ইস্যু করতে চান তাহলে সেইভাবে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার করুন তাতে কোনও আপত্তি নেই। যদি একে নিয়ে ভোটের রাজনীতি করতে চান তাহলেও কোনও আপত্তি নেই, করতে পারেন। কিন্তু আমরা সবাই জানি যে আমাদের দূরদর্শন এবং অল ইন্ডিয়া রেডিও যেভাবে চলছে তাতে যদি এই দায়িত্বজ্ঞানহীন লোকেদের হাতে পড়ে এর পরিচালনভার তাহলে এই প্রচার মাধ্যমগুলি যে সর্বনাশের কোন পর্যায়ে যাবে তা বলতে পারব না। যদি একটু ন্যূনতম উদারতার কোনও প্রথা থাকত এখানে এবং যদি বিরোধী দলকে মর্যাদা দেবার কোনও রকম চেষ্টা করা হত তাহলে আমিই বলতাম এই ২নং চ্যানেলটিকে সরকারি পরিচালনার করে দেওয়া হোক। কিন্তু কাদের হাতে এই দায়িত্ব দেবেন? যারা নিজেদের প্রচার মাধ্যমগুলিতে বিরোধীদের কণ্ঠ স্তব্ধ করে দিয়েছেন তারা কি মনে করেন যে দূরদর্শন বা অল ইন্ডিয়া রেডিও ওদের হয়ে যাবে? কোনও ডেভেলপিং কান্ট্রিতে কি কোনওদিন দেখতে পেয়েছেন যে এইসব প্রচার মাধ্যমগুলিকে দিয়ে দেওয়া হয়েছে? আন্ডার ডেভেলপড কান্ট্রিতেও কি এই জিনিস দেখতে পেয়েছেন? আমরা সেই সমস্ত সামরিক শাসন চাই না, আমরা কেউই চাই না যে এই প্রচার মাধ্যমগুলি দায়িত্বজ্ঞানহীন লোকেদের হাতে চলে যাক। আজকে যদি সামরিক শাসন হয় তাহলে প্রথমেই মিলিটারি বসবে দূরদর্শনের উপরে। যে যে দেশে এই ধরনের সামরিক উত্থান হয়েছে সেই সমস্ত জায়গাতে সামরিক শাসন সবচেয়ে আগে টিভি সেন্টার এবং অল ইন্ডিয়া রেডিও দখল করার চেষ্টা করে। এই মানসিকতা অত্যন্ত নিন্দনীয়। সুতরাং একে ভালোভাবে সুরক্ষা করা আমাদের কর্তব্য এবং সেটাই আমাদের গণতান্ত্রিক অধিকার। আমি নিজেও অনেক সময়ে বলে থাকি যে এর ব্যবহার ঠিক উপযুক্ত ভাবে দেওয়া হচ্ছে না। আমি বারবারই বলেছি যে এই পশ্চিমবঙ্গের দূরদর্শন অত্যন্ত গর্বের বস্তু কারণ সরকার নিজস্ব উদ্যোগে অ্যাজ এ ইনস্টিটিউশন হিসাবে দূরদর্শন সেন্টার তৈরি করেছেন। পশ্চিমবঙ্গ সরকার একটা এই ব্যাপারে নজির সৃষ্টি করেছে। ভারতবর্ষের সমস্ত রাজ্যে টিভি সেন্টারগুলি কেন্দ্রীয় সরকারের অর্থ নিয়ে গড়ে উঠেছে কিন্তু সেইদিক থেকে পশ্চিমবঙ্গ সরকার তার নিজস্ব টাকায় এই কেন্দ্র গড়ে

[4-10 — 4-20 P.M.]

তুলেছেন। আমরা এতে উই ফিল প্রাউড অফ ইট। আমি নিজে অনেক সময়ে বলেছি যে দূরদর্শন এবং রেডিওতে ভীষণ রিপিটেশন হয়ে থাকে। তার ওপরে স্থানীয় সংবাদ প্রচারের সময়ে অনেক সময়ে দেখা যায় আন্তর্জাতিক সংবাদ এরমধ্যে ঢুকে পড়ে এবং বহু ক্ষেত্রে রিপিটেশন হয়ে থাকে। ৩-৪ বার করে রিপিটেশন হয়ে থাকে। তারপরে আমি এমন একটা জায়গায় এম এল এ আমি নিজে মনে করি এবং এই ব্যাপারে অ্যাডভাইস করেছি অল ইন্ডিয়া রেডিওকে যে কিছু স্থানীয় সংবাদ হিন্দিতে হওয়া দরকার কারণ আমি আমার হার্ড রিয়েলিটি থেকে অনুধাবন করেছি যে এখানে প্রচুর হিন্দিভাষী ঢুকেছে এবং তাদের স্বার্থের জন্যে কিছু সংবাদ হিন্দিতে প্রচার করা উচিত। আজকে যদি দূরদর্শন আপনারা চালাতে থাকেন তাহলে তাতে দূরদর্শনে কেবলই জ্যোতিবাবু এবং বুদ্ধদেববাবুর ছবিই উঠতে থাকবে। যেমন ধরুন তামিলনাড়ুতে হিন্দি তারা শোনেন না, তারা যখন জাতীয় নেট-ওয়ার্ক প্রোগ্রাম হয় শোনেন না। কারণ সেখানে বিরোধী দলে এন টি রামারাও আছেন। এন টি রামারাওয়ের কথা যদি শুনতে হয় তাহলে তো সারাদিন সারা রাত্রি ধরে সিনেমা দেখাতে হবে। এত সম্ভব নয়? এটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার করে দেখুন। আমাদের দেশ তো আমেরিকা নয়, উই আর নট আমেরিকান, ডেমোক্রেসি ক্যান নট মিট দ্যাট। সেই অধিকার হতে পারে না। আমি অনেক সময়ে বলতে চেয়েছি যে ২নং চ্যানেলটা পরিচালনা করতে হয় যদি তাহলে আরেকটা কর্পোরেশন করা দরকার এবং এরজন্য টার্মস অ্যান্ড কন্ডিশন পরীক্ষা করা যেতে পারে। এইরকম জিনিস তো আপনারাই বলতে পারেন। কিন্তু তা না বলে মাননীয় সদস্যা বললেন যে দূরদর্শনে কেবল রাজীব গান্ধীর ছবি দেখানো হয়। রাজীব গান্ধীর ছবি দেখানো হবে না তো কি বুদ্ধদেববাবুর ছবি দেখানো হবে, কিরণময় নন্দের ছবি দেখানো হবে? কিরণময় নন্দর ঐ চারাপোনার ছবি দেখতে দেখতে আমরা ক্লান্ত হয়ে গিয়েছি। তার মধ্যেও যদি দূরদর্শন নিতে চান তাহলে তো বলার নেই। অথচ বিদ্যুৎ নেই, ৬/৭ ঘণ্টা লোডশেডিং চলছে। যারা বড়লোক তাদের বিশেষ কিছু ব্যবস্থা আছে, তারা ছাড়া আর কেউ তো টিভি দেখতে পায় না। বিদ্যুৎই তো নেই, দূরদর্শন তো দূরের ব্যাপার।

**মিঃ স্পিকার ঃ** আপনি বলতে চান দর্শন হচ্ছে কিন্তু দূরটা হচ্ছে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** চিফ মিনিস্টারকে কি কভার করা হয়না? বহুবার মাননীয় মন্ত্রী তেওয়ারি তো বলে দিয়েছেন কেন্দ্রের এবং রাজ্যের মন্ত্রীদের কথা, কে কতবার পেয়েছে কত মিনিট পেয়েছে। মিনিট টু মিনিট তার ডকুমেন্ট রয়েছে। জ্যোতিবাবু যে পরিমাণ কভারেজ পেয়েছে কোনও দেশের মন্ত্রী সেইভাবে পায়নি। জ্যোতিবাবু তো দূরের কথা, বুদ্ধদেববাবু তো দূরের কথা কিরণময় নন্দর ছবিও বেরিয়েছে। আগে কিরণময় নন্দ গাড়ি পেত না, এখন গাড়ি পাচ্ছে, তার ঐ চারাপোনার ছবিও এখন দেখানো হচ্ছে। আমাদের অর্থমন্ত্রী যেখানে যত ফিতে কাটছেন তার ছবি কি বেরোয় না, তাদের ছবি না পেলে তো ব্লাক অ্যান্ড হোয়াইট ছবি দেখানো হয়। আমি মনে করি এটা অত্যন্ত লজ্জাকর প্রসঙ্গ নিয়ে আলোচনা হচ্ছে। আপনারা তো অনেক সময় ডেমোক্রাটের কথা বলেন, বলুন তো আপনারা আপনাদের কাগজে কখনও বিরোধী দলের কথা ছাপেন। আপনারা তো সিপিএম করেন, আপনাদেরকেই

আজকে এটা গভীরভাবে ভাবতে হবে বিবেচনা করে দেখতে হবে এটা নাবালকের দ্বারা হয়েছে, সাবালকের দ্বারা হয়নি। এটা চাইল্ডিস হয়েছে, আমি এই কথা বলে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানবেন্দ্র মুখার্জি, শ্রী সুভাষ গোস্বামী, শ্রী রবীন মন্ডল দূরদর্শন এবং আকাশবাণী নিয়ে যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আজকাল আমাদের দেশে এই কথা তো চালু হয়ে গিয়েছে টিভি খুললেই রাজীব দর্শন, আর আকাশবাণী খুললেই বলবে রাজীব বাণী। আমি সুব্রতবাবুর কথা ধরে নিয়ে বলতে চাই—কংগ্রেসের দিকে বলতে চাই—আকাশবাণী বা দূরদর্শন নিংসন্দেহে এটা তো কোনও দলের বা ব্যক্তির নয়। আপনার দল তো একটা জাতীয় দল, তাই আপনার কাছে সুব্রতবাবু একটা প্রশ্ন তুলতে চাই সাংবাদিকদের উপর এই যে নিগ্রহ বা তাদের উপর যে অশোভন আচরণ করা হয়েছে তার জন্য তো আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথ্যমন্ত্রী অত্যন্ত দৃঢ়ভাবে প্রতিবাদ করেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী বারবার করে খবরে কাগজে বলছেন এবং আমরা যারা বামপন্থী মানুষ আমরাও এর বিরুদ্ধে প্রতিবাদ করছি। কিন্তু একটা কথা উল্টো দিক থেকে যেভাবে বলা হচ্ছে তাতে ভাবটা যেন এমনি, কংগ্রেসই একমাত্র এই নিগ্রহের নিন্দা করছে। আর আমাদের বামফ্রন্ট সরকার যেন তার বিপক্ষে, আর এর জন্য কংগ্রেস থেকে যেন ব্যবস্থা নেওয়া হয়েছে। আমি একটা জিনিস আপনাদের প্রশ্ন আকারে বলতে চাই। আজকে আকাশবাণী এবং দূরদর্শনের কাজটা কি হবে? এটাতো একটা জাতীয় প্রচারের মিডিয়াতো? সাধারণ মানুষের কাছে আকাশবাণী কি নিয়ে যাবে? আমরা যেটা বলতে চেয়েছি আপনাদের কাছে। সকালবেলা আপনি ম্যাকসিমাম দূরদর্শন খুললেই রাজীবের ছবি, টবি থাকে। সাংবাদিকরাতো এই নিয়ে আর প্রচার, প্রোপাগান্ডা করেন না, বা তারা তো এই সব ব্যাপারে নীতি-নির্দ্ধারণ করেন না, নীতি-নির্দ্ধারণ যারা করেন, আকাশবাণী খুললেই আগে রাজীবের কথা বলতে হবে। বেলগ্রেডে যে সম্মেলন চলছে সেই গুরুত্বপূর্ণ সংবাদটি, রাজীব কে ফার্স্ট বুলেটিন করা যেতে পারে। রাজীব কোথায় কি একবার হেঁচে ফেললেন আর তার সঙ্গে সোনিয়া গান্ধী কোথায় গেলেন সেটা কি আকাশবাণীর মাধ্যমে প্রচার করে জনশিক্ষার কোনও কাজে লাগে? আপনারা কি আকাশবাণীকে এইভাবে দেখবেন? যেমন ধরুন ৩০ তারিখ বন্ধ হল, নিশ্চয় নীতিগতভাবে আপনারা তার বিরোধিতা করেছেন, আমরা বন্‌ধ এর সমর্থক, আপনাদের কাছে কি বিনয় এর সঙ্গে একটা কথা জিজ্ঞাসা করতে পারি, সেদিনকে টিভিতে যখন দেখানো হয়েছিল বন্‌ধ এর দিন সকালে দিল্লিতে বাস চলেছে বলে টিভিতে দেখানো হয়েছে, আচ্ছা দিল্লিতে বন্ধে বাস চলেছিল? না চলেনি।

(গোলমাল)

যে আনন্দবাজার পত্রিকার উপর আপনারা ভরসা করেন, সেই আনন্দবাজার এর লেখা পড়ে দেখুন, আপনি সুহৃদ বাবুর লেখা পড়ে দেখুন, তিনি সেখান থেকে বসে লিখেছেন একটা আর্টিকেল, সেই আর্টিকেলটা আমি আজকে এখানে আনিনি। সেই আর্টিকেলটা কালকে আমি এনে দেখাব, এটা আমি দায়িত্ব নিচ্ছি। দিল্লিতে আপনারা যেমন গিয়েছিলেন আমারও অসংখ্য

আত্মীয় দিল্লিতে থাকে, তার সমস্ত রেফারেন্স দিয়ে আমি আপনাদের বলতে পারি। সেখানে বাস চলেনি। অথচ টিভিতে দেখানো হয়েছে, সংবাদ হেড-লাইন করা হয়েছে যে সেখানে বাস চলেছে। সাধারণ মানুষ, ভারতবর্ষের লক্ষ লক্ষ খেটে খাওয়া মানুষ যাদের দারিদ্র্যের কথা, কোনও দিনতো টিভিতে প্রচার করা হয় না। টিভিতে যে সমস্ত হিন্দি ছবি প্রচারিত হয় সেটা কি বন্ধ আর সংস্কৃতির পক্ষে রুচিকর? আপনি বলুন তো, আজকে বন্ধে এত কোটি টাকা ক্ষতি হবে, রেডিওতে বলা হয়েছে, টিভিতে বলা হয়েছে, কই কোনও দিনতো বলতে শুনিনি, আমদের ১ লক্ষ ৭০ হাজার কল কারখানা বন্ধ আছে, তার জন্য তো ভারতবর্ষের অনেক ক্ষতি হচ্ছে। কেন আজকে মুদ্রাস্ফীতি ঘটছে? কেন আজকে জিনিসপত্রের দাম বাড়ছে? এ সবের কথা তো কোনওদিন বলা হয় না সাধারণ মানুষের কাছে। এই সমস্ত জিনিসগুলো মানুষের কাছে প্রকাশিত হয়নি। কেন বলা হয়নি? আমরা সেগুলি বলতে চাই আপনাদের কাছে। লক-আউট এবং ক্লোজারের ফলে গভর্নমেন্টের হিসাবে, রিজার্ভ ব্যাঙ্কের হিসাব অনুযায়ী ৯৮ পারসেন্ট শ্রম-দিবস নষ্ট হয়েছে, কই সেটা নিয়ে তো কোনওদিন রেডিও বা টিভিতে বলা হয়নি। তার উপর তো কোনওদিন সমীক্ষা করা হয়নি। সেজন্য তো আমরা আজকে চাই, দ্বিতীয় চ্যানেল কেন রাজ্যের হাতে দেওয়া হবে না? পরিশেষে আমি বলব যে, কেন্দ্রীয় সরকার দায়িত্বজ্ঞানহীনতার সঙ্গে দূরদর্শন এবং আকাশবাণীকে ব্যবহার করছেন। জনগণের উপর বিশ্বাসঘাতকতা করছেন।

(সময় অতিক্রান্ত হওয়াতেও বক্তা তার বক্তব্য সমাপ্ত করতে পারেন নি।)

[4-20 — 4-30 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শ্রী মানবেন্দ্র মুখার্জি, শ্রী সুভাষ গোস্বামী এবং রবীন মন্ডল যে প্রস্তাব এনেছেন সেটা আমি সমর্থন করছি। কিন্তু ৪নং এবং ৬নং এই দুটি প্রস্তাব নিয়ে একসঙ্গে আলোচনা করতে পারলে ভাল হত। প্রথমে বলে নিই যে যারা সাংবাদিক, সে দূরদর্শনের হোক, আকাশবাণীর হোক বা সংবাদপত্রেরই হোক, সমালোচনাটা আমাদের তাদের বিরুদ্ধে নয়। এই ফ্লোর থেকে বারংবার উল্লেখ করা হয়েছে যে যা সত্য ঘটনা, যেটা বাস্তব, তা পরিবেশন করা হোক, দূরদর্শনে হোক, আকাশবাণীতে হোক আর সংবাদপত্রেই হোক। মন্তব্য বাস্তবের বাইরে যাবে না, সে মন্তব্য ভিন্ন ভিন্ন হতে পারে। এটাও ঠিক যে আমরা যতই বলি না কেন নিরপেক্ষতা কারও থাকে না। এখানে গণশক্তির কথা উল্লেখ করলেন। আমি বিশদ ব্যাপারে যেতে চাই না, একটা বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়ে কোন কোন শ্রেণী স্বার্থ নিয়ে কথা বলবেন, তাদেরও একটা মতবাদ আছে, হয়ত আনন্দবাজারের ভিন্ন মত আছে, স্টেটসম্যানের ভিন্ন মত আছে, এই নিরপেক্ষতা না থাকাই স্বাভাবিক। কারণ দৃষ্টিভঙ্গিটা শ্রেণীর দৃষ্টিভঙ্গি। যে যাই বলুন না কেন সংবাদপত্রের ভেতর দিয়ে দূরদর্শনের ভেতর দিয়ে আকাশবাণীর ভেতর দিয়ে তা প্রকাশিত হয় এবং সাংবাদিকদের অনেক অসুবিধা থাকে। এখানে অ্যাসেম্বলিতে একটা সিম্পোসিয়াম ডাকা হয়েছিল, সাংবাদিকদের তরফ থেকে কিছু বক্তব্য রেখেছিলেন, তার অনেকটাই আমরা অ্যাপ্রিসিয়েট করি। প্রশ্ন এটাই যা সত্য যা বাস্তব 'সেই সত্যই যে রচিবে তুমি'—উল্টে আমরা বাস্তব দৃষ্টিভঙ্গিতে ঠিক মনে করি না যা ঘটনা যা বাস্তব সেটা যাতে সঠিকভাবে প্রকাশিত হয়। ধরুন চিত্র নেওয়ার

ব্যাপারে একজন সাহেব এখানকার তিনি চিত্র নিয়েছেন, বিদেশে প্রচারিত হয়েছে। এখন ভারতবর্ষ বলতে তারা হয়ত যেখানে ভিখারি দেখেছেন, নোংরা দেখেছেন সেটা নিয়ে চিত্র প্রকাশ করলেন। এটা সত্য নয়। আবার হয়ত বালিগঞ্জের কোনও বাগান বা উদ্যান নিয়ে চিত্র নিলেন, এটাও সম্পূর্ণ সত্য নয়। এই প্রসঙ্গে বলে রাখি যারা সাংবাদিক তাদের অসুবিধা আছে, ব্যক্তিগতভাবে আলাপ করে তাদের কাছ থেকে এটা জানতে পারা যায় সংবাদপত্রের মালিক যারা তাদের নির্দেশ মতো তাদের বক্তব্যগুলি হাজির করতে হয়। তারা নিজেরা চিন্তা করে যেভাবে রাখতে চান অধিকাংশ সময় সেইভাবে রাখতে পারেন না। দোষ তাদের দিই না। সেদিক থেকে সাংবাদিকদের উপর যদি কেউ আক্রমণ করেন, আমাদের বামফ্রন্ট থেকে করেন বা কংগ্রেস থেকে করেন বা অন্য কোনও দলের তরফ থেকে করেন, তাদের উপর সেই আক্রমণ হওয়া উচিত নয় কোনওভাবেই। আমরা দেখেছি ভিয়েতনামে গেরিলা যুদ্ধের সময় সাংবাদিকরা প্রচন্ড বিপদ মাথায় রেখে সংবাদ সংগ্রহ করতে যান সেদিক থেকে দূরদর্শনে সাংবাদিকরা সঠিক চিত্র বের করার চেষ্টা করেন। বোফোর্স আমি আনছি না, সে সম্বন্ধে সঠিক সংবাদ বের করে আনার তারা চেষ্টা করছেন। আমাদের বামফ্রন্ট সরকারের দুর্বলতা যদি সঠিকভাবে প্রকাশ করেন তাহলে তা আমরা অন্যায় মনে করি না, তা থেকে শিক্ষা নেওয়া আমাদের কর্তব্য। আমি দূরদর্শনের কর্মীদের কথা বলছি না। ধরুন আগে আমরা দেখেছি মানুষের মনকে অন্য দিকে টেনে নিয়ে যাবার জন্য যত রকমের কু-সংস্কার, গোড়ামি, ধর্মীয় অন্ধকার সেগুলি প্রকাশ করার চেষ্টা হয়। এক সময় কংগ্রেস সেই কু-সংস্কার, সংকীর্ণতাকে উপস্থিত করেন। তার পিছনে একটা উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য হল কু-সংস্কার, ধর্মীয় গোঁড়ামি দিয়ে যদি মানুষের মনকে আপ্লুত করা যায় তাহলে এই ধরনের প্রচার দূরদর্শনে করতে হবে। সেটা প্রগতির পক্ষে ক্ষতিকারক হবে।

এই প্রশ্নটা আসছে। এখানে বিরোধী দল বারবার বলেন যে, অধ্যক্ষ মহাশয় বলেছেন এই বিধানসভা হচ্ছে বিরোধীদের বিধানসভা এবং বিরোধীদের যে সুযোগ দেওয়া হয় সেটা আমরা সঠিক বলে মনে করি। তেমনি দূরদর্শন বা আকাশবাণী অথবা সংবাদপত্রে বিরোধীদের বক্তব্যগুলি নিশ্চয় প্রকাশ করা হবে। কেন জ্যোতিবাবুর ছবি ছাপা হল বা রাজীব গান্ধীর ছবি ছাপা হল, এটা বড় কথা নয়। ওরা প্রমিনেন্ট ফিগার হয়ে দাঁড়িয়েছেন প্রধানমন্ত্রী বা মুখ্যমন্ত্রী বলে এবং ব্যক্তিগত প্রতিভা তার সাথে যুক্ত হবার ফলে। কিন্তু সঠিক ভাবে তথ্যগুলি, ঘটনাগুলি প্রকাশ করা হচ্ছে না। বরং দূরদর্শনের সব চেয়ে বিপদ গ্রামের মানুষের কাছে গিয়ে হাজির হচ্ছে। সেখানে যত রকমের পুরানো অন্ধ গোঁড়ামি কুসংস্কার প্রচার করা হচ্ছে। ইন্দিরা গান্ধী মারা গেছেন। কিন্তু বিগত লোকসভা নির্বাচনের সময় তাকে যেভাবে প্রচার করা হল তাতে করে মানুষের সফট কর্নারে ঘা দেওয়া হয়েছে। এইগুলি ঠিক নয় ভারত বন্ধের ব্যাপারেও যেভাবে প্রচার করা হয়েছে তা ঠিক হয়নি। এটা করা ঠিক নয় আজকে মূল্যবোধ হারিয়ে যাচ্ছে। এই কথা বলব যে, ফ্রন্টের কর্মীদের আক্রমণ সাংবাদিকদের উপর ঠিক নয়। আমি আশা করব এই বিষয়ে তারা সুচিন্তিত হয়ে কাজ করবেন। এই কথা বলে প্রস্তাবটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই অলোচনাটি ৪-৩০-এর মধ্যে শেষ করার কথা ছিল। কিন্তু এখন

দেখা যাচ্ছে এই সময়ের মধ্যে শেষ হবে না। আমি তাই সভার অনুমতি নিয়ে আরও আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি এতে কারও আপত্তি নেই। অতএব আধ ঘণ্টা সময় বাড়ানো হল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে মাননীয় সদস্য মানব মুখার্জি, শ্রী সুভাষ গোস্বামী ও শ্রী রবীন মন্ডল যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার সমর্থনে দু-একটি কথা বলব। দূরদর্শন আজকে সারা দেশে, শুধু বিরোধী দলের কাছে না, অন্যান্য প্রচার মাধ্যমগুলির কাছে এবং সম্ভবত কংগ্রেস দলের একটা বড় অংশ, যারা খানিকটা সুস্থ চিন্তা করেন তাদের কাছেও একটা যন্ত্রণাদায়ক, পীড়া দায়ক যন্ত্রে পরিণত হয়েছে। সকলেই বুঝতে পারছেন যে, এখন এমন একটা নীতি ক্রমান্বয়ে নেওয়া হচ্ছে বিশেষ করে নির্বাচনের আগে বেপরোয়াভাবে, রুচিহীন, যুক্তিহীনভাবে এমন একটা নীতি নিতে যাচ্ছে দূরদর্শন যেটা কংগ্রেস দলের পক্ষেও যন্ত্রাণাদায়ক হচ্ছে বলে আমাদের ধারণা এবং ভারতবর্ষের দলমত নির্বিশেষে সমস্ত সংবাদ পত্র এর বিরোধিতা করছে। আজ পর্যন্ত কোনও সংবাদপত্র বর্তমান দূরদর্শন

[4-30 — 4-40 P.M.]

নীতির সমর্থনে লিখেছেন বলে আমাদের চোখে পড়েনি। প্রত্যেকটি সংবাদপত্র বলছে এটা বাড়াবাড়ি হচ্ছে। এই আবহাওয়ার সামনে দাঁড়িয়ে এখানে যে প্রস্তাব আনা হয়েছে অমি সেই সম্পর্কে দু'একটি কথা বলব। এই সমস্যা ভারতবর্ষের। ভারত সরকারের সামনে ১৫/২০ বছর আগেই এই সমস্যা এসেছে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময়ে, যখন তিনি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী ছিলেন এবং তখন তিনি একটি কমিশনও করেছিলেন, তার নাম হল মিশ্র কমিশন। পরবর্তীকালে জনতা পার্টির সরকার অল্প সময়ের জন্য ছিলেন। তারাও ভার্গিস কমিশন করেছিলেন। এই কমিশনের রিপোর্টে এই সম্পর্কে উদ্বেগ প্রকাশ করা হয়েছিল এবং দুটি কমিশনের রিপোর্টের মোটামুটি প্রতিপাদ্য বিষয় একই রকম ছিল। এক ধরনের অটোনমি চিন্তা করতে না পারি এবং প্রশাসনিক বাস্তব কাঠামো কি হবে এটা যদি ঠিক করতে না পারি তাহলে এটা আমাদের মতে এতবড় বিমাতৃসুলভ আচরণ এই গণতান্ত্রিক দেশে চলতে পারে না। দুটি কমিশনই বলেছিল এর খানিকটা স্বাতন্ত্র দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও অবস্থাতেই এই আলোচনা গুরুত্ব দিয়ে করেন নি। তারপর এটা ক্রমান্বয়ে কুক্ষিগত হতে হতে এখন একটা বিপজ্জনক অবস্থায় গেছে এবং সেই অবস্থাটি সারাদেশের কোনও মানুষই সহ্য করতে পারছে না। এই প্রস্তাবের উপর বিরোধী দলের সদস্য মাননীয় সুব্রতবাবু বক্তব্য রাখলেন। উনি এখানে বলেছেন দায়িত্বজ্ঞানহীনের মতো ক্ষমতা তুলে দেবেন, তৃতীয় বিশ্বের দিকে তাকিয়ে দেখুন কি হচ্ছে। তৃতীয় বিশ্বের দেশে তো ফ্যাসিবাদ, মিলিটারি, ডিক্টেটরশিপের ভিত্তি—তাহলে আমরা কি সেটাকেই বেছে নিয়ে টেলিভিসনে ডিক্টেটরশিপ চালু করে দেব, এটাই বলতে চাইছেন? আমাদের দেশে গণতন্ত্র চলছে কেন, ডিক্টেটরশিপ চলবে—এটাই বলতে চাইছেন? তৃতীয় বিশ্বের দিকে তাকিয়ে দেখুন—তারপর গণতন্ত্রের কথা আমরা বলছি। এখানে দায়িত্বজ্ঞানহীন কারা, সেই বিচার শুধু কংগ্রেস দল করবে, নাকি কংগ্রেস দল বিরোধীকেও স্বীকার করেন? বিরোধীরাও দায়িত্বশীল রাজনৈতিক দল এটা কি মনে করেন? যারা মনে মনে এক দলীয় গণতন্ত্রে বিশ্বাস করেন তারা বলুন বিরোধীদলের দায়িত্ব নেই,

তারা দায়িত্বশীল নয়, একমাত্র দায়িত্ব হচ্ছে রাজীব গান্ধীর। বিরোধীরা দায়িত্বজ্ঞানহীন, এই কথা আমরা বিরোধীরা কখনও শুনিনি। কার কত দায়িত্ববোধ আছে, সেটা আমাদের জানা আছে। আমরা মনে করি এখানে যে কথাগুলি বলা হল যে সময়সূচির ব্যাপারে একটা নীতি ঠিক করা আছে—এই নীতি নিয়ে আমাদের এম পিরা পার্লামেন্টে বারবার প্রশ্ন তুলেছেন, কনসালটেটিভ কমিটিতে আমাদের সদস্যরা বারবার কথা বলেছেন, আমি একথা দায়িত্ব নিয়ে বলছি, সময়ের যে ভাগ দেখানো হয় যে কত ভাগ সরকারি দল বলবে, কত ভাগ বিরোধী দল বলবে, সেখানে একটা বাজে হিসাব দিয়ে সম্পূর্ণ বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। সেখানে সরকারপক্ষ বা সরকারি দল কোনও রকম কোনও নীতি মানছেন না সেটা সকলেই জানেন। দেশের প্রধানমন্ত্রী মহাশয় নিশ্চয় বেশি সময় পাবেন কিন্তু বিরোধীদলরা তো তাদের মর্যাদা অনুযায়ী সময় পাবেন। পাচ্ছে? সেটাই তো প্রশ্ন। পাচ্ছে না। পাচ্ছে না বলেই আবার যখন সুযোগ এসেছে তখন দেখা যাচ্ছে সেই বক্তব্যগুলি একদম বিভ্রান্তি করে দেবার জন্য বিরোধীদের বক্তব্যকে সম্পূর্ণ ধুলিস্যাৎ করে দেওয়া হয়েছে। যখন বিরোধীরা চালেঞ্জ ছুঁড়ে দিলেন, যখন ভি পি সিং বললেন সারা দেশে যা হল বফর্স নিয়ে প্রধানমন্ত্রী আসুন না টিভিতে, আপনিও বলবেন, আমিও বলব, রাজীব গান্ধীকে ভি পি সিং-এর সেই প্রকাশ্য চ্যালেঞ্জের জবাব পাওয়া গেল না।

(নয়েজ ফ্রম কংগ্রেস বেঞ্চ)

সেই উত্তর নেই কেন? সেই সাহস নেই কেন? কেন সাহস হল না টিভিতে ভিপি সিং-এর সঙ্গে ডিবেট করার। তা হলে তখন টিভির নিরপেক্ষতা বোঝা যেত, আপনাদের ক্ষমতা বোঝা যেত। সে ক্ষমতা নেই। স্যার, এই অবস্থায় সামনে দাঁড়িয়ে আমাদের পক্ষের সদস্যরা অনেক কথা বলেছেন, আমি আর তার মধ্যে যাচ্ছি না, আমি অন্য প্রসঙ্গে যাচ্ছি। সেখানে ধর্মীয় ঘটনা দিনের পর দিন দেখানো হচ্ছে। প্রধানমন্ত্রী কেরালায় গিয়ে নারকেল ভাঙ্গছেন। কালকে দেখিয়েছে। শাঠে বলে একজন মন্ত্রী, ভগত বলে একজন মন্ত্রী, ফুল বেলপাতা নিয়ে পূজা করছেন। এই হবে টিভি? ধর্মনিরপেক্ষতার মানে এই? সরকারি টিভিতে দেখানো হবে কেন্দ্রীয় মন্ত্রী বেলপাতা, ফুল নিয়ে বসে আছেন? এই নীতি হলে ধর্মনিরপেক্ষতা থাকে না দেশে। এইসব জিনিস দেখানো হচ্ছে।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চঃ- দেখানো হবে এসব।)**

এই জিনিস হলে সর্বনাশ হবে আপনাদের। তারপর স্যার, আমরা দুবেলা সেখানে দেখছি মেরা ভারত মহান। নিউজের ফাঁকে, ভিউজের ফাঁকে, সিনেমার ফাঁকে তিন মিনিট ধরে নেহেরুকে দেখানো হচ্ছে। পশ্চিমবাংলার মানুষ কি ভাবতে পারেন না, আমরা একদিনের জন্যও ক্ষুদিরামকে দেখব না কেন? আমরা একদিনের জন্যও প্রফুল্ল চাকিকে দেখতে পাব না কেন? আমরা ক্ষুদিরামকে দেখি না, প্রফুল্ল চাকিকে দেখি না, আমাদের প্রতি তিন মিনিট অন্তর নেহেরুকে দেখতে হয় এটাই হচ্ছে আমাদের যন্ত্রণা। এ জিনিস দিনের পর দিন চলছে। তারপর আপনারা জানেন, কলকাতায় নিউজ, কলকাতায় ভিউজ, আলোচনা যা করা হচ্ছে সেখানে আমাদের সরকারের শিক্ষা নীতি, আমাদের সরকারের যে কোনও নীতিকে খোলাখুলি আক্রমণ করা হচ্ছে। কলকাতায় একটি সংবাদপত্রের একজন সম্পাদককে দিয়ে মুখ্যমন্ত্রীর

ইন্টারভিউ করা হল। মুখ্যমন্ত্রীকে বলা হল এটা আপনার ইন্টারভিউ। সেই সম্পাদক মুখ্যমন্ত্রীকে ইন্টারভিউ করলেন। তারপর সেই সমস্ত ইন্টারভিউটাকে ভেঙ্গেচুরে তাদের মতন করে সাজিয়ে, মুখ্যমন্ত্রীর মুখে, মুখ্যমন্ত্রী একটা কথা বলছেন আর সেই এডিটরের নাম করে আরও বাজে কথা বলে মুখ্যমন্ত্রীর ইন্টারভিউকে ডিসট্রট করা হয়েছে। দিনের পর দিন টেলিভিশনে এই জিনিস আমরা দেখছি। এমন একটা অবস্থার সামনে দাঁড়িয়ে আমরা সিদ্ধান্ত করেছি—আমরা যেমন গতবার নির্বাচনের মুখে করেছিলাম—আমাদের বক্তব্য বলবার দরকার নেই টেলিভিশনে। আমরা এখন ঠিক করেছি, আমাদের সরকার, আমাদের বামপন্থী দলগুলি যে আমরা টেলিভিশনে অল ইন্ডিয়া রেডিওতে যাব না। এখানে কথা হল,—

(নয়েজ ফ্রম কংগ্রেস বেঞ্চ)

সভ্যতার সংজ্ঞা আপনাদের কাছে শিখব না। আমরা টিভি, রেডিও তাদের কাছে লিখিতভাবে জানিয়ে দিয়েছি, আপনাদের আমরা সনির্বন্ধ অনুরোধ জানাচ্ছি যে দয়া করে সরকারি কর্মসূচিতে আসবেন না। মাননীয় স্পিকার মহাশয়, আমি এই সুযোগে সেই কথার আবার পুনরুক্তি করে বলছি সরকারি প্রোগ্রামে আকাশবাণী এবং দূরদর্শন দয়া করে আসবেন না, তাহলে আমাদের যন্ত্রণা থেকে আমরা মুক্তি পাব। তাহলে আমাদের আর কষ্ট করে আপনাদের দেখতে হবে না।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চঃ-মৎস্য মন্ত্রীকে রোজ দেখা যায়)**

মৎস্যমন্ত্রীকে দেখে আপনাদের কষ্ট লাগছে আর আমাদের যে দিনের পর দিন প্রধানমন্ত্রীকে দেখে বিরক্ত লাগছে এটা বুঝতে পারছেন না? এখানে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় কয়েকটি কথা বললেন। তিনি বললেন, টিভিটা একটা পার্টির এজেন্সি নয় এটা আপনাদের বুঝতে হবে। টেলিভিশন কোনও পার্টির এজেন্সি নয়। টেলিভিশনে কোন গলিতে যুবকংগ্রেস মালা দিচ্ছে, কোন গলিতে তারা ফ্লাগ তুলছে সেগুলি দিনের পর দিন আমাদের দেখতে হচ্ছে। টেলিভিশন তো কোনও পার্টির এজেন্সির নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি বলেছেন যে টেলিভিশন হচ্ছে সেবা মূলক প্রতিষ্ঠান। আমার প্রশ্ন যে কার সেবা তারা করছেন? প্রধানমন্ত্রীর সেবা করছেন? তিনি অবার বলেছেন যে এটা নিবেদিত প্রাণ। আমি জিজ্ঞাসা করি তার কাছে নিবেদিত প্রাণ? এটা কি রাজীব গান্ধীর কাছে? রাজীব গান্ধীর সেবা করছেন এই টেলিভিশন। আমরা টেলিভিশনের এই নীতির বিরোধিতা করছি। এই কারণে বিরোধিতা করছি সারা দেশে যে রাজনৈতিক লড়াই আসন্ন তাতে অনেক নীতি নির্দ্ধারিত হবে এবং সেই নীতির পরিবর্তন হবে। দূরদর্শন এবং আকাশবাণী তার সীমার মাত্রা ছাড়িয়ে গেছে। সে জন্য এই বিধানসভা থেকে তাদের আমরা ধিক্কার জানাচ্ছি। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মাননীয় সদস্য মানবেন্দ্র মুখার্জি এবং রবীন মন্ডল মিলে দূরদর্শন এবং আকাশবাণীর ভূমিকা নিয়ে যে প্রস্তাব

এনেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। দূরদর্শন এবং আকাশবাণীর যে একপেশে প্রচার তার বিরুদ্ধে অভিযোগ দীর্ঘদিনের এখানে বামপন্থী দলগুলি যে শুধু এই অভিযোগ করেছে তা নয়, কেন্দ্রের শাসক দলের বিরুদ্ধে এবং আকাশবাণী এবং দূরদর্শনের বিরুদ্ধে আমরা সমস্ত দলই একথা বলে আসছি। কাজেই আজকে এই বিষয়ে সমালোচনা হবে এবং প্রতিবাদও হবে। কারণ আমাদের দেশকে ফেডারেল ডেমোক্রাটিক রিপাবলিক বলে বলা হয়। অন্তত সংবিধানে তাই বলা আছে। এখানে বিভিন্ন রাজনৈতিক দল থাকবে, তাদের নিজ নিজ মতাদর্শ থাকবে এবং তারা তা নিয়ে প্রচার করতে পারবে, মানুষের কাছে যেতে পারবে। সংবিধানে সেই সুযোগের সমতার কথা বলা আছে। কিন্তু আমরা এখানে যা দেখছি তাতে আকাশবাণী এবং দূরদর্শনে সেই জিনিস রক্ষিত হচ্ছে না। বিশেষ করে ৩০ তারিখের ভারত বন্ধকে কেন্দ্র করে আমরা যা দেখেছি তা নিশ্চয়ই কেউ সমর্থন করবে না। এক নাগাড়ে অহরহ প্রচার করা হয়েছে কলকারখানায় শ্রমিকদের ছবি দেখিয়ে। প্রচার করা হয়েছে যে রেল বন্ধ হলে কত ক্ষতি হবে, ইন্ডাস্ট্রি বন্ধ হলে কত ক্ষতি হবে, ব্যবসা-বাণিজ্য বন্ধ হলে কত ক্ষতি হবে, একদিন বন্ধ হলে ৯২০ কোটি টাকার ক্ষতি হবে। এগুলি বারবার প্রচার করা হল। কিন্তু রাজীব গান্ধী, যারা দেশের ক্ষতি করছেন, সর্বনাশ করছেন সেগুলি কেন প্রচার করা হবে না? যখন এটা গণতান্ত্রিক দেশ তখন এক পক্ষের কথা কেন বলা হবে, অন্য পক্ষের কথা কেন বলা হবে না? এখানে তারা বন্ধের বিরুদ্ধে প্রচার করে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৫ই আগস্টে দেখলাম যে কলকাতার অলিতে-গলিতে কংগ্রেস যে সমস্ত অনুষ্ঠান করেছে সেগুলি দেখানো হল। কিন্তু একই দিনে জাতীয় সংহতির জন্য আমাদের একটা বিরাট সমাবেশ হয়েছিল সেটা দেখানো হল না। এই জিনিস কখনও চলতে পারে না। এই জিনিস চলার কথা নয়। কিন্তু আকাশবাণী এবং দূরদর্শন সেই জিনিস করে চলেছেন। কাজেই এটা কখনও মেনে নেওয়া যায় না। স্বভাবতই এর বিরুদ্ধে প্রতিবাদ হচ্ছে এবং এই প্রতিবাদ হবে। তবে এই প্রতিবাদ নিশ্চয়ই আকাশবাণী এবং দূরদর্শনের কর্মীদের পিটিয়ে হবে না। কারণ তারা সাধারণ কর্মচারী। কোনও ঘটনা কতখানি দেখানো হবে সেই নীতি তারা ঠিক করেন না। তারা খবর সংগ্রহ করেন। কাজেই এই কাজ যারাই করে থাকুন, তারা হুজুগে করুন আর যেভাবেই করুন, বামপন্থীদের এই কাজ নয়। এই কাজের জন্য সকলেই নিন্দা করবে এবং আমিও এর নিন্দা করছি। কিন্তু আজকে ভেবে দেখার দিন এসেছে, যেভাবে আকাশবাণী এবং দূরদর্শন এক নাগাড়ে প্রচার করে চলেছে একটা বিশেষ রাজনৈতিক দলের পক্ষে এবং বিরোধী রাজনৈতিক দলের বিপক্ষে, এটা হওয়া উচিত নয়। এখানে বলা হয়েছে বসুমতী, যুবমানস, সম্পর্কে। এইগুলো সরকারি পত্র পত্রিকা। এইগুলো সরকারের কাজ কর্ম অ্যাকটিভিটি সম্পর্কে প্রচার করে। এই রকম প্রকাশনা কেন্দ্রেও আছে, কেন্দ্রীয় সরকারের তত্বাবধানে অনেক পত্র পত্রিকা বের হয়, সেখানেও তো কেন্দ্রীয় সরকারের কাজ কর্ম সম্পর্কে তাতে লেখা থাকে। সুতরাং বসুমতী, যুবমানস কি দোষ করল? সেই জন্যই তো আমাদের দাবি যদি রাজ্য সরকারের হাতে আলাদা করে আকাশবাণীর একটা চ্যানেল এবং দূরদর্শনের সেকেন্ড চ্যানেল যদি রাজ্য সরকারের হাতে থাকতো তাহলে এই জিনিস হত না। তারা তাদের কথা বলতেন, আমরা আমাদের কথা বলতাম। কিন্তু সেই সুযোগ এখানে দেওয়া হয়নি। সেই জন্য আমাদের দাবি দূরদর্শনের দ্বিতীয় চ্যানেলকে রাজ্য সরকারের হাতে ছেড়ে দিতে হবে। তাহলে মানুষ সিদ্ধান্ত নিতে পারবে, কোনটা ঠিক কোনটা

বেঠিক। সেই জায়গায় আকাশবাণী এবং দূরদর্শন থেকে একপেশে প্রচারের ফলে আজকে এখান থেকে যে প্রস্তাব উঠেছে, সেটা আশা করি সকলে সমর্থন করবেন এবং দূরদর্শন, আকাশবাণী কর্তৃপক্ষ ভেবে দেখবেন যেভাবে তারা প্রচার করে চলেছেন, এটা যুক্তি সঙ্গত কি না। তাদের ভূমিকা তারা পরিবর্তন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Subhas Goswami that—

এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকার পরিচালিত দুটি প্রচার মাধ্যমে দূরদর্শন এবং আকাশবাণীকে কেন্দ্রে ক্ষমতাসীন শাসকদলের পক্ষে সরাসরি প্রচারের কাজে এবং বিরোধী রাজনৈতিক দলের বিরুদ্ধে ব্যবহার করা হচ্ছে। বিরোধী রাজনৈতিক দল আহূত ৩০এ আগস্ট, ১৯৮৯-এর 'ভারতবন্ধ'কে কেন্দ্র করে এই গণতন্ত্র বিরোধী কার্যকলাপ চূড়ান্ত পর্যায়ে যায় ;

অতএব এই সভা অবিলম্বে আকাশবাণী এবং দূরদর্শনকে দলীয় মুখপত্রের মতো ব্যবহার করার অপচেষ্টা বন্ধ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে :

was then put and a division taken with the following result :-

**AYES**

Abul Basar, Shri

Adbul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Dr.

Adak, Shri Gourhari

Adak, Shri Nitai Charan

Bagdi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bal, Shri Shakti Prasad

Barma, Shri Manindra Nath

Bauri, Shri Gobinda

Bauri, Shri Haradhan

Bauri, Shri Madan

Bera, Shri Pulin

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharya, Shri Gopal Krishna

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bose, Shri Nirmal Kumar

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Gour

Chakraborty, Shri Shyamal

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Subhendu

Chowdhury, Shri Sibendranarayan

Das, Shri Ananda Gopal

Das Mahapatra, Shri Kamakhyanandan

De, Shri Bibhuti Bhusan

Deb Sharma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Naren

Doloi, Shri Siba Prasad

Ghosh, Shri Deb Saran

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Malin

Ghosh, Shri Tarapada

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Habib Mustafa, Shri

Halder, Shri Krishna Chandra

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Jahangir Karim, Shri Sk.

Joarder, Shri Dinesh

Kar, Shri Nani

Kar, Shri Ramsankar

Kisku, Shri Laksmi Ram

Kumar, Shri Pandab

Kundu, Shri Gour Chandra

Mahata, Shri Satya Ranjan

Mahamuddin, Shri

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Sukhendu

Majhi, Shri Raicharan

Mandal, Shri Prabhanjan Kumar

Mitra, Shri Biswanath

Mohammad Faraque Azam, Shri

Moitra, Shri Birendra Kumar

Mojumdar, Shri Hemen

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Sudhansu Sekhar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Niranjan

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Nath, Shri Monoranjan

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Sukra

Patra, Shri Amiya

Pramanik, Shri Abinash

Purkait, Shri Probodh

Sarkar, Shri Debaprasad

Pramanik, Shri Sudhir

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Narmada

Ray, Shri Subhus Chandra

Roy, Shri Hemanta

Roy, Shri Mrinal Kanti

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Sayed Md. Masih, Shri

Sen, Shri Nirupam

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Shish Mohammad, Shri

Singha, Shri Suresh

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Khagendra

Sinha, Shri Nirmal Kanti

Sinha, Shri Santosh Kumar

Tudu, Shri Bikram

**NOES**

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Ghosh, Shri Asok

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

Mukhopadhyay, Shri Subrata

Roy, Shri Sougata

The Ayes being 97 and Noes 10 the motion was carried.

## PRESENTATION OF REPORT

### Forty-fourth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** Now, I beg to present the Forty-Fouth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber and made the follwoing recommendation :-

| | |
|---|---|
| Wednesday, 6,9,1989 | The Official Trustees (West Bengal Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)— 1 hour. |

[ 5th, September, 1989 ]

Thursday, 7.9.1989

(i) The West Bengal Land Reforms (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

(ii) The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)— $\frac{1}{2}$ hour.

Now, I request the Parliamentary Affairs Minister to move the Forty-fourth Report of the Business Advisory Committee for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** I beg to move that the Forty-fourth Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

## POINT OF INFORMATION

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভাকে একটা ইনফরমেশন দিতে চাই। স্যার, গত ৩০ তারিখে যাদের ওপর অত্যাচার হয়েছিল আজ সেই সমস্ত সাংবাদিক, বিশেষ করে আলোকচিত্র সাংবাদিক ভাইরা কালো ব্যাজ পরে মিছিল করে বামফ্রন্ট সরকারের অত্যাচার, অবিচার, অন্যায় ও অগণতান্ত্রিক কাজের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছেন। বুদ্ধদেববাবু এখানে উপস্থিত আছেন, তিনি যদি একটু তাদের সামনে গিয়ে ভাষণ দিয়ে আসেন তাহলে ভাল হয়। তাদের তো মারধোর করেছেন, এখন তাদের সঙ্গে একটু দেখা করে এলে আমরা খুশি হব।

## MOTION UNDER RULE 185

**Mr. Spaekar :** Now, I call upon Shri Deba Prasad Sarkar to move his motion under rule 185.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that

"This House notes with grave concern that—

(1) The Representation of the People's (Amendment) Act, 1988 recently enacted and enforced by the Central Government would strike at the very root of democratic norms and practices existing in electoral process and the Act has been desinged for interference in the internal affairs of a political party ;

(2) the said Act confers upon the Election Commission an arbitrary, despotic and descreationary power to give registration to a political

party without any remedy being provided in respect of an adverse decision of non-registation which is clearly a transgression of the requirements of rule of law and natural justice ;

(3) the Act Violated Article 19(1)(c) of the Constitution which guranteed the right to form a political party and also the right of effective functioning of a political party including the right to contest an election ;

This House is of the opinion that under the said Act, for the registration of a political party, provision for compulsory amendment of party constitution in conformity with the provisions contained in sub-clause (5) of Section 29A is violative of freedom to profess, practice and propagate diverse philosophies, ideologies and aims and objects and put an end to the existence of multi-party system which is the basis of parliamentary democracy ;

This House further notes that the democratic minded people from all walks of life including eminent jurists, former judges, journalists and intelectuals have raised their voice of protest against this block amendment of the Representation of People's Act ;

This House, therefore, urges upon the Union Government through the State Government, to repeal the Representation of People's (Amendment) Act, 1988."

**Shri Apurbalal Majumdar :** Sir, first of all I rise on a point of order. Sir, I would like to draw your kind attention on rule 187. According to the rule, it shall be a motion raised substantially on a definite issue. This is my point. I would like to know what is the actual Act. He has written, "Representation of the people's (Amendment) Act, 1988." Sir, I place before you that in 1988 there were two amendments on the said Act. Here it is not clear about which Act he wants to say. I have brought another Act. It has been passed in the year 1988-Bill No. 43 of 1988-Representation of the People's (Amendment), Act, 1988. Now, nowhere has he mentioned about the number of the Act. When two amendments have been taken up he must definitely say that this amendment is against that Act. I have brought this to your kind attention. This is the first point to which I would like to draw your kind attention. My next point is that according to the rules, he should not use any argument, inference, ironical expressions, imputations or defamatory statements. Sir, this appears in rule 187(2). Your honour may go though the resolution where it has been stated about the exercise of arbitrary, despotic and descretionary

power without any remedy and again it has been stated about the functioning of a political party- an effective function-violative of freedom to profess, practice and propagate diverse philosophies.

Sir, these objectives and arguments, it can be conjectured, I think are barred under sub-rule (ii) of rule 187. These are the two points that definitely I want to draw your kind attention not taking the issue in particular or the number of amendments to the Act. There must be two or three Acts, but I placed before you about two Acts. Similary I draw your kind attention to the amendments passed in the previous year also, i.e. in 1987—The Representation of the People's (Second Amendment) and The Representation of the People's (Third Amendment) Acts of 1987. Now, two or three amendments had also been passed in 1988. What I mean is the first and the second amendments which have not been definitely placed before us. So we have been misguided. We have not been able to procure any books. He has not mentioned the particular amendment—whether it is the first amendment or the second amendment. And also under sub-rule (ii) of rule 187, "it shall not contain arguments, inferences, ironical expressions, imputations or defamatory statements." Moreover, I want to know whether it is a matter of recent occurrence. It was passed in 1988 and one year has passed in the meantime. So I draw your kind attention to sub-rule (ii) of rule 187. The amendment was passed about a year ago. Can we say it is a matter of recent occurrence? It has not been a matter of recent occurrence. This was passed about a year ago. So, all these points, I think, stand in the way of taking up the present Resolution. It cannot be taken up. This should be withdrawn. I think I have made out my points very clearly.

[4-50 — 5-00 P.M.]

**মিঃ স্পিকার :** মিঃ সরকার টেকনিক্যালি খুব সিরিয়াস পয়েন্ট তুলেছেন। আপনাকে বিপদে ফেলার চেষ্টা করছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহশয়, মাননীয় সদস্য শ্রী অপূর্বলাল মজুমদার যে পয়েন্ট অফ অর্ডার তুলেছেন সে বিষয়ে আমার বক্তব্য হচ্ছে, উনি বলেছেন এখানে যে অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট পিপলস রিপ্রেজেনটেশন অ্যাক্ট ১৯৮৮ একাধিক আছে, কোনওটার নাম্বার দেওয়া হয় নি কেন? এ ব্যাপারে কোনও কনফিউশনের স্কোপ নেই। সাবক্লজ ৫, সেকশন ২৯(এ)-এটা কোন অ্যামেন্ডমেন্টের মধ্যে আছে যে ভেরি কনটেন্টস অফ দি মোশনে বলা যায় না? যারা আইনের সঙ্গে পরিচিত তারা জানাবেন। ফলে কনফিউশনের কোনও স্কোপ নেই। দ্বিতীয় কথা ডিফার্মেশন ইনফারেন্সের কথা বলেছেন। ইট ইজ স্টার্ক রিয়ালিটি। অ্যাকচুয়ালি যে আইন আনা হয়েছে তাতে এটা ঘটনা, ফলে উনি যে পয়েন্ট অফ অর্ডার তুলেছেন তার

কোনও যৌক্তিকতা নেই।

**Mr. Speaker :** Mr. Majumdar, the Act was formally passed on 5th January, 1989-not in 1988. It was placed in the Lok Sabha in 1988 and that is correct, but it was given the Presidential assent on 5th January, 1989. So the Act became law on 5th January, 1989 and no motion could be moved before it became any law. A motion could have been moved during the Budget Session. That might be relevant but is the implementation of the Act which has started very recently, the notification of the Act has started very recently. That has become the cause of action for the present motion, not the passing of the Act itself. Many Acts have been passed but not put into effect. Because as the Act is now put into effect, that is the cause of action for this motion.

**Shri Apurbalal Majumdar :** He must give the number of the Act—Act No. such and such of 1988.

**Mr. Speaker :** Mr. Majumdar, you are quite validly correct in saying that he should have given the number of the Act so as to determine or to make it known which act he wants to discuss and which act should be taken up. But if the content of the motion reveals the act that has been contemplated to be dealt with that is quite sufficient because the Paragraph II says "The said Act confers upon the Election Commission an arbitrary, despotic and discretionary power to give registration to a political party without any remedy being provided in respect of an adverse decision non-registration which is clearly a transgression of the requirements of rule of law and natural justice." That rule has been made only in this Act and not in the earlier Act. So, automatically it cannot be referred to any earlier law. That is clear from this.

It should be made clear which Act he wants to mean from the motion itself.

**Mr. Speaker :** That is paragraph II of his motion. I am quite clear about which Act he wants to deal with. He wants to deal with the Act which has provided for registration of political party. It is this act which has for the first time dealt with registration of political parties with the Election Commission. There was no earlier law directing politcial parties to be registered with the Election Commission. What is the vagueness about it ?

**Shri Apurbalal Majumdar :** Two or three Acts have been

amended. Sir, not this year also. Two times two particular Acts have been passed. Definitely he must say the third amendment, the first amendment or the number of the Bill, the number of the Act.

**Mr. Speaker :** If he does not give anything and he says that present election law requires registration of parties that is challenged. That is what happens.

(Noise)

I do not want to go into it. His motion is that law passed by parliament to direct political parties to get registered with the Election Commission is a violation of basic election law and fundamental rights of the citizens. That motion is valid.

(Noise)

No, no, no. It is overruled. I am sorry.

**Shri Apurbalal Majumdar :** Sir, what is his arguments? He has given a motion to repeal this Act, because his argument is that this is a block amendment. Is it a block amendment ? Can he say that? Sir, please see last but one paragraph. This is a block amendment. It is not an imputation on the Paliament itself. It is a block amendment.

**Mr. Speaker :** Mr. Majumdar, we do not follow verbatim strictly comma, full stop. We are very liberal. We are very democratic here. We passed resolutions in the past. This is nothing new. Now, Mr. Debaprased Sarkar, do you have anything more to submit ?

[5-00 — 5-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মোশনটা আমি এখানে মুভ করেছি তার কারণ হল, আপনি জানেন যে, সম্প্রতি যে জনপ্রতিনিধিত্ব সংশোধনী আইনটা পাস করিয়ে নিয়েছেন সেই আইন পাস করিয়ে নেবার ফলে আমাদের দেশের নির্বাচন পদ্ধতিতে যতটুকু গণতান্ত্রিক রীতি-নীতি ছিল একেবারে তার মূলে কুঠারাঘাৎ করা হয়েছে এই যে আইনটা করা হল তার উদ্দেশ্য হল, রাজনৈতিক যে দলগুলি আছে সেই দলগুলির অভ্যন্তরীণ বিষয়ে অত্যন্ত নগ্নভাবে হস্তক্ষেপ করা, রাজনৈতিক দলগুলির স্বাধীনতা এবং মৌলিক অধিকারের উপর অত্যন্ত নগ্নভাবে হস্তক্ষেপ করা। কেন্দ্রীয় সরকার এই আইন প্রণয়নের মাধ্যমে এটাই করলেন। স্যার, আপনি জানেন যে, তারা এই আইনের মাধ্যমে রাজনৈতিক দলগুলির নতুন ভাবে যে রেজিস্ট্রেশন পদ্ধতি চালু করলেন সেটা অত্যন্ত মারাত্মক সেটা শুধু সংবিধান বহির্ভুতই নয়, সেটা আন-কনস্টিটিউশনাল, ইললিগাল। এই সংশোধনীর মাধ্যমে ইলেকশন কমিশনের উপর একটা অবাধ স্বেচ্ছাসেবী এবং স্বৈরাচারী ক্ষমতা তুলে

দেওয়া হয়েছে এবং তারফলে ইলেকশন কমিশন যদি কোনও রাজনৈতিক দলকে রেজিস্ট্রেশন না দেন, অন্যায়ভাবে যদি রেজিস্ট্রেশনের ব্যাপারে বিরোধিতা করেন, তাহলে তার বিরুদ্ধে কোনও প্রতিবিধান এই আইনে নেই। আপনি নিজে আইনজ্ঞ, আপনি জানেন যে, ন্যায়নীতির বিচারে এক্ষেত্রে মিনিমাম রেমিডি থাকবে এটাই স্বাভাবিক, কিন্তু সেই ন্যায় এতে নেই। সেজন্য তারা স্বৈরাচারী ছাড়া কি? এই আইনের মাধ্যমে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তার দ্বারা ভারতীয় কনস্টিটিউশনের ১৯(১) (গ) ধারায় ভারতীয় নাগরিকদের যেখানে নিজ নিজ মতাদর্শের ভিত্তিতে রাজনৈতিক অ্যাশোসিয়েশন করা, রাজনৈতিক দল গঠন করা, নিজেদের মতাদর্শ প্রয়োগ এবং প্রচার করা এবং নির্বাচনে অবাধ প্রতিদ্বন্দ্বীতা করার পরিচালনা করার ক্ষেত্রে যে কনস্টিটিউশনাল রাইট দেওয়া রয়েছে সেই ফান্ডামেন্টাল রাইটের উপর হস্তক্ষেপ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আইনের ২৯(এ)-র যে সেকশন তার সাব-ক্লজ ৫-এ একটি প্রভিসন দেওয়া হয়েছে। তাতে ম্যান্ডেটরি বলা হয়েছে যে, যারা রাজনৈতিক দল হিসাবে নিজেদের রেজিস্ট্রেশন করাতে চাইছেন তাদের কিছু কন্ডিশন ফুলফিল করতে হবে। তাতে বলা হয়েছে যে, ২৯ (এ), সাব-ক্লজ ৫-এ যে নির্দেশ রয়েছে সেই অনুযায়ী রাজনৈতিক দলগুলি, যারা রেজিস্ট্রেশন চাইছেন, তাদের দলীয় গঠনতন্ত্র সংশোধন করতে হবে। তাতে বলা হয়েছে। Party shall bear true faith and allegiance to the Constitution of India as by law established and to the principles of Socialism, Secularism and democracy and would uphold the sovereignty, tunity and integrity of India. এই কথাগুলি আজকে দলীয় কনস্টিটিউশন সংশোধন করে অন্তর্ভুক্ত করতে হবে, নাহলে রেজিস্ট্রেশন হবে না। এটার দ্বারা বিভিন্ন রাজনৈতিক দল যেভাবে নিজ নিজ মতাদর্শ নিয়ে চলে এবং তার প্রচার করে, প্রফেসর এই যে গণতান্ত্রিক অধিকার ফ্রিডম অফ স্পিচ, ফ্রিডম অফ রাইট এবং ফ্রিডম অফ এক্সপ্রেশন, সেই ফ্রিডম অফ রাইট তাদের ইনফ্রিঞ্জমেন্ট হচ্ছে, তার উপর হস্তক্ষেপ হচ্ছে। ফলে এই আইন সংশোধনের অর্থ এই রকম মারাত্মক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বলেছেন গণতন্ত্রের কথা, সেকুলারিজিম, সোসালিজিম, ডেমোক্রেসি এইগুলি ইনকর্পোরেট করা হবে। আমাদের ভারতবর্ষে সেই কথাটা অ্যাপারেন্টলি শুনতে ভাল। এই রকম গোলমাল কথা ভাষাভাষা কথা সংশোধনীতে যুক্ত করা শুধু অর্থহীন নয় অত্যন্ত মারাত্মক বটে। আমরা সোসালিস্ট পার্টি, আমরা সমাজতন্ত্রে বিশ্বাসী। কিন্তু সমাজতন্ত্র মানে গান্ধীবাদী সমাজতন্ত্র নয়, বিপ্লবী সমাজতন্ত্রে বিশ্বাসী এবং ধর্ম নিরপেক্ষতাকে বিশ্বাস করি। ধর্ম নিরপেক্ষতার অন্তরালে সমস্ত ধর্মকে তালিম দিয়ে, ধর্মের সঙ্গে রাজনীতিকে যুক্ত করে দলের স্বার্থ চরিতার্থ করার নীতিকে বিশ্বাস করি না। ধর্মের কনসেপ্ট হচ্ছে নন-রেকগনিশন অফ এনি সুপারন্যাচারাল এনটিটি অর্থাৎ 'অতি প্রাকৃত সত্তার অসীকৃতি' এই চেতনা থেকে। ধর্ম হচ্ছে মানুষের ব্যক্তিগত ব্যাপার, ধর্মের সঙ্গে রাজনীতি মিশালে চলবে না, এই হচ্ছে কনসেপ্ট। গণতন্ত্র বলতে কায়েমি স্বার্থের বিরুদ্ধে দাঁড়িয়ে শোষিত নিপীড়িত মানুষের স্বার্থে রক্ষা করা এই গণতন্ত্রে আমরা বিশ্বাস করি। এই হল আমার প্রাথমিক বক্তব্য।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার

মহশয় যে প্রস্তাব এনেছেন সেই বিষয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। ভারতবর্ষের জনপ্রতিনিধি মূলক যে আইন সেই আইন নিয়ে ১৯৮৮ সালে পার্লামেন্টে সংশোধনী আনা হয় এবং ১৯৮৯ সালে তা গৃহীত হয়। এই সংশোধনীর ভিতর দিয়ে বিরোধী দলগুলি যে অধিকার এবং তার যে কর্মসূচি এবং তাদের যে কল্যাণ সেই কল্যাণ এবং অধিকারগুলি কেড়ে নেওয়া হয়েছে। শুধু তাই নয় আদালতে যেমন এফিডেভিট করে, সত্যকে চেপে দিয়ে, সত্যের ভনিতা করে মিথ্যাকে সত্য বলে চালানো হয় এই ক্ষেত্রেও তাই করা হচ্ছে। এই ক্ষেত্রে যে সমস্ত ধর্ম নিরপেক্ষ বিরোধী দলগুলি আছে তাদের ধর্ম নিরপেক্ষতার নামে ঘুরিয়ে সই করিয়ে জনগণের কাছে বিরাট প্রতারণা করা হচ্ছে। শুধু তাই নয় এই আইনের পরিবর্তন কালে বিরোধী দলগুলিকে কোনও সুযোগ দেওয়া হল না, তাদের মতামত প্রকাশ করার কোনও অধিকার দেওয়া হল না। কোনও আইন গ্রহণ করবার আগে জনগণের মতামত নিতে হয়, এটা আইনের ধারায় আছে। এটা আইন রূপে পরিণত করবার আগে জনগণের কাছে থেকে কোনও মতামত সংগ্রহ করা হল না। এত বড় একটা সুযোগ থেকে জনগণকে বঞ্চিত করা হল, জনগণ তাতে কোনও মতামত দিতে পারল না। কেন্দ্রীয় সরকারের নীতি যে সৈরতান্ত্রিক নীতি এই আইন তৈরি করার পেছনে আর একবার প্রমাণ হয়ে গেল। কেন্দ্রীয় সরকার তাদের নীতির দ্বারা, তাদের পার্লামেন্টে যে ক্ষমতা আছে সেই সংখ্যা গরিষ্ঠ ক্ষমতার দ্বারা তারা এই বিলটাকে আইনে পরিণত করলেন এবং রাজ্য বিধানসভাগুলির যে আইনগত সুযোগ এই বিষয়ে আলোচনা করবার সেই সুযোগ সুবিধা তাদের দেওয়া হল না। তার ভেতর দিয়ে যেটা প্রকাশিত হয়ে পড়ল, জনগণের যে মৌলিক অধিকার, অর্থাৎ সংবিধানের ১৯(১) গ ধারা অনুসারে যে কোনও মানুষ তার মতামত প্রকাশ করবেন। স্বাধীনভাবে যে কোনও রাজনৈতিক দলের সদস্য তিনি হতে পারেন, তার যে মৌলিক অধিকার ছিল, তার উপরে হস্তক্ষেপ করা হল। রাজনীতিগতভাবে তিনি যে দলই করুন না কেন, তার যে দলীয় সংবিধান তৈরি করেছেন, তার উপরে চাপিয়ে দেওয়া হল। এটা অনেকটা কোর্টে এফিডেভিটের মতো। গঙ্গাজলে যেমন স্নান করলে সব পাপ চলে যায়, তেমনি ভাবে ঘুরিয়ে একটা কায়দা নিয়ে ধর্মনিরপেক্ষ করে দেওয়া হল। ভারতবর্ষে দল নিরপেক্ষ দলগুলি যে রাজনীতি করছে, আগামী দিনে ভারতবর্ষকে এমন একটা জায়গায় নিয়ে যেতে চাইছেন, প্রকৃত স্বাধীনতা এবং জনগণ যাতে সুপ্রতিষ্ঠিত হয় তারজন্য সংগ্রামে যে অবস্থা লাভ করেছে, তার পিছনে লাগতে এবং তার পিছনে যে আন্দোলন, সেই আন্দোলনকে বিপর্যস্ত করবার জন্য জনগণের প্রতিনিধিত্ব মূলক আইন করে দেশের জনগণের যে ক্ষতি করা হচ্ছে তার নিন্দা করছি এই বলে এই প্রস্তাবকে আমি সমর্থন করলাম।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, দুর্ভাগ্যের বিষয় এই আইনটার ব্যাপারে কোনও বই বাইরে কিনতে পাওয়া যায় না। এখনও পর্যন্ত কোথাও পাবলিশ পর্যন্ত হয়নি। কাজেই অনেকের পক্ষে এখানে বলার অসুবিধা হচ্ছে। উনিও এখানে একটু হেঁয়ালি রেখে গেছেন, তারজন্য কষ্ট হচ্ছে। Even I have to go from library to library to collect the book. স্যার, আমাকে সেজন্য একটু সময় দেবেন। এখানে কেউ ধারাগুলো উত্থাপন করে বক্তব্য রাখেন নি। বই পাওয়ার অসুবিধার জন্য এটা হয়েছে। লাস্ট লাইনে দেখতে পাচ্ছি। This House, therefore, upon the union Government through

the State Government, to repeal the Representation of People's (Amendment) Act, 1988. স্যার, এনটায়ার অ্যামেন্ডমেন্টটাকে উনি রিপিল করবার জন্য বলেছেন This people's Representation Act should be repealed without mentioning what is the amendment. স্যার, আমি কয়েকটা ধারা, উপধারা আপনার কাছে উত্থাপন করবার চেষ্টা করছি। উনি যে আইনটার সম্বন্ধে বলার চেষ্টা করেছেন, তাতে আইনটির যে ভাল দিক আছে, সে সম্বন্ধে কেউ বলার চেষ্টা করছেন না। নাম্বার One Amendment of section 8 ; In section 8 of the Principal Act—A person convicted of an offence punishable under (a) section 153A (offence of promoting enmity between difference groups on ground of religion, race, place of birth, residence, language etc. and doing acts prejudicial to maintenance of harmony or section 171E (offence of bribery) or section 171F (offence of under influence or personation at an election) or sub-section (1) or sub-section(2) of section 376 or section 376A or section 376B or section 376C or section 376D (offence relating to rape) or section 498A (offence of cruely towards a woman by husband or relative of a hushand). রেপ কেসের আসামী যারা কনভিকটেড হয়, সেই ব্যাপারটা হচ্ছে অন্য। এটা রিপিল করে দেওয়া উচিত। এখানে বলা হয়েছে Sir, sub-section (2) or sub-section (3) or section 505 (offence of making statement creating or promoting enmity, hatred of ill-will between classes of offence relating to such statement in any place of worship or in any assembly engaged in the purpose of religious worship or religious ceremonies) of the Indian Penal Code ; তাতে যদি কনভিকটেড হল তাতেও তার অধিকার থাকবে, আমাদের এখানে আসার? এত বড় নির্লজ্জ কথা একজন এম এল এ হয়েও বলতে পারলেন। আমি বিশ্বাস করি না কিন্তু এখানে বলা হয়েছে। তারপরে এখান 'এ' সম্বন্ধে বলা হলেও 'বি' সম্বন্ধে বলা হয়নি। এবার 'বি' টার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি The protection of civil rights Act, 1955 which provides for punishment for the preaching and practice of untouchability. আনটাচেবেলিটি প্রিচিং করার জন্য যদি কেউ কনভিকটেড হয় তাহলে সেটা কেন অপরাধ ধরা হবে না? তাতেও আসতে দিতে হবে? স্যার, এটা কি সম্ভব that has been stopped by this. তারপরে স্যার, (offence of importing or exporting prohibited goods) of this customs Act. দেশের অসাধু লোক মালপত্র চুরি করে আনবার চেষ্টা করার জন্য কনভিকটেড হয় তাহলেও তাতে দিতে হবে ভোটের অধিকার? যে ফরেন এক্সচেঞ্জ রুলস ভঙ্গ করে তাকেও ভোটের অধিকার দিতে হবে? এটা এখানে বন্ধ করা হয়েছে। তারপরে Narcotic Drugs and Psychotropic substances Act, 1985. তাতেও কনভিকটেড হলে ডিসকোয়ালিফায়েড হওয়ার কথা বলা হয়েছে। এরপর স্যার, সেকশন (offence of committing terrorist acts.) or section 4 (offence of committing disruptive activities) of the terrosist and disruptive activities (Prevention) Act. যদি কেউ এতে কনভিকটেড হয় তাকেও এখানে আসতে দিতে হবে? এটা কি করে হয় নারী ধর্ষণকারী, অবিচারকারী এবং হত্যাকারীদেরও আন্ডার সেকশন ৪৯৮ এতে কনভিকটেড হলেও অ্যাসেম্বলি বা পার্লামেন্টে আসবার ক্ষমতা দিতে

হবে? স্যার, এই অ্যামেডমেন্টে সেটাই অপোজ করা হয়েছে। এটার দোষ কোথায়? এক্ষেত্রে তারা shall be disqualified for a period of Six years. এই জঘন্য অপরাধীদের সমর্থন করার কথা বলেছেন। তারপরে স্যার, আরও বলা হয়েছে সেকশন ১২৫ এবং সেকশন ১৩৫ (offence of promoting enmity between classes in connection with election) or section 135 (offence or removal of ballot papers from polling station) or section 135A (offence of both capturing) or clause (a) of sub-section (2) of section 136 (offence of fraudulently defacing or fraudulently destroying and nomination paper)' he should be debarred from coming to the House for six years. যদি ব্যালট পেপার চুরি করে তাহলে এইসব অপরাধ কি পানিসেবেল নয়? আমি মনে করি এগুলো অত্যন্ত প্রগ্রেসিভ গণতান্ত্রিক দিক থেকে শুধু নয়, মানবিক দিক থেকেও এইদিকটা লক্ষ্য করে এগুলো হওয়া উচিত। তারপরে দেখুন স্যার 'A person convicted in the contravention of— (a) any law providing for the prevention of hoarding or profiteering; (b) any law relating to the adulteration of food or drugs; of (c) any provision of the Dowry Prohibition Act, 1961; or any provision of the commission of Sati (prevention) Act, 1987.

A person convicted of any offence and sentenced to imprisonment for not less than two years; and he shall continue to be disqualified for a further period of six years. সতী হতে বাধ্য করা হয়—যে করবে তাকেও আনতে

[5-20 — 5-30 P.M.]

হবে? সেটা স্যার, কি করে হয়? অপরাধী যদি কেউ হয়ে থাকেন এখানে সেটার উপরে আরও জোর দেওয়া হয়েছে। স্যার, ২৯এ তে রেজিস্ট্রেশন সম্বন্ধে বলা হয়েছে 'The application under sub-section (1) shall be accompanied by a copy of the memorandum or rules and regulations of the association or body, by whatever name called, and such memorandum or rules and regulations shall contain a specific provision that the association or body shall bear true faith and allegiance to the Constitution of India as by law established, and to the principles of socialism, secularism and democracy, and would uphold the sovereignity, unity and integrity of India. এইকথা তাকে বলতে হবে। এই ওথ তাকে নিতে হবে, এই ওথ যদি কোনও পলিটিক্যাল পার্টি না নেয় তাহলে সেই পার্টি শুড নট বি এনটাইটেলড টু ফাইট আউট দি ইলেকশন। এটা অত্যন্ত ন্যায়সঙ্গত হবে বলে আমি মনে করি। আমরা ইলেকশন করব অথচ ডেমোক্রাসিকে মানব না, সোশ্যালিজিম বা দেশের সভারেন্টি, ইউনিটি, ইন্টিগ্রেটি এইসব কথা ভাবব না, এ কখনও হতে পারে না। এরপরে আসছি যদি বুথ ক্যাপচারিং হয়ে যায় তাহলে পানিশমেন্ট দেওয়া হবে, ভোটে অংশ গ্রহণ করতে পারবে না; আন্ডার মাইন করার চেষ্টা করলে তাকে পানিশমেন্ট দেওয়া হবে। একজন হয়ত পাবলিক মিটিং করছেন বা ইলেকশন ক্যাম্পেনিং করছেন যদি সেখানে কোনও ডিসটারবেন্স করা হয় তাহলে সেকশন ১৪য় যেটা বলছে যে 'Shall be punishable

with imprisoment for a term which may extend to there months.' এইগুলি উল্লেখ করা হয়েছে। এরপরে বলা হয়েছে বুথ ক্যাপচারিং করলে ক্রিমিনাল পানিশমেন্ট দেওয়া হবে। এইগুলি যদি না করা হয় তাহলে ঠিকভাবে ইলেকশন করা হবে না সেইজন্য এই আইন অত্যন্ত জরুরি এবং দরকারি। একটি কথা এখানে বলে শেষ করতে চাই যে ২৯৮-এ তাতে বলেছে যা ২৯৮-৫-তে বলা আছে he shall bear truefaith and allegiance to the Constitutions ! স্যার, নির্বাচনে ওথ নিতে হয়, নাহলে হবেনা। ভারতবর্ষ আজকে বিভিন্ন জায়গায় মাথা উঁচু করে আছে, কিন্তু বিভিন্ন ধর্ম প্রতিষ্ঠানের মধ্যে ধর্মান্ধতা দেখা দেওয়া বিভিন্ন জায়গায় বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে ওঠবার চেষ্টা করছে। সেটাকে রোধ করার জন্য আমাদের দেশের মধ্যে আজকে নতুন করে ধর্মান্ধতার বিরুদ্ধে, ফান্ডামেন্টালিজিমের বিরুদ্ধে, অর্থডকসের বিরুদ্ধে, আনটাচিবিলিটির বিরুদ্ধে নতুন করে আমাদের ভাবতে হবে ; এই ব্যাপারে আমাদের রুখে দাঁড়ানো উচিত। পুরীর যিনি পুরোহিত তিনি বলেছেন আনটাচেবিলিটি বা সতী হওয়া উচিত, তাই আনটাচেবিলিটির পক্ষে যিনি বলছেন তিনি কনস্টিটিউশনের বিরুদ্ধে বলছেন—তাই আজকে এটা নিয়ে ভাবার দরকার আছে। ভোট যদি ঠিকমতো করতে হয়। তাহলে বুথ ক্যাপচারিংকে কোনও মতেই প্রশ্রয় দেওয়া যায় না। এইগুলিকে আমাদের রেজিস্ট করতে হবে। এই আইন হচ্ছে আমাদের দেশের পক্ষে মঙ্গলজনক, আশাকরি আপনারা এর পক্ষে যারা আছেন তারা সমর্থন করবেন। একটা কথা আমাদেরকে সব সময় মনে রাখতে হবে যে লিবার্টি ইজ নট লাইসেন্স, এটা কোনও মতেই লাইসেন্স নয়, এই লাইসেন্স আমরা কোও মতেই কাউকে দেব না। সেইজন্য আমি মনে করি এটাকে গ্রহণ করা উচিত এবং ধন্যবাদ জানানো উচিত।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে রেজলিউশন মুভ করেছেন এই রেজলিউশনের যে বক্তব্য তাতে পিপিলস রিপ্রেজেন্টেশন অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট সাব সেকশন ৫ অফ সেকশন ২৯ (এ) এই সম্বন্ধে তার প্রেয়িং পার্ট তে বলেছেন The House therefore, Urges upon the Union Government, through the State Government, to repeal the Representaion of People's (Amendment) Act, 1988. সেটা নিয়ে প্রথমে পয়েন্ট অফ অর্ডার তুলেছিলাম—এটা যদি সেন্ট্রাল অ্যাক্ট ৮৯ হয় তাতে পার্ট ৪য়ে ১৬টি ধারার কথা বলা হয়েছে সিক্সটিন ক্লজেজ হ্যাভ বিন অ্যামেন্ডমেন্ট আট ১৬টি ধারা পরিবর্তন করতে চাওয়া হয়েছে সেকশন ২৯-এ তে। ১৬টি সেকশনের মধ্যে উনি একটা ক্লজ সম্বন্ধে বলেছেন সমস্তটা বাতিল করার জন্য ; এতে হয়ত বিভ্রান্তিই সৃষ্টি হবে। এটাতে একটা ক্লজ আছে বলে মনে হচ্ছে, উনি সেকশন ২৯য়ে যেটা বলেছেন—এটা ভারতবর্ষের রাজনীতির ইতিহাসে একটা নতুন অধ্যায় হতে চলেছে। এর আগে ৬৮ সালে যেটা অর্ডার ছিল ইলেকশন কমিশনারের অ্যালটমেন্ট অফ সিম্বলের ব্যাপারে, তাতে কোনও পলিটিক্যাল পার্টির রেজিস্ট্রেশনের ব্যাপারে ছিল না। কেন, কবে, কত পারসেন্ট ভোট পেয়েছে সেক্সন্দ দেখা হত এবং এটা এখনও পর্যন্ত চালু আছে। এটা অ্যাক্ট নয়, এটা অর্ডার। ১৯৬৮ সেই অনুযায়ী সেটা চলছিল। এখন সেটার জায়গায় পার্লামেন্টে পিপলস রিপ্রেজেনটেশন অ্যাক্ট পাল্টে সমস্ত পার্টির রেজিস্ট্রেশন নেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এটা একটা নিউ মেথড। মানে যেখানে ছিল শুধু পার্টি

রেজিস্ট্রেশনের ব্যাপার, এবারে পার্টি রেজিস্ট্রেশনের ব্যাপারটি এসে দাঁড়িয়ে গেল। সেই পার্টি রেজিস্ট্রেশনের ব্যাপারে আমরা দেখলাম, এর আগে পাকিস্তানের জিয়া-উল-হক সরকার এইভাবে পিপলস রিপ্রেজেনটেশন অ্যাক্ট করে সেখানে বাধা আনবারা চেষ্টা করেছিলেন। সেটাকে অনুসরণ করে অর্থাৎ পার্টি রেজিস্ট্রেশন অ্যাক্টে ভারতবর্ষের সমস্ত পার্টিকে রেজিস্ট্রেশন করবার কথা বলা হয়েছে। ২৪৪টি পার্টি, এই আইন অনুযায়ী অ্যাপ্লিকেশন করবার লাস্ট ডেট ছিল ২টো ক্লজ-এ। এটাকে অ্যামেন্ড করে যদি সেকশন ২৯-এতে বিচার করি, যারা পুরানো পার্টি আছে তাদের অ্যাপ্লিকেশন করবার লাস্ট ডেট হচ্ছে অ্যাকর্ডিং টু দি নোটিফিকেশন অফ ইলেকশন কমিশন, ১৪ই আগস্ট, সেটা পেরিয়ে চলে গেছে। আর নতুন পার্টি যদি কেউ করে আর একমাসের মধ্যে তাকে করতে হবে। সেকশন ২৯এ এর ক্লজ ৫এ যেটা নিয়ে বিতর্ক হচ্ছে সমস্ত পলিটিক্যাল পার্টির ইডিওলজি এখন এক হয়ে গেল। এই সেকশন ৫ অনুযায়ী অল দি পলিটিক্যাল পার্টিজ স্যাল বিয়ার টু ফেথ অর অ্যালিজিয়ান্স টু দি কনস্টিটিউশন অফ ইন্ডিয়া অ্যাজ বাই ল এস্টাব্লিশড। অপূর্বলাল মজুমদার মহাশয় যেটা বলছিলেন নিশ্চয় আমরা সেটা মনি, অ্যান্ড টু দি প্রিন্সিপাল অফ সোশ্যালিজম, সেকুলারিজম, অ্যান্ড ডেমোক্রাসি অ্যান্ড উড আপহোল্ড দি সোভারেন্টি, ইউনিটি অ্যান্ড ইন্টিগ্রিটি অফ ইন্ডিয়া। এটা সব পার্টি মানল, আমাদের মুসলিম লিগ পার্টি ৬ই আগস্ট রেজলিউশন করে অ্যামেন্ডমেন্ট করে আমরা বলেছি ইয়েস। আমরা এটা বলেছি যে যদি ভারতবর্ষের ২৪৪টি পার্টি এটা মানে তাহলে আমরাও মানছি। যদি সব পার্টির যেমন, বি জে পি, ফরওয়ার্ড ব্লক, কংগ্রেস, আর এস পি এদের সব ইডিওলজি এক হয় তাহলে হোয়াই দেয়ার উইল বি সো মেনি পার্টি? হোয়াই দেয়ার উইল নট বি ওয়ান পার্টি? ডিভিসন অফ পলিটিকস থাকবে কেন যদি সব পার্টি মানে। এস ইউ সি দরখাস্ত করেছে কি না আমরা জানি না। কাশ্মীরের একটা পার্টি আছে তারা মানতে পারেন নি। তারা দরখাস্ত করেনি। এস ইউ সি পার্টি এখনও দরখাস্ত করেনি, এর পরে এস ইউ সি পার্টি রেজিস্টার্ড পার্টি বলে গণ্য হবে না। আমাদের মতো আরও ছোট পার্টি আছে, যেমন ডি এস পি, ডব্লু, বি এস পি তারা দরখাস্ত করেছেন কিন্তু জানিনা ডি এস পি করেছেন কিনা? এই যে পার্টি এরা ছোট পার্টিগুলোকে কন্ট্রোল করতে চায়। তাই ভারতবর্ষের যে মূল সুর ইউনিটি ইন ডাইভার্সিটি, এবারে যেটা দেবপ্রসাদবাবুর প্রস্তাব সেটা আমি সমর্থন করি। কেননা ইলেকশন কমিশন উইল ইন্টারফেয়ার ইন দি ইনটের্ন্ড অ্যাফেয়ার্স অফ দি পলিটিক্যাল পার্টিজ। এটা একটা আশ্চর্যজনক ব্যাপার। আর সেকশন ৬ বলেছে দি কমিশন মে কল ফর সাচ আদার পার্টিকুলারস অ্যাজ ইট মে ডিম ফিট ফর দি আশোসিয়েশন অর বডি। সেকশন ৭-তে বলেছে আফটার কনসিডারিং অল দি পার্টিকুলারস অ্যাজ অ্যাফোরসেড ইন ইটস পজেশন অ্যান্ড এনি আদার নেসেসারি অ্যান্ড রেলিভ্যান্ট ফ্যাক্টরস অ্যান্ড আফটার গিভিং দি রিপ্রেজেন্টেশন অফ দি আশোসিয়েশন অর বডি রিজনেবল অপরচুনিটি অফ বিয়িং হার্ড দি কমিশন শ্যাল ডিসাইড আইদার টু রেজিস্টার দি আশোসিয়েট অর বডি অ্যাজ এ পলিটিকাল পার্টি ফর দি পারপাজেস অফ দিস পার্ট অর নট সো টু রেজিস্টার ইট অ্যাজ দি কমিশন শ্যাল কমিউনিকেট ইটস ডিসিশন টু দি আশোসিয়েশন অর বডি। তার মানে এবারে সমস্ত পলিটিক্যাল পার্টিগুলো চলে গেল অ্যাট দি সুইট উইল অফ দি ইলেকশন কমিশন। ইলেকশন কমিশন যদি মনে করেন এই পার্টিকে রেজিস্টার করব না, ডি-রেজিস্টার করব তাহলে যে কোনও সময় তারা করতে পারেন। অল দি পলিটিকাল

পার্টিজ উইল হ্যাভ টু ডিপেন্ড আপন দি ইলেকশন কমিশন। তারা কি সেইভাবে রাস্তা দেখবেন? তাহলে প্রকৃত গণতন্ত্র যেটা, ইউনিটি ইন ডাইভাসিটি সেটা থাকবেনা। সেকশন ৮ বলে দেওয়া হয়েছে, দি ডিসিশন অফ দি কমিশন শ্যাল বি ফাইনাল। কনস্টিটিউশনের আর্টিকেল ২২৬ অথবা কনস্টিটিউশনের আর্টিকেল ৩২ এ আছে বলে হয়তো কোনও পলিটিক্যাল পার্টি হাইকোর্টে যেতে পারবে অথবা সুপ্রীম কোর্টে যেতে পারবে ইলেকশন কমিশনের ডিসিশনের বিরুদ্ধে। সেটা আলাদা। কনস্টিটিউশনাল মামলাগুলিকে তো আর মামলা বলা চলেনা। কিন্তু যদি ইলেকশন কমিশনকে সুপ্রীম অথরিটি দেওয়া হয় তাহলে গণতন্ত্র কতটা বাঁচবে আমার এই সম্বন্ধে ডাউট আছে। তবে আই সাপোর্ট দি স্পিরিট অফ শ্রী ডি পি সরকারস রেজলিউশন। কিন্তু উনি বলছেন ১৬টি ধারা অ্যাজ রেজলিউশন যদি মেনে নেয়, তার মানে তিনি বলছেন এন্টায়ার পিপলস রিপ্রেজেন্টেশন অ্যাক্ট ১৯৮৮ বাতিল হোক। এটা আমি সমর্থন করছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় আজকে যে মোশন উত্থাপন করেছেন, রিপ্রেজেন্টেশন অব দি পিপল'স (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট, ১৯৮৮, তার রিপিল করার জন্য যে প্রস্তাব উত্থাপন করেছেন সেটা অত্যন্ত জরুরি ছিল এবং প্রয়োজন ছিল। কারণ, আমরা সকলেই খানিকটা আননোটিশড থেকে গেছি। আমাদের দেশের সংসদ কিভাবে রাজনৈতিক দলগুলির স্বাধীনতা ক্ষুন্ন করার জন্য প্রচেষ্টা নিয়েছে সংবাদপত্রে তা কিছুটা প্রকাশিত হলেও পুঙ্খানুপুঙ্খভাবে সবটা প্রকাশিত হয়নি। আজকে এই সংশোধনের ভেতর দিয়ে দিল্লির শাসক শ্রেণী ভারতবর্ষের সংবিধানের উপর আক্রমণ করার জন্য সংবিধানে যে মৌলিক অধিকার দেওয়া হয়েছিল সেই মৌলিক অধিকারের উপর এইভাবে হস্তক্ষেপ করা হচ্ছে। আমাদের দেশে একটা ধনতান্ত্রিক বিধি ব্যবস্থা আছে, খুব স্বাভাবিকভাবে বিভিন্ন ক্লাশ রিফ্লেকশনটা পার্টিগুলির মধ্য দিয়ে হয়, সেজন্য এত পার্টি। খুব স্বাভাবিকভাবে আমাদের দেশের গণতান্ত্রিক কাঠামোর বিধি ব্যবস্থাকে যদি গড়ে তুলতে হয় তাহলে বিভিন্ন মতাদর্শের পরিপূর্ণ প্রকাশের জন্য রাজনৈতিক দলগুলির স্বাধীনতার প্রয়োজন আছে। আমরা দেখছি দেশ শাসনের ক্ষেত্রে দিল্লির শাসক শ্রেণী একদিকে দেশের মানুষের গণতান্ত্রিক অধিকারগুলি খর্ব করার জন্য নিপীড়নমূলক আইন-কানুন বলবৎ করছে, পুলিশি অত্যাচার কায়েম করে দেশের জনগণকে বন্দিশালায় পোরার চেষ্টা করছে, অন্যদিকে দেশে পুঁজিবাদী ব্যবস্থাকে রক্ষা করার জন্য ভারতবর্ষের সংবিধানকে কাজে লাগিয়ে সংবিধানে যে মৌলিক অধিকার প্রদত্ত হয়েছিল জনগণের কাছে তা কেড়ে নেবার জন্য প্রচেষ্টা চলছে। খুব স্বাভাবিকভাবেই আজকে দেবপ্রসাদ বাবু যে প্রস্তাব উত্থাপন করেছেন আমরা সকলেই তার মূল বক্তব্যকে সমর্থন করছি। এই তো সবে শুরু হয়েছে, পরবর্তী সময়ে আমাদের দেশে ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দিয়ে গণতন্ত্রকে কেড়ে নেওয়ার আরও ষড়যন্ত্র দেখব। খুব স্বাভাবিকভাবেই আমাদের সতর্ক হবার প্রয়োজনীয়তা এসেছে। আমরা ফরচুনেট যে পশ্চিমবঙ্গের বিধানসভা থেকে প্রথম এই প্রস্তাব আলোচিত হল। সংসদে বিরোধী পক্ষ এর প্রতিবাদ জানিয়ে ছিলেন, পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে প্রতিবাদ করার একটা সুযোগ আমাদের সামনে এসেছে। তারা যেভাবে দেশকে গড়ে তুলতে চাইছেন আপাতদৃষ্টিতে মনে হবে ভাল কথা,

কিন্তু এখানে সেকুলার ডেমোক্রাটিক ব্যবস্থায় একটা পুঁজিবাদী সাম্প্রদায়িকতা থাকবে, সংখ্যালঘু সম্প্রদায় থাকবে, জাত-পাতের ভেদাভেদ থাকবে এটা হতে পারে না। ঐ সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতার জন্ম থেকে গেছে এই ব্যবস্থার ভেতর দিয়ে। এই ব্যবস্থার উৎপাটন করা ছাড়া সেকুলার ডেমোক্রাটিক হতে পারে না। আমি এই কারণে দেবপ্রসাদ বাবু যে মোশন উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাব সমর্থন করছি। এই প্রস্তাবটিকে সমর্থন করে আমি দু'একটি কথা আপনার মাধ্যমে সদস্যদের কাছে নিবেদন The Representation of the people's (Amendment) Act, 1988. সেটা একেবারে বাতিল করে দেবার প্রস্তাব করা হয়েছে। আমি মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদারের বক্তব্য শুনেছি। তিনি সজ্ঞানে এই কক্ষকে বিভ্রান্ত করবার চেষ্টা করেছেন, আমি সেই বিষয়ে পরে আসছি। এই জনপ্রতিনিধিত্ব আইন সংশোধন করবার প্রয়োজনীয়তা কেন্দ্রীয় সরকার বোধ করলেন কেন—অন্য বিষয় যেগুলি আছে সেটা পরের কথা। মূল ব্যাপার হল রেজিস্ট্রেশন অব পলিটিক্যাল পার্টিজ, যেটা নিয়ে আমাদের আপত্তি—দেশে ধর্মনিরপেক্ষতা এবং সমাজতন্ত্রের ব্যাপারটা আজকে যে অবস্থায় দাঁড়িয়ে আছে তাতে করে সামজিক বিচ্ছিন্নতা ইত্যাদির ফলে দেশের ঐক্য বিঘ্নিত হচ্ছে। সুতরাং যে রাজনৈতিক দল ধর্মনিরপেক্ষতায় বিশ্বাসী, সমাজতন্ত্রে বিশ্বাসী, এর সঙ্গে সমাজতন্ত্রে কেন এল আমি জানি না, কেবলমাত্র তারাই নির্বাচনে দাঁড়াতে পারবে তা নাহলে কেউ নির্বাচনে দাঁড়াতে পারবে না। এই উদ্দেশ্যে রাজনৈতিক দলগুলিকে রেজিস্ট্রেশন করবার ব্যবস্থা হয়েছিল, আইন সংশোধন করে দিলেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি ধর্মনিরপেক্ষ কিম্বা সমাজতন্ত্রের

[5-40 — 5-50 P.M.]

জন্য এই আইন সংশোধনের কি দরকার আছে ৪২তম সংশোধন করে প্রস্তাব জানাব? প্রিঅ্যাম্বেলেই লেখা আছে সোসালিস্ট সেকুলার, আগে ছিল সভারিন ডেমোক্রাটিক রিপাবলিক কিন্তু ১৯৭৬ সালে ৪২ তম সংশোধন করে এটা করে দেওয়া হল। নির্বাচনের দাঁড়াতে গেলে আমাদের শপথ গ্রহণ করতে হয়। আপনাকেও করতে হয়েছে, আমাদেরও করতে হয়েছে, সবাইকেই করতে হয়েছে। বিধানসভার জন্যই দাঁড়ান বা লোকসভা, রাজ্যসভার জন্যই দাঁড়ান একটা শপথ আপনাকে নিতেই হবে। শপথে কি বলা আছে? আমি সেই জায়গাটি বলছি, I will abide by truefaith and alligiance to the Constitution as by law established 3rd scheduled of the constitution. আমি থার্ড শিডিউল অব দি কনস্টিটিউশন থেকে পড়ছি। তারপর সংবিধানের প্রিঅ্যাম্বেলের মধ্যে আছে সেকুলার সোশ্যালিস্ট রিপাবলিক। সংবিধানের থার্ড শিডিউলে আছে নির্বাচনে দাঁড়াতে গেলে শপথ নিতে হবে। সংবিধানের প্রতি পূর্ণ আনুগত্য প্রকাশ করছি, বলতে হবে। ছিল এটাই নিয়ম। কি করলেন? আমি ধর্মনিরপেক্ষতা মানছি, সমাজতন্ত্র মানছি—এই শপথ না করলে নির্বাচনে দাঁড়াতে দেব না, এটা করলেন। এইভাবে রাজনৈতিক দলকে বেঁধে রাখা হয়েছে। তাহলে নতুন করে আবার আনা হল কেন? আনা হল এই উদ্দেশ্য নিয়ে যে রাজনৈতিক দলগুলিকে নিয়ন্ত্রণ করতে হবে এবং এটাই আইন। এই আইনের মধ্যে বলা আছে যে, ইলেকশন কমিশনকে

পূর্ণ অধিকার দিয়ে দেওয়া হচ্ছে। বলা হচ্ছে, তুমি দরখাস্ত নাও। দরখাস্ত নিয়ে বিবেচনা কর এবং তুমিই ঠিক করতে পারবে। চতুর্থ অধ্যায় সেকশন ২৯(এ), ক্লজ ৭ বলা হচ্ছে, shall decide either to registrer or not to registrer. অর্থাৎ কোনও দল রাজনৈতিক দল রূপে রেজিস্ট্রেশন দিতে অসুবিধা নেই, দিতে পারেন, তারপর ইলেকশন কমিশন ইচ্ছা করলে কাউকে নাও দিতে পারেন। এই উদ্দেশ্য নিয়ে আইন করা হয়েছে। রাজনৈতিক দলের প্রার্থী নির্বাচনে দাঁড়াবেন, ধর্মনিরপেক্ষতা, সমাজতন্ত্র, তাদের উদ্দেশ্য নয়? এখানে সম্পূর্ণ অসত্য ভাষণ করে সভাকে বিভ্রান্ত করা হয়েছে। তার জন্যই এই সব কথা বলা হয়েছে। দল নিয়ন্ত্রণ করবার জন্য এটা করা হয়েছে। রাজনৈতিক দল নিয়ন্ত্রণ—একি হয় নাকি? কোথাও আছে নাকি? অপূর্ববাবু রাষ্ট্রবিজ্ঞান, অর্থনীতি পড়েছেন। উনি বলুন কোন দেশের সমাজে এটা আছে? উনি বলছেন রাইটার্স থাকলে ডিউটি থাকে। খুব সাধারণ কথা। কোথাও আছে? যখন গণপরিষদে কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে আমাদের সংবিধান তৈরি হয়েছিল তখন বি আর আম্বেদকারের অ্যাক্টিং কমিটিতে আলোচনা হয়েছিল এবং রেজিস্ট্রেশনের দরকার নেই বলে দেওয়া হল। কোথাও এটা বলা নেই। চলে যান ব্রিটেনে, নথিভুক্ত করা নেই। আমাদের এখানে বারে বারে আলোচনা হয়েছে, নথিভুক্ত করা হয়নি। রাজনৈতিক দল এইভাবে নথিভুক্ত হয় না এবং রাজনৈতিক দলের সংজ্ঞা? এ জিনিস হতে পারে? এই আইনে কি বলা আছে রাজনৈতিক দলের সংজ্ঞার ব্যাপারে? এটা স্যার, একটা তাজ্জব ব্যাপার। Political Party means an association or body of individual Citizens of India registered with the Election Commission a political party under Section 29A. এই বই পৃথিবীর বিভিন্ন জায়গায় রাষ্ট্রবিজ্ঞানের ছেলেরা দেখলে হাসবেন, বলবেন, ভারতবর্ষের এত দুর্দশা যে পলিটিক্যাল পার্টির ডেফিনেশন এই? ইলেকশন কমিশনের কাছে রেজিস্টার্ড হলেই পলিটিক্যাল হল? এ সম্বন্ধে বিভিন্ন বইপত্রে লেখা আছে যে পলিটিক্যাল পার্টি কাকে বলে, লাইব্রেরিতে পাবেন, পলিটিক্যাল পার্টির ডেফিনেশনের উপর চ্যাপ্টার আছে, বই আছে। সেসব চুলোয় গেল, বডি body a association of individuals registered by Election Commission as such. এর চেয়ে অদ্ভুত জিনিস, এর চেয়ে অবাস্তব জিনিস হতে পারে না, সেই জিনিসটি এখানে করা হয়েছে। এতদিন কি ছিল? হাসানুজ্জামান সাহেব ঠিকই বলেছেন, অ্যালটমেন্ট অব সিম্বল অর্ডার ছিল। সেটা নিয়ে অনেক জায়গায় গোলমাল আছে যে কিভাবে সিম্বল দেওয়া হবে, কত শতাংশ ভোট পেলে হবে ইত্যাদি। যাই হোক, এই নিয়ে চলছিল এতদিন অসুবিধা হচ্ছিল না, আজকে কেন হঠাৎ এটা করবার দরকার হল? বলা হচ্ছে, রেজিস্ট্রেশনের সময় সদস্য কত সদস্য কে কে তাদের পরিচয় কি, তার অফিস কোথায়, তার সংবিধানে কি আছে সব বলতে হবে। সংবিধান সংশোধন করতে হবে, "আমরা সংবিধান মানিয়া চলিব, আমরা সমাজতন্ত্র মানিয়া চলিব"—এসব কথাও লিখতে হবে। হাস্যকর কথা। আরও আছে সেখানে ইলেকশন কমিশন যেকোনও তথ্য চাইতে পারেন। আমি আমার রাজনৈতিক দল চালাব, আমার ভেতরের তথ্য ইলেকশন কমিশনকে আমি কেন জানাব? কি দায়বদ্ধতা আছে? পৃথিবীর কোনও দেশ আছে, কোনও দেশে কোনও বডি আছে—গণতান্ত্রিক দেশে রাজনৈতিক দল কিভাবে চালাবে সেটা জানাবে? এটা আমার নিজস্ব ব্যাপার, ঘরোয়া ব্যাপার, ইলেকশন কমিশনকে এটা জানাতে আমি বাধ্য নই। কিন্তু যদি আমি না জানাই তাহলে আমার রেজিস্ট্রেশন বাতিল করে দেবেন।

এটা হস্তক্ষেপ এ জিনিস চলতে পারে না। এই জিনিস করা হয়েছে। এটা একটা অবাস্তব ব্যাপার। হাসানুজ্জামান সাহেবের বক্তৃতা শুনলাম। হাসানুজ্জামান সাহেব জানেন যে তার দল ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করেন না। কিন্তু ঐ দরখাস্ত এই কথা না লিখলে তিনি রেজিস্ট্রেশন পাবেন না, ফলে দেগঙ্গায় দাঁড়াতে পারবেন না। কাজেই তাকে লিখতে হবে। ভারতীয় জনতা পার্টিকে দুটিই লিখতে হবে। এর সঙ্গে লিখতে হবে আমরা সমাজতন্ত্রেও বিশ্বাস করি। এর চেয়ে হাস্যকর কথা কিছু নেই এসব না লিখলে রেজিস্ট্রেশন পাবেন না। তাদের লিখতে হবে, আমরা ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করি। তা না লিখলে রেজিস্ট্রেশন পাবেন না। কংগ্রেস দল, তারা বলেছে, আমরা সমাজতন্ত্রে বিশ্বাস করি। কাঠালের আমসত্ব। টাটা বিড়লার বাড়বাড়ন্ত হচ্ছে আর তারা লিখছেন সমাজতন্ত্রে বিশ্বাস করি। এ করতেই হবে, তা না হলে রেজিস্ট্রেশন পাবেন না। সম্পূর্ণ একটা অবাস্তব, হাস্যকর, পরস্পর বিরোধী ব্যাপার, এটা করবার কোনও অর্থ নেই। এভাবে হয় না। আমাদের বামপন্থী দলের সদস্যরা রাজ্য সভার, লোকসভায় এর বিরোধিতা করেছেন। কিন্তু ওরা ঠিক করে ফেলেছেন যে রাজনৈতিক দলগুলিকে নিয়ন্ত্রণ করতে হবে, তাই এসব করছেন। গণতন্ত্রের নামে একনায়কতন্ত্রের পথে, টোটালিটেরিয়ানিজমের পথে যাচ্ছেন। সব নিয়ন্ত্রণ করতে হবে। এই তো সবে আরম্ভ। এখন রেজিস্ট্রেশন পর্ব চলছে, রেজিস্ট্রেশনের পরে দেখবেন কি কান্ডটা হয়। হ্যাঁ, ঠিক, আমাদের পার্টি ফরওয়ার্ড ব্লক দরখাস্ত করেছে। এদিকের প্রায় সব পার্টিই দরখাস্ত করেছে। দেবপ্রসাদবাবু, যিনি প্রস্তাব এনেছেন কাগজে পড়েছি, তারা হাইকোর্টে না অন্য কোথাও মামলা করেছেন। আমাদের পার্টি সি পি এম, সি পি আই, আর এস পি-সবাই দরখাস্ত করেছে। আজকেই আমাদের পার্টির ভাগ্য নির্দ্ধারিত হচ্ছে, এতক্ষণ বোধহয় হয়ে গিয়েছে। আমরা এটা কমপ্রোমাইজ-আপোষ করেছি। যেমন সংবিধান। সংবিধানের সব কিছু আমরা মানি? মানি না তো। কেন্দ্র রাজ্য সম্পর্ক আমরা মানি না। আমরা জানি, কনস্টিটিউয়েন্ট অ্যাসেম্বলিতে সীমাবদ্ধ ভোটে, নির্বাচিত বিধানসভার সদস্যদের পরোক্ষ ভোট নির্বাচিত গণ পরিষদ কখনও ভারতবর্ষের সেই সময়কার সকল জনগণের প্রতিনিধিত্ব করে নি। তাদের তৈরি এই সংবিধান ধনিকের স্বার্থে তৈরি, গরিব মানুষের স্বার্থে নয়। পদে পদে বাধা আছে। কিন্তু আমরা নির্বাচনে দাঁড়াবার জন্য শপথ নিচ্ছি যে সংবিধান মানিয়া চলিব। ইংরাজ আমলে এটা হয়নি? পন্ডিত নেহেরু করেন নি ১৯৪৬ সালের নির্বাচনে? সুভাষচন্দ্র বসু এপাশের সদস্য হবার জন্য এই করেছেন, দেশবন্ধু চিত্তরঞ্জন দাসও করেছেন, সকলেই করেছেন, আমরাও করেছি। এই কন্ট্রাডিকশন থেকে আমরা মুক্তি চাই। এর কোনও প্রয়োজন নেই। এটা আমাদের বুঝতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা মনে করছেন যে আজকে আমাদের ধর্মনিরপেক্ষতা বিপন্ন, জাতীয় সংহতি বিপন্ন আমরাও তাই মনে করি। এটা আমাদের কাছে একটা বড় বিপদের কারণ হয়ে দাঁড়িয়েছে। এটাকে নিয়ন্ত্রণ করার জন্য যা করবেন সেটা যদি সৎ হয় তাহলে আমরা গ্রহণ করব। কিন্তু তার জন্য রাজনৈতিক দলের রেজিস্ট্রেশন দরকার নেই। সংবিধান সংশোধন করে ধর্মনিরপেক্ষতা হয়? সংবিধান সংশোধন করে সমাজতন্ত্র হয়? ১৯৪৯ সালে সংবিধান গৃহীত হয়েছিল নভেম্বর মাসে গণপরিষদে। ১৯৫০ সালের ২৬শে জানুয়ারি এটা চালু হয়েছিল। সেখানে ধর্মনিরপেক্ষতা, সমাজতন্ত্র ছিলনা। আমাদের নেতারা শুরু করেছিলেন, কেন্দ্রীয় সরকারের নেতারা শুরু করেছিলেন যে সংবিধানে নেই বলে হচ্ছে না। ১৯৭৬ সালে, ১৩ বছর আগে সংবিধানের ৪২তম সংশোধন করে সমাজতন্ত্র ঢুকিয়ে দিলেন, ধর্মনিরপেক্ষতা ঢুকিয়ে দিলেন।

সংবিধানে তো আছে কিন্তু বলুন তো এই ১৩ বছরে আমরা ধর্মনিরপেক্ষতার পথে কতটুকু এগিয়েছি? এটা সংবিধানের ব্যাপারে নয়, এটা পার্লামেন্টের কোনও আইনের ব্যাপারে নয়। জনগণের আন্দোলনের মধ্যে দিয়ে, আমাদের আচরণের মধ্যে দিয়ে ধর্মনিরপেক্ষতা রক্ষা করতে হবে। মানুষকে সংগ্রাম করে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে হয়।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়ে আলোচনার জন্য যে সময় ধার্য ছিল সেটা শেষ হয়ে যাচ্ছে। আরও কিছু সময় লাগবে। কাজেই আরও আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি এতে সকলের মত আছে। (সকলের সম্মতি জ্ঞাপন) আধ ঘণ্টা সময় বাড়ানো হল।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনও দেশেই পার্লামেন্টে আইন পাস করে, সংবিধান সংশোধন করে সমাজতন্ত্র হয়নি, আমাদের দেশেও হবে না। তাই পলিটিক্যাল পার্টির রেজিস্ট্রেশন করা আসলে তাদের স্বাধীনভাবে কাজ করার অধিকারে হস্তক্ষেপ করা। আমাদের সংবিধানের ১৯(১) সি-তে যে right to form an association or Union. তার মধ্যে রাজনৈতিক দলের ব্যাপারটা আছে। আলাদা করে পলিটিক্যাল পার্টির কোনও শব্দ উচ্চারণ করে কোনও কিছু করা নেই। সেই জায়গায় আজকে সেটা ঢোকাবার চেষ্টা করছেন। এটা সম্পূর্ণ ভ্রান্ত পদ্ধতি। মাননীয় সদস্য অপূর্ববাবু যে কথা বলেছেন ওয়্যান অ্যাট্রোসিটির বিষয়ে এবং ফরেন এক্সচেঞ্জ রুলে যে সমস্ত অপরাধ ঘটে ও নারকোটিক ড্রাগ সম্বন্ধে যে সমস্ত অপরাধ সংঘটিত হয় সেগুলি তো ওরাই সমর্থন করেন। ওদের প্রশ্রয়েই এগুলি হয়েছে। সতীদাহ নিয়ে রাজস্থানে কি হচ্ছে সেগুলি কি মানুষ জানে না? এর জন্য আলাদা আইন আছে, তার ব্যবস্থা আছে। কিন্তু মূল জায়গায় আপনারা এটাকে সাপ্রেস করে পার্টি রেজিস্ট্রেশনের নামে বিধানসভায় বিভ্রান্ত করার চেষ্টা করছেন। অপূর্ববাবু এগুলি মূল জায়গা নয়। মূল জায়গা হচ্ছে রাজনৈতিক দলগুলিকে নিয়ন্ত্রণ করা। সে কারণে আমি মনে করি যে এই আইন পুরো বাতিল হওয়া দরকার। সে জন্য দেবপ্রসাদ সরকারের এই প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার আছে। স্যার, খুব দুঃখ লাগল। নির্মলবাবু সংবিধানের কয়েকটি কথা বললেন। ওনার চেয়ে আপনিও ভাল জানেন।

**মিঃ স্পিকার ঃ** আমি কিছু জানি না। আপনারা যা জানাবেন আমি তাই জানব। বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, উনি বললেন যে পার্টি রেজিস্ট্রেশন নাকি ঘরোয়া ব্যাপার। একটা রাজনৈতিক দল যদি রেজিস্ট্রেশন করেন, রাজনৈতিক দলটা ঘরোয়া ব্যাপার হয় না, রাজনৈতিক দল হলে পাবলিক হয়ে যায়। এটা কোনও কোম্পানির রেজিস্ট্রেশন নয়। একটা রাজনৈতিক দল যদি রেজিস্ট্রেশন করে দেন This is for the Public. It is not a personal matter. কোনও দল যখন আসে তখন সেটা পাবলিক, যেমন কমিউনিস্ট পার্টি, এটা পার্টি প্রপার্টি নয়, এটা পাবলিক। তারপরে ফরওয়ার্ড ব্লক, এটা পার্টি প্রপার্টি নয়, এটা পাবলিক। এইভাবে যে কোনও পার্টিই হোক এটা পাবলিক প্রপার্টি হবে এবং তাকে সংবিধান-এর চৌহদ্দির মধ্যে থাকতে হয়। আপনি হয়ত বলবেন যে আমি সংবিধান মানিনা। এখানে

আমরা প্রতিবাদ করি। উনি কি বললেন? উনি বললেন যে দল মানে ওটা আমাদের ঘরোয় ব্যাপার। কিন্তু এটা ঘরোয়া ব্যাপার নয়। আপনার স্ত্রী বা আপনার স্ত্রীর ছেলেপুলের ব্যাপার নয়, এটা জনসাধারণের ব্যাপার। কাজেই জনসাধারণকে সেটা জানাতে হবে।

[5-50 — 6-00 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি সেই প্রস্তাবের উত্তরে মাননীয় সদস্যরা তাদের বক্তব্য রেখেছেন। এই সভার সরকার পক্ষের সমস্ত সদস্য এবং অন্যান্য বেশির ভাগ সদস্যই এটাকে সমর্থন করেছেন হাসানুজ্জামান সাহেবও এক অর্থে এই প্রস্তাব সমর্থন করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে বিরোধী পক্ষের অপূর্ব বাবু, তিনি যে কথা বলতে চেয়েছেন, যে এর মধ্যে এত ভাল ভাল জিনিস আছে, সবটাই বাতিল করতে বলেছেন? আমি অপূর্ববাবুকে একটা ছোট্ট কথাই বলি, উনি কি জানেন না যে এক বালতি দুধের মধ্যে এক ফোঁটা চোনা ফেলে দিলে সেটাই যথেষ্ট। গোটা বালতির দুধটাই নষ্ট হয়ে যায়। ফলে এমন সংশোধনী এনেছেন যে মাল্টি পার্টি সিস্টেমের যে অস্তিত্ব, আমাদের দেশে পার্লামেন্টারি ডেমোক্রাসির যে বেসিস, সেটার উপর কুঠারাঘাত করা হচ্ছে এবং এক দলীয় শাসন ব্যবস্থা যেটা চলে আসছে, সেটা গোটা নির্বাচন কে একটা প্রহসনে পরিণত করবে। ফলে আপনার এই সমস্ত ভাল ভাল কথা গোটা জিনিসটাকেই পলিউটেড করে দেবে। ফলে এই প্রশ্ন আসে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে বলা হয়েছে যে সংবিধান, সংবিধান কি সমালোচনার উর্দ্ধে? আমি তো বুঝি না, কি ওরা বলেন। সংবিধানটাও কি ভাল করে পড়েছেন? তাহলে সংবিধানের ৫৯তম সংশোধনটা হল কি করে? সংবিধান প্লুর্যালিটি, তার স্বীকৃতি আছে, তাহলে তো ৫৯ তম সংশোধন হত না। ফলে এই প্রশ্ন আসে না। দ্বিতীয় কথা হচ্ছে, আজকে আমার মনে পড়ে, গত ৭ই আগস্ট সুপ্রীম কোর্টের প্রাক্তন বিচারপতি জাস্টিস ভি আর কৃষ্ণ আয়ার, এটাকে কনডেম করতে গিয়ে বলছেন যে এই রেজিস্ট্রেশনের ব্যাপারে যে কনডিশন, সেখানে সেকুলারিজম, সোশ্যালিজম, সেকিউলারিজম, ডেমোক্রাসি, এতে বিশ্বাসী কি না, এতে অনুগত্য আছে কি না, সেটার উপর রেজিস্ট্রেশন দেওয়া হবে, এটা যদি সত্যিই বিচার করতে হয় তাহলে ফার্স্ট ক্যাজুয়াল্টি কংগ্রেস আইকে সর্ব প্রথম ডিসকোয়ালিফাই করতে হবে, কারেক্টলি বলেছেন। যারা মৌলবাদীদের সঙ্গে, সমস্ত বিচ্ছিন্নতাবাদীদের সঙ্গে হাত মেলাচ্ছেন, গোটা দেশকে টুকরো টুকরো করতে সাহায্য করছেন, আজকে তারা ভাবুন। যারা ডেমোক্রাসিকে প্রতিনিয়ত পদদলিত করছেন, তারা ডেমোক্রাসির কথা বলছেন। আজকে সেন্ট্রাল গভর্নমেন্টের প্রাইম মিনিস্টারের ইয়েসম্যান সাধারণত যা হয় ইলেকশন কমিশন এবং তিনি যাকে মনে করবেন, শাসক দলের যারা বিরোধী, তাদেরকে যদি প্রয়োজন রেজিস্ট্রেশন দেবেন না মনে করেন, না দিতে পারেন এবং তার ডিসিশনই হচ্ছে ফাইনাল। এর থেকে আর অটোক্রাটিক, এর থেকে আর ফ্যাসিস্ট আইন আর কি থাকতে পারে? এই রকম একটা মারাত্মক জায়গায় চলে যাচ্ছে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এমন কি জিয়ার শাসনে পাকিস্তানের যে মিলিটারি রুল চলছিল, সেখানেও এই রকম আইন আনতে চাইছিল। এই মাল্টি পার্টি সিস্টেমকে ভাঙবার জন্য। কিন্তু সেখানে পিপলের রেজিস্ট্যান্সে, পিপলের মুভমেন্টে বাধ্য হয়ে তারা সেই আইনকে রিপিল করতে সেই আইন তারা পাস করতে পারে নি, বাতিল করতে বাধ্য হয়। অথ

আমাদের বৃহত্তর গণতান্ত্রিক দেশ-এ এই রকম একটা আইন আনছেন। আমি আপনাকে এই কথা বলছি আজকে খুব আনন্দের কথা যে এখান থেকে সকলে এটাকে সমর্থন করেছি এবং আমরা এর বিরোধিতা করেছি এবং আমরা এটাকে চ্যালেঞ্জ করেছি, ফলে আমি আশা করি সকলে গণতন্ত্রের স্বার্থে এটাকে সমর্থন করবেন। এই বলে শেষ করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that—

This House notes with grave concern that—

(1) The Representation of the People's (Amendment) Act, 1988 recently enacted and enforced by the Central Government would strike at the very root of democratic norms and practices existing in electoral process and the Act has been designed for interference in the internal affairs of a political party;

(2) The said Act confers upon the Election Commission an arbitrary, despotic and discretionary power to give registration to a political party without any remedy being provided in respect of an adverse decision of non-registration which is clearly a transgression of the requirements of rule of law and natural justice;

(3) the Act violated Article 19(1) (c) of the Constitution which guaranteed the right to form a political party and also the right of effective functioning of a political party including the right to contest an election;

This House is of the opinion that under the said Act, for the registration of a political party, provision for compulsory amendment of party constitution in conformity with the provisions contained in sub-clause (5) of section 29A is violative of freedom to profess, practice and propagate diverse philosophies, ideologies and aims and objects and put and end to the existence of multi-party system which is the basis of parliamentary democracy;

This House further notes that the democratic minded people from all walks of life including eminent jurists, former judges, journalist and intellectuals have raised their voice of protest against this block amendment of the Representation of People's Act;

This House therefore, urgues upon the Union Government, through the State Government, to repeal the Representation of People's (Amendment) Act, 1988.

-was then put and carried.

## MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now, I would request Shri Sudip Bandyopadhyay to move his motion.

**Shri Sudip Bandyopadhyay** : Sir, I beg to move that— This House notes with grave concern that there have been attacks on Doordarshan cameraman in Calcutta on 30th August, 1989 for which he was hospitalised, on the correspondent of Stateman and Aajkaal in Krishnanagar on the same day and on the photographer of Bartaman in Beliaghata ;

This House is of opinion that these assaults which occurred inspite of the assurance of the Minister for Information and Cultural Affairs, constitute an attack on the freedom of Press ;

This House, therefore, censures the Minister for Information and Cultural Affairs for failing to preserve the freedom of the Press and security of pressmen in the State.

স্যার, আজকে আমরা এখানে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে এই মোশান এনেছি এবং আমি প্রত্যাশা করছি সরকার এবং বিরোধী, সব পক্ষের সদস্যরা আলোচনায় নিশ্চয়ই সেই পরিমাণ গুরুত্ব দেবেন। আজকে আমাদের রাজ্যের সাংবাদিক বন্ধুরা তাদের দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করেছেন, মিছিল করেছেন। তারা তাদের দাবি আদায়ের জন্য বিধানসভা অভিযান করেছেন। আমি তাদের সেই আন্দোলনকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং এই আশা নিয়ে সমর্থন জানাচ্ছি যে, এই হাউসে আমরা সকলে ঐক্যমত হয়েই তাদের দাবি-দাওয়ার আন্দোলনকে সমর্থন জানাব। কারণ আমি জানি যখন ফ্রিডম অফ প্রেসের ওপর সেনসরশিপ হয়েছিল তখন গণতন্ত্র গেল, গণতন্ত্র গেল বলে দেশের তখনকার সরকার বিরোধীরা চিৎকার করেছিলেন। পশ্চিমবাংলায় সিপিএম দল বিরোধী দলের ভূমিকায় থেকে চিৎকার করেছিলেন। স্যার, আমি একটু অতীতে পিছিয়ে যেতে চাই। ওরা ক্ষমতায় আসার পর থেকে, ১২ বছর আগে ক্ষমতায় আসার পর থেকেই ওরা সাংবাদিক নিগ্রহ শুরু করলেন। আমরা ভুলে যাই নি। মরিচঝাঁপির কথা। মরিচঝাঁপির উদ্বাস্তুদের বিষয়ে সাংবাদিকরা যখন সেখানে সংবাদ আনতে গিয়েছিলেন তখন সাংবাদিকদের নিগ্রহ করা হয়েছিল। অতীত হয়ে গেলেও সেকথা আজকে আমাদের স্মরণ করতে হবে। আমাদের মনে রাখতে হবে যে, আসানসোলে 'পশ্চিমবঙ্গ সংবাদে'র ওপর হামলা করে তা বন্ধ করে দেওয়া হয়েছিল। আমাদের মনে রাখতে হবে 'উত্তরবঙ্গ সংবাদে'র সংবাদপত্র কর্মীকে যখন হত্যা করা হল এবং সেই হত্যার সংবাদ একটা ফটো দিয়ে মুখ্যমন্ত্রীকে দেখানো হল তখন মুখ্যমন্ত্রী সেই ফটো ছুঁড়ে ফেলে দিয়েছিলেন। সুতরাং আজকে সংবাদপত্র এবং সাংবাদিকদের বিষয়ে আলোচনার সময় একটু অতীতকে নিয়ে আলোচনা করা ভাল। ১৯৮৪ সালে ৫১ দিন আনন্দবাজার পত্রিকা বন্ধ করে রাখা

হয়েছিল। ৫১ দিন আনন্দবাজার পত্রিকা বন্ধ থাকার পরে সাংবাদিকরা যখন কাজে যোগদান করেছিলেন তখন ১৫ দিন ধরে তাদের ওপর নিগ্রহ, অত্যাচার জুলুম চালানো হয়েছিল। তাদের কণ্ঠরোধ করে জবরদস্ত কায়দায় তাদের তাঁবেদারে রূপান্তরিত করার প্রচেষ্টা হয়েছিল। কিন্তু সাংবাদিকদের নিশ্চয়ই কৃতজ্ঞতা জানাতে হবে, তারা সেই চাপের কাছে নতি স্বীকার করেন নি। অকুতভয়ে মাথা উঁচু করে সেই অন্যায়ের বিরুদ্ধে তারা প্রতিবাদ জানিয়ে রক্তাক্ত হয়েছেন, কিন্তু অন্যায়ের কাছে নতি স্বীকার করেন নি। আজকে আমাদের মনে রাখতে হবে যে, অতীতকে ভোলা যায় না। অতীতকে সব সময়েই মনে রাখতে হবে। ২য় যুক্তফ্রন্টের সময়ে আজকের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু একদিন বিড়লার বাড়ি যাচ্ছিলেন, কিছু তরুণ সাংবাদিক তাকে অনুসরণ করেছিলেন, আজকের মুখ্যমন্ত্রী, তখনকার উপমুখ্যমন্ত্রী উত্তেজিত হয়ে গাড়ি থেকে নেমে এসে বলেছিলেন, 'আপনারা কোন দুঃসাহস নিয়ে আমাকে ফলো করেন!' ২য় যুক্তফ্রন্ট মন্ত্রিসভায় সময়ে বিড়লার বাড়ি যাবার পথে মুখ্যমন্ত্রীকে অনুসরণ করার জন্য মুখ্যমন্ত্রী সাংবাদিকদের তিরস্কৃত করেছিলেন। এই অতীতকে আমাদের মনে রাখতে হবে। আজকে দু-একটা বিচ্ছিন্ন ঘটনা এবং তার সম্বন্ধে কিছু দুঃখ প্রকাশ করার মধ্যে দিয়ে সাময়িকভাবে বৈতরণী পার হবার যদি চেষ্টা করা হয়, তাহলে জানতে হবে একটা ধারাবাহিকতার মধ্যে দিয়ে, একটা কনসিস্টেন্ট এফর্টের মধ্যে দিয়ে অতীত থেকে শুরু করে নির্দিষ্টভাবে এবং একটা সুকৌশলে সাংবাদিকদের কণ্ঠরোধ করবার চেষ্টা করা হচ্ছে। এটা একটা বর্বর প্রচেষ্টা এবং এই বর্বরতা সীমা ছাড়িয়ে গেছিল ৩০শে আগস্ট। সেদিন কৃষ্ণনগরে চার জন সাংবাদিকের ওপর হামলা হল। স্টেটসম্যান, পিটিআই, আজকাল এবং বসুমতীর সাংবাদিকদের ওপর হামলা হল। স্টেটসম্যানের প্রবীণ সাংবাদিক সন্তোষ বিশ্বাসকে অকথ্য ভাষায় গালিগালাজ করে আক্রমণ করা হয়েছিল। পি টি আই-র সাংবাদিক কালীপ্রসাদ বসু আক্রান্ত হয়েছেন। আজকাল এবং বসুমতীর সাংবাদিকদের ওপর আক্রমণ হয়েছে, তারা একটা পোস্ট অফিসে অগ্নি সংযোগের ঘটনার খবর আনতে গিয়ে আক্রান্ত হয়েছেন। তারা কিভাবে আক্রান্ত হয়েছিলেন

[6-00 — 6-10 P.M.]

তা আজকে আমরা জানতে পেরেছি এবং জেনে আমরা শিহরিত হয়েছি। একটি গাড়ি ভাঙচুর করা হয়েছে। হাওড়ার সাংবাদিক শ্রী পল্লব দত্তের ক্যামেরা ভেঙে দেওয়া হয়েছে। কলকাতার অনেক জায়গায় প্রেসের লোকের গাড়ি থামিয়ে তাদের উপর হামলা করা হয়েছে। ঢাকুরিয়া ব্রিজ এবং যাদবপুর লেভেল ক্রসিং-এর কাছে আনন্দবাজার এবং টেলিগ্রাফ পত্রিকার রিপোর্টারের গাড়ি থামিয়ে তাদের গাড়ির চাকার হাওয়া খুলে দেওয়া হয়েছে। তারপর সেই অভিশপ্ত ৩১ আগস্ট, বেলেঘাটার সেই ভয়ঙ্কর দিনের কথা স্মরণ করুন। বর্তমানে পত্রিকার চিত্র সাংবাদিক শ্রী কাজল দাস যিনি অত্যন্ত সাহসিকতার সঙ্গে সাংবাদিকতার দায়িত্ব পালন করতে গিয়েছিলেন তাকে নিগ্রহ করা হয় এবং তিনি যখন ছবি সংগ্রহ করছিলেন তার ক্যামেরা কেড়ে নেবার চেষ্টা করা হয়, এবং তাকে বেধড়ক মারধোর করা হয়। সবচেয়ে আশ্চর্যের বিষয়, ডি সি। পরিবহন মন্ত্রী এবং সেখানকার বিধায়কের উপস্থিতিতে সেখানকার উত্তেজিত সিপিএমের ক্যাডার-বাহিনী বলতে থাকেন ঐ ক্যামেরাম্যানকে যদি আমাদের হাতে ছেড়ে দেওয়া না হয় তাহলে ও সি কে যিনি তাদের নিরপত্তার দায়িত্বে ছিলেন তাকে শুধু টুকরো-টুকরো করে দেওয়া হবে। তাসত্ত্বেও ও সি সাহসিকতার সঙ্গে ঝাঁপিয়ে পড়লেন।

তখন সেই ও সি কে পর্যন্ত নিগ্রহ করা হয় এবং হুমকি দিয়ে বলা হয় যদি টেলিগ্রাফ, বর্তমান এবং আনন্দবাজার পত্রিকার ক্যামেরাম্যান ছবি তুলতে আসে তাহলে তাদেরকে পুলিশের সামনে মাটিতে পুঁতে ফেলা হবে। উৰ্দ্ধতন পুলিশ অফিসার, ডি সি এবং ও সির সামনে আজকালের আশীষ মিত্রকে হয়রানি করা হল। বর্তমানের আর একজন সাংবাদিক শ্রী সুব্রত মজুমদার তাকেও হেনস্তা করা হল। আনন্দবাজার এবং টেলিগ্রাফ পত্রিকার সাংবাদিকদের ডি সি বললেন, আপনারা নিজেদের দায়িত্বে ছবি তুলুন, আমরা আপনাদের নিরাপত্তার দায়িত্ব নিতে পারব না। সবশেষে আসতে হয় দূরদর্শন ক্যামেরাম্যান শশাঙ্ক বিশ্বাসের কথায়। সিধু-কানু-ডহরে মুখ্যমন্ত্রীর ডাকা সভায় ভি পি সিং এসেছিলেন। সেই সভায় ভি পি সিং এবং মুখ্যমন্ত্রীর সামনে ক্যামেরাম্যানকে নিগ্রহ করা হচ্ছে, ভি পি সিং সেখানে দাঁড়িয়ে দেখছেন। তার চোখের সামনে একটা ক্যামেরাম্যানকে আক্রমণ করা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রী মঞ্চের উপর বসে আছেন, তিনি যদি একবার তার পার্টি কর্মীদের বলতেন যে ঐ ক্যামেরাম্যানের কোনও দোষ নেই, তাকে আঘাত করে লাভ নেই, তাকে মারা ঠিক হচ্ছে না, তাহলে ঐ ক্যামেরাম্যানের উপর আক্রমণ হত না। এই কথা তিনি একবারও বললেন না। এই ন্যূনতম প্রত্যাশা কি তার কাছ থেকে আমরা আশা করতে পারি না? অপরদিকে ভি পি সিং উল্টে আগুনে ঘৃতাহুতি দিলেন। তিনি বললেন, এই যে দূরদর্শনের ক্যামেরাম্যানকে দেখছেন, ইনি হচ্ছেন রাজীবদর্শন। এইভাবে তাদের চোখের সামনে ক্যামেরাম্যানকে আক্রমণ করা হল। তাহলে স্বভাবতই প্রশ্ন আসে ক্যামেরাম্যানদের কি কোনও নিরাপত্তা থাকবে না? এই ধরনের নেতাদের সামনে যারা জাতীয় নেতা বলে চিহ্নিত তাদের সামনে এইভাবে যে হেনস্তা করা হল, তারা যখন প্রতিবাদ করলেন না তখন এটা ধরে নেওয়াই যায় যে আগামী দিনে ক্যামেরাম্যানদের কপালে দুর্ভোগ এবং হয়রানি আছে। তাই আমরা দেখতে পেলাম দূরদর্শনের ক্যামেরাম্যান শশাঙ্ক বিশ্বাসের উপর হামলা। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে নেই, আমি খবর পেয়েছি, জানিনা খবরটি সত্য কিনা ঐ ক্যামেরাম্যানকে নিগ্রহের জন্য সি পি এম টালিগঞ্জের লোকাল কমিটিকে বাতিল করে দেবেন এই রকম সিদ্ধান্ত দলীয় পর্যায়ে নিতে চলেছেন। যদি নিতে পারেন এবং এই খবরটি যদি সত্যি হয়ে থাকে তাহলে নিঃসন্দেহে এই সিদ্ধান্তকে আমি স্বাগত জানানোর জন্য প্রস্তুত থাকব। টালিগঞ্জের সেই কুখ্যাত পিনপিন যার নাম বুদ্ধদেববাবু জানেন এবং যিনি টালিগঞ্জের মন্ত্রীর সবচেয়ে কাছের মানুষ সেই পিনপিনের নেতৃত্বে সেদিন ঐ টিভির ক্যামেরাম্যানকে আক্রমণ করা হয়েছিল। বুদ্ধদেববাবু নিজে বলেছিলেন যে ক্যামেরাম্যানদের উপর আক্রমণ হবে না, টিভির ক্যামেরাম্যানদের যাতায়াত এবং যোগাযোগের কোনও রকম অসুবিধা যাতে না হয়। তাসত্ত্বেও তাদের আক্রমণ করা হল। আমি সকাল সাড়ে ৭টার সময় খবর পেয়ে ডিরেক্টর জেনারেল অফ পুলিশকে টেলিফোন করে বলি, অনুগ্রহ করে ওদের বার করে দেবার ব্যবস্থা করুন, টিভির ক্যামেরাম্যানদের কাজ করার সুযোগ দিন। মন্ত্রী মহাশয় নিজে বিবৃতি দিয়েছেন, ডাইরেক্টার জেনারেল অফ পুলিশ বলেছেন, হ্যাঁ, এ সম্পর্কে মাননীয় মন্ত্রীর নির্দেশ আছে, আমরা ব্যবস্থা করছি। বুদ্ধদেব বাবু, এই রকম ক্ষেত্রে দুটো প্রশ্ন থাকে। হয়, আপনারা আপনাদের দলের উপর নিয়ন্ত্রণ হারিয়ে ফেলেছেন, নেতাদের কথা নিচুস্তরের কর্মীরা শুনছেন না, আর তা না হলে পাশাপাশি ধরতে হয়, আপনারা বলছেন যে, আমরা মানুষের কাছে ভাল ভাল বিবৃতি দিয়ে যাই বলি না কেন, তোমরা তোমাদের সিদ্ধান্ত মতো চল। প্রত্যক্ষভাবে কিছু না বললেও আপনারা পরোক্ষভাবে

তাদের সমর্থন করছেন। একটি বিষয় আমরা আজকে দেখছি, আপনাদের কথার সঙ্গে কাজের কোনও কনসিস্টেন্সি থাকছে না। যেটা বলছেন, বাস্তবে তা হচ্ছে না। তাদের বলছেন যে, আমরা এ ব্যাপারে নিন্দা করেছি, সংবাদপত্রে দেখছি, কিন্তু শুধু নিন্দা করে কি হবে? জনসভায় দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কিছু কিছু সাংবাদিকদের দিকে আঙুল দেখিয়ে বলেন যে, এরা অমুক কাগজের সাংবাদিক। সরকারি দলে আপনারা ১২ বছর ধরে রয়েছেন, যার ফলে অনেক সুবিধাবাদী মানুষ আপনাদের দলে ভীড় করেছে তারা সকলে আপনাদের দলের আদর্শ সম্বন্ধে নাও জানতে পারে, তাদের সামনে সাংবাদিকদের দিকে আঙুল দেখিয়ে বলছেন যে দেখ এরা অমুক কাগজের সাংবাদিক। ব্রিগেড প্যারেড গ্রাউন্ডেও ঐ অঙ্গুলি নির্দেশ করে বলা হয়েছিল যে, এরা অমুক কাগজের সাংবাদিক। দলকে কন্ট্রোল করার আমাদের পার্টির মেশিনারি নেই। আজকে আমাদের মনে রাখতে হবে যে, সাংবাদিকরা সত্যকে সাহসের সঙ্গে তুলে ধরতে চাইছেন। আজকে যতই লাঞ্ছনা করুন, মারধোর করুন, এইভাবে যদি তাদের কণ্ঠরোধ করতে চান তো আপনাদের সেই উদ্দেশ্য সফল হবে না, হতে পারে না। কারণ সাংবাদিকরা বিভিন্ন সময়ে নানা প্রতিকূল আবহাওয়ার মধ্যে দিয়ে প্রমাণ করতে সক্ষম হয়েছে যে কোনও চাপের কাছেই তাদের নতি স্বীকার করানো যায় না। দূরদর্শনের সাংবাদিকদের যখন লাঞ্ছনা করা হচ্ছে আপনারা তখন বলছেন যে এটা অন্য দলের কাজ, অন্য দল বলতে আপনারা কাদের বোঝাতে চাইছেন? সত্যকে বিকৃত করবার এই উদ্যোগ নিয়েছেন, সাংবাদিক ক্যামেরাম্যানকে নিগ্রহ করছেন আর বলছেন এই কাজ করছে অন্য দলের লোক? এটা গোয়েবলসীয় কায়দায় সত্যকে চাপা দেবার একটা অপকৌশল মাত্র। তাই আপনাদের কাছে আবেদন জানাতে এসেছি যে সাংবাদিকদের কেবলমাত্র নিরাপত্তা দেবার, তাদের উপর হামলা বন্ধ করবার ব্যবস্থা নিলেই চলবে না, বুদ্ধদেববাবু, তারা যাতে নির্বিঘ্নে, নিশ্চিন্তে প্রত্যেক ঘটনার স্থলে পৌঁছাতে পারেন তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে হবে, তারা যাতে নির্বিঘ্নে ঘোরাফেরা করতে পারেন এবং সমস্ত পরিস্থিতির মধ্যে খবর সংগ্রহ করতে পারেন তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন এই প্রস্তাব রেখে—আবার আমি পরে আমার উত্তর দেবার সময় উঠব এই কথা বলে আমি আমার প্রস্তাব এখানে শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় এখানে যে প্রস্তাব উত্থাপন করেছেন তার শেষাংশ পড়লে বোঝা যায় যে, এই প্রস্তাব উত্থাপনের ভিতর দিয়ে তিনি একটা বিশেষ উদ্দেশ্য চরিতার্থ করতে চেয়েছেন, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আমরা সাংবাদিকদের স্বাধীনতায় বিশ্বাস করি। আমাদের সাংবাদিক এবং ক্যামেরাম্যানরা সর্বত্র অবাধে বিচরণ করেন, সংবাদ সংগ্রহ করেন এবং নিজেদের দৃষ্টিভঙ্গি মতো তা প্রচার করেন। এই ব্যাপারে এখানে আমাদের কোনও আপত্তি নেই। সুদীপবাবু এখানে সাংবাদিক নিগ্রহের কিছু বিক্ষিপ্ত ঘটনার কথা উল্লেখ করেছেন। তবে পশ্চিমবাংলার সামগ্রিক যে পরিস্থিতি তার প্রেক্ষাপটে এটা বিক্ষিপ্ত ঘটনা বলেই উল্লেখ করছি। ঘটনাটা বিক্ষিপ্ত হলেও সবাই তার নিন্দা করেছেন। মুখ্যমন্ত্রী এবং তথ্য ও সংস্কৃতি মন্ত্রী বারবার এর পরিপ্রেক্ষিতে বিবৃতি দিয়েছেন। সুদীপবাবু বারবার তার কথার মধ্যে অতীতকে টেনে আনতে চাইছিলেন। আমার প্রশ্ন, সুদীপবাবু অতীতকে ভুলে গেলেন কি করে? ভুলে গেলেন কি করে

১৯৭২ থেকে ১৯৭৬, বিশেষ করে জরুরি অবস্থার সময়কার কথা যখন তিনি ছিলেন যুবকংগ্রেসের সভাপতি। সেই সময়কার ঘটনাগুলি কি করে ভুলে গেলেন, বিশেষ করে তখনকার সব অত্যাচারের কথা? জরুরি অবস্থাকালে আনন্দবাজারের তৎকালীন সাংবাদিক বরুণ সেনগুপ্তকে মিসায় জেলে ঢোকানো হয়েছিল, গৌরিকিশোর ঘোষকে মিসায় আটক করে রাখা হয়েছিল। সেদিন যুব কংগ্রেসের সভাপতি কোথায় ছিলেন? এসব অত্যাচার ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তৎকালীন মুখ্যমন্ত্রীর আমলে চলত। সংবাদপত্রের কণ্ঠরোধ করবার প্রচেষ্টা চলেছিল সেই সময় আনন্দবাজারের কর্মচারিরা আন্দোলন করেছিলেন সেদিন, বন্ধ ছিল প্রেস। সেদিন যুব কংগ্রেস-এর ভৈরব বাহিনী তান্ডব করেনি সংবাদপত্রের অফিসের উপর। সেজন্য বলছি, নিজেদের অতীত কার্যকলাপ দেখুন। আমি আবারও বলছি এটা অত্যন্ত বিক্ষিপ্ত ঘটনা। তবে ঐরকম ঘটনা যাতে আর না ঘটে সেটা মাননীয় তথ্যমন্ত্রীকে দেখতে হবে, সাংবাদিকদের নিরাপত্তা রক্ষা করতে হবে এবং যারা উদ্দেশ্য প্রণোদিতভাবে নিশ্চয়ই তারা বামফ্রন্টের লোক নয়—ঐসব কাজ করেছে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করতে হবে। এই কথা বলবার সাথে সাথে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে সত্যবাপুলি মহাশয় যে প্রস্তাব এনেছেন বিশেষ উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য তার বিরুদ্ধে তীব্র ধিক্কার এবং ঘৃণা প্রকাশ করে তার বিরোধিতা করছি। যারা জরুরি অবস্থার সুযোগে সেন্সরশিপ চালু করে সংবাদপত্রের কণ্ঠরোধ করেছিলেন, আজকে তাদের দলের প্রতিনিধির মুখে এইসব বড় কথা সাজে না। সেই কারণে তার সমস্ত বক্তব্যের প্রতি ঘৃণা প্রকাশ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরজিত শ্বরণ বাগচি ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে এই বিধানসভা কক্ষে মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের প্রতি অংশ থেকে তিনি যদি সঠিক সিদ্ধান্তে উপনীত হতেন তাহলে নিশ্চয়ই তার প্রস্তাবকে সমর্থন করতে পারতাম, কিন্তু প্রস্তাবের শেষ অনুচ্ছেদে যা লিখেছেন তাতে এটা বোঝা গেছে যে, সত্যবাবু এই প্রস্তাবের মধ্যে দিয়ে একটা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার প্রয়াস নিয়েছেন। তার এই হীন প্রয়াসের বিরোধিতা করবার জন্য তার প্রস্তাবের বিরোধিতা করছি। মাননীয় স্পিকার মহাশয়, আপনি কুমিরের চোখে জল দেখেছেন কিনা জানিনা কিন্তু আমি এই বিধানসভায় মাঝে মাঝে কুমিরের চোখে জল দেখি। আমি বোধ হয় তখন ছাত্র ছিলাম, ১৯৫২-৫৩ সালে শিক্ষক আন্দোলন হয়েছিল। সেই সময় সুদীপ বন্দ্যোপাধ্যায় যে দল করেন সেই দলের নেতার নেতৃত্বে এখানে এক সাংবাদিককে পেটানো হয়েছিল—বিদ্যা সিংহ মহিলা সাংবাদিক তাকে বেশ পেটানো হয়েছিল। এইগুলি আমার মনে পড়ে, বোধ হয় সুদীপবাবুর মনে পড়বে না। সুদীপবাবু যে দল করেন সেই কংগ্রেস দল প্রতি পদে পদে প্রতি মুহূর্তে সাংবাদিকদের কিভাবে নিগ্রহ করেছেন সেটা আপনাদের মনে করিয়ে দিচ্ছি। সাংবাদিকদের সেনসারশিপ মানহানি বিল এই সমস্ত কথা না হয় ভুলেই গেলাম কিন্তু আমরা তো এটা সঠিক ভাবে জানি যে টিভি সংবাদে প্রচারের মাধ্যমে সঠিকভাবে রাজীব গান্ধীকে পরিবেশন করা হয় নি বলে দিল্লির টিভি কর্তাদের বদলি করা হয়? এটা কি সাংবাদিকদের নিগ্রহ করা হয় নি? মাননীয় স্পিকার মহাশয়, ওঁরা ভুলে যান যে সংবাদপত্রগুলি যেহেতু রাজীব সরকারের বিরুদ্ধে অনেক কথা বলে সেইহেতু নিউজপ্রিন্টের দাম কিভাবে বাড়িয়ে দেওয়া হল এবং

সেটা কন্ট্রোল করা হল যাতে কিছু কম সংবাদ সাধারণ মানুষের কাছে পৌছে যায়। এতে কি সংবাদপত্রের অধিকার হনন করা হয় না? রবীন্দ্রনাথের একটা কবিতা আছে 'গান্ধারীর আবেদন' তাতে দুর্যোধন যে কথা বলেছিলেন'—

নিন্দারে করিব ধ্বংস কণ্ঠ রুদ্ধ করি,
নিস্তব্ধ করিয়া দিব মুখরা নগরী
মোর পাদ পিঠ তলে।"

ওদের কথাবার্তা দুর্যোধনের মতো। সুদীপবাবুরা সারা জীবন ধরে সংবাদপত্রের উপর অত্যাচার করেছেন, সাধারণ মানুষের কাছে সংবাদপত্র না পৌছায় তার চেষ্টা করেছেন, দূরদর্শনে বিকৃত সংবাদ পরিবেশন করেছেন এবং বিধানসভায় সাংবাদিকদের স্বাধীনতা খুন্ন করেছেন। এমন কি ইন্ডিয়ান এক্সপ্রেসের অফিসে ইনকাম ট্যাক্স না দেওয়ার অজুহাতে রেড করেছে। তার কারণ হচ্ছে ইন্ডিয়ান এক্সপ্রেস এমন কিছু সংবাদ প্রকাশ করেছিল যেটা তাদের বিরুদ্ধে গিয়েছিল। সেই জন্য কি তাদের সায়েস্তা করা যায় তার জন্য বিভিন্ন রকম ব্যবস্থা অবলম্বন করেছিল। এইগুলি কি সাংবাদিকতার উপর অত্যাচার নয়? সাংবাদিকদের বিভিন্ন সময় আপনারা কি নিরপেক্ষ হতে দিয়েছেন? বর্তমান পত্রিকার বর্তমান সম্পাদককে কিভাবে আপনারা নিগ্রহ করেছেন, নির্যাতন করেছেন এটা কি আমাদের মনে নেই? সাংবাদিকদের কিভাবে আপনারা জেলে আটক করে রেখেছিলেন সেটা সকলের জানা আছে। যতীনময় দত্ত একজন সাংবাদিক যে পত্রিকা কলকাতায় প্রকাশিত হত তাকে কিভাবে গ্রেপ্তার করে রেখেছিলেন সেটা সকলের জানা আছে। এই সমস্ত ইতিহাস পশ্চিমবাংলার মানুষ ভুলে যায় নি, সাংবাদিকরা ভুলে যায় নি। প্রতি পদে পদে নানা কায়দায় ওই বুর্জুয়া সিস্টেমে সাংবাদিকদের সমস্ত স্বাধীনতা খর্ব করার চেষ্টা করেছেন। মানহানি বিল এনে এবং অন্যান্য অ্যাক্ট যেমন কাশ্মীর

[6-20 — 6-30 P.M.]

প্রেস সেনসারশিপ অ্যাক্ট এনে নানা রকমভাবে তারা চেষ্টা করেছিলেন সাংবাদিকদের স্বাধীনতা হানি করবার। আজকে সাংবাদিকদের উপর যে অশালীন আচরণ হয়েছে সেটা নিশ্চয়ই দুঃখজনক ঘটনা, তার জন্য ওরা চোখের জল ফেলে তাহলে সেটাকে কুম্ভিরাশ্রু ছাড়া আর কি বলা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই আজকে এই যে সাংবাদিকদের উপর নিগ্রহের ঘটনা ঘটেছে এর আমি দৃঢ়ভাবে নিন্দা করি। আমি মনে করি বামপন্থী সদস্যরা এই ঘটনার নিন্দা করবেন। আমাদের মাননীয় তথ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী সাংবাদিকদের উপর নিগ্রহের যে ঘটনা ঘটেছে সেই ব্যাপারে ঘটনাটি অত্যন্ত নিন্দনীয় এবং দুঃখজনক বলে বলেছেন। তারপরেও ওনারা কি করে এই ধরনের প্রস্তাব নিয়ে আসেন আমি জানি না। সেই জন্য আমি মনে করি এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে এনেছেন এবং আমি এর বিরোধিতা করছি এবং হাউসের সকল সদস্যকে বলব এই প্রস্তাবের আপত্তি করার জন্য।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাংবাদিকদের উপরে বা চিত্র সাংবাদিকদের উপরে যে আক্রমণ হচ্ছে, তার উপরে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে সেই ব্যাপারে আপনি জানেন

যে, ইতিপূর্বে এই হাউসে সাংবাদিকদের উপরে হামলার প্রতি নিন্দা জানানো হয়েছে। গতকাল আমাদের দলের পক্ষ থেকে তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছি। এই কথা বলার অবকাশ রাখে না যে আজকে এই প্রস্তাব এবং প্রস্তাবের যে বিষয়বস্তু তা সত্য, কঠোর সত্য, বাস্তব সত্য। কিন্তু যারা প্রস্তাবক, তাদের এই প্রস্তাব উত্থাপন করার নৈতিক অধিকার কতটা আছে সেটাও নিশ্চয় বিচার্য বিষয়। আজকে ভারতবর্ষে সংবাদপত্রের উপরে হস্তক্ষেপ, সাংবাদিকদের উপরে আক্রমণ যারা চালান, যে ভূমিকা কংগ্রেস দল নিয়েছে তা ব্যাখ্যার অবকাশ রাখে না। এটা ইতিহাস। এটা সর্বজনবিদিত। ফলে প্রস্তাবের মধ্যে সাংবাদিক ও সংবাদপত্রের উপরে যে আক্রমণ যে আক্রমণ ভারতবর্ষে ঘটছে তা উদ্বেগের সঞ্চার করে। এর পিছনে প্রস্তাবকের কোনও উদ্দেশ্য চরিতার্থ করতে যাচ্ছেন কি যাচ্ছেন না, সেটা মূল প্রশ্ন নয়। আজকে এটা সর্বজনবিদিত যে, শাসক শ্রেণীর ধারক-বাহক কংগ্রেস দলের পক্ষ থেকে সংবাদপত্রের উপরে বারে বারে আক্রমণ নেমে এসেছে, তার বিরুদ্ধে সর্বত্র প্রতিবাদ হয়েছে, আন্দোলন হয়েছে। পশ্চিমবাংলাতে বামপন্থীরা আছেন, এটা আন্দোলনের পীঠস্থান। বামপন্থী রাজত্বে সংবাদপত্রের উপরে সাংবাদিক ও চিত্র সাংবাদিকদের উপরে যে আক্রমণ যে সম্বন্ধে আমি গতকাল এখানে বলেছি। এটা বিচ্ছিন্ন আকস্মিক কোনও ঘটনা নয়। গত ৩০শে আগস্ট এই জিনিস হয়েছে, দিনের পর দিন ধরে এই জিনিস ঘটছে। সাংবাদিকদের উপরে, চিত্র সাংবাদিকদের উপরে, টিভির আলোকচিত্রর উপরে আগে থেকেই আক্রমণ নেমে আসছে, ফলে বিষয়টি খুবই উদ্বেগের। একথা ঠিক যে, মাননীয় মুখ্যমন্ত্রী এই ঘটনার নিন্দা করেছেন, মাননীয় তথ্যমন্ত্রী মহাশয়ও নিন্দা করেছেন। তারা এই ঘটনাকে সমর্থন করেন না, একথা প্রকাশ্যে বলেছেন। কিন্তু এসব বলা সত্ত্বেও একের পর এক ঘটনাগুলো ঘটে গেল বলে এটা মানুষের কাছে উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। আরও বেশি করে উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে, যখন কংগ্রেসের পক্ষ থেকে দেশের মানুষের সমস্ত গণতান্ত্রিক অধিকারের উপরে আক্রমণ নেমে আসছে। সাংবাদিকদের স্বাধীনতার উপরে আক্রমণ নেমে আসছে, একথা আমরা সকলেই জানি। আমি এই কথার আর পুনরাবৃত্তি করতে চাই না যে কংগ্রেসের পক্ষ থেকে সাংবাদিকদের উপরে আক্রমণ নেমে আসছে। এই আক্রমণ নতুন কোনও ঘটনা নয়। জরুরি অবস্থার সময়ে প্রেস সেনসরশিপ চালু হয়েছিল, এ থেকেই বোঝা যায় তারা এর বিরুদ্ধে। বিহারে প্রেস বিল তাদেরই পক্ষ থেকে আনা হয়েছিল। এইভাবে জিনিসগুলো ঘটছে। আমরা জরুরি অবস্থার সময়ে সাংবাদিকদের উপরে যে আক্রমণ ও নির্যাতন হয়েছে তা ভুলে যাই নি, মানুষ সেই কথা এখনও ভুলে যায় নি। আজকে মানহানি বিল বা ইন্ডিয়ান এক্সপ্রেসের উপরে হামলা কেন্দ্রীয় সরকারের স্বৈরাচারী মনোভাবেরই ইঙ্গিত বহন করে। তাদের এই পদক্ষেপের বিরুদ্ধে দেশজুড়ে ঐক্যবদ্ধ আন্দোলনের একটা প্রয়াস চলছে। এই প্রেক্ষাপটে দাঁড়িয়ে বামফ্রন্টের রাজত্বে দাঁড়িয়ে সাংবাদিকদের উপরে আক্রমণ ঘটল। সেজন্য আমি দাবি করছি, সরকারের পক্ষ থেকে একেবারে কংক্রিট মেজার কি নিচ্ছেন—ভবিষ্যতে সাংবাদিকদের উপরে হামলা হবে না, বা কি কংক্রিট মেজার, কি পদক্ষেপ তারা নিচ্ছেন, সেই ব্যাপারে এই হাউসকে কোনও প্রতিশ্রুতি দিতে পারবেন কিনা সে সম্বন্ধে আমাদের কাছে বলুন। আশাকরি মাননীয় তথ্যমন্ত্রী মহাশয় এই বিষয়ে উত্তর দেবেন এবং তার উত্তরে রাজ্যের গণতন্ত্রপ্রিয় মানুষ আশ্বস্ত হবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য:** মাননীয় স্পিকার মহাশয়, এখানে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবে বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। গত কয়েকদিন ধরে এই রাজ্যের সাংবাদিক এবং ফটোগ্রাফার তাদের উপরে দু'একটি ঘটনার পরিপ্রেক্ষিতে সরকার তার মনোভাব স্পষ্ট করে জানিয়েছে। শুধু মনোভাবই নয় এবং সেই সম্পর্কে আমাদের বক্তব্য ও প্রশাসনিক স্তরে এবং রাজনৈতিক স্তরে আমরা ইতিমধ্যে বলেছি। এই ঘটনাকে আমরা সোজাসুজি নিন্দা করেছি। শুধু একটু নিন্দা করেই দায়িত্ব সারা হয়নি যাতে নতুন করে আর এই ঘটনার পুনরাবৃত্তি না ঘটে তারজন্যও প্রশাসনিক স্তরে, রাজনৈতিক স্তরে প্রয়োজনীয় ব্যবস্থার উদ্যোগ আমরা নিয়েছি। প্রথম ঘটনাটি ঘটে ৩০ তারিখে, টিভি সেন্টারের সামনে একটা হয়েছে আরেকটি কৃষ্ণনগরে হয়েছে। পরবর্তী ঘটনাটি বলা হয়েছে বেলেঘাটায় এই ঘটনাটি সম্বন্ধে প্রশাসনিক স্তরের থেকে পুলিশকে বলা হয়েছে এরসঙ্গ যুক্ত অপরাধিদের গ্রেপ্তার করতে হবে। এখন আমি উল্লেখ করছি আমার কাছে যা রিপোর্ট এসেছে সেই অনুসারে টালিগঞ্জের ঘটনার সঙ্গে যুক্ত ১৪-৩-১৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে, কৃষ্ণনগরে যে ঘটনা ঘটেছে তারজন্য ৬জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং বর্তমান পত্রিকার সাংবাদিককে নিয়ে যে ঘটনা ঘটেছে বেলেঘাটায় যদিও সেই ব্যাপারে কোনও লিখিত কমপ্লেন পাই নি তবুও পুলিশকে বলেছি আপনারা জিজ্ঞাসাবাদ করুন এবং ইনভেস্টিগেশন করুন এবং তার ভিত্তিতেই শাস্তি দিতে হবে এবং গ্রেপ্তার করতে হবে। পুলিশও সেইভাবে কাজ করছে। সুতরাং বেলেঘাটার ২জন টালিগঞ্জে ১৭ জন এবং কৃষ্ণনগরে ৬ জনকে এই ব্যাপারে গ্রেপ্তার করা হয়েছে। আমরা প্রশাসনিক স্তরে যতখানি সম্ভব ব্যবস্থা নেওয়ার নিয়েছি। এইজন্য আমরা সরকারি পক্ষ থেকে আমাদের মনোভাব কি, আমরা কি চাই সবই জানিয়ে দিয়েছি। এই ঘটনার যাতে আর ভবিষ্যতে পুনরাবৃত্তি না ঘটে, কোনও অপরাধী যাতে ছাড়া না পায় এবং গ্রেপ্তার করা হয় তারজন্য যথেষ্ট উদ্যোগ নেওয়া হয়েছে। আর এই ঘটনাকে কেন্দ্র করে যে কথাবার্তা এখানে আমি শুনলাম তাতে আমার একটু অবাক লাগল। মাননীয় সুদীপবাবু তিনি নানা ভাবে বোঝাবার চেষ্টা করলেন যে এই ঘটনাটি পরিকল্পিত নীতি এবং ধারাবাহিক নীতির থেকেই এখানে ঘটেছে। এই প্রসঙ্গে তিনি মরিচঝাঁপি বিড়লা প্রভৃতি কিসব কথা বলে গেলেন। সংবাদপত্রের স্বাধীনতা এইসব ব্যাপারে অনেক কথা বলে গেলেন, কংগ্রেস দলের এইকথা বলার ন্যূনতম অধিকার নেই। কারণ সারা ভারতবর্ষের মানুষ জানে যে সংবাদপত্রের স্বাধীনতা কিভাবে এখানে ধ্বংস করা হয়েছিল কংগ্রেস আমলে। ভারতবর্ষের কোনও রাজনৈতিক দল ভাবতে পারবে জরুরি অবস্থার সময়ে কংগ্রেসিরা কি করেছিল? জরুরি অবস্থার সময়ে শুধু আমাদের রাজ্যে নয় সারা ভারতে যতগুলি সংবাদপত্র ছিল তাদের সাংবাদিকদের গ্রেপ্তার করা হয়েছিল এবং অডিটরদের গ্রেপ্তার করা হয়েছিল। সাদা কাগজে বার করতে বাধ্য করা হয়েছিল। আমিও এসে দেখেছি ১৯৭৭ সালে রাইটার্স বিল্ডিংসে এসে যে তৎকালীন সময়ে সাদা কাগজে সব লেখা হত সেনসারশিপের কি পরিণতি আমরা দেখেছি। তখন কাগজের ভেতরে কিছু লেখা থাকত না, সাদাটাই বেশি থাকত এবং এইভাবেই কাগজ বেরত। এইভাবে দিনের পর দিন কাগজ বেরত এবং জরুরি অবস্থার সময়ে দিনের পর দিন সাংবাদিকদের যেভাবে বিনা বিচারে আটক রাখতেন তাদের মুখে বামফ্রন্টের নিন্দা শোভা পায় না। অতীতের কথা ছেড়েই দিলাম, বেশি অতীতের দিকে যেতে হবে না দেশের বর্তমান প্রধানমন্ত্রী হঠাৎ মানহানি বিল আনলেন। এই মানহানি বিল

আনার জন্যে সারা ভারতের যখন প্রত্যেকটি মানুষ ধিক্কার জানান এবং সমস্ত সংবাদপত্রগুলি ধিক্কার জানাল তখন তিনি মানহানি বিল তুলে নিলেন। আর এখানে বলা হচ্ছে যে টিভির ব্যাপারে একটা কোয়ালিশন করা হোক। আপনাদের দলের নৈতিক অধিকার আছে একথা বলার? আমাদের বামপন্থী নীতি খুব পরিষ্কার, আমরা এই নীতিতে বিশ্বাস করি এবং ভারতবর্ষের এই গণতান্ত্রিক ব্যবস্থায় সংসদীয় নীতিতে আমরা বিশ্বাসী। আমরা এটাও জানি যে ভারতবর্ষের বড় বড় সংবাদপত্রগুলি আমাদের বিরুদ্ধে। কিন্তু আমরা তারজন্য কখনই ওদের অধিকার খর্ব করব না। আমরা ভয় দেখিয়ে, জোর করে আমাদের পক্ষে লেখাব না। আমরা কোনওভাবেই সাংবাদিকদের, এডিটরদের গ্রেপ্তার করে, ভয় দেখিয়ে জেলে পাঠাব না। বামপন্থীরা অন্তত ওই নীতিতে কখনও উদ্বুদ্ধ হবেন না। সাংবাদিকরা কি চান আমরা তা জানি এবং বামপন্থীরা কি চায় তা সাংবাদিকরাও জানেন। সুতরাং সেইকারণে আপনাদেরও এটা বোঝা উচিত। এখানে একটা কথা শুধু আমি বলে নিতে চাই যে, এটা দুঃখজনক ঘটনা হলেও এই যে কয়েকজন সাংবাদিক আহত হয়েছে এর জন্য প্রশাসনিক উদ্যোগের পাশাপাশি আমরা সমস্ত বামপন্থী দল মিলে নিজেদের মধ্যে আলোচনা করছি যাতে এই ধরনের ঘটনা আর না ঘটে। তবে এই কথাও বলব যে এর জন্য বিরোধী দলগুলির পার্টির মধ্যেও আরও উদ্যোগ দরকার, সচেতনতা দরকার। সেই সঙ্গে সঙ্গে আমি আর একটি কথা বলে নিতে চাই আজকে যে পরিস্থিতি পশ্চিমবাংলায় তৈরি হয়েছে এর জন্য রাজনৈতিক পরিবেশের মধ্যে যে হিংস্রতা তার জন্য কি আপনাদের কোনও দায়িত্ব নেই? যে কথা আজকে সকালে মাননীয় মুখ্যমন্ত্রী বলে গিয়েছেন—যে একটা দলের যখন কোনও রাজনৈতিক দলের পক্ষ থেকে প্রকাশ্যে বলা হয় দেখে নেব, রাইটার্স দখল করব, স্টেনগান চাইব, গঙ্গায় ফেলে দেব, পুলিশের বন্দুক ছিনিয়ে নেব, এই কথা কি আপনারা বলছেন না, আজকে তো একজন বললেন রাস্তাঘাটে মোকাবিলা হবে, আমরা তো সোজাসুজি বলছি এই ঘটনা যাতে পুনরাবৃত্তি না হয়। আপনারা তো এই কথা বলছেন না? আপনারা তো প্রকাশ্য জনসভায় বলছেন,

[6-30 — 6-44 P.M.]

আপনাদেরই নেতারা যে কথা বলছেন এর জন্য তো দায়ী আপনারা, এই ব্যাপারে যদি আপনারা সচেতন না হোন তাহলে কিছু বলার নেই। আপনাদের নেতারা বলছেন মিলিটারি ডাকতে হবে, আর একজন বলছেন ৩৫৬ ধারা প্রয়োগ করতে হবে, নানা রকম কথা বলছেন। এইজন্য যে পরিস্থিতি সৃষ্টি হচ্ছে তার জন্যই হিংস্র অবস্থার সৃষ্টি হচ্ছে। যাতে গণতন্ত্রে আইনশৃঙ্খলার পরিবেশ বজায় থাকে বিশেষ করে সাংবাদিকরা সে টিভি হোক কিম্বা রেডিও হোক, তাদের নিয়ে যাতে কোনও রকম সংঘর্ষ না হয় তার জন্য আমরা উদ্যোগ নেব। টিভি এবং রেডিওর ব্যাপারে আমরা বলেছি—তারা যা করছেন, আমাদের রাজনৈতিক ব্যাপারের বিরুদ্ধে—যে স্ট্রাইকের আগের দিন বা স্ট্রাইকের দিন প্রকাশ্যে দিল্লির টিভিতে পুলিশ কমিশনারকে দিয়ে এবং অন্যান্য লোকেদের দিয়ে স্ট্রাইকের বিরুদ্ধে হুমকি দেওয়া হচ্ছে, অথচ বিরোধী দলের একজন লোকেরও বলার অধিকার নেই কেন? ৩০ শে আগস্ট যে বন্ধ ডাকা হয়েছিল সেখানে সরকারের পুলিশকে দিয়ে এর বিপক্ষে প্রচার করছে, এবং পরোক্ষ থেকে পুলিশ কমিশনারকে দিয়ে ধমকাচ্ছেন। সুতরাং তার বিরুদ্ধে তো আমাদের বলতেই হবে, এবং এই কথা আমরা বলে যাব। সেই সঙ্গে সঙ্গে এই কথা আমাদেরকে নিশ্চয়

স্বীকার করতে হবে পশ্চিমবাংলায় যেন সাংবাদিকদের ব্যাপারে, ফটোগ্রাফারদের ব্যাপারে কোনও রকম দুর্ঘটনা ভবিষ্যতে না ঘটে। আমি এই ব্যাপারে সাংবাদিকদের ৩-৪টি সংগঠনকে বলেছি, তারা আমাদের সঙ্গে যোগাযোগ রাখছেন ফটোগ্রাফারস অ্যাশোসিয়েশন থেকে আমার কাছে এসেছিলেন তাদেরকে আমি খোলাখুলি বলেছি, আপনাদের সঙ্গে কোনও বিরোধ নেই। আপনারাও শ্রমিক-কর্মচারিদের একটা অংশ। তারাও জানেন টিভি-র নীতি কি, পশ্চিমবঙ্গের সরকারি কর্মচারিরা এই নীতির বিরুদ্ধে, এবং এই ব্যাপারে তাদের সংখ্যাগরিষ্ঠতা আছে। কিন্তু তারা তো সরকারি কর্মচারী, তারা কি করবেন, তারা এই নীতির বিরুদ্ধে লড়াই করছেন তাদের সুযোগ-সুবিধা মতো। তাদের সঙ্গে আমাদের বিরোধ নেই। ফটোগ্রাফারস অ্যাশোসিয়েশন, ইন্ডিয়ান জার্নালিজিম অ্যাশোসিয়েশন সবার সঙ্গে আমরা যোগাযোগ রেখে চলেছি প্রশাসনিক স্তরে এবং রাজনৈতিক স্তরে, যাতে এর পুনরাবৃত্তি আর না ঘটে তার জন্য আমরা চেষ্টা করছি। তাদের প্রতিনিধিরা আজকে ৫টার পরে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন এবং সেখানে সমস্ত কথাবার্তা তারা বলেছেন, মুখ্যমন্ত্রীও এই ব্যাপারে কথা বলেছেন, আমরা আশা করব আই জে এ, ফটোগ্রাফারস অ্যাশোসিয়েশন প্রেস ক্লাব সকলের সঙ্গে সহযোগিতা বজায় রেখে এবং রাজ্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ নিয়ে আমরা সমস্যার সমাধান করতে পারব ; যদি কংগ্রেস এই ধরনের হিংস্রতা দূর করতে পারেন এবং যদি তারা তাদের দায়িত্ব পালন করেন তাহলে সমস্যার সমাধানের পক্ষে সুগম হবে। এই কথা বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে সাংবাদিকদের ঐতিহ্য নিয়ে অনেক কথা বললেন, বুদ্ধদেববাবু জরুরি অবস্থার সময় সেনসারশিপের কথা। একটা কথা বুদ্ধদেববাবু সব সময়তেই মানতো, জরুরি অবস্থা হয়েছে, তারপর জরুরি অবস্থার সময় দেশের মানুষ কংগ্রেসকে তারা ক্ষমতাচ্যুত করেছে। বললেন জরুরি অবস্থার সময় সাংবাদিকরা গ্রেপ্তার হয়েছিলেন। সংবাদপত্রের সম্পাদকরা গ্রেপ্তার হয়েছিলেন, তবু মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু, বুদ্ধদেববাবু একদিনও

[6-40 — 6-50 P.M.]

তো এমারজেন্সিতে কারাগারের অন্তরালে থাকেন নি, কাদের সঙ্গে কথা বলছেন? এমারজেন্সির কথা অপনাদের মুখে মানায় না। চেঁচাচ্ছেন কেন? চেঁচাচ্ছেন কেন? গায়ে লেগেছে, গায়ে লেগেছে? এমারজেন্সিতে ছিলেন না। এই সব কথা আমাদের শোনাবেন না। কোন কালে ছিলেন না। জরুরি অবস্থার সময় মুখ্যমন্ত্রী থেকে, আজকে যারা মন্ত্রীরসভার সদস্য একজনও, এক রাত্রির জন্য কারাগারে থেকে ছিলেন? যদি এই কথা প্রমাণ করতে পারতেন, তাহলে বুঝতাম। আপনাদের মুখে এই কথা সহজ। সাংবাদিকরা নিশ্চয় কারাগারের অন্তরালে ছিলেন। সেজন্য সাংবাদিকদের জন্য আমাদের আজকে চোখের জল ফেলতে হয় বলতে হচ্ছে, এ কথা সবাই স্বীকার করেছেন যে সাংবাদিকরা লড়াই করেছেন, সাংবাদিকরা কোনও চাপের কাছে নতিস্বীকার করেন নি। এবং তার জন্য আজকে এই কথা বলতে আমাদের কোনও কুণ্ঠা নেই। এমারেজন্সির সময় সাংবাদিকরা লড়াই করেছিলেন এবং তার জন্য তাদের পাশে কাঁধে কাঁধ মিলিয়ে, লড়তে গিয়ে একরাত্রি যদি কারাগারে বাস করে এমারজেন্সির সময়। আজকে এই দলের মধ্যে দাঁড়িয়ে দুটো কথা বলতেন, তাহলে আমরা বুঝতাম। সে কথার মধ্যে কিছুটা যথার্থতা আছে। সাংবাদিকরা যখন ঠক্কর কমিশনের রিপোর্ট বার করেন, সাংবাদিকরা যখন

বোফর্স কমিশনের রিপোর্ট বার করেন তখন সাংবাদিকদের আপনারা বলেন বাঘের বাচ্ছা আর যখন জ্যোতিবাবুর পুত্রের দুর্নীতি, যখন বক্রেশ্বর নিয়ে সরকারের সমালোচনা করে তখন আপনারা বলেন সাংবাদিকদের বরাহনন্দন। বোফর্স এবং ঠক্কর কমিশন নিয়ে সম্পাদকরা যখন সংবাদ প্রচার করলেন তখন তাদেরকে বাঘের বাচ্ছা বলা হয়, আর যখন এই ধরনের, মুখ্যমন্ত্রীর দুর্নীতি যখন বক্রেশ্বর নিয়ে আলোচনা হয় তখন তারা বরাহনন্দন, পরে সেটাকে উল্লেখ করে বলা হয় সাংবাদিকদের বলা হয়নি, লেখাটাকে বলা হয়েছে। চেষ্টা করছেন একটা সুস্থ লেখাকে, নীরব লেখাকে এই ভাষায় আক্রমণ করে কথা বলছেন, আজকে এখানে যারা কথা বলছেন আজকে তাদের জেনে রাখা দরকার যে এই ধরনের একটা ইনডাইরেক্ট প্রেসার নির্বাচন যত এগিয়ে আসবে আপনাদের তত বেশি উদ্যোগ হবে একটা সন্ত্রাসের আবহাওয়া সৃষ্টি করা। নির্বাচন যত বেশি এগিয়ে আসবে ততই আপনারা গন্ডগোল চাইবেন। এই করে সত্যকে চেপে রাখা যাবে না, কণ্ঠরোধ করা যাবে না। সাংবাদিকদের স্বার্থ নিয়ে অনেক বড় বড় কথা বলেছেন। একটা কথায় চিমটি লাগছে, মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব দলকে সংযত করুন। আপনাদের ১০ মিনিটের সময় নেই, সমালোচনা আপনারা কি শুনবেন? আপনাদের ন্যূনতম সমালোচনা শোনবার যাদের ক্ষমতা থাকে না। আজকে এই কথা বলতে চাইছি, আপনাদের সেই সুযোগ নেই। আপনাদের সেই ক্ষমতা নেই। আজকে টিভি-র উপর এত রাগের কারণ কি? টিভি-র ওপর যদি এত রাগের কারণ থাকে তাহলে বামফ্রন্টের সকল সদস্যরা মিলে একটা সিদ্ধান্ত নিন না, যে ইংরাজদের বিরুদ্ধে একদিন বিলিতি বস্ত্র বর্জন করেছিলেন এই ভারতবর্ষে, আজকে বামফ্রন্টের সদস্যরা বলুন না যে আমরা টিভি দেখব না, এই বলে টিভিকে পুড়িয়ে দেবার একটা কর্মসূচি নিয়ে দেখুন না। বাড়ির স্ত্রী, পুত্ররা আপনাদের সঙ্গে যোগদান করে কি না দেখুন না। একদিন যেমন করে দেশের বুকে দেশবাসীকে ইংরাজ সরকারের বিরুদ্ধে জাতীয়তাবাদী আন্দোলনে উদ্বুদ্ধ করে বিলাতি কাপড় পুড়িয়ে ছিল তেমনি আপনারা নিন একটা কর্মসূচি যে সমস্ত দূরদর্শনকে পুড়িয়ে ফেলা হোক। তাতে নিজেদের বাড়ির স্ত্রী পুত্রদের সামাল দিতে পারবেন তো? পারবেন না। আজকে তাই জেনে রাখুন দূরদর্শনের পর্দায় জ্যোতিবাবু, দেবীলালের থেকে রাজীব গান্ধীকে দেখতে একটু ভাল লাগে। তাতে ক্যামেরাম্যানদের পিটিয়ে কি লাভ? তারা কি করবে? জ্যোতিবাবু এবং দেবীলালের থেকে রাজীব গান্ধী যখন দূরদর্শনের পর্দায় আসেন তখন বাড়ির লোকেরা একটু আড়ালে টিভি খুলে রাজীব গান্ধীকে দেখতে ভালবাসেন। আজকে দূরদর্শনের উপর অনাগ্রহ দেখিয়ে লাভ নেই। যা মূল সত্য তা হল প্রত্যক্ষভাবে হোক আর পরোক্ষভাবেই হোক তারা সাংবাদিকদের গলাটিপে ধরবার চেষ্টা করছেন। তথ্য মন্ত্রীর ঘোষিত পথ, নির্দেশ যখন মানা হয়নি তখন পালিয়ে যাবার আগে তথ্য মন্ত্রীকে তিরস্কার করা উচিত এই বিধান সভার মধ্যে। তথ্য মন্ত্রীর ঘোষিত যে নীতি ছিল সেই নীতি তিনি রূপায়ণে ব্যর্থ হয়েছেন। আজকে বিধানসভায় সর্বদলীয় সিদ্ধান্ত নিয়ে এই তথ্য মন্ত্রীকে তিরস্কার করা উচিত। যাদের গ্রেপ্তার করেছেন তারা কোন দলের সদস্য এই কথা না বলে কেন তিনি এখান থেকে পালিয়ে যাচ্ছেন? তারা সিপিএমের লোক কিনা? তাদের যদি লোক হয়ে থাকে তাহলে দলের কর্মীদের নিন্দা করুন, দলের ভূমিকাকে নিন্দা করুন। তাই আজকে বার বার বলতে চাই সাংবাদিকদের কণ্ঠকে স্তব্ধ করে দেওয়ার যেভাবে চেষ্টা করছেন তা দিয়ে হবে না, আজকে সিপিএম রাজ্য সরকারের তথ্য দপ্তরের মন্ত্রীকে একথা জেনে রাখতে হবে

যে নৈতিক অধিকার আমাদের আছে, নৈতিক অধিকার আপনি হারাতে বসেছেন। নৈতিক অধিকারের প্রশ্ন তুলতে গেলে নৈতিক অধিকার কি সেটা জেনে নৈতিক অধিকারের প্রশ্ন তুলতে হয়। অভ্যন্তরীণ জরুরি অবস্থা দিয়ে যতই বাজার গরম করবার চেষ্টা করুন না। আপনাদের এই সুবিধাবাদী চরিত্র বাংলার মানুষ জেনে রাখবে। তাই সর্বশেষে আমি এই কথা বলতে চাই আজকে যে আন্দোলন সাংবাদিকরা শুরু করেছেন তা সমগ্র দেশ ব্যাপী ছড়িয়ে পড়ুক। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে মার্কসীয় তত্ত্ব এক দলীয় শাসন ব্যবস্থা, ওয়ান পার্টি রুল, তাকে বাস্তবে রূপায়িত করতে আপনারা সাংবাদিকদের এক সংবাদপত্রের যে কণ্ঠরোধ করবেন সে কথা সকলেই জানে। আজকে তাই আমি বুদ্ধদেববাবু এবং তথ্যমন্ত্রী এই বিধান সভার পক্ষ থেকে তিরস্কৃত হন এই প্রস্তাব রাখছি।

The motion of Shri Sudip Bandyopadhyay that—

"This House notes with grave concern that there have been attacks on Doordarshan cameraman in Calcutta on 30th August, 1989 for which he was hospitalised, on the correspondent of Statesman and Aajkaal in Krishnagar on the same day and on the photographer of Bartaman in Beliaghaata ;

This House is of opinon that these assults which occurred inspite of the assurance of the Minister for Information and Cultural Affairs, constituted an attack on the freedom of Press ;

This House, therefore, censures the Minister for Infomation and Cultural Affairs for failing to preserve the freedom of the press and security of pressemen in the State," was then put and lost.

## Adjournment

The House was then adjourned at 6.44 P.M. till 1 P.M. on Wednesday, the 6th September 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 6th September, 1989 at 1.00 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 5 Ministers of State and 165 Members.

### Starred Questions

### (to which oral answers were given)

**তৃতীয় বেতন কমিশনের চেয়ারম্যানের পদত্যাগ**

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, তৃতীয় বেতন কমিশনের চেয়ারম্যানের পদত্যাগের কারণ কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :**

ব্যক্তিগত কারণে তিনি পদত্যাগ করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** থার্ড পে কমিশনের প্রাক্তন চেয়ারম্যান অমিতাভ দত্ত মহাশয়কে সরকারের তরফ থেকে যে কাজের দায়িত্ব দেওয়া হয়েছিল তার যা ইনফ্রাস্ট্রাকচার ছিল তার তুলনায় বেশি দায়িত্বই দেওয়া হয়েছিল এবং সেটা তিনি গ্রহণ করতে চাননি—এই সরকারের কাছে তাঁর কোনও বক্তব্য ছিল কি এবং এই নিয়ে কোনও মতবিরোধ ছিল কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এই ব্যাপারে কোনও মতবিরোধ ছিল না এবং তাঁর দিক থেকে মাননীয় বিধায়ক যা বললেন সেই ধরনের কোনও বক্তব্য ছিল না।

**জুনিয়র উচ্চ বিদ্যালয়কে উচ্চ বিদ্যালয়ে উন্নীতকরণ**

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩০।) **শ্রী ধীরেন সেন :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান আর্থিক বৎসরে কতগুলি জুনিয়র উচ্চ বিদ্যালয়কে উচ্চ বিদ্যালয়ে উন্নীত করা হইবে বলিয়া আসা করা যায় (জেলওয়ারী হিসাব)?

**শ্রী কান্তি বিশ্বাস :**

এ বিষয়ে এখনও পর্যন্ত কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**শ্রী ধীরেন সেন :** আপনি কি অবগত আছেন যে, জুনিয়র হাই স্কুল পাশ করার পর অন্যত্র ভর্তি হওয়ার ব্যাপারটা খুবই কষ্টকর হয়ে দাঁড়িয়েছে এবং এই ব্যাপারে সরকারি সিদ্ধান্ত তরান্বিত করা যায় কিনা, সেটা একটু চিন্তা করে দেখবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এই বিষয়ে সিদ্ধান্ত নেওয়ার আগে আমাদের আর্থিক সংস্থান কি আছে সেটা বিচার-বিবেচনা করতে হয়। সেইজন্য এইভাবে আমাদের এই বাবদ কি পরিমাণ অর্থ পাওয়া যাবে সেটা আমরা খতিয়ে দেখছি। তবে জুনিয়র স্কুল থেকে পাশ করার পরে একটা অসুবিধা দেখা দেয়, এটা অত্যন্ত সঠিক কথা সেই জন্য আমরা এই বিষয়ে চিন্তাভাবনা করছি। পশ্চিমবাংলায় যে সমস্ত জুনিয়র বিদ্যালয় আছে সেখানে যদি উপযুক্ত সংখ্যক ছাত্র থাকে তাহলে সেই জুনিয়র বিদ্যালয়গুলিকে আগামীদিনে যাতে উচ্চ বিদ্যালয়ে উন্নীত করা যায় সেই বিষয়টি গুরুত্ব দিয়ে বিচার বিবেচনা করা হচ্ছে।

**শ্রী ধীরেন সেন :** সেখানে জুনিয়র বিদ্যালয় আছে তার সংলগ্ন উচ্চ বিদ্যালয়ের আসন সংখ্যা বাড়ানো যায় কিনা, সেটা আপনি ভেবে দেখবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রকৃত পক্ষে উচ্চ বিদ্যালয়ের ক্ষেত্রে আসনের উর্দ্ধসীমা পূর্বে নির্দ্ধারিত ছিল। পার্শ্ববর্তী সময়ে পশ্চিমবঙ্গে ছাত্র সংখ্যা বৃদ্ধি পাবার ফলে আমরা সেই উর্দ্ধসীমাকে শিথিল করে দিয়েছি। যে কোনও বিদ্যালয়ে যে কোনও সংখ্যক ছাত্রকে যদি বিদ্যালয় কর্তৃপক্ষ ভর্তি করতে চান তাহলে আমরা সেখানে কোনও আপত্তি করি না। শুধু সেই বিদ্যালয় কর্তৃপক্ষ আগে বিদ্যালয় পরিদর্শককে একটু অবহিত করবেন। এর বেশি আর উর্দ্ধসীমার ক্ষেত্রে কোনও কড়াকড়ি নেই।

**শ্রী তুহিন সামন্ত :** ইসকো কারখানা পরিচালনাধীন কুলটি উচ্চ মাধ্যমিক বালিকা বিদ্যালয়ে ছাত্রী ভর্তি নিয়ে সমস্যা দেখা দেওয়ায় ডি. আই. সাহেব চিঠি পাঠিয়েছিলেন আরও আসন সংখ্যা বাড়াবার জন্য, কিন্তু কর্তৃপক্ষ তা করেননি। আপনি এই বিষয়ে কোনও ব্যবস্থা নিতে পারবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্য যে কোনওভাবেই হোক না কেন তিনি প্রধান শিক্ষক, সরকারি নিয়ম-কানুন সম্পর্কে তিনি ওয়াকিবহাল বলেই আমরা মনে করি। সরকারের হাতে যে ক্ষমতা অর্পণ করা আছে তাতে সরকারের পক্ষ থেকে বা জেলা বিদ্যালয় পরিদর্শকের পক্ষ থেকে অনুরোধ ছাড়া কিছু করা যায় না। অ্যাকাডেমিক কাউন্সিল, ম্যানেজিং কমিটির উপর মূলত এ বিষয়টা নির্ভর করে। তবে জেলা বিদ্যালয় পরিদর্শকের পক্ষ থেকে এবং সরকারের পক্ষ থেকে যাতে ভর্তি হতে ইচ্ছুক ছাত্রছাত্রীরা বঞ্চিত না হন সেজন্য অনুরোধ করা হয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** এই উচ্চ বিদ্যালয়, জুনিয়র হাইস্কুলের ইন্সপেকশন টিম সম্পর্কে আপনি বিধানসভায় অ্যাসিওরেন্স দিয়েছিলেন যে শিক্ষকদের বিভিন্ন রেজিস্টার্ড সংগঠন থেকে আনুপাতিক হারে প্রতিনিধিত্ব নেবার বিষয়টি আপনি বিবেচনা করবেন। অনেকদিন হয়ে গেল, বিষয়টি সম্পর্কে চিন্তাভাবনা করেছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় প্রবীণ সদস্য মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই যে মূল যে প্রশ্নটি আছে তার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই, তবে তিনি যখন জানতে চেয়েছেন তখন কয়েকটি কথা বলছি। এটা আপনাদের আবেদন ছিল এবং আমি বলেছিলাম যে আনুপাতিক হারে নেবার সুযোগ নেই কারণ কোন সংগঠনের সদস্য কত তার প্রামাণ্য তথ্য থাকে না। তবে স্বীকৃতি সংগঠনের প্রতিনিধিত্বের বিষয়টি বিবেচনার স্তরে আছে।

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে অনেক জুনিয়র হাই স্কুল অ্যাপ্লাই করে রেখেছে ফর আপগ্রেডেশন কিন্তু এখনও সেগুলি হয়নি। এখন অনেক স্কুল আছে আমরা জানি যেখানে ভাল বিল্ডিং আছে এবং ছাত্র সংখ্যাও আছে এবং দীর্ঘদিন ধরে দরখাস্তও করে রেখেছে ফর আপগ্রেডেশন সেগুলি আপগ্রেড না করে....

**মিঃ স্পিকার :** পুট ইয়োর কোয়েশ্চেন, বক্তৃতা করবেন না।

**শ্রী সুপ্রিয় বসু :** স্যার, মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, যেগুলির ভাল বিল্ডিং আছে এবং যাদের অ্যাপ্লিকেশন আপনাদের কাছে পেন্ডিং আছে এবং ছাত্র সংখ্যা সঠিক আছে তাদেরটা আগে করবেন, না যাদের ছাত্র সংখ্যা থাকা সত্ত্বেও বিল্ডিং নেই তাদের আগে করবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** একটা বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আপনারা যখন এ দিকে ছিলেন অর্থাৎ সরকারে ছিলেন তখন ১৯৭৬ সালে এই দরখাস্ত নেওয়া বন্ধ রাখেন আপনাদের সরকারের সিদ্ধান্ত অনুসারে। তারপর কোনও দরখাস্ত জমা দেওয়ার সুযোগ হয়নি কিন্তু যেখানে বিদ্যালয় করার প্রয়োজন আছে সেখানে জেলা পরিষদ, পৌরসভার সুপারিশ অনুযায়ী আমরা করেছি। আমার কাছে এরকম কোনও ঘটনা নেই যে পরিকাঠামো বেশি থাকা সত্ত্বেও এবং দাবি করা সত্ত্বেও সেখানে না দিয়ে নতুন জায়গায় দেওয়া হয়েছে। আপনার কাছে তথ্য থাকলে আমাকে দেবেন, আমি দেখব।

[1-10—1-20 P.M.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, শিক্ষার দায়িত্ব কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের এইভাবে ঠিক করে দেওয়া হয়েছে। এখনও পর্যন্ত আপগ্রেড করার সমস্যা আছে। আমাদের স্বীকৃত নীতি হচ্ছে ক্লাশ ২ এবং ক্লাশ ৪-এর বিদ্যালয়গুলি আর রাখা হবে না, এগুলিকে আপ গ্রেড করে উচ্চ বিদ্যালয়ে পরিণত করা হবে। এটা করতে গিয়ে বিলম্ব হচ্ছে। কাজেই আমার প্রশ্ন হচ্ছে, এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব পালন করছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে এই ব্যাপারে কেন্দ্র এবং রাজ্য উভয়ের যৌথ দায়িত্ব আছে যেহেতু শিক্ষাটা যুগ্ম তালিকায় আছে। কিন্তু কেন্দ্রীয় সরকার এই বছর শিক্ষা বাজেটে গত বারের তুলনায় কম অর্থ বরাদ্দ করেছেন। এটা একটা অন্যতম ঘটনা। গতবারে এই ধরনের বিদ্যালয়গুলিকে যেখানে আমরা সুবিধা দিতে পারিনি সেখানে এবারে অর্থ বারদ্দ আরও কমিয়ে দিয়েছেন। তাদের কাছ থেকে বেশি অর্থ পাবার কোনও

সম্ভাবনা নেই। যা কিছু করতে হবে রাজ্য সরকারের নিজস্ব সুযোগ যা আছে তার উপরে ভিত্তি করে। কাজেই তাতে অসুবিধা হবে।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বিদ্যালয়গুলি আপনি জুনিয়র থেকে উচ্চ বিদ্যালয়ে উন্নীত করবেন, যে সমস্ত এলাকায় দরিদ্র শ্রেণীর মানুষ, আদিবাসী, তফসিলি, মৎস্যজীবী সম্প্রদায়, চাকুরিহীন কৃষক বাস করে তারা উচ্চ শিক্ষার সুযোগ পায় না, তাদের প্রেফারেন্স দিয়ে সেই সমস্ত স্কুলগুলিকে উন্নীত করার কথা ভাবছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমরা গত ১২ বছর ধরে যে সমস্ত এলাকায় নতুন বিদ্যালয়কে স্বীকৃতি দিয়েছি এবং উন্নীতকরণ করেছি, স্বভাবতই পিছনে পড়া মানুষ যেখানে বসবাস করে, যারা অর্থভাবে শিক্ষায় অনগ্রসর তাদের প্রতি বিশেষ গুরুত্ব দিয়ে থাকি। এটা ১২ বছরের আমাদের অনুসৃত নীতি। ভবিষ্যতের জন্যও এই আশ্বাস দিচ্ছি যে শিক্ষার ব্যাপারে অনগ্রসর যে সব এলাকা আছে সেখানে বিদ্যালয় করার জন্য আমরা বিশেষ গুরুত্ব দিই।

**Proposed to cut on the annual plan outlay for the current year**

***12.** (Admitted question No. *174.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether there is any proposal to introduce cut on the annual outlay for the current financial year; and

(b) if so, the brief outlines of the proposal?

**Dr. Asim Kumar Dasgupta :**

(a) No.

(b) Does not arise in view of answer to part (a) of the question.

**Shri Saugata Roy :** Will the Hon'ble Minister be pleased to state as to what is the percentage of increase on the annual plan outlay of the current financial year as compared with the previous year?

**Mr. Speaker :** How the Minister could reply this question. You give notice and then he will answer.

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলুন প্রোডাকশন কত এবং কাট হয়েছে কত এবং আদৌ বেড়েছে কি না?

**Dr. Asim Kumar Dasgupta :** In relation to the last years plan budget the proposed plan budget for the year 1989-90 is a little more

i.e. about 17%. It is from 191 crores to 1115 crores.

**Shri Saugata Roy** _ Will the Hon'ble Minister be pleased to state as to what part of this annual plan would be borne by the State Budget and how much by the Central Government?

**Dr. Asim Kumar Dasgupta** : Roughly about 71% of this plan budget for the year 1989-90 would be borne by the State Government and the rest 29% would be borne by the Central Government.

**শ্রী শচীন সেন** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে গত আর্থিক বছরে অর্থাৎ ১৯৮৮-৮৯ সালের অনুমোদিত পরিকল্পনায় বাজেটের কত অংশ খরচ করা সম্ভব হয়েছে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার যতদূর মনে আছে ১৯৮৮-৮৯ সালে ৯৫১ কোটি টাকা যা অনুমোদিত প্লান বরাদ্দ ছিল তার সর্বশেষ যে তথ্য আমি পেয়েছি তাতে আমি একথা বলতে পারি যে তার ৯৮ শতাংশ খরচ করা সম্ভব হয়েছে এক বছরে।

## সমবায় সমিতির মাধ্যমে তাঁত শিল্পীদের জন্য গৃহ নির্মাণ

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩।) **শ্রী নটবর বাগদী** : কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমবায় সমিতির মাধ্যমে তাঁতশিল্পীদের জন্য গৃহ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, পুরুলিয়া জেলায় উক্ত সমিতির মাধ্যমে কয়টি গৃহ নির্মাণ করা হইয়াছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়** :

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৮-৮৯ আর্থিক বছর পর্যন্ত মোট ২৭১টি গৃহ নির্মাণ করা হয়েছে।

**শ্রী নটবর বাগদী** : সারা রাজ্যে তাঁত শিল্পীদের জন্য মোট কত গৃহ নির্মাণ হয়েছে বলবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায়** : এই পর্যন্ত ২ হাজার ৮৬৬টি গৃহ নির্মাণ করা হয়েছে।

**শ্রী নটবর বাগদী** : তাঁত শ্রমিক যারা সমবায়ের অন্তর্ভুক্ত, সেই সমস্ত শ্রমিকরা সমবায়ের লভ্যাংশের মূল থেকে, প্রভিডেন্ট ফান্ড থেকে পায়, কিন্তু অনেক জায়গায় দেখা যাচ্ছে প্রভিডেন্ট ফান্ড, লভ্যাংশ কো-অপারেটিভগুলোকে দিচ্ছে না, এই সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** যারা এই অংশটা দেবে তাদের মধ্যে থেকেই বেনিফিসিয়ারি সিলেক্ট করা হয়।

**শ্রী গোবিন্দ বাউড়ি :** এই ঘর তৈরি করার জন্য কত টাকা রাজ্য সরকার থেকে দেবার পরিকল্পনা আছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এই স্কীমগুলি হচ্ছে ৯ হাজার টাকার, সমবায়গুলি ৩ হাজার টাকা দেয় এবং সরকার থেকে ৬ হাজার টাকা দেওয়া হয়।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** তাঁত শিল্পীদের গৃহ নির্মাণের জন্য যে টাকা দেওয়া হয়, এতে কেন্দ্রীয় সরকারের কোনও টাকা আছে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** কেন্দ্রীয় সরকারের একের তিন অংশ থাকে।

**শ্রী তুহিনকুমার সামন্ত :** এই যে গৃহগুলো নির্মাণ হচ্ছে, এইগুলো কোন্ প্রায়রিটি বেসিসে দেওয়া হয়, কাদের দেওয়া হয়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** স্কীমটা হচ্ছে সমবায়ের, তারা সিলেক্ট করেন কাদের দেওয়া হবে, সমবায়ের যারা অন্তর্ভুক্ত তাদের দেওয়া হয়। এটা হচ্ছে হাউস কাম ওয়ার্ক শেড, সেই ধরনের স্কীম এটা।

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি গত ৩০শে আগস্ট তারকেশ্বরের জয়নগরে বহু দরিদ্র তাঁত শিল্পীর বাড়ি এবং তাঁত সি. পি. এম.এর গুণ্ডারা ভেঙে দিয়েছে, তাদের জন্য কোনও সাহায্য দেবার ব্যবস্থা সরকার থেকে করবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এটার সঙ্গে গৃহ নির্মাণের কী প্রশ্ন হল বুঝতে পারলাম না, তবে সেই রকম তালিকা থাকলে, আপনারা দেবেন, আমরা দেখব তাদের জন্য কি করা যায়।

### Non Plan Revenue Expenditure

***14.** (Admitted question No. *181.) **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) what was the rate of growth of Non Plan Revenue Expenditure during 1988-89 over 1987-88 and 1986-87;

(b) what was the rate of growth of Plan expenditure during this period; and

(c) what was the rate of growth of collection of tax revenue during the period mentioned above?

[1-20—1-30 P.M.]

**Dr. Asim Kumar Dasgupta :**

(a) The rate of growth of Non-plan Revenue Expenditure during the years in question was as follows : –

| Years | Rate of Growth |
| --- | --- |
| 1986-87 | 20.94% |
| 1987-88 | 12.81% |
| 1988-89 | 12.83% |

(b) The rate of growth of plan expenditure during the years in question was as follows : –

| Years | Rate of Growth |
| --- | --- |
| 1986-87 | 11.04% |
| 1987-88 | 11.08% |
| 1988-89 | 27.55% |

(c) The year-wise growth rate for collection of tax revenue during the period mentioned in the question is given below : –

| Years | Rate of Growth |
| --- | --- |
| 1986-87 | 8.47% |
| 1987-88 | 18.84% |
| 1988-89 | 18.86% |

The last figures are based on revised estimated for the year.

**Dr. Asim Kumar Dasgupta :** Incidentally if you compare this with what is happening at the national level, the Government of India for instance, in fact, the rate of growth of non-plan expenditure is much higher than the rate of non-plan expenditure of State Government and than the rate of growth for plan expenditure to the State is much higher than that of Central Government.

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge be able to give figures of corresponding period?

**Asim Kumar Dasgupta :** In this connection I am referring you two sources–one is EPW, April 1989 and the other is Economic Survey. According to them the non-plan expenditure growth for Government of India for 1986-87 has been 23.7% and for State Government it had been 20.91%. For 1987-88 The non-plan expenditure growth for

Government of India was 11.9% which is slightly lower than the State Government which was 12.8%. But for 1988-89 the Central Government non-plan expenditure is 19.8% compared to State Government's 12.8%. Now, coming to plan part we can see that the rate of growth for the State is 27.5% and for Central Government it is 16.5% which is much less. In fact, the plan expenditure of the Central Government showed a slight fall because of drought. Now if I take three years' average then it is seen that plan expenditure of Central Government falls below the State growth of plan expenditure.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, কেন্দ্রীয় সরকারের তুলনায় এবং অন্য রাজ্যের তুলনায় পরিকল্পনা খাতে ব্যয়-বৃদ্ধি কতটা করা গেছে এবং রাজ্য পরিকল্পনা খাতের ব্যয়-বরাদ্দে কেন্দ্রীয় সরকারের অবদান কতটুকু?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম প্রশ্নের একটা অংশের উত্তর মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায়কে যেহেতু দেওয়া হয়েছে তাই আমি আর বলছি না। আমি ১ বছরেরটা বলে দিচ্ছি। ১৯৮৮-৮৯ সালে কেন্দ্রীয় সরকারের প্ল্যান এক্সপেন্ডিচার পরিকল্পনা খাতে বৃদ্ধি হয়েছিল ১৬.৫ শতাংশ। রাজ্য সরকারের পরিকল্পনা খাতে বৃদ্ধি সম্ভব হয়েছে ঐ একই বছর ২৭.৫ শতাংশ অর্থাৎ একটু বেশি। পরিকল্পনা বহির্ভূত খাতে—যে উদ্বেগ মাননীয় সদস্য সৌগত রায় প্রকাশ করেছেন—সেখানে রাজ্য সরকারের কিন্তু কম বৃদ্ধি হয়েছে—এই বছর, ১৯৮৮-৮৯ সালে ১২.৮ শতাংশ। এখানে কেন্দ্রীয় সরকারের বেশি বৃদ্ধি হয়েছে ১৯.৮ শতাংশ। আর আপনি পরের যে প্রশ্নটা রেখেছিলেন অন্য রাজ্যের সাথে তুলনা করে—এই তথ্য আমার কাছে এই মুহূর্তে নেই। তবে যখন যোজনা কমিশনে আলোচনার জন্য গিয়েছিলাম, এ বছর অর্থাৎ ১৯৮৮-৮৯ সালে, আমাদের বলা হয়েছিল দুটি কথা, এই রাজ্য নাকি অন্যান্য সমস্ত রাজ্যের তুলনায় নিজেদের প্ল্যান বাজেট প্রটেক্ট করতে পেরেছে। এটা আমরা ১৯ পারসেন্ট প্রটেক্ট করতে পেরেছি। দি রেট অফ গ্রোথ ওয়াজ হায়ার ফর ওয়েস্ট বেঙ্গল। প্ল্যান বাজেটে বৃদ্ধি ১৭ শতাংশ করা হয়েছে, বোধ হয় ৯৫১ কোটি টাকা থেকে ১১১৫ কোটি টাকা। পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি বৃদ্ধি সম্ভব হয়েছে।

### অপারেশন ফ্লাড কর্মসূচিতে নতুন এলাকা সংযুক্তিকরণ

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭১।) **শ্রী অমিয় পাত্র ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৯-৯০ আর্থিক বছরে "অপারেশন ফ্লাড" কর্মসূচিতে নতুন কোনও এলাকা যুক্ত করার পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রভাষ চন্দ্র ফদিকার ঃ**

না।

[1-30—1-40 P.M.]

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে এখন পর্যন্ত

আমাদের রাজ্যে কোথায় কোথায় এই অপারেশন ফ্লাড প্রোগ্রাম কর্মসূচী চালু আছে?

**শ্রী প্রভাষচন্দ্র ফদিকার ঃ** এখন পর্যন্ত যে জায়গায় জেলা ভিত্তিক ইউনিয়ন করে চালু হয়েছে সেটা হচ্ছে দার্জিলিং এবং জলপাইগুড়ির একাংশ নিয়ে হিমুল, মালদা এবং মুর্শিদাবাদের একাংশ নিয়ে ভাগীরথী, নদীয়া এবং ২৪ পরগনা নিয়ে কৃষাণ মেদিনীপুরের কিছু অংশ নিয়ে মেদিনীপুর এবং হাওড়া ও হুগলির কিছু অংশ নিয়ে দামোদর।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সম্ভবত অবহিত আছেন যে বাঁকুড়া এবং পুরুলিয়ায় তফসিলি আদিবাসী সম্প্রদায়ের মানুষের কাছে দুগ্ধ উৎপাদন একটা অন্যতম উপজীবিকা, এই অপারেশন ফ্লাড কর্মসূচি বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় করার ব্যাপারে আপনাদের যদি কোনও পরিকল্পনা না থাকে তাহলে এই অংশের মানুষকে অন্য কোনও ভাবে সুবিধা দেওয়ার জন্য কোনও পরিকল্পনার কথা ভাবছেন কি?

**শ্রী প্রভাষচন্দ্র ফদিকার ঃ** অপারেশন ফ্লাড ২-এর কর্মসূচি যে পরিমাণে গৃহীত হয়েছিল সেই পরিমাণের মধ্যে বাঁকুড়ার কথা আগামী কোন পর্যায়ে, সেখানে পরীক্ষা-নিরীক্ষা করে চালু করা যেতে পারে এটা চিন্তা-ভাবনার ব্যাপার। অপারেশন ফ্লাড ৩, অন্তর্ভুক্তি করণের সময়ে আগেকার ধরনের কাজগুলি আছে। নতুন কোনও জেলা অন্তর্ভুক্তির প্রশ্ন নেই। যে সমস্ত জেলাগুলি অপারেশন ফ্লাডের বাইরে থেকে গেছে সেই জেলাগুলিতে পুনরায় উদ্যোগ নিয়ে তৃণমুল পর্যন্ত পৌঁছে দেওয়ার জন্য বহুমুখি পরিকল্পনা একের পর এক পর্যায়ক্রমে নেওয়া হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অপারেশন ফ্লাড ২-এর ব্যাপারে যে সমস্ত সংস্থাগুলির নাম করলেন সেই ইউনিয়নগগুলির মধ্যে ভাগিরথীর সবচেয়ে মুমুর্ষু অবস্থা। আমি জানতে চাই, ২০ হাজার প্রাইমারি সোসাইটি দুধ বিক্রির জায়গা পাচ্ছে না, তাদের শেষ পরিস্থিতি কোন জায়গায় আছে?

**শ্রী প্রভাষচন্দ্র ফদিকার ঃ** জেলা ভিত্তিক যে মিল্ক ইউনিয়নগুলি আছে সেগুলি স্বয়ং শাসিত সংস্থা। জেলা ভিত্তিক মিল্ক ইউনিয়নগুলির একটা ফেডারেশন বডি আছে যার মূল কর্ণধার ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসারস। এই স্বয়ং শাসিত সংস্থার দু'জন প্রতিনিধি থাকেন। সেই সমস্ত সংস্থাগুলি সরাসরি পরিচালনার মধ্যে রাজ্য সরকারের অংশ গ্রহণের সুযোগ নেই। জেলা পর্যায়ে যে সমস্ত ইউনিয়নগুলি চলছে তাদের বিভিন্ন সময়ে সহযোগিতার প্রশ্ন যখন আসে ফেডারেশনের মারফৎ সেগুলি বিবেচিত হয়। ভাগিরথী মিল্ক ইউনিয়নের যে সম্ভাবনা ছিল—একটা সময়ে মুমুর্ষু অবস্থা গেছে, এখন এর সম্ভাবনা কতটা সঙ্কুচিত হয়েছে, এখন ঠিক ঠিক পরিচালনা যাঁরা করেন বহরমপুর ফেডার ডেয়ারি, এটা যদি পরিচালিত হয় তাহলে মার্কেটিংয়ের অসুবিধার কোনও অবকাশ থাকে না।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ভাগিরথী দুগ্ধ প্রকল্প একটা সময়ে মুমুর্ষু অবস্থায় পড়েছিল, এই মুমুর্ষু অবস্থা হওয়ার কারণ কি?

**শ্রী প্রভাষচন্দ্র ফদিকার ঃ** আমি আগেই বলেছি সেগুলি স্বয়ং শাসিত সংস্থা দ্বারা

পরিচালিত। সুতরাং বিশেষ বিশেষ নির্দিষ্ট কারণ জানতে হলে নির্দিষ্ট উত্তরটা ফেডারেশনের মারফৎ আনিয়ে নিতে হবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, গ্রামীণ ২৪ পরগনা অপারেশন ফ্লাড স্কীমের মধ্যে রয়েছে। কিন্তু ২৪ পরগনা দুটি জেলায় ভাগ হয়ে গেছে। কাজেই গ্রামীণ ২৪ পরগনা বলতে আপনি কোনদিকটা বুঝাচ্ছেন এটা জানতে চাই।

**শ্রী প্রভাষচন্দ্র ফদিকার :** নদীয়া জেলা এবং ২৪ পরগনায় যে কিষাণ মিল্ক ইউনিয়ন নামক সংস্থাটি কাজ চালাচ্ছে সেটা এখন উত্তর ২৪ পরগনার অংশে সীমাবদ্ধ। দক্ষিণ ২৪ পরগনায় এই ধরনের কাজকে এগিয়ে নিয়ে যাবার জন্য সরকারি পর্যায়ে চেষ্টা হচ্ছে।

## Vacant sheds for SSI Units

***16.** (Admitted question No. *198.) **Dr. Tarun Adhikari** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether it is a fact some of the sheds constructed by the West Bengal Small Industries Corporation Ltd. in the Industrial Estates for SSI Units have remained vacant for more than 3 years;

(b) if so—

(i) the number of sheds constructed by WBSICL so far;

(ii) the number of such sheds which have remained vacant for more than 3 years; and

(iii) the reasons why these sheds have remained vacant for such a long time?

**Shri Achintya Krishna Ray :**

(a) Yes.

(b) (i) 262.

(ii) 2 only.

(iii) Lack of response from the local entrepreneurs.

**Dr. Sudipto Roy :** Will the Minister be pleased to state as you have rightly admitted that 262 units are lying vacant still now .....

**Shri Achintya Krishna Ray :** No, only 2 sheds remained vacant.

The number of sheds constructed is 262.

**Dr. Sudipto Roy :** Sir, is it due to industrial unrest or due to the failure to provide power?

**Mr. Speaker :** He has given the reason that it is due to the lack of response from the local entrepreneurs. If you have any other supplementaries, you may put.

**Dr. Sudipto Roy :** Sir, he has rightly admitted that it is due to lack of response from the local entrepreneurs. My question is it whether due to any additional cause of industrial unrest of the political parties among the local entrepreneurs or due to the deplorable law and order situation in the State or due to failure to provide power?

**Shri Achintya Krishna Ray :** It is not at all. These sheds of the local entrepreneurs are in Haldia. It is due to the non-availability of the licence for Petro-Chemicals from the Central Government.

**Dr. Sudipto Roy :** Will the Minister be pleased to state whether this lack of interest of the entrepreneurs is due to the scarcity of raw materials to the industrial units?

**Shri Achintya Krishna Ray :** The sheds are lying vacant. They have not applied for the sheds.

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল :** আমি একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন করতে চাই যে, ইস্টার্ন বাইপাসের পাশে ১৯৭২ থেকে ১৯৭৭ সালের জুন পর্যন্ত যখন অন্য একটি মিনিস্ট্রি ছিল তখন ঐ ইস্টার্ন বাইপাসের পাশে একটি বিরাট শেড করা হয় যেটা সেদিন ক্যাটেল শেড হিসাবে আইডেন্টিফাই করা হয়েছিল। শেডটির জন্য কোটি কোটি টাকা খরচ করা হয়েছে। দ্যাট ইজ লেফ্‌ট ভ্যাকাণ্ট এন্টায়ার এরিয়াটা। ঐ এলাকায় তাঁরা কিছু করেননি। এরিয়াটা সাম স্কয়ার মাইলস। ঐ এলাকায় ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করা যায় কিনা ভেবে দেখবেন কি?

**Mr. Speaker :** The question is not allowed.

[1-40—1-50 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, একটা কারণ মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে, ল্যাক অফ রেসপনস ফ্রম দি লোকাল এন্টারপ্রিনিয়ার্স, যে উদ্যোগীরা এগিয়ে আসছে না। কিন্তু আমরা জানি বাঙালি সমাজে এন্টারপ্রিনিয়ার্শিপের অভাব আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, স্থানীয় ছেলেদের মধ্যে এন্টারপ্রিনিয়ার্শিপ তৈরি করার বা ডেভেলপ করার কোনও রকম উদ্যোগ ক্ষুদ্র কুটির শিল্প দপ্তর থেকে নেওয়া হয়েছে কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** সঠিক প্রশ্ন করেছেন। আমরা প্রতি বছর ১ হাজারের মতো এই

ধরনের উদ্যোগীদের ট্রেনিং দিয়ে থাকি। শুধু আমরা নয়, বিভিন্ন চেম্বার আমাদের সহযোগিতা করেন, বিভিন্ন স্বেচ্ছাসেবক প্রতিষ্ঠান এবং রামকৃষ্ণ মিশন আমাদের সহযোগিতা করছেন। আমরা সকলে মিলিতভাবে প্রতি বছর ১ হাজার থেকে ২ হাজার নতুন উদ্যোগী তৈরি করে নতুন শিল্প, ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য সচেষ্ট আছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তা থেকে জানতে পারলাম এই যে এতোগুলি শেড খালি পড়ে আছে সেইগুলি যাতে কাজে লাগানো যায় তার চেষ্টা করা হচ্ছে প্রতিনিয়ত। আমি জানতে চাই যদি হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রোজেক্ট স্থাপিত হয় ঠিক মতো তাহলে কি সেই ধরনের এন্টাপ্রিনিয়র পাওয়া সম্ভবনা আছে যাতে এইসবগুলি কাজে লাগানো যাবে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এখানে শুধু শেড ছাড়া ৩৪টি প্লট আছে। স্বাভাবিকভাবে আমরা জানি হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স তৈরি হলে ১ হাজারের মতো ডাউন স্ট্রিমে এই ধরনের ক্ষুদ্র শিল্প আসবে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এখানে যে মাসুল সমীকরণ নীতি চালু আছে তার ফলে শিল্পের ক্ষেত্রে প্রতিকূল অবস্থা সৃষ্টি হওয়ার জন্যই কি এন্টারপ্রিনিয়রদের সমস্যা দেখা দিয়েছে? এখানে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে সমস্যার কথাটা বললেন এন্টারপ্রিনিয়রদের যে তারা এগিয়ে আসছে না তার অন্যতম কারণ কি মাসুল সমীকরণ নীতি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এটা সত্য ঘটনা। মাসুল সমীকরণ নীতি থাকার ফলে আমাদের বড় মাসুল দিতে হচ্ছে, সব ধরনের শিল্প ক্ষতিগ্রস্ত হচ্ছে। এটা শুধু পশ্চিমবাংলায় নয়, সারা পূর্বাঞ্চলের ক্ষতি হচ্ছে।

**Shri Gyan Sing Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state the total loss increased by the State Exchequer on account of sheds having remained vacant after construction?

**Shri Achinta Krishna Ray :** Notice is necessary.

### ছাত্র-ছাত্রীদের মধ্যে পাঠ্যপুস্তক বিতরণ

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিদ্যালয়গুলির ছাত্রছাত্রীদের মধ্যে সরকারি পাঠ্যপুস্তক নির্দিষ্ট সময়ে বিতরণ করা হয় কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** সাধারণভাবে হয়।

**শ্রী নরেন্দ্রনাথ দে :** বর্তমান শিক্ষা বর্ষে মোট কত জন ছাত্রছাত্রীকে পাঠ্যপুস্তক দেওয়া হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এক কোটির কিছু বেশি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এটা কি ঠিক যে ক্লাশ থ্রিতে যে নতুন ভূগোল, ইতিহাস বই সরকার থেকে নির্দ্ধারিত করা হয়েছে সেই বইগুলি এখনও পর্যন্ত বিলি করা হয়নি ছাত্রছাত্রীদের মধ্যে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হ্যাঁ ঠিক।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে আপনি যে উত্তরে বললেন নিয়মিত সব বই দেওয়া হয়েছে? যদি না হয়ে থাকে তাহলে কারণ বলুন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি নিয়মিতভাবে বলিনি, সাধারণভাবে হয় বলেছি। কোনও বিশেষ কারণে কোনও কোনও সময় দু-একটা বই পৌছে দিতে অসুবিধার সৃষ্টি হয়। ক্লাশ থ্রির যে বই সেটা ছাপতে দেওয়া হয়েছিল সরস্বতী প্রেসে। সরস্বতী প্রেসের ছাপার মেশিন ভেঙে গিয়েছিল। সেই মেশিনের পার্টস পূর্ব জার্মানী থেকে আনাতে হয়েছে। এখন সেই পার্টস আনিয়ে মেশিন সারানো হয়ে গেছে। পরবর্তীকালে ওই বই সরস্বতী প্রেসে এবং বসুমতী প্রেসে ছাপানো হয়েছে। ছাপানোর কাজ সম্পূর্ণ হয়েছে, বই বিভিন্ন জেলায় যেতে শুরু করেছে, অনেকগুলি জেলায় চলে গিয়েছে এবং বাকি জেলাগুলিতে শীঘ্রই যাবে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** পাঠ্যপুস্তক বিলি করার ক্ষেত্রে দেখা যাচ্ছে যে কিছু কিছু বই বিভিন্ন জায়গায় পৌঁছচ্ছে, আবার কিছু বই বহু জায়গায় একসেস রয়ে যাচ্ছে। বই বন্টনের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় শৃঙ্খলা আনার জন্য ব্যবস্থা নেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কোন এলাকায় কি পরিমাণে বই দরকার তা আমরা দু'ভাগে তথ্য সংগ্রহের ভিত্তিতে করে থাকি। একটা হল পঞ্চায়েতের কাছ থেকে আর একটা হল বিদ্যালয়ের পরিদর্শকের অফিসের মাধ্যমে তথ্য সংগ্রহের ভিত্তিতে। কিন্তু বাস্তবে দেখা যায়, তথ্যগত ভুল থাকার জন্য কোথাও কোথাও অতিরিক্ত বই থেকে যায়। আবার যেখানে বইয়ের দরকার সেখানে পৌঁছুচ্ছে না। দু'একটা জায়গায় এই রকম ঘটনা ঘটে। এই রকম ঘটনা যাতে না ঘটে তারজন্য আমরা উদ্যোগী হয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কংগ্রেস আমলে ক্লাশ টু পর্যন্ত দুটি করে বই (কিশলয় বই) দেওয়া হত, কিন্তু এখন তা ক্লাশ সিক্স পর্যন্ত দেওয়া হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, সরকারি তরফে সপ্তম, অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠ্য পুস্তক দেবার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপাতত এই ধরনের কোনও পরিকল্পনা নেই। আর্থিক কারণেই আমাদের এটা গ্রহণ করার ক্ষমতা নেই।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** বামফ্রন্ট সরকারের এই বই বন্টনের সিদ্ধান্ত নিঃসন্দেহে অভিনন্দনযোগ্য। আমরা এখন দেখছি, যে বইগুলো বন্টিত হচ্ছে—প্রধান একটা সিলেবাস ঠিক করা আছে, অর্থাৎ প্রাইমারিতে পাঁচ-ছয়খানা বই, তাতে কিছু কিছু শিক্ষক সংগঠন এই

ছয়খানা বইয়ের উপরে আরও তিনখানা বই কেনার জন্য সুপারিশ করছেন। এই ধরনের অভিযোগ কিছু শিক্ষক সংগঠনের বিরুদ্ধে রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই ধরনের অভিযোগের বিরুদ্ধে কিছু ব্যবস্থা নেবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্য যে অভিযোগের কথা বললেন তা কোনও কোনও ক্ষেত্রে সত্য। বিশেষ করে দক্ষিণ চব্বিশ পরগনা জেলা থেকে এই অভিযোগ বেশি করে এসেছে। আমরা তদন্ত করেছি, কোথাও কোথাও সত্য প্রমাণিত হয়েছে। সেই সমস্ত জায়গায় এই ধরনের ঘটনা যাতে না ঘটতে পারে, সেই রকম সাহস যাতে না পায় তারজন্য যতটুকু কড়াকড়ি করা দরকার তা করেছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই বই দিতে গিয়ে সরকারি তরফে কত টাকা খরচ করতে হচ্ছে?

**শ্রী কান্তি বিশ্বাস :** সাত কোটি টাকার উপর।

**তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কার্যকর করা**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯।) **শ্রী অশোক ঘোষ :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, রাজ্য সরকারি কর্মচারিদের তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কবে নাগাদ কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আশা করা যায়, এ বিষয়ে সরকারি আদেশনামা শীঘ্রই বের করা যাবে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, সরকারি কর্মচারিদের জন্য যে ৩য় পে-কমিশন বসানো হয়েছিল তা কার্যকর করতে এত বিলম্বের কারণ কি? যেটা এতদিন হয়ে গেল, অ্যানাউন্সও হয়ে গেছে, জ্যোতিবাবু বিদেশে যাবার আগে এয়ার পোর্টে অ্যানাউন্স করেছিলেন, তারপরেও এত বিলম্বের কারণ কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক যে প্রশ্নটি করলেন আমি তার উত্তরটা দেওয়ার চেষ্টা করছি। প্রথমত বোধহয় একটু অসুবিধা হয় আমরা যদি ২য় অর্থ কমিশনের কথাটা মনে রাখি। ২য় অর্থ কমিশন ১৯৮০ সালের সেপ্টেম্বর মাসে তাঁদের রিপোর্ট জমা দেন। সরকারের রোপা রুলস্ বলে রিভিশন রুল তৈরি হয় ১৯৮১ সালের জুলাই মাসে। অর্থাৎ প্রায় ১১ মাস সময় লেগেছিল। ৩য় বেতন কমিশন তাঁদের রিপোর্ট জমা দিয়েছেন ৬ই জানুয়ারি তারিখে।

[1-50—2-00 P.M.]

একটি কথা এখানে সাধারণভাবে খুলে বলছি, আমি ধরে নিচ্ছি মাননীয় বিধায়ক পড়েছেন। বিষয়টা কিছুটা দেখেছেন, আগেকার বেতন কমিশনের থেকে এই তৃতীয় বেতন কমিশন তার যে রেকমেন্ডেশন দিয়েছেন, সেখানে একটু তফাৎ আছে। তফাৎটা হচ্ছে আগেকার

বেতন কমিশনে: প্রত্যেকটি পোস্টে কি কি স্কেলে কত বাড়বে বলা ছিল এবার কিন্তু তা রেকমেন্ড করে দেয়নি। তৃতীয় বেতন কমিশন সেইভাবে রেকমেন্ড করে দেননি। এরা শুধু স্কেলগুলি বলে দিয়েছেন। মাননীয় বিধায়ক আপনি অবগত আছেন যে আমাদের ৪৪টি দপ্তর। তার সেক্রেটারিয়েট এবং ডাইরেক্টরেটের টার্মস অ্যান্ড রেফারেন্সের মধ্যে পার্থক্য আছে, তারমধ্যে আবার শিক্ষকমহল, পৌরকর্মী প্রভৃতি অনেকেই আছেন। ডাইরেক্টরেটের এবং সেক্রেটারিয়েটের প্রত্যেকটি পোস্টের সঙ্গে আমাদের কিন্তু যোগাযোগ করতে হচ্ছে। প্রথমেই বলা যায় যে, আমরা ফেব্রুয়ারি অর্থাৎ জানুয়ারির শেষের দিকে রিপোর্ট পাওয়ার পরই আমি কমিটি অফ অফিসার্স করি এবং তারই ভিত্তিতে আমরা কাজ শুরু করি। তাতে ডেট অফ অ্যাফেক্ট ১-১-৮৬ থেকে ন্যাশনাল ফিক্সেশন করে ১-১-৮৮ থেকে এরিয়ার দেওয়ার পরিকল্পনা করা হয়। তাতে মিনিমাম স্কেলে যারা থাকবেন তারাও উপকৃত হবেন এই অর্থ বরাদ্দ থেকে। এবং এই আর্থিক বছরেই এঁরা প্রত্যেকে বেনিফিট পাবেন। তাতে অর্থ বরাদ্দ যেটা করা আছে তার থেকে একটু বেশি অর্থ বরাদ্দ লাগবে। তার ব্যবস্থা আমরা করছি। আগেরবারের অভিজ্ঞতা থেকে এই কাজটাকে কিছুটা নিখুঁত করতে চাই যাতে সারা বছর ধরে কোথাও কেউ ক্ষতিগ্রস্ত না হন। এর জন্য কমিটি অফ অফিসার্স সেল কাজ করছে, প্রত্যেকদিন রিভিউ করা হচ্ছে। এই অবস্থায় দাঁড়িয়ে যত তাড়াতাড়ি সম্ভব এই সভাকে আমরা আশ্বস্ত করতে পারি তার চেষ্টা করছি। এই আর্থিক বছরের মধ্যেই প্যাকেটের ডেটে পৌঁছে দিতে পারব। রোপা রুলস বলা হয়নি। এর একইসঙ্গে বলছি যে অধ্যাপকদের ইউজিসির পে প্যাকেট শুরু হয়ে গেছে। আমরা চাইছি যত শীঘ্র সম্ভব এটা বার করে দিতে। পোস্টের সঙ্গে স্কেলের ব্যাপারটা যে গোটা দপ্তরের আছে তা এই অর্থ দপ্তরকেই করতে হচ্ছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এই আর্থিক বছরের মধ্যেই বেরিয়ে যাবে কিন্তু একটি ব্যাপার আমি বলছি যে চেয়ারম্যান রিজাইন করার পরেই কি আপনারা রিভিউ কমিটি গোছের কিছু করেছেন, কোনও অ্যানোমলি কি দেখা দিয়েছে তারজন্য করেছেন, এই রিভিউ কমিটির কাজ কি এবং কাদের নিয়ে এই রিভিউ কমিটি করেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা কোনও রিভিউ কমিটি করিনি। যেটা করা হয়েছে আগের পে কমিশনে যেটা করা হয়েছিল তার বিচারেই রেকমেন্ড করা হয়েছে তারপরে গভর্নমেন্টের প্রত্যেকটি দপ্তরের খুঁটিনাটি নিয়ে আগে যেসব অ্যানোমলিগুলি ছিল সেই হিসাবে অ্যানোমলিগুলির টার্মস অ্যান্ড রেফারেন্স যা আছে সেইগুলো রেকমেন্ডেশন করতে হবে। অ্যানোমলিসের ব্যাপারে সঠিক সিদ্ধান্ত নেওয়ার জন্যে কমিটি অফ অফিসার্স সেল করা হয়েছে। ওই সেলই স্কেলগুলি দেখাশোনা করবেন। গত বছরে কৃষি দপ্তরের মাঝের অফিসারদের স্কেলের ব্যাপারে কিছু অসুবিধা দেখা দিয়েছিল এবং ইঞ্জিনিয়ারদের অনেক সমস্যা দেখা দিয়েছিল। তাছাড়া গ্রুপ 'ডি', গ্রুপ 'সি'র অনেক সমস্যা হয়েছিল। সেইজন্য যখনই ফিক্সেশন করা হয়েছে তা দেখার জন্যে ব্যবস্থা নেওয়া হয়েছে। সেইজন্য যখনই রিপোর্টটা বেরোয় তখনই ২২শে জুন খুব সতর্কতার সঙ্গে লেখা হয়েছিল যে আমরা গ্রহণ করেছি বাট উইথ কনসিডার্ড মডিফিকেশন করার প্রয়োজন আছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী এই বছরের মধ্যে রাজ্য সরকারি কর্মচারিদের

জন্য তৃতীয় বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী পে প্যাকেট দেওয়ার ব্যবস্থা করবেন, মাননীয় অর্থমন্ত্রী কি দয়া করে জানাবেন এফেক্টিভ ডেট অফ ইমপ্লিমেন্টেশন কবে হবে এবং কবে থেকে রাজ্য সরকারি কর্মচারিরা এরিয়ার পাবে, এবং কত দিনের এরিয়ার পাবে? তার কারণ যত দেরি করছেন তত এরিয়ারের বোঝা বাড়ছে, আলটিমেটলি আপনি কবে দেবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়ক সৌগত রায় খুবই খেটেখুটে এসে বিভিন্ন বিষয়ের উপর বক্তব্য রাখেন, এত ব্যস্ততার জন্য একটা ছোট জিনিস তার দৃষ্টিতে এড়িয়ে গিয়েছে। ২১-২২ জুন মুখ্যমন্ত্রীর স্টেটমেন্ট যখন পেপারে বার করা হয়েছে তাতে ডেট অফ এফেকটিভ বলা ছিল যে ১-১-৮৬ থেকে ন্যাশনাল ফিক্সেশন হবে এবং স্কেলটা এফেক্টিভ হবে প্রত্যেকের ক্ষেত্রে এবং ১-১-৮৬ থেকে ইনক্রিমেন্টাল বেনিফিট পাবে। এবং ১-১-৮৮ থেকে এরিয়ার পুরোটা পেয়ে যাবেন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি আশ্বস্ত করলেন তৃতীয় বেতন কমিশনের সুপারিশ সম্পর্কে। আমরা এই ব্যাপারে একটু চিন্তিত ছিলাম আমাদের কাছে অনেক সময় বহু কর্মচারী আসে তারা জিজ্ঞাসা করে যেহেতু সরকারের প্রতিনিধি আমরা। এই বছরে পে প্যাকেট আপনি হাতে তুলে দিতে পারবেন, সেটাকি আপনি সম্পূর্ণ ভরসা করে তুলে দিতে পারবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা বলেছিলাম যে ৩২৫ কোটি টাকা বেতন কমিশনের জন্য লাগবে, কিন্তু তার চেয়ে বেশি লাগবে। এর জন্য বাজেটে প্রভিসন ছিল। এতদসত্ত্বেও আমার মনে হচ্ছে আর একটু অর্থ লাগবে। বর্তমানে আমাদের যে ট্যাক্স কালেকশন চলছে তাতে আশা করব আমরা টার্গেট এক্সিড করব।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** এই যে তৃতীয় বেতন কমিশনের পে প্যাকেটের কথা বললেন এটা ইমপ্লিমেন্ট হবার পরে কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের যে বেতন ক্রম তার সঙ্গে রাজ্যে সরকারি কর্মচারিদের বেতনের ফারাক কতটা হবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটাও মুখ্যমন্ত্রীর স্টেটমেন্ট ছিল যে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার যেটা মিনিমাম বেসিক পে হচ্ছে ৭৭৫০ টাকা—স্থির করা হয়েছিল—সেখানে রাজ্য সরকারের প্রগতির জন্য ধরা হয়েছে ৮০০ টাকা। এই আর্থিক বছরের মধ্যেই সরকারি কর্মচারিদের পে প্যাকেট দেবার দায়িত্ব নিচ্ছি এবং বিদ্যালয়ের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী এবং পৌরসভা ও পঞ্চায়েতের সঙ্গে যারা যুক্ত আছেন—অধ্যাপকদের ব্যাপারে একটা রুলস হয়েছে—এদের প্রত্যেকের পে প্যাকেট আর্থিক বছরের মধ্যেই পৌঁছে দেবার দায়িত্ব নিচ্ছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** আমরা সকলেই জানি যে শিক্ষক, পৌরকর্মী, অধ্যাপক প্রত্যেকেই এর মধ্যে রয়েছে, এখন প্রশ্ন হচ্ছে যে শিক্ষকদের রিটায়ারমেন্টের এজ্‌ড সম্পর্কে কোনওরকম কি ফাইনালাইজেশন কিছু হয়েছে? শিক্ষকদের অবসরকালীন বয়স সম্পর্কে একটা গোলমাল চলছে, এখন ৬৫ বছর পর্যন্ত আছে, নতুন পে স্কেলে তাদেরকে নাকি ৬০ বছরে রিটায়ার করতে হবে। এই সম্পর্কে কি কোনও সিদ্ধান্ত নিয়েছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই সম্পর্কে আমরা এখনও কোনও সিদ্ধান্ত নিইনি, ব্যাপারটা সহানুভূতির সঙ্গে চিন্তাধীন।

[2-00—2-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করছি পার্লামেন্ট ইলেকশনের আগে সরকারি কর্মচারী, শিক্ষক ইত্যাদি এঁদের অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী সেটা দেবার মতো কোনও ব্যবস্থা আছে কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়ক সত্য বাপুলি মহাশয়ের উত্তরে আগে যা বলেছি সেটাই পুনরাবৃত্তি করছি। সরকারি ঘোষণা যত তাড়াতাড়ি সম্ভব, যেভাবে কাজ এগুচ্ছে, করে দিতে চাই। এই আর্থিক বছরে প্রত্যেকের কাছে পৌছে দেবার দায়িত্ব নিচ্ছি। আপনি যেভাবে সমস্যাটা দেখছেন সেভাবে না দেখে আমি অনুরোধ করব এটা সাধারণ কর্মী, সাধারণ শিক্ষকের চোখ দিয়ে দেখতে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ দাশগুপ্ত, উত্তরটা হওয়া উচিত ছিল লোকসভার ইলেকশন কখন করবেন সেটা জানিয়ে দিলে তারপর বলব।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### মেদিনীপুর জেলার শিক্ষক ও শিক্ষিকাদের বেতন প্রদান

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (প্রাথমিক মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার কিছু সংখ্যক বিদ্যালয়ের শিক্ষক ও শিক্ষিকাদের বেতন প্রদান বন্ধ হইয়া আছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) বিদ্যালয়ের বিবাহ পদ্ধতি অনুসারে পরীক্ষা না করা হলে বিদ্যালয়ের দেয় অনুদান বন্ধ করে বিদ্যালয় কর্তৃপক্ষকে হিসাব পরীক্ষা করতে বাধ্য করতে সরকারি নির্দেশ জারি করা আছে, সেই কারণে কয়েকটি বিদ্যালয়ের বেতন বন্ধ আছে। তবে তারা হিসাব পরীক্ষা করার লিখিত প্রতিশ্রুতি দিলেই অনুদান ছেড়ে দেওয়া হবে।

**উচ্চ মাধ্যমিক স্তরে ভর্তির জন্য আসন সংখ্যা**

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫।) **শ্রী নিরুপম সেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উচ্চ মাধ্যমিক স্তরে ভর্তির জন্য রাজ্যের বিদ্যালয় ও কলেজসমূহে মোট আসনসংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যে উচ্চমাধ্যমিক স্তরে ভর্তির জন্য প্রাপ্ত আসন সংখ্যা নিম্নরূপ ঃ

২৬৫টি কলেজে — ১,৩২,৫০০ এবং ১,২৫৭টি উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে ৩,৪৫,৬৭৫। মোট আসন সংখ্যা ৪,৭৮,১৭৫।

**তফসিলি জাতি ও উপজাতি ছাত্রীদের জন্য সরকারি ছাত্রীনিবাস**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫।) **শ্রী উপেন কিস্‌কু ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতায় পাঠরতা তফসিলি জাতি ও উপজাতি ছাত্রীদের জন্য সরকার ছাত্রীনিবাস নির্মাণ করিতেছেন;

(খ) সত্য হইলে,—

(১) উক্ত ছাত্রীনিবাসে কতজন ছাত্রী থাকিবার ব্যবস্থা হইবে বলিয়া আশা করা যায়;

(২) ছাত্রীনিবাস নির্মাণে কত টাকা ব্যয় হইবে; এবং

(৩) কবে নাগাদ উক্ত ছাত্রীনিবাস চালু হইবে বলিয়া মনে হয়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৯৬ জন।

(২) আনুমানিক ১৬ লক্ষ ৫১ হাজার ৫ শত ৩ টাকা।

(৩) ছাত্রীনিবাস নির্মাণ কার্য সমাপ্ত। বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা সম্পূর্ণ হলেই ছাত্রীনিবাসটি চালু করা সম্ভব হবে। এইজন্য দ্রুতগতিতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইতেছে।

**মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ [illegible]দের ভর্তির সমস্যা**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রাথমিক ও

মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রছাত্রীদের উচ্চ মাধ্যমিকে ভর্তির জন্য সমস্যার সৃষ্টি হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, ইহা দূরীকরণের জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রছাত্রীদের উচ্চ মাধ্যমিকে ভর্তির জন্য সাধারণভাবে কোনও সমস্যা নেই—তবে কোনও কোনও এলাকায় কিংবা কোনও কোনও নির্দিষ্ট শিক্ষালয়ে সমস্যা কিছুটা আছে।

(খ) এ বৎসর ১৪টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা হয়েছে এবং উচ্চ মাধ্যমিক বিদ্যালয় ও কলেজগুলিতে নির্দ্ধারিত আসন সংখ্যা পর্যন্ত সম্ভাব্য উপায়ে যাতে ছাত্রছাত্রী ভর্তি করা হয় তার জন্য উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পক্ষ থেকে নির্দেশ জারি করা হয়েছে।

### ইস্টার্ন বিস্কুট কোম্পানি ও ইস্টার্ন স্ন্যাক ফুড সংস্থা দুইটিকে সরকারি সাহায্য

***২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮।) **শ্রী অশোক ঘোষ :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে ওয়েস্ট বেঙ্গল ফাইনান্সিয়াল কর্পোরেশন হইতে দুর্গাপুরের 'ইস্টার্ন বিস্কুট কোম্পানি' ও 'ইস্টার্ন স্ন্যাক ফুড' সংস্থা দুইটির জন্য ঋণ বাবদ দেয় টাকার পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ১৯৮৬-৮৯ আর্থিক বৎসরে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন হইতে দুর্গাপুরের 'ইস্টার্ন বিস্কুট কোম্পানি' ও 'ইস্টার্ন স্ন্যাক ফুড' সংস্থা দুইটির জন্য ঋণ বাবদ কোনও অর্থ দেয় নাই।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Mannan Hossain on the subject of alleged attack on the house of a Congress supporter at Siteshnagar village of Murshidabad district and murder of four persons of his family and the second is from Shri Probuddha Laha on the subject of reported attack on Congress supporters at Jaynagar, Tarakeswar.

Both the motions are based upon law and order situation and relate to day-to-day administration. Moreover the members may call the attention of the Minister concerned on the subjects through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions. One member of the party may however read out the text of his motion as amended.

**Shri Prabuddha Laha :** Sir, this Assembly do now adjourn its business to discuss a matter of recent occurrence namely attack by the supporters and major political parties of the ruling Leftfront on Congress(I) workers and their families all over West Bengal. The latest occurrence of such attack by CPM is at Jaynagar, Tarakeswar.

## Calling Attention

**Mr. Speaker :** I have received ten notices of calling attention namely :-

| | | |
|---|---|---|
| 1. | Steps taken by the Government to check the growth of unauthorised multi-storeyed buildings in Calcutta | : Shri Prabuddha Laha |
| 2. | Confusion created by different Press-Reporters on the incident at Goalbari village in Nadia district on 3-9-89 | : Shri Sadhan Chattopadhyay |
| 3. | Strike resorted to by the Copy-writers' Association is Registration Offices | : Shri A.K.M. Hassan Uzzaman |
| 4. | Alleged murder of a Congress leader at Kuli under Barwan P.S. in Murshidabad district on 31-8-89 | : Shri Mannan Hossain |
| 5. | Alleged attack on 30-40 houses by some miscreants at Suti P.S. in Murshidabad district on 17-7-89 | : Shri Jayanta Kumar Biswas |
| 6. | Reported clash at Gourighat village in Murshidabad district on 3-9-89 | : Shri Satyapada Bhattacharyya |
| 7. | Supersession of the Calcutta wholesale Consumers' Co-operative Society Ltd. | : Shri Subrata Mukherjee |
| 8. | Alleged murder of a Zilla Parishad member of South 24-Parganas on 28-7-89 | : Shri Gobinda Chandra Naskar |
| 9. | Alleged attack on Congress supporters at Joynagar under Tarakeswar P.S. | : Shri Arunkumar Goswami<br>: and Shri Saugata Roy |

10. Alleged attack on Howrah District "Congress Secretary at Kalyanpur on 30-8-89 : Shri Asok Ghosh

I have selected the notice of Shri A. K. M. Hassan Uzzaman on the subject of strike resorted to by the Copy-Writers' Association in Registration Offices.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 13th September, 1989.

## MENTION CASES

**ডাঃ দীপকচন্দ্র চন্দ ঃ** স্যার, গত কয়েকদিন ধরে এখানে যে আলোচনাগুলি হল আর যে ঘটনাগুলি বিভিন্ন পত্রপত্রিকার মধ্যে বেরুচ্ছে সেগুলি নিয়ে কিছু সমস্যা, কিছু চক্রান্তের গন্ধ আমি খুঁজে পাচ্ছি। গত মাসে আমার এলাকার গোপাল মুখার্জি রোড বর্ষার জন্য খুব খারাপ হয়ে পড়েছে। আমি ওখানে গিয়েছিলাম, দেখলাম লোকজনের অসুবিধা হচ্ছে। আমি কর্পোরেশনের সাথে যোগাযোগ করি, ওরা বললেন বৃষ্টি কমলে রাস্তা সারানো হবে, খোয়া যোগাড় হচ্ছে, রোলার লাগানো হবে।

আমি আমার পরিচিত কন্ট্রাক্টরের সাথে যোগাযোগ করে বিনা পয়সায় ঘেস ফেলার ব্যবস্থা করি। কোন জায়গায় ফেলা হবে না হবে, লোক এসে দেখে যায়। সেই লোকজন আসার আগের দিন আমার পাশের এলাকায় একজন বিধায়ক লোকজনদের উস্কে দিয়ে সকাল সাড়ে ৯ টার সময় রাস্তা অবরোধ করল। স্যার, এই সময় কলকাতার সমস্ত রাস্তা-ঘাটই ভীষণ ব্যস্ত থাকে। কারণ, এই সময় স্কুল কলেজের ছেলে মেয়েরা যায়। পাইকপাড়ার কাছে বি. টি. রোড অবরোধ করা হল। আমার পার্টি অফিস কাছেই ছিল। অসুবিধা হচ্ছে দেখে আমাদের পার্টির লোকজন এসে জিজ্ঞাসা করল। সেই পার্টির নেতৃত্বে যারা ছিল তাদের সোজাসুজি জিজ্ঞাসা করল, আপনারা এই সময় কেন রাস্তা বন্ধ করছেন? তাদের উপর ঢিল পড়ল। রথীন ঘোষের থুত্নিতে ইট লাগল, ফ্যাটাল মাক্সিলা হল। আমি নিজে চিকিৎসা করেছি পরের দিন কাগজে দেখলাম তিনি নাকি রিভলভার নিয়ে চার্জ করেছিলেন। স্যার, পুলিশ ওখানে দাঁড়িয়েছিল। পত্র-পত্রিকায় এই সমস্ত জিনিসগুলি বেরিয়েছে। ব্যাপারটা দেখে একটা ষড়যন্ত্র বলে মনে হচ্ছে। এখানে পত্রপত্রিকার জার্নালিস্টরা আছে। ফটোগ্রাফার কর্মচারিরা এবং জার্নালিস্টরা যে রিপোর্ট দেন তার কোনটা প্রিন্টে যাবে, কোনটা টেলিভিশনে দেখানো হবে সেটা টিভির লোকজনরা ঠিক করেন না, ঠিক করেন উপরতলার লোক এবং দিল্লিতে সেই চক্রান্তকারী লোকেরা বসে আছে। তাদের মদতেই এই সব লোকেরা সমস্যার সৃষ্টি করছে, অরাজকতা সৃষ্টি করছে। এবং আমাদের লোকজনেদের মারছে। সি. পি. এম. লোকেদের যে মারছে এই সমস্ত পত্র-পত্রিকায় সেই খবর বেরুচ্ছে না। ওরা এখানে এসে যে চেঁচামেচি করে সেটাই পত্রপত্রিকার প্রচুর জায়গা নিয়ে নিচ্ছে। ১৯৬৯-৭০ সালে হেমন্তবাবু মারা

গেলেন। একটা গভীর চক্রান্ত করে তাকে মারা হয়েছিল। আর সমস্ত দোষ আমাদের ঘাড়ে চাপানো হয়েছিল। আবার পার্লামেন্ট ইলেকশন আসছে। আমার মনে হয় সেইজন্য একটা গভীর চক্রান্ত শুরু হয়ে গেছে। টেলিভিশিনের মাধ্যমে দিল্লির লোকেরা চক্রান্ত করে পশ্চিমবাংলার মানুষকে বিপথে চালাবার চেষ্টা করছে। আমাদের মেমোরি অত্যন্ত শর্ট। এই মেমারিকে আরও শর্ট করার চেষ্টা করছে। ১৯৭২-৭৭ সালে পশ্চিমবাংলায় একটা নৈরাজ্যের অবস্থা সৃষ্টি করা হয়েছিল। আবার সেই নৈরাজ্য সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। আমরা সেই কথা মনে রেখে ওদের এই চক্রান্তে পা দেব না। আমি তা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে, ওদের এই রকম কোনও ব্লু প্রিন্ট আছে কিনা, ষড়যন্ত্র আছে কিনা সেটা খুঁজে বের করুন এবং সেই ষড়যন্ত্রের কথা সমস্ত পশ্চিমবাংলার মানুষের কাছে তুলে ধরুন।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ সমস্যা দীর্ঘদিনের সমস্যা বর্ধমান জেলায় বিদ্যুতের এইরকম বেহাল অবস্থা আর কখনও হয়নি। সারাদিনে দু'ঘন্টাও বিদ্যুৎ থাকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলায় এবারে প্রথম দিকে কিছুটা বৃষ্টি হয়েছিল, তারপর আর বৃষ্টি হয়নি। বিদ্যুতের অভাবে ডিপ-টিউবওয়েল অচল হয়েছে। ফলে জলের অভাবে মাঠ শুকিয়ে যাচ্ছে। জলের জন্য চাষীরা নিজেদের মধ্যে মারপিঠ শুরু করে দিয়েছে। আর সবচেয়ে ভয়াবহ অবস্থা হল দুর্গাপুরের। দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড ডি.পি.এল.-এর ৪০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করার ক্ষমতা আছে। অথচ বিগত ৪ মাসের মধ্যে তারা কোনওদিনও গড়ে ১৫ মেগাওয়াটের বেশি বিদ্যুৎ উৎপাদন করেনি। কালকে আমি দুর্গাপুর গিয়েছিলাম। খোদ ডি. পি. এল. কলোনিতেই লোডশেডিং দেখলাম। ডি. পি. এল. ফ্যাক্টির ভিতরও লোডশেডিং। যারা ডিউটি করতে গিয়েছিল তারা কোনও ক্রমে আলো জ্বেলে চট দিয়ে হাত মুছতে মুছতে স্টেশনে এসে দাঁড়াল। এইরকম একটা অবস্থায় এসে আমরা দাঁড়িয়েছি। গোটা বর্ধমান জেলার ব্যবসা-বাণিজ্য, ছোট ছোট কলকারখানা সব বন্ধ হয়ে গেছে। বিদ্যুতের এই অবস্থার প্রতিকারের জন্য আমরা বার বার রাজ্য সরকারের কাছে আবেদন জানিয়েছি, কোনও ফল হয়নি। বর্ধমান শহরের জন্য ৮ মেগাওয়াট বিদ্যুৎ দরকার। সেখানে ১ মেগাওয়াটও বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না। ফলে অধিকাংশ সময়ই লোডশেডিং থাকছে। অধিকাংশ সময়ই মানুষকে দুর্ভোগের মধ্যে থাকতে হচ্ছে। ছেলেমেয়েদের পড়াশোনা ডকে উঠেছে। ছোট ছোট কলকারখানা বন্ধ হয়ে যাবার মুখে। অবিলম্বে ব্যবস্থা করা না হলে জনজীবন দুর্বিষহ হয়ে উঠবে। অলরেডি মানুষ ক্ষিপ্ত হয়ে পড়েছে। পাওয়ার হাউস, সাব সেন্টার, বিদ্যুৎ পর্ষদের কর্মীদের উপর। তার ফলে বিদ্যুৎ পর্ষদের কর্মীদের জীবনও দুর্বিষহ হয়ে দাঁড়িয়েছে। তাদের জিজ্ঞাসা করলে তারা বলে ডি. ভি. সি.কে বলুন, তাদের জিজ্ঞাসা করলে তারা বলে মাইথনকে বলুন, আবার তাদের জিজ্ঞাসা করলে তারা বলে দিশেরগড়কে বলুন। তাদের পাওয়ার সাপ্লাই দেবার কথা বললে তারা বলে ডি. পি. এল.কে বলুন।

[2-10—2-30 P.M.]

আজকে এরকম একটা দিশেহারা অবস্থার মধ্যে বর্ধমান জেলার কৃষিক্ষেত্রে চরম বিদ্যুতের সঙ্কটের মধ্যে পড়েছে। শুধু কৃষিক্ষেত্রে কেন, শিল্প ক্ষেত্রে এবং জনজীবন আজ এই চরম বিদ্যুৎ সঙ্কটে অস্থির। স্যার, সামনেই পরীক্ষা আসছে, পরীক্ষার প্রশ্নপত্র ছাপা যাবে কিনা

বুঝতে পারছি না। এ সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা অবলম্বনের জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দু'দিন ধরে এই হাউসে দেখছি কংগ্রেসের বন্ধুরা পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা নেই, সি. পি. এম. হামলা করছে ইত্যাদি কথা বলে তারস্বরে চিৎকার করছেন। কিন্তু স্যার, ওঁরা কি করছেন তার একটু নমুনা আমি আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরছি। স্যার, গত ২৮ এবং ২৯ তারিখে কৃষ্ণনগর শহরে শান্তিপূর্ণভাবেই সকাল শুরু হয়। কিন্তু স্যার, সকাল ৭টার পর সেখানে কংগ্রেসিরা স্টেটবাস ভাঙচুর শুরু করে দেয়। বিভিন্ন জায়গা থেকে যখন স্টেটবাসগুলি শহরে আসতে আরম্ভ করে তখন বাস স্ট্যান্ড, হাসপাতালের মোড়, আমিন বাজারে কলেজের কাছে তারা স্টেটবাস ভাঙচুর করে। ভাতজংলায় স্টেটবাস তারা আগুন দিয়ে পোড়ায়। মেয়েদের চুল ধরে টেনে হিঁচড়ে নামায়। বাসের ড্রাইভারদের মারধোর করে। ২৯ তারিখে স্কুলে স্কুলে হামলা চলে। সেখানে শিক্ষকদের উপর হামলা হয়, দোকান বাজার অস্ত্র দেখিয়ে বন্ধ করা হয়। জজ কোর্টে গিয়ে বিচারপতি, কর্মচারী এবং উকিলদের কাজকর্ম বন্ধ করে দেয় এবং কালেক্টরিতে তালা ঝুলিয়ে দিতে বাধ্য করে। এইভাবে তারা সেখানে একটা বিভীষিকার রাজত্ব সৃষ্টি করার চেষ্টা করে। সাধারণ মানুষ যখন এর বিরুদ্ধে গর্জে উঠেন তখন তারা পথের কুকুরের মতন পালিয়ে যায়। এইভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করে তারা চেয়েছিল ৩০ তারিখের ভারত বন্ধ বানচাল করে দিতে কিন্তু সাধারণ মানুষের সংগঠিত শক্তি ও ইচ্ছার জোরে তাদের সেই প্রচেষ্টা বানচাল হয়ে যায়। স্যার, যাদের এইসব কাজকর্ম তারা হল গত নির্বাচনে পরাজিত কংগ্রেস প্রার্থী দল। আমি এ ব্যাপারে দোষীদের শাস্তির দাবি জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** শ্রী গোবিন্দ নস্কর। নট প্রেজেন্ট।

**শ্রী সুলতান আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ, ঘটনার প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পরশুদিন গার্ডেনরিচ এবং মেটিয়াবুরুজ অঞ্চলে সি. পি. এম.-এর গুণ্ডারা, যাদের আপনারা কমরেড বলেন তারা আবার তাণ্ডব চালিয়েছে। বাংলা বন্ধের দিনে এখানে দোকানপাটের উপর হামলা হয়েছে। সেখানে মডার্ন স্টুডিও বলে একটি স্টুডিওর উপর হামলা হয়েছে। সেই হামলাতে একজন কমরেডের পায়ে লাগে। সেই কমরেড হলেন সাউদার্ন জেনারেটিং স্টেশনের বিরাট গুণ্ডা। পরশুদিন রাত্রে সেই স্টুডিওর মালিকের বাড়িতে সে যায় এবং বলে আমার পায়ে লেগেছে আমাকে ৫ হাজার টাকা দিতে হবে। তিনি বলেন, তার দোকান ভাঙচুর করা হয়েছে, টাকা কোথা থেকে দেব? তারপর তাকে রিভলভার দেখানো হয়, তার বাড়িতে বোমা ফেলা হয় এবং তার অফিস ভাঙচুর করা হয়। স্যার, সেখানে সাদার্ন জেনারেটিং স্টেশন যেটা হচ্ছে সেই স্টেশনকে কেন্দ্র করে সমস্ত অ্যান্টিসোশ্যাল ক্রিমিন্যালরা রয়েছে এবং সি. পি. এম. তাদের সাপোর্ট করছে। সেই জেনারেটিং স্টেশনটি ৩শো কোটি টাকার প্রোজেক্ট, এখানে টাকা দিয়ে কন্ট্রাক্টররা গুণ্ডাদের পুষছে এবং সিটু ও সি. পি. এম. তাদের সাপোর্ট দিচ্ছে।

আজকে আমরা কাগজে পড়েছি যে আমাদের মুখ্যমন্ত্রী পার্টির মিটিংয়ে এবং লেজিসলেটর মিটিংয়ে স্বীকার করেছেন যে সি. পি. এম.-এর ক্যাডাররা বাড়াবাড়ি করেছে। উনি মিনিস্টার এবং এম. এল. এ.দের এইসব ব্যাপারে নিন্দা করেছেন আমি তার জন্য তাকে ধন্যবাদ

জানাচ্ছি, তাকে ওয়েলকাম করছি। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রীর কথা ক্যাডাররা শুনছে না। স্যার, আমাদের দরকার পুলিশ প্রশাসন দিয়ে এগুলি দমন করা। আজকে গুণ্ডাবাহিনী মেটিয়াব্রুজে এ. কে. ৪৭ রাইফেল বার করেছে কিন্তু তারা চালাতে পারেনি। কারণ সেখানে পুলিশ এসে যায়। আগামীদিনে মেটিয়াব্রুজে এবং গার্ডেনরিচ অঞ্চলে সাউদার্ন জেনারেটিং স্টেশন যদি না দেখেন তাহলে একটা বিপদজনক অবস্থার সৃষ্টি হবে। কারণ এই সাউদার্ন জেনারেটিং স্টেশনের মধ্যে বোমা তৈরি হচ্ছে, এর মধ্যে ঐ গুণ্ডারা আর্মস অ্যান্ড অ্যামিউনিশন রাখছে, পুলিশ কিছু করতে পারছে না। আপনি জানেন যে মেটিয়াব্রুজে এবং গার্ডেনরিচ অঞ্চলে গত ৬ মাসের মধ্যে ১২ জন খুন হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেই ব্যাপারে কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আপনি জানেন যে ৪ বছর আগে বিনোদ মেহেতো মার্ডার হয়েছিল। এই বিনোদ মেহেতো কলকাতা পুলিশের একজন ডি. সি. ছিলেন। তার আসামী যারা এই মার্ডার কেসে জড়িত ছিল তাদের এরা ছাড়িয়ে দিয়েছে। তাদের কেস খালাস হয়ে গেছে। তারা এখন মেটিয়াব্রুজ এবং গার্ডেনরিচ অঞ্চলে ঘুরে বেড়াচ্ছে। আপনি খবর নিন যে বিনোদ মেহেতো কেসের ক্রিমিন্যালরা ছাড়া পেয়েছে এবং তারা এখন সি. পি. এম.-এর ঝান্ডা নিয়ে ঘুরে বেড়াচ্ছে।

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর প্রতি একটা অত্যন্ত নিন্দনীয় এবং অমানুষিক একটা ঘটনা যা বি. এস. এফরা ঘটিয়েছে আমার এলাকায় তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তিনি যাতে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করেন তার জন্য অনুরোধ করছি। গত ২৫-৮-৮৯ তারিখে নদীয়া জেলার রানাঘাট থানার হাজরাপুর গ্রামে বি. এস. এফ. বাহিনীর দ্বারা এই ঘটনা ঘটে। বি. এস. এফ. বাহিনীর ক্যাম্প শিলবেড়িয়ার হাসখালি থানার মধ্যে। সেখান থেকে ২৫ জন বি. এস. এফ.-এর একটা বাহিনী আগ্নেয়াস্ত্র সজ্জিত হয়ে এবং সরকারি পোশাক পরে ঐ শিলবেড়িয়া থেকে প্রায় ১৫ কিলোমিটার দুরে হাজরাপুর গ্রামে এসে রাত্রি আড়াইটার সময়ে সাধারণ মানুষের উপরে ভীষণভাবে তাণ্ডব সৃষ্টি করে এবং গুলি চালায়। এর ফলে সেখানে ২ জন নিহত হয় এবং ১৬ জন আহত হয়। এখন পর্যন্ত কয়েক জন হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। এই ভয়াবহ অবস্থা বি. এস. এফ.রা ঘটিয়েছে। তারা অত্যন্ত বেআইনিভাবে সেখানে প্রবেশ করেছে যেখানে তাদের প্রবেশ করার কোনও অধিকার নেই। এর ফলে স্থানীয় মানুষের মধ্যে ভীতি এবং সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। যদি প্রশাসনের তরফ থেকে এই সমস্ত দোষী বি. এস. এফ.-এর উপরে ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে অবস্থা কি দাঁড়াবে সেটা আমার অজানা। সেজন্য আমি অনুরোধ করছি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে যাতে এই বিষয়ে বিশেষ গুরুত্ব দেওয়া হয় এবং দোষী বি. এস. এফ.দের শাস্তি দেবার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০শে আগস্ট ১৯৮৯ তারিখে যে বাংলা বন্ধ ছিল সেই বাংলা বন্ধ-এর দিন থেকে আজ পর্যন্ত সারা মুর্শিদাবাদ জেলায় সি. পি. এম.এর তাণ্ডব চলছে। বাংলা বন্ধের পরের দিন বড়ঞা থানার কংগ্রেসের গ্রাম পঞ্চায়েতের সদস্য গোলাম মিঞাকে খুন করা হয়। তারপরে ১ তারিখে ঐ থানার শ্রীহট্ট গ্রামে রেন্টু শেখকে খুন করা

ত্র আমি খবর পেয়েছি গত ৩-৯-৮৯ তারিখে লালগোলার সিতেশ নগর গ্রামে জান মহম্মদকে এবং তার পরিবারের ৪ জনকে বাড়ি থেকে তুলে নিয়ে যায় এবং তাদের খুঁজে পাওয়া যাচ্ছে না।

[2-20—2-30 P.M.]

জান মহম্মদ, বারো বছরের ছেলে, তাকে খুন করা হয়েছে। তার মুণ্ডু পাওয়া গেছে ৩১-৮-৮৯ তারিখে। জলঙ্গী থানার সাহেব নগর গ্রামে সি. পি. এম.এর বন্ধু সমর্থনকারীরা যখন একটা মিছিল বার করেছিল, তখন জব্বর মোল্লা নামে একজন ৮৫ বছরের বৃদ্ধ, যিনি নামাজ পড়তে যাচ্ছিলেন, তার উপর মিছিলকারীরা আক্রমণ করে এবং তাকে প্রচণ্ডভাবে প্রহার করে। এই দেখে তার ছেলের বৌ, বেদানা বিবি, তাকে রক্ষা করার জন্য ছুটে আসে, তখন ঐ মিছিলকারীরা তার গায়ের ব্লাউজ ছিঁড়ে দেয়, কাপড় খুলে দেয়, এইভাবে সেই মহিলার শ্লীলতাহানি করে। এর যখন প্রতিবাদ হয়, তখন তাদের গ্রেপ্তার করে সঙ্গে সঙ্গে ছেড়ে দেওয়া হয়। তার প্রতিবাদে যখন কংগ্রেস থেকে মিছিল বার করা হয়, তখন সেইসব সি. পি. এম. গুণ্ডারা তাদের মারাত্মকভাবে জখম করেছে।

(গোলমাল)

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এই বছর মাধ্যমিক পরীক্ষায় গত বছরের তুলনায় বেশি সংখ্যক ছাত্রছাত্রী পাশ করেছে। তারপর একাদশ শ্রেণীতে ভর্তি হতে গিয়ে তারা বিশেষভাবে অসুবিধায় পড়ে গেছে, অনেকে ভর্তি হতে পারছে না। বিভিন্ন স্কুলে যা অ্যাকোমডেশন আছে তাতে সকলকে নেওয়া যাচ্ছে না, বিভিন্ন রকম সমস্যা দেখা দিয়েছে। আবার এমনও দেখা যাচ্ছে কোনও কোনও স্কুলে সেখানে যে সংখ্যক আসন আছে, তারা সেই সংখ্যক ছাত্রছাত্রী সোজাসুজি ভর্তি করছে না, নাম্বারের বেসিসে ভর্তি করছে, কারণ সেই স্কুলের নাকি স্ট্যান্ডার্ড খারাপ হয়ে যাবে। ইতিমধ্যে হায়ার সেকেন্ডারি কাউন্সিল থেকে একটা সার্কুলার দেওয়া হয়েছে স্কুলগুলোতে যে সংখ্যক আসন আছে, সেখানে সেই স্কুলের ছাত্রছাত্রীদের সেখানে নিতে হবে। কিন্তু দুঃখের বিষয় এমন অনেক স্কুল আছে, যেখানে এই সার্কুলার তারা মানছে না, একটা নির্দিষ্ট নাম্বার ধরে তারা ভর্তি করছে। সেইসব স্কুলে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের সার্কুলার মানা হচ্ছে না। স্কুলের স্ট্যান্ডার্ড নেমে যাবে এই অজুহাত তুলে তারা তাদের নেবার যে ক্যাপাসিটি, তারচেয়ে কম নিচ্ছে। সুতরাং হায়ার সেকেন্ডারি কাউন্সিলের যে সার্কুলার সেই সার্কুলার যাতে কঠোরভাবে কার্যকর হয়, যে সংখ্যক অ্যাকোমডেশন আছে সেই সংখ্যক ছাত্রছাত্রী যাতে ভর্তি করা হয়, এই ব্যবস্থা মন্ত্রী মহাশয় যেন করেন এবং ডি. আই. অফিস যাতে এই বিষয়ে হস্তক্ষেপ করেন এই বিষয়ে, এই বিষয়টা একটু দেখবেন।

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি যে বার্নপুরে ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টিল কোম্পানি সম্প্রসারণের কাজ শুরু হয়েছে।

ইসকো অথরিটি কারখানা অধুনিকীকরণের জন্য কুইলাপুর মৌজার এবং পুরুষোত্তমপুর মৌজার ৩০০ একর জমি গ্রামবাসীদের কাছ থেকে নিয়েছে। অথচ গ্রামবাসীদের মধ্যে থেকে—যাদের জমি গিয়েছে—কারখানায় চাকরির কোনও বন্দোবস্ত করেনি। ফলে গ্রামবাসীদের মধ্যে একটা অসন্তোষ সৃষ্টি হয়েছে। আমি খোঁজ নিয়ে জেনেছি যে, ইসকো অথরিটি রাজ্য সরকারের কাছ থেকে ৩০০ একর জমি কারখানা আধুনিকীকরণের জন্য কিনে নিয়েছে। রাজ্য সরকারের ল্যান্ড অ্যান্ড রেভিনিউ মিনিস্ট্রি ইস্কো অথরিটির কাছ থেকে ইতিমধ্যে প্রথম কিস্তিতে ১ কোটি ২ লক্ষ টাকা পেয়েছে। ডি. এম. সেই জমি অধিগ্রহণ করে ইস্কো অথরিটিকে দিয়েছে। রাজ্য সরকার গ্রামবাসীদের জমি ইস্কো অথরিটির কাছে বিক্রি করে দিয়েছে, অথচ ক্ষতিগ্রস্ত গ্রামবাসীদের তারা কোথাও চাকরির ব্যবস্থা করে দেয়নি। এই অবস্থায় আমি ল্যান্ড রেভেনিউ মিনিস্টারের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, কুইলাপুর পুরুষোত্তমপুর এবং নাগরাসাতা গ্রামের ক্ষতিগ্রস্ত গ্রামবাসীদের প্রতি পরিবারের একজন ব্যক্তিকে চাকরি দেবার ব্যবস্থা করা হোক। কারণ ইস্কো কোম্পানি আধুনিকীকরণের জন্য ভারতবর্ষের প্রধানমন্ত্রী রাজীবজী সাড়ে তিন হাজার কোটি টাকা মঞ্জুর করেছেন, সেইকাজ যে সমস্ত গ্রামবাসীর জমি নিয়ে হচ্ছে সেই সমস্ত গ্রামবাসীদের কারো চাকরি হবে না, এটা খুবই দুঃখের। আমাদের ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী, যিনি খুব শ্রমিক-দরদী এবং মানব দরদী বলে পরিচিত, তাঁর আমি বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে যেসমস্ত জমি ইস্কো অথরিটির কাছে বিক্রি করা হয়েছে তার বেশিরভাগই কৃষি জমি, যে পরিবারগুলির জমি গেছে সেই পরিবারগুলি জমির ওপরই নির্ভরশীল ছিল। রাজ্য সরকার তাদের জমি ইস্কোকে দিয়েছে অথচ সেই জমি দেবার বিষয়ে সেই সমস্ত পরিবারের মানুষদের চাকরি দেবার কোনও শর্ত রাখেনি। আমরা বার বার রাজ্য সরকারকে বলছি যে, তাঁরা এ বিষয়ে ইস্কো অথরিটির সঙ্গে কথাবার্তা বলে তাদের চাকরি দেবার ব্যবস্থা করুন। রাজ্য সরকার ৩০০ একর জমির জন্য ৫ কোটি টাকা ইস্কো অথরিটির কাছ থেকে নিচ্ছেন, অথচ সেখানে চাকরির কোনও রকম ব্যবস্থা রাখেননি। আমি তাই ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি যে, তিনি ওখানে পরিবার পিছু একজনকে চাকরি দেবার ব্যবস্থা করুন।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয় এই সভায় বলতে চাই। কয়েক দিন ধরে কংগ্রেসি বেঞ্চ থেকে এখানে আইন-শৃঙ্খলার কথা বার বার বলা হচ্ছে, বিভিন্ন সব ঘটনার কথা উল্লেখ করা হচ্ছে। কিন্তু যে কথাগুলো বলা হচ্ছে না, তা হচ্ছে, গত ২৩ তারিখ বর্ধমানের শ্যামসুন্দর কলেজে প্রিন্সিপালের সামনে ঐ কলেজের ছাত্র এবং এস. এফ. আই.র একজন কর্মী শ্রী হবিবুর রহমানকে ছাত্রপরিষদের লোকেরা এবং বহিরাগত সমাজবিরোধীরা ছুরি মেরেছে। আসানসোলের ডি. বি. কলেজে বাইরের সমাজবিরোধীরা নৈরাজ্য সৃষ্টি করছে। মান্নান সাহেব একটু আগে মুর্শিদাবাদের কথা বললেন। সেই মুর্শিদাবাদের জিয়াগঞ্জের শ্রীপত সিং কলেজের একজন অধ্যাপককে বহিরাগত কংগ্রেসি সমাজবিরোধীরা পিটিয়েছে। অধ্যাপকের নাম, শ্রী অভিজিৎ ভট্টাচার্য। বহরমপুরের একটা কলেজের ছাত্র সংসদে ছাত্রপরিষদ রয়েছে, সেখানে তারা দাবি করছে যে, টিচার্স কাউন্সিলে ছাত্র সংসদের জেনারেল সেক্রেটারিকে অন্তর্ভুক্ত করতে হবে। অদ্ভুত দাবি! ছাত্র ইউনিয়নের জেনারেল সেক্রেটারিকে বলছে টিচার্স কাউন্সিলের মেম্বার করতে হবে! এই ধরনের প্রস্তাব

দিয়ে বহিরাগত সমাজবিরোধীদের নিয়ে সেখানে নৈরাজ্য সৃষ্টি করা হচ্ছে। এইভাবে বহিরাগত সমাজবিরোধীদের দ্বারা গোটা পশ্চিমবাংলার শিক্ষা জগতে নৈরাজ্য সৃষ্টি করা হচ্ছে। এই অবস্থায় স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি সর্বত্র কলেজ ক্যাম্পাসে যাতে বহিরাগত সমাজবিরোধীরা প্রবেশ করে নৈরাজ্য সৃষ্টি করতে না পারে তার জন্য পুলিশকে নির্দেশ দিন। এবং শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টির প্রচেষ্টার বিরুদ্ধে পশ্চিমবাংলার শুভ-বুদ্ধিসম্পন্ন মানুষ সোচ্চার হোন।

[2-30—2-40 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, হাওড়ার গোলাবাড়ি থানা এলাকার পিলখানা অঞ্চল গত ৩ দিন ধরে সমস্ত সমাজবিরোধীদের হাতে চলে গেছে। ৩ তারিখ থেকে ৫ তারিখ অর্থাৎ রবি, সোম এবং মঙ্গল এই তিনদিন সেখানে যথেচ্ছভাবে বোমাবাজি হচ্ছে। সমাজবিরোধীরা রিভলবার, চপার নিয়ে প্রকাশ্য দিবালোকে জি. টি. রোডের উপর ঘুরে বেড়াচ্ছে, দোকান ভাঙচুর করছে। স্যার, হেরোইন কি ধরনের ড্রাগ সেটা আপনি নিশ্চয়ই জানেন, এই হেরোইন যুব সমাজকে আজকে কোথায় নিয়ে যাচ্ছে? আপনি খবর নিন ঐ পিলখানা অঞ্চল হচ্ছে হেরোইনের ঘাঁটি। সেখানে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দুটি দল। একটি দল হচ্ছে বিক্ষুব্ধ সি. পি. এম. আর একটি হচ্ছে সি. পি. এম.। ওখানকার কাউন্সিলার একটি দলকে নেতৃত্ব দিচ্ছেন আর বিক্ষুব্ধ সি. পি. এম. দলকে আর একজন নেতৃত্ব দিচ্ছেন। আমি এই বিধানসভায় দায়িত্ব নিয়ে বলছি ঐ এলাকার প্রতিনিধি হিসাবে, আপনি খবর নিয়ে দেখুন, সেখানে সি. পি. এম. এবং বিক্ষুব্ধ সি. পি. এম.-এর লড়াইতে পুলিশ চুপ করে বসে আছে, তারা কোনও রকম অ্যাকশন নিতে পারছে না। নৌসাদ নামে একজন লোক প্রকাশ্য দিবালোকে রিভলবার নিয়ে ঘুরে বেড়াবার সময় ধরা পড়েছে। আমি জানি না গোলাবাড়ি থানা এর বিরুদ্ধে কি রিপোর্ট করবেন। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি নয়, অনুরোধ করছি, এলাকায় শান্তি ফিরিয়ে আনুন। এই সমস্ত সমাজবিরোধীরা এলাকাটিকে সম্পূর্ণ কব্জা করে নিয়েছে। ঐ জি. টি. রোড দিয়ে স্কুল, কলেজ এবং অফিস যাতায়াত করে ছেলেমেয়েরা এবং লোকেরা, বাস যেতে পারছে না, ঘুরে যাচ্ছে। পিলখানা থার্ড লেন এবং বি. এল. রায় রোড-এ সমাজবিরোধীরা দৌরাত্ম করছে। তারা রুলিং পার্টি সি. পি. এম.-এর ছত্র-ছায়ায় আছে। পুলিশ সেইজন্য চুপ করে বসে আছে। আমি সেই এলাকার শান্তি ফিরিয়ে আনার জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর অবিলম্বে হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী তথা মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, মহিষাদল রাজবাড়ির সামনে ১৯৪২ সালে রাজবাড়ির লোকেরা এবং দারোয়ানেরা মিলে ২৮ জন স্বাধীনতা সংগ্রামীকে হত্যা করেছিল। তারজন্য সেই রাজবাড়ির সামনে শহীদ স্মৃতি আছে। এই রাজবাড়ির ৬২৬ একর জমি ১ সেপ্টেম্বর সারা ভারত কৃষক সভা, গরিব কৃষক, ক্ষেতমজুরদের ইউনিয়ন দখল করেছে এই রাজবাড়ির অনেক উদ্বৃত্ত জমি আছে, সেইসব জমি গোপনে বিক্রি শুরু করেছে। এছাড়া হাইকোর্টে মামলা করে ইনজাংশন পেয়ে কিছু ঝুলিয়ে রেখেছে। আমি মাননীয় ভূমি সংস্কার মন্ত্রীর কাছে অনুরোধ

করব অবিলম্বে যেন এই জমি অধিগ্রহণ করা হয় এবং তা যেন জনহিতকর কাজে ব্যবহার করা হয়। এছাড়া রাজবাড়ির পাশে গরিবদের বাড়ি করতে দেওয়া হোক এই আবেদন রাখছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় তথ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, অনেক বিতর্কের পর কলকাতার ৩০০ বছর উৎসব আমরা দেখতে পাচ্ছি। কিন্তু ৩০০ বছরের চেয়েও বেশি পুরানো আমাদের কলকাতার পাশের জেলা হাওড়া। আপনি দেখেছেন কাগজে কিছুদিন আগে হাওড়া জেলার ৫০ বছর পূর্তি উৎসব উপলক্ষ্যে হাওড়া জেলার কিছু মানুষ কিছু সুধীজন উদ্যোগী হয়েছিলেন। আপনি জানেন, মঙ্গলকাব্য থেকে শুরু করে হাওড়ার নাম পাওয়া যায়। বিখ্যাত সম্রাট শেরশা সেই বোটানিক্যাল গার্ডেন থেকে পেশোয়ার পর্যন্ত জি. টি. রোড নির্মাণ করেছিলেন।

আমরা দেখেছি জব চার্নকের সময়ে ইংরেজরা ঐ উলুবেড়িয়ায় কুঠি নির্মাণের অধিকার পেয়েছিলেন, তারপর ষোড়শ শতাব্দীতে পর্তুগীজরা হাওড়ার বেতড় বন্দরে তাঁদের সমুদ্রগামী জাহাজগুলি নোঙর করতেন, শীতকালে সেখানে হাট বসত। সেখানে নাবিকরা আসত এবং পর্তুগীজ নাবিকরা বেতড় বন্দর সম্বন্ধে অনেক কিছু লিখে গেছেন। গঙ্গার পশ্চিমকূলে ইংরেজরা যে কটা গ্রাম বা অঞ্চল লীজ নেবার চেষ্টা করেছিলেন, আলটিমেটলি পেয়েও ছিলেন তার মধ্যে হাওড়ার সালকিয়া, রামকৃষ্ণপুর ইত্যাদি পড়ছে। এক কথায় বলতে গেলে দীর্ঘদিন ধরে হাওড়ার ইতিহাস আমাদের সামনে রয়েছে। কিন্তু দুর্ভাগ্যবশত আমরা সঠিকভাবে হাওড়ার ৫০০ বছরের ইতিহাস প্রতিষ্ঠা করতে পারিনি। কলকাতার বিতর্কের সঙ্গে হাওড়ার বিতর্কও আমাদের সামনে এসে পড়ে, তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয় এবং তথ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে অবিলম্বে হাওড়ার ৫০০ বছরের কথা ঘোষণা করা হোক। কলকাতার ব্যাপারে অনেক বিতর্কের পর যেমন ৩০০ বছর পূর্তির সিদ্ধান্ত হয়েছে তেমনি হাওড়ার ৫০০ বছরের ইতিহাসকে অস্বীকার না করে সরকার এগিয়ে এসে হাওড়ার ৫০০ বছরকে স্বীকৃতি দিন। শিল্পাঞ্চল হিসাবে হাওড়ার এগিয়ে থাকার কথা কিন্তু তা সত্ত্বেও হাওড়া পিছনে রয়েছে। তাই এই ৫০০ বছরকে কেন্দ্র করে হাওড়ার কিছু উন্নতি এবং অগ্রগতি ঘটাতে পারলে আমরা নিশ্চয়ই উপকৃত হব, তাই আপনার মাধ্যমে আমি সরকারকে অনুরোধ করছি হাওড়ার ৫০০ বছর পূর্তির জন্য সরকার উদ্যোগ নিয়ে সঠিক পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের কথা উত্থাপন করছি। সম্প্রতি উত্তর কোরিয়ার পিয়ং ইয়ং এ ত্রয়োদশ বিশ্ব ছাত্র, যুব উৎসব হয়ে গেল। আমি সেই উৎসবে ভারতীয় প্রতিনিধি দলের মধ্যে একজন সদস্য ছিলাম। আমাদের দেশ থেকে যাবার আগে মাননীয় প্রধানমন্ত্রী আমাদের নিয়ে একটি সভা করেন এবং সেই সভায় বলে দেন যে, মস্কোয় ঘটনাতে যেমন দেশের মুখে চুনকালি পড়েছিল সেই রকম ঘটনা যেন উত্তর কোরিয়ার না ঘটে। কিন্তু আমরা ওখানে গিয়ে দেখলাম যে, যুব কংগ্রেসের যাঁরা প্রতিনিধি ছিলেন তাঁরা প্রথমেই ওখানকার কমিটির সাথে লড়াই শুরু করে দিয়েছিলেন। লড়াইয়ের কারণটা হল যে হোটেলে মদ এবং কন্ডোম সাপ্লাই দিতে

হবে এবং শেষ পর্যন্ত দাবি আদায় করেছিলেন। তার জন্য আমাদের বন্ধুরা বেশ গর্বিত। দ্বিতীয় ব্যাপার হল যে যে সব মহিলা প্রতিনিধি ভারত থেকে গিয়েছিলেন তাঁদের সঙ্গে যে রকম অশালীন আচরণ করেছিলেন তাতে ভারতীয় প্রতিনিধি হিসাবে আমরা খুবই লজ্জিত। সেখানে তাঁরা এমনভাবে মারপিট করেছিলেন যে অনেককে হাসপাতালে পাঠাতে হয়েছিল। সব শেষে আমরা যেটা দেখেছিলাম সেটা হল ফেরার সময়ে যুব কংগ্রেসের ছেলেরা যুব কংগ্রেসের মেয়েদের এমনভাবে বে-ইজ্জত করেছিলেন যে তাঁরা প্লেনে আমাদের কাছে এসে বলেছিলেন একমাত্র আপনারা এই বামপন্থীরাই আমাদের ইজ্জত বাঁচাতে পারেন। আমরা আমাদের সীট ছেড়ে দিয়ে যুব কংগ্রেসের মেয়েদের বসার ব্যবস্থা করে দিয়েছিলাম। এই হচ্ছে ঘটনা, যুব কংগ্রেসরা দেশের—নিজেদের এলাকার মধ্যে যে রকম অশালীন আচরন করে থাকেন দেশের বাইরে গিয়েও তাঁরা অভ্যাসটা ভুলে থাকতে পারেননি।

[2-40—2-50 P.M.]

এইরকম ঘটনা তারা ঘটাল। সেইজন্য ভবিষ্যতে ঐ ধরনের প্রতিনিধি দলে যাতে ঐ ধরনের যুব কংগ্রেসিরা না থাকে সেই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে বিষয়টা উল্লেখ করলাম।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। শ্রীরামপুর মহকুমা আদালতে আমরা বহুদিন ধরে উক্ত মহকুমার মানুষের সুবিধার জন্য একটি অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জজকোর্ট চালু করবার আবেদন করে আসছি। অতীতে গত মন্ত্রিসভার আইনমন্ত্রী মনসুর হবিবুল্লা সাহেব শ্রীরামপুর মহকুমা আদালতে উক্ত আদালত স্থাপনের ব্যাপারে নির্দেশ দিয়েছিলেন এবং তাঁর নির্দেশমতো কলকাতা হাইকোর্টের জনৈক জজ্ তদন্তও করেছিলেন এবং অনেকখানি কাজ এগিয়েও ছিল, কিন্তু জানি না কেন ঐ কোর্ট আজ পর্যন্ত স্থাপন করা হচ্ছে না। জনসাধারণ অত্যন্ত কষ্ট ভোগ করছেন উক্ত কোর্টের অভাবে। আপনার মাধ্যমে তাই আইনমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, শ্রীরামপুর মহকুমা আদালতে সত্বর অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জজকোর্ট চালু করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার এলাকায় বিশেষ সন্ত্রাসের কথা আমি বলতে চাই এবং সেইসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার এলাকার মহেসাইল গ্রামে দীর্ঘদিন ধরে সমাজবিরোধীরা সন্ত্রাস ও অত্যাচার চালাচ্ছে। রিয়াজুদ্দিন আমাদের দলের সমর্থক, সে আশ্রয় নিয়েছিল তার শ্যালকের বাড়িতে। সেইজন্য ঐ সমাজবিরোধীরা তার বাড়িঘর ভেঙে দেয় এবং সেখানে পাইপগান দিয়ে আক্রমণ করে খুনখারাপী করে। ২৯-৮-৮৯ তারিখ রাত ১১টার সময় মহেসাইল গ্রামের ৪ বিঘা জমি যার দাগ নম্বর ৪৩১৯ এবং ৪৩২৩ তার পাট সমাজবিরোধীরা ছুড়ে ফেলে দেয়। ১-৯-৮৯ তারিখে ঐ গ্রামেরই ৩ বিঘা জমি যার দাগ নম্বর ৫০২৭ এবং ৫০২৮ তার পাটও ঐ সমাজবিরোধীরা ছুড়ে ফেলে দেয়। থানায় এর বিরুদ্ধে আবেদন করলে বড়বাবু বলেন মেজোবাবুর কাছে যান, আবার মেজোবাবুর কাছে গেলে তিনি বলেন বড়বাবুর কাছে যান। জানি না, ও. সি.র সঙ্গে সমাজবিরোধীদের সংযোগ আছে কিনা, কিন্তু ঐ গ্রামে সমাজবিরোধীদের অত্যাচার

চলছে। কাজেই আজকে যদি পুলিশ-প্রশাসন এর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন না করেন তাহলে ভবিষ্যতে হয়ত আত্মরক্ষার জন্য অত্যাচারিত নিপীড়িত মানুষজন বদলা নেবার জন্য এগিয়ে যাবেন। আমি একদিন সমাজবিরোধীদের একজনকে ও. সি.র টেবিলের উপর বসে থাকতে দেখেছি। তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, আই. জি. এবং ডি. আই. জি.র কাছে অনুরোধ করব, যাতে ওখানে শান্তি-শৃঙ্খলা ফিরে আসে, সমাজবিরোধীরা যাতে শাস্তি পায় তারজন্য যথাযথ ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এখানে গার্ডেনরিচ সাতঘরা জি. এফ. পি. স্কুলের ঘটনার ব্যাপারে উল্লেখ করছি। এই স্কুলে ফণিভূষণ চক্রবর্তী প্রণীত 'ভাষাবোধ ব্যাকারণ ও রচনা' নামে একটি বই ক্লাশ থ্রি'র পাঠ্যপুস্তক হিসাবে স্কুলে হেড মাস্টার অতিরিক্ত সংযোজন করেন। এই 'ভাষাবোধ ব্যাকারণ ও রচনা' বইটির মধ্যে হজরত মহম্মদ'এর জীবনীবিকৃত করে লেখা হয়েছে। তার ফল স্বরূপ এখানকার সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়ের মধ্যে উত্তেজনা দেখা যায়। যেহেতু এই স্কুলের প্রধান শিক্ষক অন্য সম্প্রদায়ের মানুষ যার জন্য এই এলাকার মুসলিম সম্প্রদায়ের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হয় এবং উত্তেজনার সৃষ্টি হয়। আমি বহু কষ্টে মিটিং-মিছিল করে তাদের বোঝাতে সক্ষম হয়েছি এবং উত্তেজনা নিরসন করেছি। আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে আমি এই ঘটনা মন্ত্রী মহাশয়কে জানালাম, তার উত্তরে মন্ত্রী মহাশয় লিখলেন যে এই বই বাজার থেকে তুলে নেওয়া হবে কিন্তু দেখা গেল সেই বই বাজার থেকে প্রত্যাহার করা হয়নি। আরও দুঃখজনক ঘটনা হল যেহেতু প্রধান শিক্ষক ওই এলাকার মানুষের দ্বারা ধিকৃত হয়েছেন বলে প্রধান শিক্ষক প্রতিশোধ নেবার জন্য ২-৩ মাস হল ওই স্কুল বন্ধ করে রেখে দিয়েছে। ফলে ওই স্কুলে যে সমস্ত ছাত্রছাত্রী পড়ে এমন প্রায় ৪০০/৫০০ ছেলেমেয়ের জীবন নষ্ট হতে চলেছে। তাই আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করব যেন অবিলম্বে ঐ স্কুল খোলার ব্যবস্থা করেন এবং ঐ শিক্ষককে সাসপেন্ড করেন।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন তার উত্তর দিতে চাই। মাননীয় সদস্য যে ব্যাপারে উল্লেখ করেছেন সেই ব্যাপারে আমাকে চিঠি দিয়েছিলেন এবং আমি তার উত্তর দিয়েছি। এই যে বই লেখা হয়েছে সেই বই সম্পর্কে দুটি বক্তব্য আছে। এই বইটিতে উপরে রবীন্দ্রনাথের জীবনী সম্পর্কে লেখা আছে। রবীন্দ্রনাথের জীবনীর পর হজরত মহম্মদের জীবনী দেওয়া আছে। ভুল ক্রমে রবীন্দ্রনাথের জীবনীর শেষ অংশ হজরত মহম্মদের অংশে ছাপা হয়ে গেছে। রবীন্দ্রনাথের জীবনীর শেষ অংশে ছিল কলকাতার জোড়াসাঁকোয় অমুক সালে তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। রবীন্দ্রনাথের এই অংশটি হজরত মহম্মদ-এর জীবনীর মধ্যে ঢুকে গেছে। যার ফলে এটা দাঁড়ায় যে কলকাতার জোড়াসাঁকোয় অমুক সালে হজরত মহম্মদ শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। এটা অত্যন্ত অন্যায়, এই ধরনের ত্রুটি থাকা উচিত নয়। দ্বিতীয়ত প্রাথমিক বিদ্যালয়ে সরকার নির্দ্ধারিত যে পাঠ্যপুস্তক আছে তার বাইরে কোনও বই স্কুলে চালানো যাবে না। এই ব্যাপার নিয়ে যখন ঐ স্কুলের শিক্ষকরা আমার কাছে আসে তখন তাঁদের আমি ভর্ৎসনা করেছি। আমি বলেছি সরকার নির্দ্ধারিত বই পাঠ্যসূচিতে অন্তর্ভুক্ত করে ব্যবসা করবার চেষ্টা করেছেন ছাত্রছাত্রীদের

স্বার্থ জলাঞ্জলি দিয়ে। যাই হোক এই ব্যাপারে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হবে। যারা এই বই প্রকাশ করেছে তারা লিখিত আমার কাছে দিয়েছে, ক্ষমা চেয়েছে, ত্রুটি স্বীকার করেছে। তারা বাজার থেকে সমস্ত বই তুলে নেবে, বিক্রি বন্ধ করে দেবে, সমস্ত স্টক নষ্ট করে দেবে এই কথাগুলি লিখিতভাবে আন্ডারটেকিং দিয়েছে। আমি মাননীয় সদস্যকে চিঠি দিয়ে জানিয়ে ছিলাম এবং ওনার কাছে আবেদন করেছিলাম এই ব্যাপার নিয়ে যেন শান্তি বিঘ্নিত না হয়। জনপ্রতিনিধি হিসাবে আমার কাছ থেকে সহযোগিতা চেয়েছিলাম। আমরা যাতে সকলের সহযোগিতা নিয়ে পশ্চিমবাংলার শান্তির পরিবেশ বিন্দুমাত্র যেন বিঘ্নিত না হয়। জনপ্রতিনিধি হিসাবে আপনার কাছ থেকে সহযোগিতা চেয়েছিলাম। আমরা যাতে সকলের সহযোগিতা নিয়ে পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা বজায় রাখতে পারি সেই উদ্যোগ আমাদের নেওয়া উচিত। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে এই নিবেদন করলাম।

**শ্রী ফজলে আজিম মোল্লা :** মাননীয় মন্ত্রী মহাশয় যে এই ব্যাপারে যথেষ্ট উদ্যোগ নিয়েছেন তার জন্য তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি। আমি তাঁর কাছে আরও একটা অনুরোধ করব যে এই স্কুলের হেড মাস্টার প্রতিশোধ নিতে গিয়ে স্কুলটি এখনও পর্যন্ত বন্ধ করে রেখেছেন সেটা তিনি যেন খোলার ব্যবস্থা করেন।

[2-50—3-00 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পিকার স্যার, আমি এখানে অন্য একটি বিষয়ে কথা বলব। আপনি জানেন যে, বাঁদর থেকে যখন মানুষ হয়, সেই মানুষ হাঁটতে আরম্ভ করেছিল এবং হাঁটতে হাঁটতে মাঠ, জঙ্গল অতিক্রম করে ফুটপাথে এসেছিল। পুটপাথ দিয়ে মানুষ হাঁটছে। স্যার, সুপ্রিম কোর্ট থেকে সম্প্রতি একটা রায় বেরিয়েছে—ফুটপাথে বসা হকারদের মৌলিক অধিকার হবে। অতএব তারা সেখানে ব্যবসা-বাণিজ্য করতে পারবে। এখন থেকে তাদের আর 'হল্লা' এসে ওঠাতে পারবে না। দিল্লির সুপ্রিম কোর্ট থেকে এই রায় বেরিয়েছে। এখন প্রশ্ন হচ্ছে কর্পোরেশন কি করবে? আমি কর্পোরেশনকে এক সময়ে বলেছিলাম হকারদের উপরে ট্যাক্স বসানোর জন্য। তাঁরা আমাকে উত্তরে জানিয়েছিলেন যে, হকাররা ওখানে পারমানেন্ট নন। সেজন্য তাঁদের উপরে ট্যাক্স বসানো যাবে না। এখন তো আবার তাঁদের (হকারদের) সামনে মৌলিক অধিকার এসে গেল। অতএব হকারদের আর ফুটপাথ থেকে অপসারণ করা যাবে না। ওখানে বসার অধিকার এখন তাদের মৌলিক অধিকার। সুপ্রিম কোর্ট তাঁদের পিছনে রয়েছে। এই অবস্থাতে কর্পোরেশন যদি তাঁদের উপরে দৈনিক ট্যাক্স বসান তাহলে কর্পোরেশনের আয় হবে। গতকাল দেখলাম বিধানসভার সামনে থেকে হকারদের পুলিশ ঠেলে অন্যদিকে সরিয়ে দিয়েছে। আমার আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর কাছে আবেদন, হকারদের উপরে তিনি ট্যাক্স বসান।

**মিঃ স্পিকার :** সত্যবাবু, সুপ্রিম কোর্ট থেকে যে রায় বেরিয়েছে এবং আপনি যে মন্তব্য করছেন তা সঠিক নয়। সুপ্রিম কোর্ট বলেছে, 'হকার' বৃত্তিটা মৌলিক অধিকার। সরকার আইন করতে পারে। কিন্তু সরকারের কর্তব্য হল জনগণের সুবিধা অসুবিধা দেখা। আপনি যেটা বলছেন—ব্ল্যাঙ্কেট যে রাইট সেটা রায়ের মধ্যে বলা হয়নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে ভারত বন্ধ হয়ে গেছে। প্রতি বছর বন্ধ একবার করে হয়। তবে এবারে কংগ্রেস, সি. পি. এম. সকল পক্ষ থেকে বলা হয়েছে যে, এবারে সব জায়গায় কিছু কিছু বিক্ষিপ্ত ঘটনা হয়েছে। তার কারণ একটাই। প্রতিবার বন্ধের সময়ে জনসাধারণ মুখ বুঁজে থাকে, এবারে কিন্তু জনসাধারণ প্রতিবাদ মুখর ছিলেন। যারা পশ্চিমবাংলায় এবারে জনসাধারণ প্রতিবাদ করেছেন একেবারে প্রথম থেকেই এবং এটা গার্ডেনরিচ থেকে শুরু হয়েছে। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় এই প্রতিবাদ লক্ষ্য করা গেছে। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে লোকেরা গ্রাম ছাড়া হয়ে চলে আসছে। আমরা জানি, বন্ধের দিন শিক্ষকরা স্কুলে গেছেন, তাঁদের উপরে অত্যাচার হয়েছে। যে সমস্ত মানুষ দোকান খোলা রেখেছিলেন তাঁদের উপরে অত্যাচার হয়েছিল। যে সমস্ত মানুষ বন্ধের বিরোধিতা করেছিলেন, তাঁদের উপরে অত্যাচার করা হয়েছে। সি. পি. এম. বলছে ঐ ঘটনা কংগ্রেস করেছে, আবার আমরা বলছি সি. পি. এম. করেছে। এবারে ভারত বন্‌ধকে কেন্দ্র করে একটা বিরাট আইনশৃঙ্খলার প্রশ্ন উঠেছে, এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। এবারে বন্‌ধকে কেন্দ্র করে সব জায়গাতে বিশৃঙ্খলা, মারধোর, খুন-জখম শুরু হয়ে গেছে। সেই পরিপ্রেক্ষিতে আমি বলব, এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। মানুষ বহু দিন সি. পি. এম.-এর অত্যাচার মুখ বুজে সহ্য করেছে কিন্তু এখন আর সেই অবস্থা নেই, এখন মানুষ প্রতিবাদ করতে শিখেছেন। আজকে আমার কাছে দু'জন লোক এসেছিলেন, যাঁরা সি. পি. এম.-এর অত্যাচারে বাধ্য হয়ে এখানে চলে এসেছেন।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে একটি আবেদন করতে চাই। কিছুদিন আগে প্রায় সমস্ত পত্রিকাতে প্রকাশিত হয়েছিল যে কাঁথিতে আগামী শিক্ষাবর্ষ থেকে পলিটেকনিক কলেজ চালু হবে যেখানে ডিপ্লোমা ইন সিভিল অ্যান্ড রুর‍্যাল টেকনোলজি পড়ানো হবে। সেখানে তিন বছরের ঐ ডিপ্লোমা কোর্স পড়ানো হবে। এই সংবাদে কাঁথিবাসী খুবই আনন্দিত হয়েছিলেন। দীর্ঘ আড়াই বছর পরে বামফ্রন্ট সরকারও পলিটেকনিক পড়ানোর সিদ্ধান্তটি কার্যকর করবেন বলে বলেছিলেন। ছাত্র ভর্তির জন্য আরও অতিরিক্ত টেকনিক্যাল কলেজ বাড়াতে পারবেন বলেও বলেছিলেন। অর্থ দপ্তর এই ব্যাপারে প্রয়োজনীয় অনুমোদনও করেছেন, মন্ত্রিসভা এটা মঞ্জুর করেছেন এটাও ঠিক। কিন্তু শিক্ষা দপ্তর বর্তমান শিক্ষাবর্ষে সেই কলেজটি চালু করবার কোনও ব্যবস্থা নিয়েছেন বলে কিছু দেখাতে পারেননি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন করব, মন্ত্রিসভা এবং বামফ্রন্টের ঘোষণা অনুযায়ী এই কলেজটির যাতে এই শিক্ষাবর্ষে চালু হয় তারজন্য তিনি যেন প্রয়োজনীয় নির্দেশ দেন। এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই যে, উক্ত কলেজটির সম্পত্তি সমাজবিরোধীরা গোপনে বিক্রি করছে—এর বিরুদ্ধে তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী হাবিবুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ একটা অত্যন্ত মর্মান্তিক ঘটনার বিষয়ে আপনার মাধ্যমে আমি সভায় উত্থাপন করে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকষণ করছি। আপনি জানেন যে, মুর্শিদাবাদ জেলার লালগোলায় সীতেশ্বর গ্রাম একটি কংগ্রেস প্রভাবিত এলাকা। সেখানে সন্ত্রাস সৃষ্টি করার উদ্দেশ্যে গত রবিবার ৩ তারিখে সি. পি. এম.এর দুষ্কৃতকারীরা রাত ৯টার সময়ে একটি বাড়িতে হামলা করে এবং একটি পরিবারের ৪ জন

লোককে উঠিয়ে নিয়ে যায়। তাঁদের একজনের নাম আব্দুর বাসির, বয়স ৬০ বৎসর, আসরফ হোসেন, বয়স ৩৫ বছর, তিনি সরকারি চাকুরিজীবী, সাফিকুল ইসলাম, বয়স ১৪ বছর, ক্লাশ নাইনে পড়ে এবং নাজির হোসেন, বয়স ১২ বছর, ক্লাশ এইটে পড়ে, এদের বাড়ি থেকে তুলে নিয়ে গিয়ে হত্যা করা হয়েছে। পরের দিন ৪ তারিখে একজনের জামা এবং এক টুকরো মাংস পাওয়া গেছে এবং এ খবরও পাওয়া গেছে যে ক্লাশ নাইনে পড়া ছেলেটির মুণ্ডু নদীতে পাওয়া গেছে। এইভাবে তারা মর্মান্তিকভাবে হত্যা করেছে। বাকিগুলিকেও সন্দেহ করা হচ্ছে যে নৃশংসভাবে হত্যা করা হয়েছে। গতকালই মাননীয় সদস্য শ্রী মান্নান হোসেন এখানে কয়েকটি ঘটনার কথা বলেছেন। এইভাবে মুর্শিদাবাদ জেলায় একেবারে প্রশাসন ভেঙে পড়েছে। প্রতিটি গ্রামে সন্ত্রাস সৃষ্টি হয়েছে, খুন-খারাপি চলছে। এরপরেও মাননীয় মুখ্যমন্ত্রী গতকাল অত্যন্ত গর্বের সঙ্গে নির্লজ্জভাবে বললেন যে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা ঠিক রয়েছে। এই অবস্থায় আইনশৃঙ্খলা যদি সঠিক থাকে ভাবতে হয় তাহলে কাকে আইনশৃঙ্খলার অবনতি বলে আমার জানা নেই। এই সীতেশ্বর গ্রামে গত কয়েক বছরে ২০ জন মার্ডার হয়েছেন। একটা গ্রামে যদি ২০ জন মার্ডার হয়ে থাকে তাহলে সেটাকে কি আইন-শৃঙ্খলা ভাল বলতে হবে? আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানকার মানুষের নিরাপত্তা ফিরে আসে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবেশমন্ত্রীর নিকটে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। স্যার, খড়গপুর শহর একটি অত্যন্ত ইম্পর্টেন্ট রেলওয়ে শহর। এই রেলওয়ে শহরের কাছেই হিজলী বলে একটি জায়গা আছে, সেখানে হিজলী জেল ছিল। বর্তমানে সেখানেই আই. আই. টি. তৈরি হয়েছে। এবং অনতিদূরেই বিদ্যাসাগর বিদ্যালয়, বিদ্যাসাগর ইউনিভার্সিটি তৈরি হয়েছে। সেখানে রেলওয়ে ডিপার্টমেন্টের একটা ডিজেল রিজারভার আছে। সেই ট্যাঙ্কার থেকে বেশ কিছুদিন ধরে ডিজেল আন্ডারগ্রাউন্ড দিয়ে লিক হয়ে বেরিয়ে যাচ্ছে। ওই মিউনিসিপ্যালিটির ২৬ নং ওয়ার্ডে ঝুলীসোনামুখী অঞ্চলের প্রায় ১০০টি বাড়ির পাতকুয়ো ঐ তেল মিশে গেছে। ওই পাতকুয়ো থেকে হাজার হাজার মানুষ জল খায়, এখানে পানীয় জলের অভাব বলে বেশিরভাগ বাড়িতে প্রাইভেট পাতকুয়ো বসিয়েছে। ওখানে টিউবওয়েল ওয়াটার খুব একটা নেই, তারওপরে ওয়ার্টার সাপ্লাই শর্টেজ বলে মেদিনীপুর শহরে এবং পাশাপাশি অঞ্চলে পাতকুয়ো ব্যবহার করে থাকে। ওখানে ঐ রিজার্ভার থেকে ডিজেল লিক করে ওই তেল জলের সঙ্গে মিশে গেছে। এই ব্যাপারে মিউনিসিপ্যালিটি থেকে সর্বসম্মতিক্রমে একটি প্রস্তাব ডি. এম.এর কাছে পাঠানো হয়েছিল। তারপরে রাইটার্স বিল্ডিংসে পরিবেশ দপ্তরের কাছেও পাঠানো হয়েছিল কিন্তু আজ পর্যন্ত কোনও ফল হয়নি। ওই এলাকায় এর ফলে পরিবেশ দূষিত হচ্ছে সেইজন্য পরিবহন মন্ত্রীকে অবিলম্বে এই ব্যাপারে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বীরভূম জেলার হাসান বিধানসভা কেন্দ্রে মকরমপুর, কানপুর, রদিপুর, কেলিয়াই গ্রামে ৯০ শতাংশ লোক তারা বিদ্যুৎ নেবার জন্য টাকা জমা দিয়েছেন

প্রায় ১ বছর। অথচ গ্রামে বিদ্যুৎ ব্যবস্থা চালু আছে কিন্তু গ্রামবাসীকে বিদ্যুতের কোনও কানেকশন দেওয়া হচ্ছে না এবং উক্ত গ্রামে যারা সাধারণ মানুষ চাষের জন্য শ্যালো বসিয়েছে টাকা জমা দিয়েছে অথচ তাদের জন্য কোনও বিদ্যুতের কানেকশন দেওয়া হচ্ছে না। অথচ গ্রামেতে বিদ্যুতের সমস্ত রকম ব্যবস্থাই চালু আছে, ফলে বহু লোক বেআইনিভাবে বিদ্যুতের কানেকশন নিচ্ছে। আজকে যারা প্রকৃত কানেকশন পাবার যোগ্য তারা বিদ্যুৎ পাচ্ছে না, যারা শ্যালো বসিয়েছে সেই সমস্ত কৃষকরা আজকে মার খাচ্ছে। ঐ এলাকায় বহু তফসিলি মানুষ বাস করে, অথচ এক বছর আগে তারা টাকা জমা দিয়েছেন, বিদ্যুতের লাইনও গিয়েছে, অথচ বিদ্যুৎ পৌছোচ্ছে না, তাই মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীকে এটা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিদ্যুৎমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলায় প্রতি জেলাতে বিদ্যুৎ গিয়েছে, কিন্তু মহিষাদল এবং নন্দীগ্রামের দুইটি সাবস্টেশন আজকে প্রায় ৩/৪ বছর ধরে হওয়ার কথা চলছে কিন্তু আজও সেটা না করে ফেলে রাখা হয়েছে, কাজকর্ম কিছুই হচ্ছে না। যার ফলে নন্দীগ্রাম থানার প্রায় ৩০০টি মৌজায় বিদ্যুৎ যাচ্ছে না, মহিষাদল থানায় ৩০০টির মধ্যে ২০০টি মৌজায় বিদ্যুৎ যাচ্ছে না। এই দুটি সাবস্টেশন না হলে নাকি বিদ্যুৎ যাবে না। এই ব্যাপারে বিদ্যুৎ বিভাগকে বলেছি, অথচ কোনও রকম কাজকর্ম কিছু হচ্ছে না। আমরা এস. ডি. ও.কে বলেছিলাম, এম. এল. এ.দের নিয়ে মিটিং করেছিলাম, কিন্তু ওদেরকে তাগাদা দিয়েও কোনও রকম কিছু করা যাচ্ছে না। তাই আপনার মাধ্যমে আমি বিদ্যুৎমন্ত্রীকে জানাতে চাই যে, সাবস্টেশনগুলিতে বিদ্যুৎ না যাওয়ার ফলে কৃষকদের কাজকর্মে অসুবিধা হচ্ছে এবং যে সমস্ত মৌজায় কুটির শিল্প হওয়ার কথা সেইগুলিও ঠিকমতো হচ্ছে না, তাই আমি আপনার মাধ্যমে পুনরায় এই আবেদন জানাচ্ছি।

**শ্রী সৌগত রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিধানসভায় গত সোমবার দিন বেলেঘাটায় মহিলার বস্ত্র হরণের ব্যাপারে বলতে গিয়ে দ্রৌপদীর বস্ত্র হরণের কথা বলেছিলাম, আজকে আবার আর একবার সংবাদপত্রে দেখলাম এই রকম এক অবমাননাকর বস্ত্র হরণের কথা বেরিয়েছে। স্যার, আপনি জানেন তারকেশ্বর থানার অধীনে জয়নগর গ্রামে বন্ধের দিনকে কংগ্রেসি সমর্থকরা প্রাইমারি স্কুল এবং দোকান বাজার খুলে রেখেছিল। এর ফলে সি. পি. আই.(এম.)-এর কর্মীরা লাঠি এবং টাঙি নিয়ে ওখানে জমায়েত হয় এবং তারা আক্রমণ করে। পূরবী নন্দী নামে এক মহিলার শাড়ি খুলে দেওয়া হয়, মায়ের অনুরোধ সত্ত্বেও মায়েরই সামনে একজন ছেলের উপর টাঙি দিয়ে আক্রমণ করা হয়। ওখানে বহু লোক তন্তুবায় আছে তাদের বাড়িঘর ভেঙে দেওয়া হয়েছে। বহু লোক আজকে বাজারে যেতে পারছে না, সি. পি. এম.-এর লোকেরা ঘিরে বসে আছে। এই বছর জয়নগর গ্রামে দুর্গাপূজা হবে না, রোজগার সম্পূর্ণ বন্ধ হয়ে গিয়েছে, আমি আপনার কাছে বলব পশ্চিমবাংলার সর্বত্র যখন মহিলাদের উপর অবমাননা চলছে, তখন হয় সরকারের পদে থেকে দায়িত্ব গ্রহণ করুন, না হলে পদত্যাগ করুন।

**श्री शालीब टाप्पू** : अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय फूडमिनिस्टर का

ध्यान आकर्षित करना चाहता हूँ। जलपाईगुड़ी और दार्जिलिंग के विस्तृत इलाके में चाय वगान के लगभग तीन सौ वगान हैं। उनमें करीव १२ से १५ लाख चाय श्रमिक काम करते हैं। इनको राशन चायवगान के मालिकों भारा दिया जाता हैं। राशन की सप्लाई बन्द हो जाने के कारण चाय वगान के मालिक कहते हैं। कि एफ० सी० आई० द्वारा राशन की सप्लाई बन्द कर दिया गया हैं अतएव हम लोग राशनको सप्लाई नहीं दे या रहे हैं। यादे तुरन्त व्यबस्था नहीं की गई तो चाय वगान के मजदूर और उनके परिवार वर्ग भूखभरी में चले जाँयगे। स्पीकार महोदय के द्वारा पश्चिम बंगाल की सरकार से मेरा अनुरोध हैं कि १५ लाख चाय बगान के मजदूरों को भूखमरी से वचाने की व्यबस्था सरकार तुरन्त करे।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য এইমাত্র যে বিষয়টা উল্লেখ করেছেন ব্যাপারটা গুরুতর। তার কারণ চা-বাগানের শ্রমিকরা—জলপাইগুড়ি, দার্জিলিং এবং এই সঙ্গে কুচবিহার এবং পশ্চিমদিনাজপুরে একটি করে চা-বাগান আছে—দীর্ঘদিন ধরে আন্দোলন করে মালিকদের কাছ থেকে একটা দাবি আদায় করেছে যে অন্যান্য অঞ্চলে গণ-বন্টন রেশনে যে চাল এবং গম আমরা কেন্দ্র থেকে পাবার পর রাজ্য থেকে যে দামে দিই তার থেকে কিছু কম দামে ভর্তুকি দিয়ে দেওয়া হয়। এই বাড়তি ভর্তুকি চা-বাগানের শ্রমিকদের মজুরির অংশ, পার্ট অব ওয়েজ, এই বাড়তি ভর্তুকি চা-বাগানের শ্রমিকদের মজুরির অংশ, পার্ট অব ওয়েজ, এই মজুরি কমানো যায় না। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের রেশনিং-এর বরাদ্দ কমিয়ে দেবার ফলে চাল এবং গম দুইই চা-বাগানকে কমিয়ে দিতে হয়েছে, বেশ কিছুদিন ধরে চা-বাগান এলাকায় কম চাল এবং গম যাচ্ছে। সমস্ত দলের সঙ্গে যুক্ত ট্রেড ইউনিয়ন, আই. এন. টি. ইউ. সি. তাঁরা মিলিতভাবে এর প্রতিবাদ করেছেন, আমার কাছে নিয়মিত টেলিগ্রাম পাঠাচ্ছেন যে এটা তো মজুরি, এটা কমান কি করে? এই বিষয়টা বারে বারে দিল্লিকে বলি কিন্তু তাঁরা আমাদের কথা শোনেননি। যেহেতু ১ লক্ষ ২৫ হাজার টন থেকে ৬৪ হাজার টনের মতো বরাদ্দ করেছেন সেইমতো চা-বাগানের বরাদ্দ কমিয়ে দিয়েছি, তার ফলে চা-বাগানের শ্রমিকরা চাল, গম কম পাচ্ছে। এতে শ্রমিকরা ক্ষুব্ধ। তাছাড়া নিয়মিত সরবরাহ হয় না, তারজন্য রেশন সময় মতো পৌছায় না। অতি নিকৃষ্ট ধরনের চাল সেখানে পৌঁছচ্ছে। এই নিয়ে শ্রমিকদের মধ্যে বিক্ষোভ আছে। এটা লিখিতভাবে বলেছি, আমাদের বিধানসভার সর্বদলীয় প্রতিনিধিদল ৪ঠা জুলাই কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে বসেছিলেন, তাঁর কাছে লিখিত স্মারকলিপি দেওয়া হয়েছে। আমরা চেষ্টা করছি, কিন্তু কেন্দ্রীয় সরকার নির্বিকার, তাঁরা চা-বাগানের শ্রমিকদের কথা একেবারে শুনছেন না।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মিঃ স্পিকার, স্যার, আজকে আমি একটা প্রশ্ন তুলব যে প্রশ্নে আমরা সবাই ইনভল্‌ভড এবং ইন্টারেস্টেড। কলকাতার ৩০০ বছর সেলিব্রেট হচ্ছে—ট্রাইসেন্টিনারী। স্যার, আমরা চেয়েছিলাম এই সেলিব্রেশন সমস্ত রাজনৈতিক দল, সমস্ত মানুষ একসঙ্গে মিলে করুক। কিন্তু দুঃখের ব্যাপার ১২ বছর ধরে এই সরকার চলছে, এই ১২ বছরের মধ্যে একদিনের জন্যও মুখ্যমন্ত্রী বিধানসভার সদস্য, লোকসভার সদস্য, এই

সরকারের যাঁরা প্রতিনিধি তাঁদের ডাকলেন না এই শহরের উন্নয়ন কিভাবে করা যায়, কি কি করা দরকার, আমাদের দায়িত্ব কতটা, ওঁদের দায়িত্ব কতটা সেই ব্যাপারে আলোচনার জন্য। ওঁরা বলছেন ১৮শো কোটি টাকার পরিকল্পনা নেওয়া হয়েছে। এই বিধানসভায় এই ১৮ শো কোটি টাকার কোনও আলোচনা হয়নি। তার মানে রাজনৈতিক কারণে এই শহরকে পিছিয়ে দেওয়া হচ্ছে। তিনশো বছরে আমরা ভেবেছিলাম ফ্লাই ওভার হবে, নতুন নতুন কর্মসূচি নিয়ে এই শহরকে গড়া হবে, গঙ্গার ধারে স্ট্রান্ড ব্যাঙ্ক রোডের ডুপ্লিকেট রাস্তা তৈরি হবে।

[3-10—3-20 P.M.]

বিভিন্ন জিনিস। কিন্তু আমরা দেখলাম এই শহরকে সেলিব্রেট করার জন্য মুখ্যমন্ত্রী একটি ঘোড়ার গাড়ি চড়ে রাস্তা দিয়ে যেতে লাগলেন। উনি বললেন ৩০০ বছর আগে বাবুরা যেতেন। আপনারা তো সেই বাবুদেরই বিরুদ্ধে। আপনারা তো কমিউনিস্ট। সেই বাবুদেরই রিজুভিনেট করতে যাচ্ছেন কেন, বুঝতে পারছি না। আপনার কাছে আমার অনুরোধ আপনি ওদের বোঝান। আমরাই কাজ করতে পারব। পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রি কলকাতায় যা আছে আমরা তাদের বলতে পারব যে, তোমাদের টাকা কন্ট্রিবিউট করতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা অল পার্টি ডেলিগেশন বিভিন্ন ইস্যুতে গেছি। এই ইস্যুতেও আমরা যেতে পারব। আমাদেরও করণীয় আছে। কিন্তু আপনারা এটা নিয়ে রাজনীতি করবেন না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এই বিষয়টি নিয়ে [illegible] এই বিধানসভায় আলোচনা করা হয়েছে এবং দু'তিনজন মাননীয় সদস্য বিষয়টি [illegible] উল্লেখও করেছেন। এই বছর ৭৫ শতাংশ ছাত্র মাধ্যমিকে পাশ করেছে। তার ফলে এই রাজ্যের সর্বত্রই উচ্চমাধ্যমিকে ভর্তির সমস্যা তীব্রতর হয়েছে। বিভিন্ন জেলা থেকে এই প্রশ্ন উঠেছে। আমি মুর্শিদাবাদ জেলার কথা উল্লেখ করছি। ওখানে ১ হাজার ছাত্র এখনও ভর্তি হতে পারেনি। জেলা শাসকের নেতৃত্বে যে সভা হয়েছিল হেডমাস্টার, প্রিন্সিপ্যাল ও শিক্ষক শিক্ষকদের নিয়ে, সেখানে বিভিন্ন বিদ্যালয় থেকে ছাত্র ভর্তির সমস্যার খবর এসেছিল এবং সেখানে স্বীকার করে নেওয়া হয় যে, ছাত্র ভর্তির সমস্যাটা তীব্র আকার ধারণ করেছে। এই পরিপ্রেক্ষিতে মুর্শিদাবাদ জেলায় ৪টি নতুন স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করার জন্য আমরা আবেদন জানিয়েছিলাম। কিন্তু এখানও পর্যন্ত উচ্চ মাধ্যমিক কাউন্সিল এই বিষয়ে কোনও দৃষ্টি দেননি। তার ফলে ব্যাপক ছাত্র এখনও ভর্তি হতে পারেনি। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বিভিন্ন সময়ে বলে বেড়াচ্ছেন বহরমপুরের ছেলে চলে যাও ফরাক্কায়। ছাত্ররা ডি. এম. এ.র কাছে আবেদন জানাচ্ছে। তারা ডি. আই. এ.র কাছে আবেদন জানাচ্ছে। বহরমপুরের ছেলেদের খড়গ্রাম, নওদার ছেলেদের ডোমকল চলে যেতে বলা হচ্ছে। প্রথম যখন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হয়েছিল তখন সেই সময় কোনও পরিকল্পনাই ছিল না। তারই জন্য আজ এই রকম তীব্র সঙ্কটের সৃষ্টি হয়েছে। আমি দায়িত্ব নিয়ে ব্লকের কথা বলছি যে, হরিহরপাড়া, নওদায় ২৬টি স্কুল আছে। সেখানকার গরিব, নিম্ন মধ্যবিত্ত ছেলেরা হাই স্কুলে ভর্তি হতে পারছে না।

আমি তাই আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, মুর্শিদাবাদ

জেলা থেকে সর্বসম্মতিক্রমে যে ৪টি নতুন মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার জন্য প্রস্তাব পাঠানো হয়েছে সেই সম্পর্কে আপনি অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ করুন। এটা না করলে ব্যাপক ছাত্র ভর্তি হতে পারবে না এবং তাদের পড়াশুনা অকালেই বন্ধ হয়ে যাবে। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী উপস্থিত আছেন, একটি বিবৃতি এই বিষয়ে দিতে অনুরোধ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দুটি প্রশ্ন এর উপর ছিল মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এবং নিরুপম সেনের এবং এই সম্পর্কে মাননীয় সদস্যরা যে উদ্বেগ প্রকাশ করেছে সেটা সঠিক। আমাদের পশ্চিমবাংলায় বর্তমানে ১৪৫৬টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে, ২৬৫টি কলেজ আছে। সেখানে আইন অনুসারে ভর্তি হতে পারে ৪ লক্ষ ৭৮ হাজার। কিন্তু আমরা জানি সব বিদ্যালয় বা মহাবিদ্যালয় তাদের ছাত্র ভর্তির যে ঊর্দ্ধসীমা আছে, সেই পরিমাণ ছাত্র তারা ভর্তি করে না। মাননীয় সদস্যরা বিষয়টি সঠিকভাবেই উল্লেখ করেছেন যে, কোনও কোনও বিদ্যালয় তাদের মান উন্নত রাখার জন্য বা সুনাম কেনবার জন্য অধিকাংশ ক্ষেত্রেই তারা ছাত্র ভর্তি করতে চায় না। আমাদের ৪ লক্ষ ৭৮ হাজার আসন আছে। তার মধ্যে ২ লক্ষ ৭৮ হাজার বাদ দিয়ে দিলে ২ লক্ষ আসন পশ্চিমবাংলার উচ্চ মাধ্যমিক, কলেজে আছে। এই ২ লক্ষ আসনের ক্ষেত্রে কোনও অসুবিধা নেই। এবারে মাধ্যমিক পরীক্ষায় ২ লক্ষ ২২ হাজার ছাত্র পাশ করেছে। অভিজ্ঞতায় দেখা গেছে যে পাশ করার পরে শতকরা ১৫ ভাগ ছাত্র পরবর্তী শ্রেণীতে আর ভর্তি হয় না। এটা ধরলে ২ লক্ষ ২২ হাজারের মধ্যে ১ লক্ষ ৮০ হাজারের মতো ছাত্র ভর্তি হবে। আমাদের ন্যূনতম ২ লক্ষ আসন আছে উচ্চ মাধ্যমিক, কলেজ স্তরে। কাজেই সাধারণভাবে ভর্তি হবার কোনও সমস্যা দেখা যাচ্ছে না। কিন্তু এটা ঠিক যে, কোনও কোনও শিক্ষালয়ে ভর্তি হবার একটা বিশেষ আগ্রহ আছে। জয়ন্তবাবু যেটা বলেছেন যে, কোনও কোনও বিদ্যালয়ে উচ্চ মাধ্যমিক, কলেজের যে পরিমাণ আসন থাকার কথা, সেই পরিমাণ আসন নেই, এখানে একটা সঙ্কট আছে। এই সঙ্কট সম্পর্কে আমরা সম্পূর্ণ সচেতন আছি। সেই জন্য আমাদের আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও এই বছর ১৪টি বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করেছি এই ধরনের বৈষম্য বা ভারসাম্যহীনতা দূরীভূত করবার জন্য। এখন আমরা উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের দিকে তাকিয়ে আছি। কিছু পরিদর্শন করে যদি সুনির্দিষ্ট প্রস্তাব সরকারের কাছে দেয় তাহলে আমরা সমাগ্রিকভাবে সেইগুলি বিচার বিবেচনা করব।

কিন্তু এই প্রসঙ্গে একটা কথা নিবেদন করতে চাই যে, দীর্ঘ দিনের জমে থাকা যে বৈষম্য তা দু'এক বছরে সমস্ত দূর করা সম্ভব নয়। সেইজন্য বলছি, সাধারণভাবে সমস্যা না থাকলে পরেও কোনও কোনও এলাকায় যে সমস্যা আছে সে সম্পর্কে সরকার সচেতন এবং সেই সচেতনতার মধ্যে দাঁড়িয়েই সরকার সেই সমস্যার সমাধানের জন্য ইতিমধ্যেই কিছু ব্যবস্থা নিয়েছেন। সম্ভাব্য উপায় গুরুত্ব দিয়ে আমরা বিবেচনা করব—এই কথাটি স্যার, আপনার মাধ্যমে এই সভায় নিবেদন করতে চাই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পুরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১৯শে জুন দক্ষিণ

কলকাতার ভবানীপুরে ৩২-এ, রাজেন্দ্র রোডে একটি ৬ তলা বাড়ি হঠাৎ কাত হয়ে ভেঙে পড়ে এবং তাতে ১২ জন মানুষ প্রাণ হারান। স্যার, আজকে আমাদের ভাবতে অত্যন্ত আশ্চর্য লাগে যে এই বাড়ির প্রোমোটরদের ব্যাপারে যখন আদালতে মামলা ওঠে তখন সরকার পক্ষের আইনজীবী উপস্থিত না থাকার ফলে সেই অসাধু প্রোমোটার একতরফাভাবে জামিন পেয়ে যান। অর্থাৎ স্যার, আজকে আমরা এটা বুঝতে পারছি যে এক শ্রেণীর অসাধু প্রোমোটরের হাতে কলকাতা শহর বিক্রি হয়ে গিয়েছে। কলকাতার মেয়র ইন কাউন্সিলের সদস্য নিজে বলেছেন যে এখানে ৫ হাজার দুশো ইললিগ্যালি কনস্ট্রাকটেড বাড়ি আছে। অর্থাৎ কলকাতার পৌর কর্তৃপক্ষ, রাজ্যসরকার এবং অসাধু প্রোমোটারদের মধ্যে একটা আনহোলি নেকসাস—অশুভ আঁতাত তৈরি হয়ে গিয়েছে। আজকে মাননীয় পৌরমন্ত্রীর কাছে আমাদের দাবি, এই অশুভ আঁতাতের কাছে নতি স্বীকার করবেন না। কলকাতা শহর যাতে এক শ্রেণীর অসাধু প্রোমোটারদের কাছে বিক্রি হয়ে না যায় তারজন্য বলিষ্ঠ পদক্ষেপ গ্রহন করুন এবং এরজন্য বিরোধীপক্ষের পক্ষ থেকে আমরা পরিপূর্ণ মদত করতেও সমর্থন জানাতে প্রস্তুত আছি। স্যার, কলকাতায় বাজোরিয়া, কাজোরিয়া, ফতেপুরিয়া, কুন্দেলিয়া ইত্যাদি নাম আমরা আজকাল শুনতে পাচ্ছি যারা হঠাৎ করে গজিয়ে উঠেছে এবং কলকাতাকে সম্পূর্ণভাবে ক্রয় করে নিতে চাইছে। পৌরমন্ত্রী বলেছেন, বর্ধন মার্কেট, পার্ক প্লাজা ভেঙে দেবার জন্য তিনি উদ্যোগ নিয়েছেন কিন্তু আইনের ফাঁকড়ার জন্য তিনি পেরে উঠছেন না। আমি তাই বলি, এ নিয়ে সুস্থ মনোভাব আছে একথা প্রকাশ করলেই শুধু চলবে না, এরজন্য প্রয়োজন বিরোধীপক্ষকে সঙ্গে নিয়ে একটা সঙ্ঘবদ্ধ যৌথ আন্দোলন গড়ে তোলা। কলকাতার আনাচে কানাচে, হঠাৎ করে গজিয়ে ওঠা হাইরাইজ মাল্টি স্টোরেজ বিল্ডিং-এর বিরুদ্ধে যদি পদক্ষেপ গ্রহণ করা না যায় তাহলে আমাদের মনে হবে কলকাতার বুকে প্রশাসন বলে কিছু নেই। কলকাতার পৌর কর্তৃপক্ষ, সরকার এবং অশুভ প্রোমোটারদের মধ্যে যে যোগসূত্র আজকে স্থাপিত হয়েছে আমার দাবি পৌরমন্ত্রী তাদের কাছে নতি স্বীকার না করে এবং সরকার তাদের কাছে আত্মসমর্পণ না করে একটা বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে এবং লড়াই-এর পদক্ষেপ নিয়ে এগিয়ে আসুন। বিরোদী দলের পক্ষ থেকে আপনাকে আমরা এই প্রতিশ্রুতি দিচ্ছি যে এতে আমরা সহযোগিতা করব।

**শ্রী মহম্মদ ফারুক আজাম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩০শে আগস্ট ভারত বন্ধের দিন পশ্চিমদিনাজপুর জেলার গোয়ালপুকুর থানার লোধান গ্রামে একটি পোস্ট অফিসের সামনে যখন বন্ধ সমর্থক সি. পি. আই.(এম.)-এর কর্মীরা পিকেটিং করছিলেন তখন বেলা ১০টা নাগাদ ব্লক কংগ্রেসের সভাপতির নেতৃত্বে মদ খাওয়া অবস্থায় বুচার—যারা কষাইখানায় গরু, ছাগল কাটে তারা দা, নিয়ে সেই পিকেটারদের আক্রমণ করে এবং সেখানে ৬ জনকে আহত করে। দু'জন গুরুতর রূপে আহত হয় এবং তারমধ্যে একজনকে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজ হসপিটালে ভর্তি করতে হয়েছে। তারা পিকেটারদের ৪০ খানি সাইকেল ভাঙচুর করে এবং ১৮ খানি সাইকেল তারা নিয়ে চলে যায়। পিকেটাররা আক্রান্ত হয়ে যখন এ দিকে ও দিকে ছিটকে যান সেই সময় এই সাইকেলগুলি তারা নিয়ে যায়।

[3-20—3-30 P.M.]

তারপর সেখানে রিটেলিয়াশনের ব্যবস্থা হয়। আমি সেখানে ইনিশিয়েটিভ নেই। সেখানে এসে বলি যে রিটেলিয়াশনের দরকার নেই এবং সাইকেলগুলি উদ্ধার করার কথা বলি। তারপরে কংগ্রেসিদের সঙ্গে যোগাযোগ করে তাদের বলি। তখন তারা বলেন যে কিছু কিছু সাইকেল আমরা পেয়েছি, বাকিগুলিও ফেরত দেব। যাদের সাইকেল হারিয়েছে তারা বলেছে যে কতদিনের মধ্যে এইগুলি উদ্ধার করা হবে। আমি যেহেতু ইন্টারভেন করেছি সেহেতু আমার উপরে একটা দায়িত্ব এসে পড়েছে। ওরা যদি সাইকেল উদ্ধারের চেষ্টা করে তাহলে হয়ত বাড়াবাড়ি হয়ে যাবে। তখন হয়ত কংগ্রেস থেকে এখানে হৈচৈ চেঁচামেচি করবেন। কাজেই আমি কংগ্রেসিদের বলব সাইকেলগুলি উদ্ধার করে দেবার জন্য এবং প্রশাসনকে বলব তারা এই বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গতকাল মিছিল করে বিধানসভায় এসেছিলেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী তাদের আশ্বাস দিয়েছেন যে ভবিষ্যতে তাদের উপরে আক্রমণ হবে না এবং এর জন্য সি. পি. এম.-এর ক্যাডাররা দায়ী এবং এর জন্য নিন্দা করেছেন। এটা খুব ভাল কথা। তবে মুখ্যমন্ত্রী কি কংক্রিট স্টেপ নিচ্ছেন সেটা যদি তিনি জানান। কেননা, এর আগে উত্তরবঙ্গ সংবাদপত্রের উপরে যখন আক্রমণ হয়েছিল তখন মুখ্যমন্ত্রী এবং বুদ্ধদেববাবু বলেছিলেন যে অপরাধীদের খুঁজে বার করা হবে এবং শাস্তি দেওয়া হবে। কিন্তু কিছুই হয়নি। মাননীয় মুখ্যমন্ত্রী যখন সাংবাদিকদের আশ্বাস দিচ্ছেন, এদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার কথা বলছেন তখন তিনি ডঃ জ্যাকিলের মতো কথা বলছেন। তারপরে ক্যাডারদের লেলিয়ে দেওয়া হচ্ছে সংবাদপত্রের বিরুদ্ধে তখন তার রূপটা মিঃ হাইডের মতো হচ্ছে। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী এই দুই রকম রূপ আর কতদিন দেখাবেন? কতদিন তিনি এই ডবল স্ট্যান্ডার্ড মেন্টেন করবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনুরোধ করছি, আপনি একটু স্টেপ নিন, আপনি গভর্নমেন্টকে ডাইরেকশন দিন সংবাদপত্রের উপরে আক্রমণ বন্ধ করার জন্য এবং এই সরকার কি কংক্রিট স্টেপ নিচ্ছেন সেটা এখানে অ্যানাউন্স করুন।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, আমার এলাকা বোলপুর। তার সংলগ্ন সিয়াং বলে একটা জায়গায় স্টেট জেনারেল হাসপাতাল ছিল, সেটা সম্প্রতি সাব-ডিভিসনাল হাসপাতালে পরিণত হয়েছে। এটা নামগত পরিবর্তন ছাড়া আর কিছু নয়। কারণ স্টেট জেনারেল হাসপাতালের বদলে সাব-ডিভিসনাল হাসপাতাল হওয়া সত্ত্বেও এর কোনও গুণগত পরিবর্তন হয়নি। সেখানে কোনও স্পেশ্যালিস্ট যায় না। সেখানে স্যাংশন স্ট্রেন্থ অনুযায়ী যে সমস্ত মেডিক্যাল স্টাফ দরকার, ডাক্তার দরকার, নার্স দরকার, জি. ডি. এ. দরকার, কোনও কিছু আজ পর্যন্ত যায়নি। সবচেয়ে দুঃখের কথা হচ্ছে, সেখানকার যারা কর্তৃপক্ষ, ডাক্তার, সি. এম. ও. এইচ. সুপারিন্টেন্ডেন্ট তারা এই বিষয়ে কোনও উদ্যোগ নিচ্ছেন না। এই ব্যাপারে আমি বার বার স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে কোনও ফল হয়নি। এর ফলে ওখানে হাসপাতাল থাকা সত্ত্বেও কোনও কার্ডিওলজিস্ট নেই,

সিজারিয়ান অপারেশন হয় না। কোনও ডাক্তার না থাকার সুবাদে রুগীদের বলা হচ্ছে যে তোমরা বর্ধমানে চলে যাও, অন্য জায়গায় চলে যাও। এর ফলে গরিব মানুষগুলি দুর্দশার সামিল হচ্ছে এবং তাদের কোনও রকম সাহায্য করা যাচ্ছে না। তাছাড়া বোলপুর থেকে বর্ধমানে শিউড়িতে গিয়ে সেখানে চিকিৎসা করা তাদের পক্ষে অসম্ভব ব্যাপার। কাজেই আপনার মাধ্যমে আমি অনুরোধ করব যে এই গুরুত্বপূর্ণ বিষয়ে যাতে সমাধান হয় তার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রী অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধাংশু মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে বিষয়টি উল্লেখ করতে চাই সেটা হচ্ছে ৩০শে আগস্টের ভারত বন্ধকে কেন্দ্র করে।

৩০শে আগস্ট আমার এলাকার কয়েকটি বিষয়ের প্রতি নজর আনতে চাইছি এই জন্য যে সর্বত্র পরিকল্পিতভাবে আক্রমণের খসড়া আগে থেকে তৈরি করা হয়েছিল। সেটা বোধ হয় কিছু কিছু জায়গাকে কেন্দ্র করে এই পরিকল্পনা হয়েছিল। যার জন্য দেখলাম যে একটু আগে প্রশ্ন উঠেছে যে এবারে নাকি প্রতিবাদ করতে ওরা শুরু করেছে, তাই এই সব হাঙ্গামা তারা করছেন, একজন মাননীয় সদস্য বললেন। কিন্তু এই জিনিস আমরা আগে কখনও দেখিনি যে ভারত বন্ধকে কেন্দ্র করে কিভাবে কেন্দ্রীয় সরকার তাদের কর্মচারিদের অফিসে আনার জন্য খানাপিনা ইত্যাদির জন্য কোটি কোটি টাকা খরচ করেছে, এই ধরনের উন্মাদের কার্যকলাপ আগে কেউ কখনও দেখেনি। সুন্দরবন এলাকার মানুষকে দেখলাম কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিশেষ করে রাজীব গান্ধীর বিরুদ্ধে যে চরম ঘৃণা, তার বহিঃপ্রকাশ দেখলাম। সেখানে কোনও রকম উস্কানিমূলক কার্যকলাপ কংগ্রেস থেকে করতে পারেনি। কারণ গ্রামাঞ্চলের সাধারণ মানুষের অভিজ্ঞতা, রেশন বন্ধ করে দেবার যে চক্রান্ত, তার বিরুদ্ধে তারা হরতাল পালন করেছে, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে তাদের ঘৃণার বহিঃপ্রকাশ তারা ঘটিয়েছে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় একটা জিনিস জানাতে চাই, এক শ্রেণীর মানুষ, তারা হতাশাগ্রস্ত হয়ে পড়েছে, তাদের শান্তি নেই, একটা রোগ যন্ত্রণায় তারা ছটফট করছে। তারা কোনও সময় বলছে যে এখানে ৩৫৬ ধারা জারি করা হবে, এই বলে তারা রেল লাইনে বসে পড়েছে, কোনও সময় রাস্তায় বসে পড়ছে। ৩৫৬ ধারা প্রয়োগ করতে হবে এই দাবি রেখে তারা পাণ্ডুয়া মুকুল সিনেমায় ২৯শে আগস্ট জি. টি. রোডে বসে পড়ে, ৩১শে আগস্ট খন্যানে জি. টি. রোডে বসে যায়, এরা চায়, পশ্চিমবাংলায় নিজেরা অরাজকতা দিনের পর দিন করবে এবং সাধারণ মানুষকে বোঝাতে চাইছে দেশে আইন-শৃঙ্খলা নেই। সুতরাং বিষয়টি শক্ত হাতে ধরা প্রয়োজন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধ হয় দেখেছেন, কয়েকদিন ধরে এস. এস. কে. এম. হাসপাতালসহ দক্ষিণ কলকাতার ময়দান অঞ্চলে কয়েক হাজার টেলিফোন অচল হয়ে গেছে। আজকাল কাগজে এই খবর বেরিয়েছে, প্রায় ৩৫ লক্ষ টাকার কেব্‌ল চুরি হয়েছে, তার ফলে টেলিফোন খারাপ হয়েছে, কলকাতা পুলিশ এত বড় একটা ঘটনার কিনারা করতে পারছে না। এটা সাবটেজ না সাধারণ চুরির ঘটনা এই বিষয়ে সন্দেহ

দেখা দিয়েছে। এখানে অনুরোধ করছি কলকাতা পুলিশকে এই বিষয়টি গুরুত্ব সহকারে তদন্ত করতে বলুন। সাবটেজ যদি না হয় তাহলে চুরির মাল ধরা পড়ছে না কেন, পুলিশবাহিনী থাকা সত্ত্বেও, এটা হতে পারে না। এতগুলো জিনিস কোথায় যাচ্ছে, ৩৫ লক্ষ টাকার কেব্‌ল কোথায় চলে যাচ্ছে। হাসপাতালের ম্যানহোল—লৌহাগুলো চুরি হয়ে যাচ্ছে, ধরতে পারছে না। এটা সাবটেজ বলে মনে হচ্ছে। এইসব ধরার জন্য অবিলম্বে ব্যবস্থা করা হোক। কলকাতা পুলিশের একাংশের এর সঙ্গে হয়তো যোগাযোগ আছে। আমি আপনার মাধ্যমে এই বিষয়টা গুরুত্ব দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[3-30—3-40 P.M.]

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বীরভূম জেলার ময়ূরাক্ষী কটন মিল গত ৩ বছর ধরে বন্ধ ছিল। খুবই আনন্দের কথা যে, গত দু'মাস আগে বামফ্রন্ট সরকার উক্ত মিলটির পরিচালন দায়িত্ব গ্রহণ করেছেন। কিন্তু স্যার, ইতিমধ্যে এই মিলের ১৩ জন কর্মী মারা গেছেন। গত বছর পুজোর পূর্বে মিলটির শ্রমিকদের এক্সগ্রাসিয়া হিসাবে কিছু টাকা দেওয়া হয়েছিল। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি গত বছরের মতো এবছরও পুজোর পূর্বে শ্রমিকদের এক্সগ্রাসিয়া হিসাবে কিছু টাকা দেওয়ার ব্যবস্থা করা হোক। মিলটির পরিচালনভার গত দু'মাস আগে সরকার গ্রহণ করার সিদ্ধান্ত ঘোষিত হলেও আজ পর্যন্ত মিলটি কিন্তু খোলা হয়নি। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, অবিলম্বে মিলটি খোলার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত জুলাই মাসে ২০ তারিখ আমার কেন্দ্রের বারুইপুরের বিন্দাখালি অঞ্চলে রহিজআলি মোল্লা ও গোপাল অধিকারী নামে দুই ব্যক্তি খুন হন। একজন ঐ অঞ্চলের সি. পি. এম.-এর উপপ্রধান এবং আর একজন পঞ্চায়েত সমিতির সদস্য। এই ঘটনাকে কেন্দ্র করে ওখানকার সি. পি. এম. পার্টির সম্পাদক ক্ষিতিভূষণ বর্মণ ওখানে পার্টির নামে জনসভা করে বলেন, 'গোবিন্দবাবু ঐ খুনের ঘটনার দু'দিন আগে ঐ এলাকায় মিটিং করেছিলেন এবং ঐ খুনের ঘটনায় মদত দিয়ে গেছেন।' আমি সঙ্গে সঙ্গে তাঁর বক্তব্যের প্রতিবাদ করি, আমি বলি যে, আমি বিধানসভার সদস্য, আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি ঐ খুনের ঘটনার দু'দিন আগে আমি ঐ এলাকায় যাইনি এবং আমাদের কোনও কংগ্রেস কর্মী ঐ খুনের ঘটনার সঙ্গে জড়িত নয়। তখন পুলিশ আমাদের সেকথা শোনে না, ক্ষিতিভূষণবাবুর প্রভাবে পুলিশ ৭০ বছরের দু'জন বৃদ্ধকে এবং আরও ৬ জন কংগ্রেস কর্মীকে অ্যারেস্ট করে। আমি বলেছিলাম জোড়া খুনের ঘটনা ঘটেছে সি. পি. এম.-এর প্রধান এবং উপপ্রধানের অন্তর্দ্বন্দ্বের ফলে। আমি যখন ঐ কথা বলেছিলাম তার ১৫ দিন পরেই আমার কথার সত্যতা প্রমাণ হয়ে যায়। তার ১৫ দিন পরেই সি. পি. এম.এর প্রধানের বড় ছেলে এবং সেজ ছেলেকে ঐ খুনের ঘটনায় পুলিশ গ্রেপ্তার করে। ফলে পরিষ্কারভাবে প্রমাণ হয়ে যায় যে. সি. পি. এম.-এর অন্তর্দ্বন্দ্বের ফলেই ঐ ঘটনা ঘটেছে। প্রধান আজকে পালিয়ে বেড়াচ্ছে, তাকে পুলিশ অ্যারেস্ট করতে চাইছে। পঞ্চায়েত সেক্রেটারি মধু দাসকে পুলিশ অ্যারেস্ট করেছে।

স্যার, সম্প্রতি দক্ষিণ ২৪ পরগনা জেলার বিভিন্ন এলাকায় সি. পি. এম.এর অন্তর্দ্বন্দ্বের ফলে এক সপ্তাহের মধ্যে ১০ জন মানুষ খুন হয়েছে, অথচ ঐ সমস্ত ঘটনায় কংগ্রেস কর্মীদের জড়িত করা হচ্ছে, তাদের বিরুদ্ধে অভিযোগ করা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত এক সপ্তাহে যে ১০ জন মানুষ খুন হয়েছে সেই সমস্ত খুনের ঘটনার তদন্ত করে অবিলম্বে অপরাধীদের অ্যারেস্ট করার ব্যবস্থা করা হোক। আমি সব রকম খুন এবং হত্যার নিন্দা করছি।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত ৩০ তারিখ বামফ্রন্ট সরকার বন্‌ধ ডেকেছিলেন এবং তারা নিজেরাই সেদিন সাংবিধানিক সঙ্কট সৃষ্টি করেছিলেন। কারণ এই সরকার সংবিধানের নামে শপথ নিয়ে গঠিত হয়েছে। তাঁদের মূল সাংবিধানিক দায়িত্বই হচ্ছে নাগরিকদের ধন সম্পদ রক্ষা করা। কিন্তু বন্‌ধ ডেকে তাঁরা সেই দায়িত্ব পালনে ব্যর্থ হয়েছেন। বামফ্রন্ট সরকারের সি. পি. এম. দল নিজেরাই বেলেঘাটা থেকে শুরু করে রাজ্যের সর্বত্র সাধারণ মানুষের ওপর অত্যাচার চালিয়েছে। জয়নগরের গরিব ৩০ জন তাঁতি সি. পি. এম.-এর অত্যাচারে নিজের গ্রামে ছেড়ে পালিয়ে এসেছে, হাজার হাজার টাকা ক্ষতি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে, এই সরকার তাঁর শপথ ভঙ্গ করেছেন, এই সরকারের মন্ত্রীরা তাঁদের মন্ত্রগুলিতে ভঙ্গ করেছেন। তাঁরা একটা সাংবিধানিক সঙ্কট সৃষ্টি করেছেন। এই অবস্থায় আমি এই সরকারের কাছে দাবি করছি যে, তাঁদের ডাকা বন্ধের ফলে রাজ্যের যে সমস্ত মানুষদের—বেলেঘাটাসহ—ক্ষতি হয়েছে তাঁদের উপযুক্ত ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক বিচিত্র বিষয় আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন আগে অশোকনগরে যে ঘটনা ঘটেছিল তাতে কেন্দ্রীয় বাণিজ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী সামান্য আহত হয়ে এস. এস. কে. এম. হাসপাতালে ৮দিন কাটান। গত সোমবার ৪ তারিখে তিনি হাসপাতাল থেকে ছাড়া পাওয়ার আগে সার্জেন, সুপারিনটেন্ডেন্ট এবং সংশ্লিষ্ট ডাক্তারবাবুদের এবং ওয়ার্ড মাস্টারকে দামি দামি সাফারি স্যুট, প্যান্ট-এর কাপড়, শার্টের কাপড় দিয়েছেন। এছাড়া মেট্রন, সিস্টার ইনচার্জ এবং ১০-১২ জন সিস্টারকে দামি দামি শাড়ি, ব্লাউজ পিস দিয়েছেন। লিফ্‌টম্যান এবং অন্যান্য কর্মচারিদেরও টাকা দিয়েছেন বলে খবরে প্রকাশ। এর বিরুদ্ধে অ্যাশোসিয়েশন অফ হেল্‌থ সার্ভিসেস জরুরি মিটিং ডেকে তাদের কার্যকরী কমিটি এই আচরণের তীব্র নিন্দা করেছেন এবং সরকারকে এ বিষয়ে অনুসন্ধান এবং ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন। আপনি জানেন, সুদুর অতীতে রাজা-বাদশারা এইরকম বকশিস, টোকশিস দিত। কিন্তু গণতান্ত্রিক ব্যবস্থায় এইরকম জিনিস কেউ দেখেনি। এ এক অভূতপূর্ব ব্যাপার। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন সমস্ত বিষয়টি খুঁটিয়ে দেখেন এবং এই সম্পর্কে সভায় তিনি যেন তাঁর বক্তব্য রাখেন এই অনুরোধ রাখছি।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩০ তারিখ বামফ্রন্ট বন্‌ধ ডেকেছিল। এই বন্ধের ফলে আইন-শৃঙ্খলা বলে কিছু ছিল না। বামফ্রন্টের অন্যতম শরিকের একজন যাঁর

নাম গুরুদাস দাশগুপ্ত তিনি দিল্লিতে চিঠি লেখেন যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই। এছাড়া মনি সান্যালও চিঠি লেখেন যে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই। আমাদের বামফ্রন্টের মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং শ্রী কমল গুহও বলেছেন এখানে জঙ্গলের রাজত্ব চলছে। দিজ ইজ সাফিশিয়েন্ট গ্রাউন্ড কমপ্লিটলি ব্রেক-ডাউনের ক্ষেত্রে। তার থেকেও গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলি। হিন্দি ভাষাভাষী এবং উর্দু স্পিকিং লোকেরা যারা শিল্পাঞ্চলে এবং কয়লার খনি অঞ্চলে বাস করেন তাদের মধ্যে গড়ে ৭৫ ভাগ লোক ঐ ৩০ তারিখে কাজে যোগদান করেছিলেন। তার ফলে বিভিন্ন এলাকায় সংঘবদ্ধভাবে তাদের উপর হামলা চলছে এবং হামলা করার চক্রান্ত চলছে। এর ফল মারাত্মক হতে পারে, ভয়াবহ হতে পারে। মাদারবনীতে এই ধরনের ঘটনা ঘটেছে। অবিলম্বে এই সমস্ত ঘটনা বন্ধ করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় স্পিকার স্যার, গতকাল ১০৫ জন প্রতিনিধির সামনে আমাদের দেশের প্রিয় প্রধানমন্ত্রী বেলগ্রেডে একটা অত্যন্ত সুন্দর প্রস্তাব রেখেছেন যেটা আমাদের সবার পক্ষে এবং পৃথিবীতে যারা বাস করেন সবার পক্ষেই মঙ্গল। উনি একটা ফান্ড ক্রিয়েট করতে বলেছেন। আমাদের রাজ্য এনভায়রনমেন্টের ব্যাপারে অনেকটা এগিয়ে গেছে। আমার প্রস্তাব, আসুন এই রাজ্যের মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রী বা আপনার মাধ্যমে অল পার্টি রেজোলিউশন করে আমাদের প্রধানমন্ত্রীকে এইরকম প্রস্তাব নেওয়ার জন্য ধন্যবাদ জ্ঞাপন করি। আমরা যদি এইরকম কনট্রিবিউট করতে পারি তাহলে সারা পৃথিবীর মানুষকে নেতৃত্ব দিতে পারব। কারণ, এনভায়রনমেন্ট একটা মারাত্মক ব্যাপার। আমরা সদাসর্বদা নিশ্বাস-প্রশ্বাস নিচ্ছি, স্বাস্থ্য সুন্দর যদি না রাখতে পারি তাহলে বাঁচতে পারব না। তাই আমার অনুরোধ, আমরা প্রধানমন্ত্রীকে ধন্যবাদ জানানোর প্রস্তাব নিই, কারণ তিনি বিশ্বের মানুষের কাছে ভারতের মান আরও উজ্জ্বল করে দিয়েছেন।

[3-40—4-30 P.M.] (including adjournment)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** (****.................**)

**Mr. Speaker :** Mr. Bandyopadhyay, I have told you earlier also that if you want to make an allegation against any member you have to give notice.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** এটা অ্যালিগেশন নয়।

**Mr. Speaker :** No, no, no, I will not allow it. It is off the record.

(গোলমাল)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** এটা অ্যালিগেশন নয়, আমি জানতে চাইছি।

---

Note : **Not recorded as ordered by the Chair

**Mr. Speaker :** Mr. Bandyopadhyay, this is not question hour. In zero hour you cannot raise a question. না, না, না, এভাবে হয় না।

(গোলমাল)

(এ সময়ে মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় প্রতিবাদ জানিয়ে সভাকক্ষ ত্যাগ করেন।)

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল কড়েয়া থানার কশাই বাগানে আমাদের ৬৪ নং ব্লকের যুব কংগ্রেসের দু'জন নেতা সেখ সিরাজুদ্দিন এবং মহম্মদ সালাউদ্দিন এই দুইজনের উপর সি. পি. এম.-এর সশস্ত্রবাহিনী আক্রমণ এবং তাঁদের কিডন্যাপ করে তুলে নিয়ে যায়। চপার দিয়ে তাদের আঘাত করে, তার ফলে সেখ সিরাজুদ্দিনের আঙ্গুল কেটে যায়। তিনি ন্যাশনাল মেডিক্যাল কলেজে ভর্তি আছেন আমার অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রী যেন ব্যাপারটি তদন্ত করে দেখেন এবং তাঁদের ক্ষতিপূরণের ব্যবস্থা করেন।

**শ্রী সৌগত রায় :** স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। এর আগে আমার বন্ধু মাননীয় বিধায়ক সুদীপ বন্দ্যোপাধ্যায় ভবানীপুরের রাজেন্দ্র রোডের ভাঙা বাড়ির প্রোমোটর প্রদীপ কুন্দলিয়ার সাথে ডেপুটি কমিশনার অফ পুলিশের নেকসার একটা যোগসূত্রের কথা উল্লেখ করেন। কিন্তু তার চেয়েও বেশি গুরুত্বপূর্ণ বিষয় উল্লিখিত হয়েছে। ক্যালকাটা কর্পোরেশনের সি. পি. আই.এর ডেপুটি মেয়র এক বিবৃতিতে অভিযোগ করেছেন ক্যালকাটা পুলিশ কমিশনার সেই প্রোমোটারের প্রযোজিত ছবিতে পার্ট করেছেন। উনি বলেন এটা ঠিক নয়, এতে পুলিশের সঙ্গে একটা অসাধু ব্যবসার যোগসূত্র প্রতিষ্ঠিত হয়। আপনি জানেন স্যার, ভবানীপুরের বহুতল বাড়ি পড়ার পরও ১২-১৪ দিন সেই প্রোমোটার কলকাতায় ছিল, কিন্তু কলকাতার ডিটেক্টিভ ডিপার্টমেন্ট তাঁকে ধরতে পারেননি, অন্যদিকে সাধারণ কংগ্রেস কর্মীদের গ্রেপ্তার করা হচ্ছে। ডেপুটি মেয়র মহাশয় এই অভিযোগ করেন যে পুলিশ ঐ ছবিতে পার্ট করে কি করে?

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা ঠিক যে, মেডিক্যাল শিক্ষা ব্যবস্থা এখন বিপর্যস্ত। আমরা ১২ বছর ধরে দাবি করে আসছি যে, এই মেডিক্যাল শিক্ষকদের নন-প্র্যাকটিসিং করা হোক। পি. জি. এবং স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের ডাক্তাররা নন-প্র্যাকটিসিং হলে কি হবে—সবাই প্র্যাকটিস করে। দক্ষিণ কলকাতার নার্সিং হোমগুলি ঘুরে দেখুন সবাই প্রায় পি. জি.র সঙ্গে অ্যাটাচড। তাই আমি সমস্ত ডাক্তারদের নন-প্র্যাকটিসিং করবার দাবি জানাচ্ছি এবং পি. জি. হসপিটালের ডাক্তারদের প্র্যাকটিস সম্পর্কে যে তদন্ত কমিটি হয়েছিল তার রিপোর্ট বিধানসভায় পেশ করবার জন্য আবেদন করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এবং সভার দৃষ্টি আকর্ষণ করছি যে যে বিষয়টার প্রতি তার সঙ্গে পশ্চিমবঙ্গের মানুষ এবং এই বিধানসভার মর্যাদার প্রশ্ন জড়িত। গত বিধানসভায় ফরাক্কা ব্যারেজ এবং ভাগিরথীর ভাঙনের প্রশ্নে সর্বসম্মত সিদ্ধান্ত গৃহীত হয়েছিল যে, সর্বদলীয় প্রতিনিধি দল যারমধ্যে কংগ্রেস প্রতিনিধিও থাকবেন, তাঁরা দিল্লি গিয়ে সেচ বিভাগের মন্ত্রী এবং প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করবেন। কারণ ফরাক্কার কারণে গোটা মুর্শিদাবাদ জেলা ভেঙে পড়ছে এবং গঙ্গার ভাঙনের ফলে গোটা জঙ্গীপুর

মহকুমার মানুষ বিপর্যয়ের মধ্যে পড়েছে। ক্রমশ মুর্শিদাবাদ জেলার মানচিত্র ছোট হয়ে আসছে। সেই কারণে দৃষ্টি আকর্ষণ করবার জন্য এখান থেকে প্রতিনিধি দল দিল্লিতে পাঠাবার সিদ্ধান্ত গৃহীত হয়েছিল। সেই কারণে........

(এই সময় মিঃ স্পিকার সভার বিরতি ঘোষণা করেন)

(At the Stage the House was adjourned till 4.30 P.M.)

[4-30—4-40 P.M.] (After adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার একটা নিবেদন আছে তার জন্য অনুমতি চাইছি।

**মিঃ স্পিকার :** হ্যাঁ, বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা গুরুত্বপূর্ণ আবেদন আছে সেটা হল আমাদের একজন সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় এই ব্যাপার নিয়ে বলেছেন আমি একটু বলি। মুখ্যমন্ত্রীর বিদেশ সফর নিয়ে যে হিসাব দাখিল করা হয়েছে সেটা বিধানসভায় এসেছে এবং আমি এটা নিয়ে বলছি। এর কাগজ আপনার কাছে ছিল, আপনি দেখেছেন, সমস্ত [illegible]বগুলি আছে। আমি আপনার কাছে জানতে চাই ওখানে যে ব্রেক আপ আছে সেই ব্রেক আপ সম্বন্ধে।

**Mr. Speaker :** This is not allowed. Please take your seat.

(Noise) (Shri Satya Ranjan Bapuli continued to speak)

Now, Shrimati Aparajita Goppi.

(Noise) (Shri Satya Ranjan Bapuli still continued to speak)

Shrimati Goppi, you please begin your speech.

(Noise) (Shri Bapuli still continued to speak)

## Respect to Sarat Chandra Bose at his Birth Centenary

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা বিশেষ ঘটনার প্রতি বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনি আমাকে এই সভাতে এই ঘটনা তোলবার সুযোগ দিয়েছেন বলে আমি আপনার কাছে কৃতজ্ঞ।

(গোলমাল)

আজ হচ্ছে একটা বিশেষ দিন। এই দিনটি হচ্ছে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের অন্যতম স্বাধীনতা সংগ্রামী শরৎচন্দ্র বোসের শতবর্ষের দিন, এই দিনটি আমাদের কালে অত্যন্ত

স্মরণীয় দিন। এই বৎসরে অনেক স্মরণীয় মানুষের শতবর্ষ পালিত হচ্ছে। ক্ষুদিরাম বোসের শতবর্ষ পালিত হচ্ছে। এখন আমরা টি. ভি.তে দেখতে পাই কেন্দ্রীয় সরকারের দ্বারা—এটাকে আমি প্রচনা বলছি না—নিয়ন্ত্রিত একজনের শতবর্ষ পালিত হচ্ছে। কিন্তু দুঃখের বিষয় ভারতবর্ষের অন্যতম বিপ্লবী শরৎচন্দ্র বোসের শতবর্ষ সেইভাবে পালিত হচ্ছে না।

আমি তাঁকে শ্রদ্ধা জানাই এবং শ্রদ্ধা জানিয়ে বিধানসভাতে কয়েকটি কথা বলতে চাই আমরা আশা করেছিলাম যে এই ধরনের শতবর্ষে কেন্দ্রীয় সরকার পালন করবেন। কিন্তু আমার তা দেখতে পাচ্ছি না। তিনি শুধু ভারতবর্ষের একজন বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী নেতা ছিলেন না, তিনি দীর্ঘদিন এই বিধানসভার সদস্যও ছিলেন। ১৯২৬ সালে তিনি বঙ্গীয় বিধান পরিষদের সদস্য ছিলেন—১৯৫০ সাল পর্যন্ত তিনি সদস্য ছিলেন। আমাদের কাছে এটা সবচেয়ে বড় কথা যে তাঁর জীবনের কথা আজকে আমরা আলোচনা করছি এই প্রজন্মের কাছে। সবচেয়ে বড় ঘটনা আমরা যেটা দেখতে পাচ্ছি সেটা হল, শরৎচন্দ্র বসু কেন্দ্রীয় আইনসভার এবং পরবর্তীকালে বিরোধী দলের নেতা তিনি ছিলেন। নেহেরুর নেতৃত্বে যখন অন্তর্বর্তী সরকার গঠিত হয় তখন তিনি মন্ত্রী ছিলেন। আমাদের কাছে এটা গৌরবের কথা যে, সেদিন শরৎচন্দ্র বসু জওহরলাল নেহেরুর সঙ্গে তাঁর রাজনৈতিক ক্ষেত্রে মত পার্থক্য ঘটেছিল। দেশ বিভাগের ক্ষেত্রে এই মত পার্থক্যের জন্যই তিনি সেদিন অত্যন্ত বলিষ্ঠভাবে তাঁর মন্ত্রিত্ব পদ ত্যাগ করেছিলেন আজকে আমরা দ্বিখণ্ডিত বাংলা এবং দ্বিখণ্ডিত ভারতবর্ষের মধ্যে আমরা আজ বাস করছি। আজকে সাম্প্রদায়িকতার ভিত্তিতে ভারতবর্ষকে ইংরেজ চক্রান্ত করে যেভাবে ভাগ করে যায়, সাম্প্রদায়িক দাঙ্গা যাতে সৃষ্টি না হয় তারজন্য তিনি নিরলস সংগ্রাম করেছিলেন। আমরা অতীতে দেখতে পাই যে, তাঁর নেতৃত্বে ১৯৪১ সালে বাংলার শের—শের-ই-বেঙ্গল, ফজলুল হক প্রোগ্রেসিভ পার্টি গঠন করেছিলেন এবং মন্ত্রিসভা গঠন করেছিলেন। আমাদের দুর্ভাগ্য মাননীয় স্পিকার মহোদয়, এই মন্ত্রী সভায় তিনি যোগদান করার আগে ইংরাজ সাম্রাজ্যবাদী শক্তি ১৯৪১ সালের ডিসেম্বর মাসে তাঁকে গ্রেপ্তার করে দক্ষিণ ভারতের জেলে অন্তরীণ করে রাখে। সেদিন তিনি মন্ত্রিসভায় যোগদান করতে পারেননি। সেই মন্ত্রিসভা টেঁকেনি, ইতিহাস এই কথা বলে। সেদিন আমাদের স্বাধীনতা সংগ্রামীদের অন্যতম নেতা শরৎচন্দ্র বসু এবং ফজলুল হক-এর কোয়ালিশন মন্ত্রিসভা যদি গঠিত হতে পারত, তাহলে হয়ত ভারতবর্ষের রাজনীতি অন্যরূপ নিত। আমাদের বাংলা তথা ভারতবর্ষ ভাগ হত না। তাই আজকে এই সভায় দাঁড়িয়ে আমি তাঁকে শ্রদ্ধা জানাই এবং স্মরণ করি। আমরা বিস্মৃত হয়ে যাই এবং বার বার ভুলে যাই, বিশেষ করে যাঁরা আমাদের দেশের জন্য, দেশের মানুষের জন্য নিরলস সংগ্রাম করেছেন, তাঁদের কথা ভুলে যাই। সেজন্যই আজ আমাদের এই অবস্থা। আজকের দিনটা শতবর্ষের দিন, এই দিনে তাঁর প্রতি শ্রদ্ধা জানাই এবং আশা করি বিধানসভার সদস্যরা আজকের দিনটিকে স্মরণ করে তাঁর প্রতি শ্রদ্ধা জানাবেন।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ শ্রী শরৎচন্দ্র বসু মহাশয়ের জন্ম শতবর্ষ। আমাদের অনেকেরই সৌভাগ্য হয়েছিল, শরৎচন্দ্র বসুর সাথে একসঙ্গে অন্দোলন করার, আন্দোলনে অংশগ্রহণ করার।

[4-40—4-50 P.M.]

তাঁর স্মৃতি রোমন্থন করতে গিয়ে কৃতজ্ঞ চিত্তে তাঁকে স্মরণ করছি। তিনিই একমাত্র নেতা যিনি দেশ বিভাগের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিলেন। তৎকালীন আমার মনে আছে সেই সভায় বসে সিদ্ধান্ত গ্রহণ করা হয় যে বাংলাকে ভাগ করা হবে। আমি যে অঞ্চলে বাস করি তার পাশেই একটা সিংহী পার্ক আছে, সেখানে ডাঃ প্রফুল্লচন্দ্র ঘোষের নেতৃত্বে এবং উদ্যোগে দেশ বিভাগের প্রস্তাব উত্থাপিত হয়েছিল এবং সেই প্রস্তাবে শ্রী শ্যামাপ্রসাদ মুখার্জিও ছিলেন। একমাত্র শরৎচন্দ্র বসুই সেই প্রস্তাবে সমর্থন না জানিয়ে চলে গেছিলেন। তিনি আপত্তি জানিয়েছিলেন যে এতে সর্বনাশ হয়ে যাবে এবং তারপর থেকেই তিনি কংগ্রেসের সঙ্গে আর কোনও সম্পর্ক রাখেননি। তিনি যে ভবিষ্যৎবাণী করেছিলেন আজকে আমরা প্রতিপদে সেটা দেখছি। তিনি সঠিক সিদ্ধান্তই নিয়েছিলেন। মাননীয় শরৎচন্দ্র বসু একদিকে যেমন জননেতা ছিলেন তেমনি মানুষের কাছেও জনপ্রিয় ছিলেন। তিনি আইনজ্ঞ হিসাবেও এক নম্বরে ছিলেন। বিধানসভার অভ্যন্তরে বিভিন্ন সময়ে তাঁর বক্তৃতায় আমি অনুপ্রেরিত হয়েছি, তিনি দেশপ্রেমের নজির হয়ে থেকে গেছেন। কাজেই আজকে জন্ম শতবার্ষিকীতে আমাদের সকলে মিলে তাঁকে স্মরণ করা উচিত। তিনিই একমাত্র দেশ বিভাগের বিরুদ্ধে সারা দেশে আলোড়ন সৃষ্টি করেছিলেন। তিনি আমাদের গর্ব। শরৎচন্দ্র তার বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছিলেন এবং তিনি বাংলার ভবিষ্যৎ সম্পর্কে ভবিষ্যৎবাণী করে গিয়েছিলেন। আজকে আমরা তা প্রতি পদে পদে দেখতে পাচ্ছি। আজকে কেন্দ্রের রাজীব সরকার শরৎচন্দ্র বসুর বা ক্ষুদিরামের জন্ম শতবার্ষিকী পালন করবেন না কারণ তাদের স্থান নেই সেখানে। সুতরাং এই বিধানসভার অভ্যন্তরে থেকে হলেও তাঁকে আমাদের সশ্রদ্ধ অভিবাদন জানিয়ে তাঁকে স্মরণ করুন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় স্পিকার স্যার, আজকে যে বিধানসভাতে শরৎচন্দ্র বসু মহাশয়ের জন্মশতবার্ষিকী নিয়ে আমরা আলোচনা করতে উদ্যোগী হয়েছি এরজন্য আমরা সকলেই কৃতজ্ঞ এবং সেইজন্য প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাই এই আলোচনায় আমাকে অংশগ্রহণ করতে দিয়েছেন বলে। তিনিই একমাত্র নেতা যিনি অখণ্ড স্বাধীনতা ভারতবর্ষের কথা ভাবতেন। ভারতবর্ষ অখণ্ড হয়ে যাক এবং দেশ বিভাগ হয়ে যাক তিনি কখনও চাননি। সেইজন্য যখনই দেখলেন ভারতবর্ষ ভাগ হয়ে যাচ্ছে শরৎচন্দ্র বসু তখনই চেষ্টা করলেন বাংলার অখণ্ডতা রাখবার জন্যে, এর বিরুদ্ধে রুখে দাঁড়ালেন। এই ইতিহাস আমরা সকলেই জানি। সুতরাং শচীনবাবু সঠিকভাবেই বলেছেন যে শরৎচন্দ্র বসু একমাত্র নেতা যিনি কংগ্রেসের বিরুদ্ধে গেছিলেন এবং পার্টিশনের বিরোধিতা করেছিলেন। অধিকাংশ বাঙালি তথা তৎকালীন হিন্দু নেতারাও ভাগ চেয়েছিলেন। কারণ তারা ভেবেছিলেন বাংলায় মুসলমান সংখ্যাগরিষ্ঠতা হবে সেই চেতনা থেকে এবং রাজনীতির থেকেই সেদিন তারা বাংলাকে ভাগ করতে চেয়েছিলেন এবং পার্টিশনের দাবি করেছিলেন। উনি যে মুহূর্তে দেখলেন তখন থেকে উনি শেষ মুহূর্ত পর্যন্ত বাংলাকে অখণ্ড রাখবার জন্য চেষ্টা করেছিলেন। শরৎচন্দ্রের মূল্যায়ন আমরা সঠিকভাবে করতে পারিনি। তবে সুভাষচন্দ্র বসুকে নেতাজী সুভাষচন্দ্র বসুতে পরিণত করতে তাঁর বিশেষ অবদান ছিল। শরৎচন্দ্র বসু দীর্ঘ সময়ে অপ্রকাশ্যে থেকে সুভাষ বসুকে নেতাজী গড়ে তোলার ক্ষেত্রে বিরাট ভূমিকা পালন করেছিলেন।

সেদিক থেকেও আমরা মনে করতে পারি যে নেতাজী যিনি ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের সবচেয়ে উজ্জ্বল নক্ষত্র, যিনি ব্রিটিশ বিরোধী লড়াইয়ে মুখ্য নেতৃত্ব দিয়েছিলেন—তাঁকে আমরা পেয়েছিলাম, যদিও তাঁর বিদেশি শিক্ষা ছিল—সবকিছুর মধ্যে থেকে শরৎচন্দ্রের যে ভূমিকা ছিল সেই কথা আজকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করতে হবে। মাননীয় স্পিকার মহাশয়, শরৎচন্দ্র বসুর কথা আজকে সঙ্গতভাবেই উঠেছে, দিল্লির শাসন ক্ষমতায় আজকে যারা প্রতিষ্ঠিত তারা বাংলার নবজাগরণের যে মণীষীরা আছে তাদের জন্ম শতবর্ষ নিয়ে উদ্‌যাপনের কথা চিন্তা করে না, স্বাধীনতার যে বীজমন্ত্র বাংলা থেকে উঠেছিল এবং তার যে স্পৃহা বাংলা থেকে দেখা গিয়েছিল তা সমস্ত ভারতবর্ষকে আলোড়িত করেছিল। আমরা দেখেছি যে বাংলার নবজাগরণের মণীষীদের মেধা আজকে উপেক্ষিত, কিন্তু জওহরলাল নেহেরুর জন্ম শতবর্ষে আজকে যেভাবে অর্থ ব্যয় করা হচ্ছে ৪০০ কোটি টাকা, অথচ সেখানে দেখা যাচ্ছে যে যারা প্রকৃত স্বাধীনতার শহীদ এবং ভারতবর্ষের মুক্তির জন্য যারা প্রাণ উৎসর্গ করেছিলেন তাদের প্রতি দিল্লির যে উপেক্ষা সেটা আমরা লক্ষ্য করছি। সেইজন্য আজকে শরৎচন্দ্র বসুর জন্ম শতবর্ষ উপলক্ষ্যে আমরা আশা করব তার জন্ম শতবর্ষ পালন করা হোক এবং সেই সঙ্গে সঙ্গে নতুনভাবে জাতীয় মুল্যায়নের কাজটা শুরু করা হোক, এই কথা বলে তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজ বাংলার নেতা শরৎচন্দ্র বসুর জন্ম শতবর্ষ উপলক্ষ্যে তাঁর প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছি। শরৎচন্দ্র বসু আর নেতাজী সুভাষচন্দ্র বসু এঁরা অভিন্ন হৃদয়ের ছিলেন। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয় বলেছেন নেতাজীকে গড়ে তোলার পিছনে শরৎচন্দ্র বসুর অবদান কম ছিল না। যখন হ্যান্ডারসানিক যুগ চলছিল সেই কালাদিবসে শরৎচন্দ্র বসুর বলিষ্ঠ কণ্ঠস্বর জনগণকে অত্যাচারের বিরুদ্ধে রুখে দাঁড়াতে সব সময় আমাদের সাহায্য করেছে। যখন চিটগাং আরমারি কেস হয় তখন ঐ কালাযুগের আসামীদেরে পক্ষে যখন কোনও কৌশলী পাওয়া যায়নি সেই সময় শরৎচন্দ্র বসু সবার আগে এগিয়ে গিয়েছিলেন। কমরেড গণেশ ঘোষ এবং অন্যান্যরা যখন আরমারি কেসে বন্দি, আমরা যখন জেলখানায় অনশন করছিলাম মুক্তির জন্য তখন উনি আমাদের সঙ্গে দেখা করতে গিয়েছিলেন এবং সহায়তা করার চেষ্টা করেছিলেন মুক্তির জন্য। কংগ্রেসিদের রাজত্বে যখন কালাকানুন চলছিল আমরা যখন ফেরার, যখন গুলি চলছে সেই সময় তিনি জেলের ভিতরে সিভিল লিবার্টির জন্য সংগ্রাম করেছিলেন। এই কথা ঠিক তিনি ভারত ভাগের বিরুদ্ধে বলিষ্ঠভাবে এগিয়ে গিয়েছিলেন, কাজেই তিনি যে অবদান রেখে গিয়েছিলেন তার যে কার্যকলাপ তা এখনও আমরা বিচার বিশ্লেষণ করতে পারিনি। আজকে পশ্চিমবাংলার বিধানসভা থেকে তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করার জন্য যে ব্যবস্থা নিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই এবং আর একবার শরৎচন্দ্র বসুর প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনি খুব ভাল একটা বিষয়ে—শরৎচন্দ্র বসুর জন্ম শতবার্ষিকী উপলক্ষে আমাদের সকলকে বলার একটা সুযোগ

করে দিয়েছেন। মাননীয় সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী প্রথমে শুরু করেছেন। আমরা সকলেই জানি যে বঙ্গভঙ্গের বিরুদ্ধে বঙ্গ সন্তান শরৎচন্দ্র বসু মাথা তুলে দাঁড়িয়েছেন, বিরোধিতা করেছেন, এটা বাঙালির কাছে গর্ব, সকলের কাছে গর্ব। আমরা জানি যে কংগ্রেসের মধ্য দিয়ে কংগ্রেসের বিরোধিতা করার মানসিকতা তাঁর আছে, এটাই কংগ্রেসের রাজনৈতিক একটা বিশেষ চরিত্র। আজকে আমি খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম মাননীয় সদস্য শচীনবাবুর তরফ থেকে কোনও নেতাকে অশ্রদ্ধা করে যদি আর একজনকে শ্রদ্ধা জানানো হয় তাহলে আমার মনে হয় সেটা ঠিক হয় না। শ্রদ্ধা .জানাতে হবে কিন্তু জওহরলাল নেহেরুকে ছোট করে নয়। তাঁর কেন হচ্ছে, এঁর কেন হচ্ছে না এইভাবে নয়। এই রকম একটা সুন্দর পরিবেশ সৃষ্টি হয়েছে, আমার মনে হয় তিনিও নেতা, ইনিও নেতা, বাঙালি হিসাবে ইনি আরও গর্বের বিষয় আমাদের কাছে। আজকে জয়ন্তবাবু যা বললেন আমি কয়েকটি চিঠি পড়েছিলাম নেতাজীর সঙ্গে শরৎবাবুর পত্রালাপ। নেতাজী যখন বিলেতে আছেন সেই সময় শরৎচন্দ্র বসু তাঁকে মানসিক দিক থেকে তৈরি করতে সাহায্য করেছিলেন, সেটা অত্যন্ত আনন্দের কথা। নেতাজী বলেছিলেন পয়সা রোজগার করে আমি তোমার বেশি উপকার করতে পারব না, দেশে ফিরে দেশের কাজ করতে হবে। টি. ভি.-তে দেখেছি শরৎচন্দ্র বসুর শতবার্ষিকী উপলক্ষে শরৎচন্দ্রের পুরো জীবনী দেখানো হয়েছে একদিন। ক্ষুদিরাম বসুর একদিন দেখিয়েছে। এটাও ঠিক যে শরৎচন্দ্র বসুর জন্য যাঁরা আজকে মনে করছেন তাঁর শতবার্ষিকী কেন্দ্রীয় সরকার করেননি, দিল্লি করলে ভাল হত, কিন্তু যে মাটিতে আমরা দাঁড়িয়ে আছি এই মাটিতে পশ্চিমবঙ্গ সরকার যদি তাঁর গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতেন তাহলে আমরা খুশি হতাম। মৌলিক দায়িত্ব কিন্তু যে দেশের সন্তান, বাঙালি বলে যাঁর সম্বন্ধে আমরা গর্ব করি সেই বাংলার সরকার কিন্তু তাঁর প্রতি শ্রদ্ধা জানাবার জন্য উপযুক্ত ব্যবস্থা করেননি। যদি করতেন তাহলে অন্যদিকে অঙ্গুলি হেলন করলে ভাল হত। এটা হচ্ছে তাঁর পীঠস্থান। সেজন্য আমি বলব শরৎচন্দ্র বসু, ক্ষুদিরাম বসুর প্রতি সকলের শ্রদ্ধা আছে, তাঁরা দেশের মণীষী ব্যক্তি, দেশের জন্য তাঁরা আত্মত্যাগ করেছেন। দেশ আজ স্বাধীন হয়েছে, আমরা স্বাধীনতার পরে ক্রিম ভোগ করছি। স্বাধীনতা সংগ্রামের যে ভূমিকা সেটা কত জনের আছে জানি না, যাঁরা আছেন তাঁরা সকলেই শ্রদ্ধেয়। আমি তাই আপনার মাধ্যমে পরিষ্কারভাবে জানাতে চাই আমরা কেন্দ্রীয় সরকারকে বলব, তার সঙ্গে আমার মনে হয় আজকে সকলে একমত হয়ে একটা রেজলিউশন গ্রহণ করুন যে শরৎচন্দ্র বসুর শতবার্ষিকী উপলক্ষে পশ্চিমবঙ্গ সরকার যেন অবিলম্বে একটা বিরাট কর্মসূচি গ্রহণ করেন, তারজন্য যেন উপযুক্ত অর্থ মঞ্জুর করা হয় এবং শরৎ শতবার্ষিকী উপলক্ষে কেন্দ্রীয় সরকার যেন শরৎচন্দ্র বসু একটা ডাক টিকিট বের করার ব্যবস্থা করেন আপনার কাছে আমি এই প্রস্তাব করছি। আপনি সেই প্রস্তাব পাঠান যে তাঁর স্মৃতি উপলক্ষে ভারতবর্ষে একটা ডাক টিকিট বেরুক এবং তার সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের যে নৈতিক দায়িত্ব আছে সেটাও যদি পালন করা হয় তাহলে আমার মনে হয় আরও ভাল হয়। এই কয়েকটি কথা বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। যাঁরা উদ্যোক্তা তাঁদের প্রতিও আমার ধন্যবাদ জানাচ্ছি। পশ্চিমবঙ্গে এটা করে তারপর ভারতবর্ষের অন্য দিকে অঙ্গুলি দেখালে ভাল হবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শরৎচন্দ্র বসুর জন্ম শতবর্ষে বিধানসভার

পক্ষ থেকে তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদনের জন্য যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে এটা অত্যন্ত সময়োচিত এবং উপযুক্ত বলে আমি মনে করি এবং এর দ্বারা আমরা একটা নৈতিক দায়িত্ব পালন করতে পারলাম বলে মনে করতে পারি। আমি আজকে এই মুহূর্তে শরৎচন্দ্র বসুর প্রতি শ্রদ্ধা নিবেদন করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, আমাদের দেশের স্বাধীনতা আন্দোলনের ইতিহাসে শরৎচন্দ্র বসু তথা বসু পরিবারের একটা বিশেষ ভূমিকা আছে এবং তারা নির্ভীকভাবে দেশের স্বাধীনতা অন্দোলনে অংশগ্রহণ করেছেন এবং বিভিন্ন ঘাত প্রতিঘাতের মধ্য দিয়ে তাঁরা সেই আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করেছেন এবং এই আন্দোলনের ইতিহাসে শরৎচন্দ্র বসু তথা বসু পরিবারের একটা বিশেষ ভূমিকা আছে এবং তারা নির্ভীকভাবে দেশের স্বাধীনতা আন্দোলনে অংশগ্রহণ করেছেন এবং বিভিন্ন ঘাত প্রতিঘাতের মধ্য দিয়ে তাঁরা সেই আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করেছেন এবং এই আন্দোলনের প্রতিটি ক্ষেত্রে প্রগতিশীল মতবাদ, প্রগতিশীল চিন্তাভাবনা যাতে আমাদের দেশের সমাজ ব্যবস্থা রাষ্ট্র ব্যবস্থায় কায়েম হতে পারে তার জন্য চেষ্টা করে গেছেন এবং সেই আন্দোলনে নিজেদেরও শরিক করেছেন। আজকে শরৎচন্দ্র বসুর জন্ম শতবার্ষিকী উপলক্ষ নিশ্চয় দেশের সমস্ত মানুষের একটা দায়িত্ব আছে। এই কথা অস্বীকার করবার উপায় নেই—একটু আগে আমাদের বিরোধী দলের ডেপুটি লিডার মহাশয় যে কথা বললেন সেটা ঠিক যে, সমসাময়িক তৎকালীন যুগে যেসমস্ত রাজনীতিবিদ্ ছিলেন তাদেরও যথাযোগ্য মূল্যায়ন করে তাদের প্রতি শ্রদ্ধা প্রদর্শন করবার ব্যবস্থা যদি কেন্দ্রীয় সরকার করতেন তাহলে এটা কোনও সমালোচনার বিষয়বস্তু হত না। বিশেষ একটি ক্ষেত্রে ব্যাপক উদ্যোগ গ্রহণ করা হচ্ছে, আবার অনুরূপ অনেক ক্ষেত্রেই সেইগুলিকে উপেক্ষা করা হচ্ছে। সুতরাং সেই আলোচনাটাও এর মধ্যে এসে যাওয়ায় এটা কোনও পক্ষপাত দোষে দুষ্ট নয়। যাই হোক, আমি সেই বিতর্কের মধ্যে যেতে চাচ্ছি না। আজকে বিধানসভার পক্ষ থেকে তাঁর প্রতি আমরা শ্রদ্ধা নিবেদন করবার যে সুযোগ পেলাম সেইজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাই। আমাদের দেশের স্বাধীনতার ইতিহাসে বসু পরিবারের একটা বিরাট অবদান আছে, অবিস্মরণীয় অবদান আছে। আমি তাঁর প্রতি আন্তরিক শ্রদ্ধা নিবেদন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতা সংগ্রামের একটি স্মরণীয় নাম হল শ্রদ্ধেয় শরৎচন্দ্র বসু মহাশয় এবং তাঁর প্রতি শ্রদ্ধা জানাবার সুযোগ পেয়ে আমি সর্ব প্রথমেই আমাদের দলের পক্ষ থেকে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে তা বটেই, দেশ বিভাগের বিরুদ্ধেও তাঁর যে বলিষ্ঠ ভূমিকা, অবদান ছিল সেটা চিরকাল স্মরণযোগ্য হয়ে থাকবে। স্বাধীনোত্তরকালে ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলনে তিনি যতদিন জীবিত ছিলেন, সেখানেও তাঁর একটা বলিষ্ঠ ভূমিকা ছিল। আজকে সেই কথা আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ না করে পারি না। ভারতবর্ষের সংবিধান রচনা করার পরে প্রথম যে নির্বাচন হল, সেই নির্বাচনের প্রাক্কালে তিনি কংগ্রেস থেকে বেরিয়ে এসেছিলেন তাদের নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে এবং সেখানে কংগ্রেস বিরোধী একটা মোর্চা ইউনাইটেড সোসালিস্ট অর্গানাইজেশন গড়ে ওঠে নেতাজী ভবনে তাঁরই সভাপতিত্ব। সেখান থেকেই তিনি গণতান্ত্রিক আন্দোলন, বামপন্থী আন্দোলনের মোর্চা গড়ে তুলতে চেয়েছিলেন। কাজেই তার

সেই সমস্ত ভূমিকা আমরা স্মরণ না করে পারি না। আমি আর বেশি কথা বলতে চাই না। শ্রদ্ধা জানাবার অধিকার সকলেরই আছে। কিন্তু আজকের এই বিশেষ দিনে আমরা তার প্রতি শ্রদ্ধা জানাবার সুযোগ পেয়ে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি এই স্বাধীনতা আন্দোলনের মধ্য দিয়ে ভারতবর্ষের শোষিত, নিপীড়িত, নির্যাতিত মানুষের মুক্তির স্বপ্ন দেখেছিলেন এবং সুখী সমৃদ্ধশালী ভারতবর্ষ গড়ে তোলার স্বপ্ন দেখেছিলেন। আ হার্ড রিয়ালিটি—আজকে একটা কঠোর বাস্তব সত্য যে, স্বাধীনতার ৪২ বছর পরেও ভারতবর্ষের যে চিত্র আমরা দেখছি তাতে সত্যিই আমরা নিজেদেরকে অপরাধী বলে মনে করছি। আজকে ভারতবর্ষের যে চিত্র তাতে বিশেষভাবে আমরা সত্যিই নিজেদের অপরাধী বলে মনে করি। কারণ, উত্তরসূরী হিসাবে তাঁর আরব্ধ কাজ তা আজও আমরা সম্পন্ন করতে পারিনি। টি. ভি.তে কে কি শ্রদ্ধা দেখাল না দেখাল, সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে, তিনি যে স্বপ্ন দেখেছিলেন তাকে বাস্তবায়িত করার ক্ষেত্রে আমরা কতটুকু কি করতে পেরেছি। স্যার, তাঁর প্রতি শ্রদ্ধা জানিয়ে পরিশেষে বলছি, তাঁর আরব্ধ কাজ এ স্বপ্ন বাস্তবায়িত করার পথে যদি আমরা এগিয়ে যেতে পরি তাহলেই তাঁর প্রতি আমরা যথোচিত শ্রদ্ধা জানাতে পারব।

[5-00—5-10 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আজকে যে মহান পুরুষের জন্মশতবার্ষিকী আমরা পালন করছি তাঁর প্রতি আমার শ্রদ্ধা জানাচ্ছি। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে স্বাধীনতা সংগ্রামের সেই দিনগুলির কথা আমার মনে পড়ছে। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে ভবানীপুরের এলগিন রোডের বসু ভবন একটি উল্লেখযোগ্য স্মরণীয় স্থান, কেন্দ্র। যখন ইউনাইটেড সোসালিস্ট অর্গানাইজেশন প্রতিষ্ঠিত হয় তখন বিভিন্ন বামপন্থী দলের প্রতিনিধিরা সেই বাড়িতে যে বৈঠক হয় তাতে উপস্থিত ছিলেন। স্যার, আমারও সুযোগ হয়েছিল সেই বৈঠকে উপস্থিত থাকার। সেদিন আলোচনার সময় অনেক কথাই উঠেছিল। আমাদের দেশ স্বাধীন হবার প্রাক্কালে দাঙ্গা রোধ করার জন্য, সাম্প্রদায়িকতা রোধ করার জন্য এখানে গড়ে উঠেছিল শান্তি-সেনা। অনেকেই জানেন জ্যোতির্ময়ী দেবী সেই দাঙ্গা বিরোধী মিছিলে মারা যান। তারপর তা বেআইনি করা হল। তারপর স্বাধীন দেশে আমরা দেখলাম প্রথম আঘাত এল ওয়েস্ট বেঙ্গল সিকিউরিটি অ্যাক্ট এবং আমাদের দল আর. সি. পি. আই. তার প্রথম বলি। সেদিন মিছিল করতে গিয়ে শিশির মণ্ডল মারা যান। সেদিন ময়দানের সভায় আমিও ছিলাম এবং সেখানে শরৎবাবুর যে দৃপ্ত ভাষণ দিয়েছিলেন তা সকলকে উদ্দিপ্ত করেছিল এবং সকলের মন তাতে উদ্বেলিত হয়ে পড়েছিল। আমাদের দেশ বিভক্ত হল এবং সাম্প্রদায়িকতার সূচনা করে দিয়ে গেল ইংরেজ সাম্রাজ্যবাদ। যাঁরা দেশবরণ বলে কথিত ছিলেন লর্ড মাউন্ট ব্যাটেনের কাছে তাঁরা আত্মসমর্পণ করলেন কেন? সেদিন একদিকে আমাদের মন ক্রোধে এবং অন্যদিকে বেদনায় ভরে গিয়েছিল। স্বাধীনতার পর ইংরাজ আমলের সিকিউরিটি অ্যাক্ট কেন প্রযোজ্য হল। আমরা ভাবতে বসলাম তাহলে আগামী দিনে কি আসছে? তারপর ক্রমশ সভা, শোভাযাত্রা নিয়ন্ত্রণ বিল ইত্যাদির কথা আমরা জানি। শরৎচন্দ্র বসু মহাশয়ের অনুজ সুভাষচন্দ্র যে গৃহ থেকে অন্তর্ধান হয়েছিলেন এবং কিভাবে হয়েছিলেন সেসব কাহিনী অনেকেই জানেন।

রাসবিহারী বসু যখন জাপানে গিয়েছিলেন, সন্ত্রাসবাদী আন্দোলনের সময় সুন্দরবনে যে বিদেশ থেকে অস্ত্র আমদানি করা হত সে সব কাহিনী আমরা অনেক শুনেছি। তিনি সেই সময়ে যে কথা বলেছিলেন, খুব বেশি দিনের কথা নয়, আজকে সেই কথাগুলি আমার মনে পড়ছে। এটা ঠিক কথা যে স্বাধীনতার এতদিন পরেও যে আকাঙ্খা, যে প্রতিশ্রুতি, যে মূল্যবোধ আমাদের দেশের মানুষ দিয়েছে, শুধু বাংলা নয়, সারা ভারতবর্ষের মানুষই দিয়েছে, এমন কি নাগাল্যান্ডের রানি গুইদালো, পাঞ্জাবের ভগত সিং এবং আরও অনেক শহিদ দিয়েছে, তাদের উপরে অনেক অত্যাচার, অনেক পীড়ন হয়েছে, যুদ্ধের সময়ে গ্রামকে গ্রাম জ্বালিয়ে দেওয়া হয়েছে, সে সব ইতিহাস আছে। আমরা স্বাধীনতার পরে সমাজতান্ত্রিক আন্দোলনকে নতুন পর্যায়ে করতে হবে এই প্রেরণা, এই শিক্ষা শ্রদ্ধেয় শরৎচন্দ্র বসুর কাছ থেকে পেয়েছিলাম। সে জন্য আজও সেই সংগ্রাম আমার করতে হচ্ছে এবং করতে হবে। তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদন তখনই স্বার্থক করে তুলতে পারব যদি সারা ভারতবর্ষের মানুষকে যে সমাজতান্ত্রিক আন্দোলনের প্রেরণা তিনি দিয়েছিলেন সেই আন্দোলনের ঢেউকে যদি আমরা গ্রামে গ্রামে, বন্দরে বন্দরে, কলকারখানায় পৌঁছে দিতে পারি সেই আদর্শকে সামনে রেখে। শরৎচন্দ্র বসু এবং আরও অনেক শ্রদ্ধেয় মণীষীর নাম আছে। আজকে বিশেষভাবে এই নাম আমার কাছে স্মরণীয়, বরণীয়। আমি আর একবার তাঁর প্রতি আমার শ্রদ্ধা জানিয়ে এবং সকল বরণীয় ব্যক্তিদের প্রতি শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ আজকে আমাদের ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের বিশিষ্ট নেতা শ্রদ্ধেয় শরৎচন্দ্র বসুর জন্মশতবর্ষের দিনে এই বিষয়ে উত্থাপন করার অনুমতি দিয়েছেন। আমাদের এই বিধানসভার সকল পক্ষের সদস্যরা তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদন করেছেন, আমিও তাঁর প্রতি আমার শ্রদ্ধা নিবেদন করছি। শরৎচন্দ্র বসু ভারতবর্ষের স্বাধীনতার বিশিষ্ট নেতা ছিলেন। তাঁর অবদানের কথা মাননীয় সদস্য উল্লেখ করেছেন। শ্রীমতী অপরাজিতা গোপ্পী যে কথা বলেছেন আমি সেই কথারই পুনরাবৃত্তি করছি। শরৎচন্দ্র বসু সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, হিন্দু-মুসলমানের যৌথভাবে সংগ্রাম গড়ে তোলার জন্য মিলিত চেষ্টা করেছিলেন। একথা ঠিক যে ১৯৪১ সালে শরৎচন্দ্র বসু এবং ফজলুল হক, এই দু'জনে মিলে কোয়ালিশন পার্টির মন্ত্রিসভা তৈরি করেছিলেন। শরৎচন্দ্র বসু যদি সেই মন্ত্রী সভায় থাকতে পারতেন, ২ জনে মিলে যদি নেতৃত্ব দিতে পারতেন তাহলে ভারতবর্ষের ভাগ্য হয়ত অন্য রকম হতে পারত। কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে ইংরেজ সাম্রাজ্যবাদ তাঁকে গ্রেপ্তার করে নিয়ে যায়। তারপরে নানা কারণে যখন দেশ বিভাগ অবশ্যম্ভাবী হয়ে ওঠে তখন শরৎচন্দ্র এবং সুরাবর্দী সাহেব আবুল হাসানের সঙ্গে একটা কর্মসূচি নিয়ে আপ্রাণ চেষ্টা করেন যে কিভাবে দেশ বিভাগ রোখা যায়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেখানেই সেই শরৎ-সুরাবর্দী ফর্মুলা কার্যকর হয়নি। সেটা হয়েও ভারতবর্ষের ভাগ্য অন্যভাবে নিয়ন্ত্রিত হত। আর একটি বিষয়ে আমি এখানে উল্লেখ করতে চাই। চিনে এবং এশিয়ার ভূখণ্ডে গ্রেট অক্টোবর রেভলিউশনের পরে নতুন করে যখন সমাজতন্ত্র প্রতিষ্ঠা হতে চলেছে সেই সময়ে ভারতবর্ষের যারা আমাদের দেশের জাতীয় নেতা তাদের মধ্যে একজন জওহরলাল নেহেরু চিয়াং কাইশেষকে সমর্থন করেছিলেন, মাও সে তুংকে সমর্থন করেননি। তখন কমিউনিস্ট পার্টি এবং শরৎচন্দ্র বসু প্রথম দাঁড়িয়ে জওহরলাল-এর কাছে

দাবি করেছিলেন যে মাও সে তুংকে সমর্থন জানান, স্বীকৃতি দিন। এটা ইতিহাস হয়ে আছে। আর একটি বিষয়ে কেউ কেউ উল্লেখ করেছেন যে যখন তিনি কংগ্রেস থেকে পদত্যাগ করে চলে এলেন তখন কমিউনিস্টদের সঙ্গে শরৎচন্দ্রও সেই সোসালিস্ট রিপাবলিক পার্টি গঠন করেছিলেন।

[5-10—5-20 P.M.]

বসু পরিবারের অন্যতম শ্রেষ্ঠ সন্তান শরৎচন্দ্র বসু কেবল নেতাজী সুভাষ বসুর অগ্রজই নন, বিভিন্ন ক্ষেত্রে নিজ কৃতিত্বের পরিচয় দিয়ে তিনি জাতীয় জীবনে এক বিশিষ্ট মর্যাদার আসনে নিজেকে প্রতিষ্ঠিত করতে সক্ষম হয়েছেন। একাধারে তিনি ছিলেন ভারতের স্বাধীনতা সংগ্রামের অগ্রগণ্য নেতা, প্রখ্যাত আইনজীবী, প্রথিতযশা সংসদীয় নেতা এবং বিশিষ্ট সাংবাদিক। বিখ্যাত ব্যারিস্টার শরৎচন্দ্র বসু কলকাতা হাইকোর্টে প্রথম সারির আইনজীবী ছিলেন। বিশেষ করে তাঁর জেরা করার পদ্ধতি আজও সবাই শ্রদ্ধার সঙ্গে স্মরণ করেন। তবে, অসহযোগ আন্দোলনে যোগ দেবার জন্য ত্রিশের দশকে তিনি এই পেশার কাজ ছেড়ে দেন। শরৎচন্দ্র বসু ১৯১৯ সালে কংগ্রেসে যোগ দেন এবং দেশ বিভাগের প্রতিবাদ ৬ই জানুয়ারি ১৯৪৭ সালে কংগ্রেস থেকে পদত্যাগ করা পর্যন্ত একটানা কংগ্রেসের মধ্যে থেকে, অগ্রবর্তী নেতৃত্বের আসনে বসে। স্বাধীনতা সংগ্রাম পরিচালনায় বিশিষ্ট ভূমিকা গ্রহণ করেন। ১৯২০ সালে সুভাষচন্দ্র বসু আই. সি. এস. ত্যাগ করে ভারতে এসে কংগ্রেসে যোগ দেবার পর ১৯৪১ সালে তাঁর দেশ থেকে অন্তর্ধানের সময় পর্যন্ত, বসু ভ্রাতৃদ্বয় ভারতের রাজনীতিতে বরাবর একত্র সংগ্রামী ভূমিকা পালন করে গেছেন। দু'জনেই দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের জীবদ্দশায় তাঁর নেতৃত্বে কাজ করেছেন। শরৎচন্দ্র বসু কংগ্রেস ওয়ার্কিং কমিটি এবং পার্লামেন্টারি বোর্ডের সদস্য ছিলেন। প্রথমে বঙ্গীয় বিধানসভা এবং পরে কেন্দ্রীয় আইনসভায় তিনি কংগ্রেস দলের নেতা ছিলেন। ১৯৩২ থেকে ১৯৩৫ এবং ১৯৩৯ থেকে ১৯৪৫, তিনি ইংরেজের জেলে বন্দি ছিলেন। শরৎচন্দ্র বসু বিপ্লবীদের নানাভাবে সাহায্য করেছেন। কলকাতার কুখ্যাত পুলিশ কমিশনার চার্লস টেগার্ট তাঁর গোপন রিপোর্টে শরৎচন্দ্র বসুকে বিপজ্জনক ব্যক্তি বলে আখ্যা দিয়ে বলেছেন, অর্থ দিয়ে ও অন্যান্য নানা উপায়ে শরৎচন্দ্র বিপ্লবীদের সাহায্য করেছেন। চট্টগ্রাম অস্ত্রাগার অভিযানের পর, ১৯৩১ সালে তিনি এই ঘটনার সঙ্গে যুক্ত বিপ্লবীদের পক্ষে আদালতে দাঁড়ান এবং এই মামলার জন্য তিনি অকাতরে অর্থ ব্যয় করেন। ১৯২৪ সালে শরৎচন্দ্র বসু প্রথম কলকাতা কর্পোরেশনের অল্ডারম্যান নির্বাচিত হন। ১৯৪৯ সালে সতীশচন্দ্র বসুর মৃত্যুতে দক্ষিণ কলকাতা কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গ বিধানসভার যে আসনটি শূন্য হয়, শরৎচন্দ্র বসু তার উপনির্বাচনে বামপন্থী প্রার্থী রূপে প্রতিদ্বন্দ্বিতা করেন এবং কংগ্রেস প্রার্থীকে বিপুল ভোটাধিক্যে পরাজিত করে নির্বাচিত হন। শরৎচন্দ্র বসু ভারতের স্বাধীনতা সংগ্রামের আপোষহীন যোদ্ধা ছিলেন। সুভাষচন্দ্রের নেতৃত্বে যখন কংগ্রেসের অভ্যন্তরে এবং পরবর্তীকালে কংগ্রেসের দক্ষিণ পন্থী নেতৃত্বের বিরুদ্ধে দাঁড়িয়ে ফরওয়ার্ড ব্লক ও বাম সংহতি কমিটির মাধ্যমে আপোষহীন সংগ্রাম পরিচালিত হয় তখন শরৎচন্দ্র বসু কেবল অনুজ সুভাষচন্দ্রের পাশেই ছিলেন না, এই সংগ্রামে তিনি বিভিন্ন কাজে স্বয়ং উদ্যোগী ভূমিকা গ্রহণ করেছিলেন। সাম্প্রদায়িক মৈত্রী রক্ষার ব্যাপারে শরৎচন্দ্র বরাবরই বিশিষ্ট ভূমিকা গ্রহণ করেছেন। কংগ্রেস থেকে বেরিয়ে এসে শরৎচন্দ্র বসু নিজের পৃথক দল সোসালিস্ট রিপাবলিকান পার্টি

গঠন করেন এবং ইংরাজি দৈনিক দি নেশন ও মহাজাতি প্রকাশ করেন। চিনে মাও সে তুং-এর নেতৃত্বে ১৯৪৯ সালে যখন কমিউনিস্ট শাসন প্রতিষ্ঠিত হয়, তখন ভারতের জাতীয় নেতাদের মধ্যে শরৎচন্দ্র বসুই প্রথম মাও সেতুংকে অভিনন্দন জানান এবং চিনের কমিউনিস্ট শাসনকে ভারতের পক্ষ থেকে স্বীকৃতি দেবার জন্য দাবি জানান। আজকে মাননীয় সত্যবাবু একটা কথা উল্লেখ করলেন যে কেন্দ্রীয় সরকার শরৎচন্দ্র বসু স্মৃতি রক্ষার্থে ডাক টিকিট বার করেছেন। তাঁকে আমি বলব, এই ব্যাপারে যিনি প্রধান উদ্যোগ নিয়েছিলেন তিনি হচ্ছেন বীর বাহাদুর সিং।

যিনি এক বছর আগে বিগত ৬ই সেপ্টেম্বর তারিখে এই ডাক টিকিটটি প্রকাশ করেছেন, তিনি আজ মারা গেছেন, তিনি হচ্ছেন তৎকালীন যোগাযোগ দপ্তরের কেন্দ্রীয় মন্ত্রী প্রয়াত বীর বাহাদুর সিং। তাঁর উদ্যোগেই এটা সম্ভব হয়েছে। আমি আবার সকলের সঙ্গে মিলিতভাবে শরৎচন্দ্র বসুর প্রতি আমার শ্রদ্ধা নিবেদন করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের অন্যতম পুরোধা শরৎচন্দ্র বসু মহাশয়ের জন্ম শতবার্ষিকী। আপনি আমাদের এই বিধানসভায় আজকে তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদনের যে সুযোগ করে দিয়েছেন তার জন্য অনেকেই আপনাকে ধন্যবাদ জানিয়েছেন, আমিও আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের যে ধারা সেই ধারা দুটো খাতে বয়ে ছিল। একটা খাত ছিল নিয়মতান্ত্রিক পদ্ধতিতে সংগ্রাম চালিয়ে যাওয়া, আর একটা খাত ছিল সশস্ত্র বিপ্লবের মাধ্যম ভারতবর্ষের স্বাধীনতা অর্জন করা। যাঁরা নিয়মতান্ত্রিক পদ্ধতিতে সংসদীয় রাজনীতির মধ্যে দিয়ে, সাংবিধানিক পদ্ধতির মধ্যে দিয়ে স্বাধীনতা সংগ্রামে দক্ষিণপন্থী ধারায় ছিলেন তাঁদের আজকে ঘটা করে জন্ম শতবার্ষিকী সারা ভারতবর্ষে পালিত হচ্ছে। অথচ যাঁরা বৈপ্লবিক পদ্ধতিতে সশস্ত্র স্বাধীনতা সংগ্রাম করেছিলেন, যাঁদের জন্য ভারতবর্ষে স্বাধীনতা এসেছে তাঁদের জন্ম শতবার্ষিকী সঠিক মর্যাদায় পালিত হচ্ছে না, তাঁদের আজকে অবহেলা করা হচ্ছে। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাঁদের প্রতি যথোচিত শ্রদ্ধা প্রদর্শন করছেন। শরৎচন্দ্র বসু মহাশয়ের স্ট্যাচু এই ফ্রন্ট সরকারের সময়েই প্রতিষ্ঠিত হয়েছে। বিভিন্ন স্বাধীনতা সংগ্রামী এবং বিপ্লবীদের মূর্তি কলকাতার বিভিন্ন জায়গায় বামফ্রন্ট সরকারের সময়েই প্রতিষ্ঠিত হয়েছে, তাঁদের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করা হয়েছে এবং হচ্ছে। বিগত ১২ বছর ধরে এই কাজ চলছে। ডাঃ বিধানচন্দ্র রায়ের জন্ম শতবার্ষিকীতে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে তাঁর মূর্তি প্রতিষ্ঠিত হয়েছে। অনেকেই আমরা খবর রাখি না যে, রাজ্য সরকারের পক্ষ থেকে শরৎচন্দ্র বসুর জন্ম শতবার্ষিকী কিভাবে পালিত হচ্ছে, এই সরকার কি কি করেছেন এবং করছেন। তাই অনেকেই অনেক কথা বলছেন। শরৎচন্দ্র বসু না থাকলে নেতাজী সুভাষচন্দ্র বসু, নেতাজী সুভাষচন্দ্র বসু হতে পারতেন না। যিনি না থাকলে নেতাজী সুভাষচন্দ্র বসুর দৈনন্দিন খরচ চলত না, যিনি না থাকলে নেতাজীর রাজনৈতিক জীবন অপূর্ণ থেকে যেত, যাঁর প্রেরণায় নেতাজী সুভাষচন্দ্র বসু সংগ্রামে ঝাঁপিয়ে পড়েছিলেন তিনি হচ্ছেন শরৎচন্দ্র বসু। অবশ্য এই সমস্ত কথা এখানে আজকে অনেকেই বলেছেন, আমি আর সেসব কথার পুনরুক্তি করতে চাই না। কিন্তু স্বাধীনতা সংগ্রাম যখন হয়েছিল তখন কংগ্রেস কোনও রাজনৈতিক দল ছিল না। তখন কংগ্রেস ছিল একটা প্ল্যাটফর্মে। সেখানে দক্ষিণ পন্থী কংগ্রেসি, বামপন্থী কংগ্রেসি,

সোসালিস্টরা, কমিউনিস্টরা, সকলেই ছিলেন। সমস্ত দলের লোকেরাই সেখানে ছিলেন। যাঁরা স্বাধীনতা সংগ্রাম করেছিলেন, লড়াই করেছিলেন তাঁরা সকলেই ছিলেন। সে সময়ে বিপ্লবী সংগ্রামের ধারক-বাহকদের মধ্যে, বিপ্লবী এবং সংগ্রামী স্রোতের মধ্যেই ছিলেন শরৎচন্দ্র বসু।

[5-20—5-30 P.M.]

আজকে ক্ষুদিরাম বসুর ক্ষেত্রে যে ঘটনা ঘটেছে শরৎচন্দ্র বোসের ক্ষেত্রেও তাই হয়েছে। কংগ্রেসের মধ্যে এমন প্রচুর নেতৃস্থানীয় ব্যক্তি ছিলেন যাঁরা দেশের জন্য প্রাণ দিয়েছেন, স্বাধীনতা আন্দোলনে অংশ গ্রহণ করেছিলেন, কংগ্রেসের ইতিহাস থেকে তাঁদের নাম মুছে দেওয়া হচ্ছে, তাঁদের নাম উল্লেখ পর্যন্ত করা হয়নি—এটা খুবই ক্ষোভের কথা। কারণ, ভারতবর্ষের ইতিহাসকে বিকৃত করে লেখা হচ্ছে। তাই পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজনে নতুন করে স্বাধীনতা সংগ্রামীদের ইতিহাস লিখেছেন, বামফ্রন্ট সরকারকে একটা পুস্তক নতুন করে বের করতে হয়েছে, কারণ, ভারতবর্ষের জাতীয় ইতিহাস উপেক্ষিত হয়েছে। প্রকৃত ঐতিহাসিক তথ্য উদ্ঘাটন করে যুব শক্তিকে তাঁদের সেই ইতিহাস পড়ানো দরকার আছে, জানানোর দরকার আছে। সেইজন্য আজকে শরৎচন্দ্র বসুর জীবনী আলোচনা করা দরকার। ভারতবর্ষে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে অথবা পার্টিশনের বিরুদ্ধে অথবা স্বাধীনতা সংগ্রামে অথবা বামপন্থী খাতে অথবা সিভিল লিবার্টি মুভমেন্টে তাঁর যে অবদান সেই অবদানের কথা বর্তমান যুবসমাজকে জানাতে হবে। এমনকি যারা কংগ্রেসের লোক তারাও সেকথা জানে না। কংগ্রেসের মধ্যে এমন প্রচুর লোক আছেন যাঁরা কংগ্রেসের ইতিহাস জানেন না। তাই আজকে নতুন করে তাঁদের জানানো দরকার। সেইজন্য শরৎচন্দ্র বসুর জন্মশতবার্ষিকী উপলক্ষে তাঁর জীবনী সম্পর্কে আলোচনা করা দরকার। এইজন্য জাতীয় স্তরে যে উদ্যোগ নেওয়া উচিত, জাতীয় স্তরে যে প্রচেষ্টা নেওয়া উচিত সেই প্রচেষ্টা নেওয়া হয়নি। শুধু বাংলাদেশের ক্ষেত্রে নয়, মহারাষ্ট্র, পাঞ্জাব এবং অন্যান্য ক্ষেত্রে,—যেমন, লাল, বাল, পাল যাঁরা অগ্নিযুগের মানুষ যাদের অবদানের কথা বলে শেষ করা যায় না, সেইসব মণীষীদের ইতিহাস সর্বভারতীয় ক্ষেত্রে তথা জাতীয় স্তরে রচনা হচ্ছে না, সেইভাবে কংগ্রেস দেখাচ্ছে না। আজকে কংগ্রেস একটা পরিবারের কংগ্রেস হিসাবে প্রতিষ্ঠিত হয়েছে। তাই আমরা আজকে এইসব মহান ব্যক্তিদের জন্মদিন স্মরণ করতে চাই এবং মনে করিয়ে দিতে চাই। যাঁরা ভারতবর্ষে প্রকৃত স্বাধীনতা সংগ্রামী যেমন শরৎচন্দ্র বসু এবং অন্যান্য মহান ব্যক্তিদের জন্মশতবার্ষিকী প্রয়োজন আছে এবং বামফ্রন্ট সরকার সেই কাজ করছেন এবং জাতীয় সরকার তা উপেক্ষা করছেন।

**Mr. Speaker :** We are proud to be Bengalees. We are proud to be Indians. Bengal has produced many luminaries and Shri Sarat Bose is one of them. I have had the good fortune of presiding over the Sarat Bose Centenary Lecture which was delivered by a Labour Member of Parliament, House of Commons, London, Mr. Tonny Benn.

The life of Shri Sarat Bose is a life of example set for us to follow. He was a socialist, a secular, a true Bengalee and a true Indian. Unfortunately, to-day there are few of men like Sarat Bose alive. To-day India needs many more Sarat Bose to lift our country

*from the morass of communalism and casteism which are dividing the* country. I am sure if all of us be serious to the struggles and aspirations of late Sarat Bose we will be able to learn many things, and India and West Bengal will be a better place to live in.

I am happy that the members have had the opportunity to participate in paying their respect to late Sarat Bose. But it is more important that we do not only pay respect to him but commit ourselves to the unfulfilled task of achieving socialism in the country of ours and give the leadership which Bengal wants to give to this great country of ours—not only in the freedom struggle, but in the great movement of renaissance, in the struggle of emancipation of women, in the struggle for socialism, in the days to come. It is our duty and responsibility to give them that leadership which I am sure all of us in spite of political divisions and disputes and differences share. We all want that India and Bengal should be a better place to live in for ours and for our future generations. With these words I thank you all.

## LEGISLATION

### The Official Trustees (West Bengal Amendment) Bill, 1989

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the Official Trustees (West Bengal Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Official Trustees (West Bengal Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিলের আলোচনাটা অনেকেরই মনঃপূত নয়। তাই আমাকে ছোট করে বলতে হচ্ছে। এরপর বিলগুলিকে ভয়েস ভোটে পাস করে নিলে ভাল হবে। কালকে দুটি বিল আধঘন্টা করে বলার সময় অ্যালটমেন্ট করা হয়েছে। আলোচনার যদি কোনও সুযোগ না থাকে তাহলে কি হবে? এই বিলে আধঘন্টা দেওয়া আছে, কমিয়ে দেবেন, ১০ মিনিট করে দিতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে এটুকু নিবেদন করতে চাই যে, এই বিল আপনি উত্থাপন করলেন, আর হাত তুলে পাস হয়ে গেল। আপনি একটু খেয়াল করে দেখবেন যে সেন্ট্রাল গভর্নমেন্টের এই বিলটা ৭২ বছর আগের যে বিলটার অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন আপনি, ১৯১৩ সালের বিলটা বোধহয় আপনিই প্রথম এই সভায় ১৯৮৫ সালে ৭২ বছর পরে একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছিলেন অন ২১-৯-৭৫ তারিখে। ৭২ বছরের মধ্যে এটার অ্যামেন্ডমেন্টের কোনও প্রয়োজন হয়নি। আপনি অ্যামেন্ডমেন্টের ৪ বছরের মধ্যে আবার অ্যামেন্ডমেন্ট আনলেন আগের অ্যামেন্ডমেন্টের সংশোধনের জন্য। তাহলে যে উইশডম নিয়ে সেদিন এটাকে করা

হয়েছিল ইট হ্যাজ বিন প্রুভড টু বি এ ফেলিওর অন্য রকম হয়ে গেল, যে বিল ৭২ বছরের মধ্যে অ্যামেন্ডমেন্ট হয়নি সেই বিলে অ্যামেন্ডমেন্ট হল আবার ৪ বছরের মধ্যে সেই অ্যামেন্ডমেন্টের উপর আবার অ্যামেন্ডমেন্ট আনলেন এটার প্রতিই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমেই দেখুন এই বিল অ্যামেন্ডমেন্ট করে যে ক্ষমতাগুলি আপনারা হাতে নিলেন ভারতবর্ষের আর কোন্ কোন্ স্টেটে এটা আছে আমাকে একটু দেখিয়ে দেবেন। একজিকিউটিভ কমিশনার এবং একজিকিউটিভ অফিসার পুরো ক্ষমতাটা হাতে নিয়ে বললেন, তিনি যে অর্ডারটা দেবেন সেই অর্ডারটাই হবে অ্যাওয়ার্ড।

[5-30—5-40 P.M.]

জুডিসিয়ারী লাগবে না, দ্যাট উইল বি অ্যান অ্যাওয়ার্ড। এটা কিন্তু আগে ছিল না; ১৯৮৫ সালের আগে সেই ব্যবস্থা ছিল না। তিনি একজন একজিকিউটিভ অফিসার, আপনি তাঁকে বললেন যে, এ সিনিয়র অফিসার a senior officer—judicial secretary but that judicial secretary must admit that he may act as an executive officer under the direction of the State Government and he has the judicial power to reject the recommendation of the Minister concerned.

কাজেই একজন একজিকিউটিভ অফিসারের বয়স যতই হয়ে থাকুক না কেন সেই বয়সটাকে মাপকাঠি হিসাবে ধরবেন না। তিনি যখন একজিকিউটিভ অফিসার তখন the executive officer is bound to carry out the order of the Hon'ble Minister.

ঐ ব্যক্তিকে আপনি দিয়ে দিলেন কি স্ট্যাটাস? দ্যাট ইজ এ স্ট্যাটাস অফ অ্যান অ্যাওয়ার্ড। কোর্টকে যে অ্যাওয়ার্ড দেওয়া হয় তার সমতুল্য দিয়ে দিলেন। এটা আপনি ভাল করে দেখবেন যে, he should not have given much of that award which is given by the judicial court.

জুডিশিয়াল কোর্টকে যে অ্যাওয়ার্ড দেওয়া হয় সেই সমতুল্য করা উচিত হয়নি। আপনি স্ট্যাটাস দিলেন এবং ২৫(এ) অ্যাজ সাচ ঢুকিয়ে দিলেন। ১৯১৩ সালের আইনের ২৫(এ) এবং ২৭(এ)তে ঢুকিয়ে দিলেন। এই দুটি ঢুকিয়ে দিয়ে এমন ক্ষমতা দিয়ে দিলেন যা নট সো ইমপর্টেন্ট। ইট মাস্ট বি ট্রিটেড অ্যাজ অ্যান অ্যাওয়ার্ড হুইচ ইজ জুডিশিয়ালী মেড বাই দি জুডিশিয়াল সেক্রেটারি। জুডিশিয়াল সেক্রেটারি রিক্রুট হয় একথা ঠিকই এবং তিনি হায়ার জুডিশিয়াল সার্ভিস থেকে রিক্রুট হন সেটাও ঠিক। হায়ার জুডিশিয়াল সার্ভিসে যে রিক্রুট হয় সেটা হল অ্যাজ এ জুডিশিয়াল জাজ হিসাবে বা ডিস্ট্রিক জাজ বা এনি আদার জাজ ইন দি সিটি সিভিল কোর্ট। তিনি ইনডিপেন্ডেন্ট দায়িত্বে লিগাল আসপেক্ট দেখে বিচার করে অ্যাওয়ার্ড দেন হিয়ারিং বোথ দি সাইডস। কিন্তু এখন আপনার ডিকটেশনে হি ক্যান গিভ এনি অর্ডার। সেই অর্ডার স্যাক্রোসেন্ট করে দিলেন। সাক্রোসেন্ট করে দিয়ে বলে দিলেন দ্যাট শ্যুড বি ট্রিটেড অ্যাজ অ্যান অ্যাওয়ার্ড অফ দি কোর্ট। সেখানে আপনি তাঁদের ইক্যুয়াল স্ট্যাটাস দিয়ে দিলেন। সেখানে একটি জিনিস করলেন। আগের অ্যামেন্ডমেন্টে যে জিনিসটা ছিল সেই জিনিসটা হল—এর বিরুদ্ধে যদি কেউ একমত না হতে পারেন তাহলে he can

*go to the District Judges Court, he can go to the Chief Judge of the city civil court.*

এই ক্ষমতাটা আপনার ছিল। কিন্তু আজকে সেই ক্ষমতাটা কেড়ে নিলেন অর্থাৎ পেছন দিকে ফিরলেন। যেহেতু সেই অফিসার, হু ইজ অ্যাকটিং অ্যাজ অ্যান একজিকিউটিভ অফিসার, তিনি বয়সে বড় এবং সার্ভিসে আছেন দো হি ইজ পারফর্মড অ্যাজ অ্যান একজিকিউটিভ অফিসার, তাই তাঁর সমতুল্যদের চেয়ে বয়সে একটু বেশি হবেন। তারজন্য আজকে লোয়ার কোর্টের পাওয়ার কেড়ে নিলেন। District Judge must not be appellate city civil court must not have any appellate power.

সিটি সিভিল কোর্টের অ্যাপিলেট পাওয়ারটা কেড়ে নিলেন, পেছন দিকে গেলেন। কেন বলছি এটা? কিছুদিন আগে এই হাউসে বিল এনেছিলেন গরিব মানুষের সুবিধার্থে, পুওর ক্লায়েন্টদের সুবিধার্থে। তখন বলেছিলেন যে, ডিস্ট্রিক্ট জাজদের পাওয়ার বাড়িয়ে দেওয়া উচিত হলে লোয়ার কোর্টের জাজদের পাওয়ার বাড়িয়ে দিচ্ছি। এই বলে হাউসে পাস করেছিলেন বিল। কিন্তু আজকে ইউ হ্যাভ ফরগটন দ্যাট। বললেন, না, না, ব্যুরোক্র্যাট যিনি বসে আছেন, তাঁর চাকরির বয়স যদি বেশি হয় তাহলে হবে না। সিটি সিভিল কোর্টের চীফ জাস্টিস যিনি তাঁর বয়স অনেক সময় ওনার চেয়ে বেশি হয়। ইন মেনি কেসেস হি ইজ সিনিয়র টু ইওর সেক্রেটারি—জুডিশিয়াল সেক্রেটারি। তাঁর সিনিয়রিটি থাকা সত্ত্বেও তাঁকে অ্যাপেলেট অথরিটির ক্ষমতা দেব না একথা আপনি বলেছেন।

সেইজন্য আমি বলব শুধু যে বয়স দেখে সিনিয়রিটি এবং জুনিয়রিটি এটা করেছেন নট দ্যাট ইউ হ্যাভ অ্যানাদার আইডিয়া, গরিব মানুষ যাতে উপকৃত হতে পারে, এটা নয়, সেইজন্য আমি এর বিরোধী। একজিকিউটিভ অফিসারের বা আপনাদের যে একজিকিউটিভ আছেন, এজ মিনিস্টার, আপনার হুকুম শুনবে, যেটা আপনি অ্যাওয়াড বলে চালাতে চেয়েছেন থ্রু জুডিসিয়াল সেক্রেটারি সেটা যাতে মানে, আমি তার বিরোধী। অ্যাপিলিয়েট কোর্টে যাতে বেশি করে না যেতে পারে তার ব্যবস্থা কারা হয়েছে, অ্যাপিলিয়েট কোর্টে গেলে হয়ত সেটা উল্টে যাবে। কিন্তু হাই-কোর্ট একমাত্র অ্যাপিলিয়েট কোর্ট এর জুরিসডিকশনে থাকবে। আপনার জুডিসিয়াল সেক্রেটারি যিনি ডিটো দেবেন আপনার কথার, জুরিসডিকশন তৈরি করার যে ক্ষমতা আপনি দিয়েছিলেন ডিস্ট্রিক্ট জাজ এবং চিফ জাজকে, আপনি সেই ক্ষমতা কেড়ে নিয়ে দিয়ে দিলেন হাই--কোর্টকে। হাইকোর্টে গিয়ে মামলা করা তো আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন। আপনি মফঃস্বলের কোর্টের এলাকা থেকে এসেছেন, আপনি তো নিশ্চয়ই গরিব ক্লায়েন্টের অবস্থা বুঝতে পারেন। এটা হয়ত অসীমবাবু বুঝতে পারবেন না, আপনি বুঝবেন। ডায়মণ্ডহারবার থেকে যিনি ছেঁড়া জামা, ছেঁড়া জুতো পরে কোর্টে যান তাঁকে ৯০০ টাকা করে ট্যাক্স দিতে হবে। এটা আমি আর একবার বলেছিলাম আপনাকে, তার উত্তর আমি শুনতে পাইনি আমাকে হাউস থেকে বেরিয়ে যেতে হয়েছিল। কলকাতার সব ব্যারিস্টার এবং হাইকোর্টের সব জাজদের দেখে অসীমবাবু বিচার করেন, সিনিয়র অ্যাডভোকেটদের দেখে বিচার করেন, কিন্তু আপনি তো তা নয়, আপনি গ্রামের মানুষ, গ্রামের বেদনা তো বোঝেন। সেখানে পুয়োর ক্লায়েন্ট তাদের ডিপ্রাইভ করছে। এই যে অজুহাতে—কোনও কোনও সময়ে ডিস্ট্রিক্ট জাজ

জুনিয়র থাকেন, চিফ জাজ অফ দি সিটি সিভিল কোর্ট তিনি একটু জুনিয়র থাকবেন কিন্তু আপনি এই কথা স্বীকার করেছেন যে অনেক সময় সিনিয়র থাকেন। তাই যদি আপনার মনে হয় তাহলে আমি বলব এই অ্যামেন্ডমেন্ট করা ঠিক হয়নি। কারণ এইজন্য আমি বলছি যে ইন এ সারকিউটাস ওয়ে আপনি জুরিসডিকশন অফ দি ডিস্ট্রিক্ট জাজ অ্যান্ড চিফ জাজ অফ দি সিটি সিভিল কোর্ট কেড়ে নিচ্ছেন। সোজাসুজিভাবে আপনি বললেন না সারকিউটাস ওয়েতে আপনি বললেন যে কোনও কোনও সময় ডিস্ট্রিক্ট জাজের বয়স এবং অভিজ্ঞতা অনেক কম থাকলেও তারা একজিকিউটিভ অফিসারদের বিচার করেন। এস. ডি. জে. এম.রা যদিও ই. আই. এ. এস. হন, অর্ডিনারি এস. ডি. জে. এম., জে. এম., সি. জে. এম. তাঁদের বিচার করেন, তাঁদের অন্যায়ের বিচার করেন। ১৪৪ ধারা অনুযায়ী যদি কোনও অর্ডার দিয়ে থকেন ডি. এম. তাহলে সেটাকে নাকচ করে দেওয়ার ক্ষমতা সেখানে থাকে, আবার এস. ডি. জে. এম.-এরও ক্ষমতা থাকে। বয়স কম, অভিজ্ঞতায় কম এবং মাইনেও কম বলে তাঁদের হুকুমের চাকর বলতে পারেন। কিন্তু এটা দেওয়া হয়ে গেল যেহেতু তারা ফাংশনিং অ্যাজ এ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট। অ্যাজ এ জুডিসিয়াল অফিসার হিসাবে যখন ফাংশন করেন, যখন ডিস্ট্রিক্ট জজ হিসাবে ফাংশন করেন তখন একজিকিউটিভ অফিসারের কত বয়স হল, সেক্রেটারির কত বয়স হল সেখানে সিনিয়রিটি দেখার কোনও প্রয়োজন ছিল না। ইউ আর রাইট যে অ্যাজ ফার ব্যাক অ্যাজ ইন ১৯৮৫ সালে আপনি যেটা করেছিলেন, যে পাওয়ার দিয়েছিলেন তাতে কিছুটা উপকার করেছিলেন তাঁদের। কিন্তু এখন আপনি যেটা করছেন আমি তার বিরোধী। কারণ আপনার এটা দেওয়া ঠিক হয়নি। জুডিসিয়াল সেক্রেটারির অর্ডারটা টু বি ট্রিটেড অ্যাজ অ্যান অ্যাওয়ার্ড—এটা ঠিক হয়নি। তবুও যেটা ছিল সেটা থেকে আরও এক পা পেছনে ফিরে এলেন এবং ফিরে এসে এই কাজটা করলেন। আপনি বললেন অ্যামব্যারাসমেন্ট হয়। কখনও অ্যামব্যারাসমেন্ট হয়েছে? কিসের অ্যামব্যারাসমেন্ট? দেয়ার ইজ নো অ্যামব্যারাসমেন্ট। এতো দিন পর্যন্ত এই আইন চলে আসছে, এই পাঁচ বছরে কারও অ্যামব্যারাসমেন্ট হয়েছে? কেউ কি জুডিসিয়াল সেক্রেটারিকে এসে বলেছেন যে আমি অ্যামব্যারাসড ফিল করছি? যদিও একটা অ্যাওয়ার্ডও বিচার করে ঠিক বলেননি যে এটা পঞ্চায়েত নাকচ করে দিয়েছে। সেইজন্য কি অ্যামব্যারাসড হয়ে গেছে এবং অ্যামব্যারাসমেন্ট অফ দি একজিকিউটিভ—একজন আমলার অ্যামব্যারাসমেন্ট দূর করার জন্য আপনি এগিয়ে এলেন, এটা আমার কাছে খুব মর্মান্তিক লাগছে। দ্যাট ইজ নো অ্যামব্যারাসমেন্ট। লিটিগ্যান্ট পিপল অ্যাপিল করেছে, গরিব লোকেরা অ্যাপিল করেছে অ্যাজ এ কেস এগেনস্ট দি জুডিসিয়াল সেক্রেটারি বলা হচ্ছে গো টু দি হাইকোর্ট অ্যান্ড দেন ফাইন্ড আউট এগেনস্ট অ্যাওয়ার্ড পাসড বাই দি সেক্রেটারি, জুডিসিয়াল সেক্রেটারি।

[5-40—5-50 P.M.]

আমি তো এখন এই কথাটাই বোঝাবার চেষ্টা করছি, আমরা কোন স্টেটে এখন আছি। আমার এখন ইন এ ওয়েলফেয়ার স্টেটে আছি, আমরা সব সময়ে গরিব মানুষের কথা বলি, তাদের উপকারের জন্য বিনা পয়সায়—লিটিগ্যান্ট পাবলিক যাতে ডিফেন্ড করতে পারে, গরিব মানুষেরা বিনা পয়সায় তাদের কেস চালাতে পারে, সিভিল এবং ক্রিমিন্যাল সমস্ত ক্ষেত্রে উকিল লাগিয়ে কেস চালাতে পারে, সেইভাবে তাদের সাহায্য করার চেষ্টা করি।

ওয়েলফেয়ার স্টেটে এইটা করার চেষ্টা করা হয়। কিন্তু এই ক্ষেত্রে আমরা দেখলাম আপনি উল্টো পথে হাঁটতে চেষ্টা করলেন। আপনি জুডিসিয়াল সেক্রেটারিকে বলে দিচ্ছেন তাঁর সামনে যদি জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের বা বড় কোনও ডিস্ট্রিক্ট জাজের অর্ডার আসে তা তাঁকে মানতে হবে না। তিনি সেই অর্ডার মানতে রাজি নন। কিম্বা, সিটি সিভিল কোর্টের চীফ জাজের অর্ডার মানতে বাধ্য নন। এত বড় হিম্মৎ যদি তাঁর হয় তাহলে হি শ্যুড লিভ দি সার্ভিস। আমরা এখন ওয়েলফেয়ার স্টেটে আছি, এই স্টেটে যদি কোনও ইনডিভিজ্যুয়াল কারও প্রেস্টিজ যায়—যদি কোনও সেক্রেটারির প্রেস্টিজ বা জুডিসিয়াল সেক্রেটারির প্রেস্টিজ গিয়ে থাকে, সেটাকে বড় করে দেখার মানে হল এমব্রাসিং পজিশনে নিয়ে যাওয়া। আপনি একটা এমব্রাসিং পজিশনে নিয়ে এলেন। কিন্তু জাস্টিস কি বলে? জাস্টিস মিনস্ ইট মাস্ট বি ডান অ্যাট এ লো কস্ট। আপনি বলতে পারবেন, হাইকোর্টের সমস্ত বড় বড় ল'ইয়ার এবং ডিস্ট্রিক্ট কোর্টে যাঁরা প্র্যাকটিস করেন তাঁরা একই ফি নেন? ওয়েলফেয়ার স্টেট স্ট্যান্ডস মিনিংলেস—বিশেষ করে আপনি যেটা করছেন তাতে এটাই বলতে হয়। তাই আমি বলবো যে, এই আইনের মধ্যে প্রেস্টিজ অব ইন্ডিভিজ্যুয়াল, আপনি যা দেখলেন, কিম্বা জাস্টিস অব দি লেটিগ্যান্ট পাবলিক অ্যাট এ লো কস্ট উইচ ইজ দি প্রাইম ফ্যাক্টর নাউ-এ-ডেস ইন এ ওয়েলফেয়ার স্টেট, সেটাকে আপনি পা দিয়ে মাড়িয়ে গেলেন। এটা বেদনাদায়ক। আইনটা দেখতে ছোট হলেও আসলে এটি কিন্তু ছোট নয়। আমি বলব, যে স্টেট দেশের গরিব মানুষের দিকে তাকায় না, একজন জুডিসিয়াল সেক্রেটারির বয়সের কথা তুলে আপনি যেটা করতে গেলেন, তাতে আপনি স্বীকারও করলেন। অনেক সময়ে জুডিসিয়্যাল সেক্রেটারি সিনিয়র হন, আবার কখনও বা তা হন না, তাঁর কাজ পাওয়ার কেড়ে নিয়ে আপনি এর আগে হাইকোর্টকে দিয়েছিলেন। আমি এই দিকে দৃষ্টি আকর্ষণ করে বলব ওয়েলফেয়ার স্টেটে নর্মাল কন্ডিশন অনুযায়ী আপনি কম পয়সায় তাড়াতাড়ি বিচার দেবেন বলেছিলেন, যার জন্য আগের অ্যামেন্ডমেন্ট এনেছিলেন এবং ডিস্ট্রিক্ট জাজকে বেশি পাওয়ার দিয়েছিলেন। আমি সেটাকে সাপোর্ট করেছিলাম হ্যাভিং এ ক্লিয়ার মাইন্ড অ্যান্ড হ্যাভিং এ জুডিসিয়াল মাইন্ড। আজকের এই আইনটা সম্বন্ধে আমি বলব যে ডিস্ট্রিক্ট জাজ বয়সে ছোট হলেও জাজ হিসাবে তিনি যে বক্তব্য রাখেন তা অ্যাডভোকেট বা ব্যারিস্টার, তিনি বড় কেউ হতে পারেন, তাঁর কোর্টে গিয়ে ঐ বক্তব্য মাথা পেতে নিতে হবে। আপনি বলছেন জুডিসিয়াল সেক্রেটারি তা করতে পারবেন না। আপনাকে যে খেলাচ্ছে। আপনার কাছ থেকে সে কাজটা আদায় করে নিতে চাইছে। ইউ আর বিয়িং প্রেড। ইন এ ওয়েলফেয়ার স্টেট আপনি যদি গরিব লোকেদের লো কস্টে জাস্টিস দিতে চান, তাহলে দ্যাট ক্যান বি ডান ইন এ ডিস্ট্রিক্ট কোর্ট অ্যাজ ওয়েল অ্যাজ ইন দি সিটি সিভিল কোর্ট। আপনি এটা সম্বন্ধে ভালভাবে চেষ্টা করবেন বলে আশা করি এবং যে বিল আপনি প্লেস করেছেন সেটা উইথড্র করে নেবেন। আপনি একজিকিউটিভদের যে অ্যাওয়ার্ড দিচ্ছেন, তাদের যে ক্ষমতা দিচ্ছেন, সেটা কোনও ওয়েলফেয়ার স্টেটে করা চলে না। সুতরাং আপনি এ সম্বন্ধে ভালভাবে চিন্তাভাবনা করুন। They should have the power and that power should be utilised with a judicial mind. Judiciary should be given more power for the benefit of the individual. It has been brought depriving the poor section, depriving the people living almost below the starvation level or lower middle class or

middle class or the people who have no capacity to pay the fees of the big barristers or advocates of the High Court. With these few words I feel that you will consider the matter before placing it before the House to pass this Act. Sir, with these orders I oppose this bill.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় বন্ধু অনারেবল মেম্বার অপূর্ববাবু একটা দীর্ঘ বক্তৃতা রেখেছেন। সবচেয়ে ছোট একটি বিলের উপরে লম্বা বক্তৃতা শুনলাম। তাকে ব্ল্যাটেন্ট করার চেষ্টা করেছেন। আমি সবচেয়ে ছোট বক্তৃতা করে আমার বক্তব্য শেষ করব। বিষয়টা হল মাননীয় মন্ত্রী মহাশয় তিনি যে প্রস্তাব এনেছেন সেটা খানিকটা অ্যাডমিনিস্ট্রেটিভ প্রবলেম নিয়ে, একটা সুপারিয়োরিটি—ইনফেরিয়ারিটি কমপ্লেক্স সল্ভের সংশোধনী এনেছেন। সেই সংশোধনীতে দীর্ঘ বক্তৃতা রাখার কোনও অবকাশ ছিল না। মাননীয় বিরোধী দলের সদস্য যে আধঘন্টা ধরে সময় নিয়েছেন সেই সময়টা খানিকটা কাট করার জন্যে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলটিতে মাননীয় সদস্য মিঃ মজুমদার অনেক কথা বললেন, কিন্তু বলার বিশেষ কিছুই ছিল না। বিলটি ১৯৮৫ সালে পাস হয়ে গেছে। ১৯৮৫ সালে যেটা ছিল সেটা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার তার এগেনস্টে অ্যাপিল করতে পারবে। অ্যাপিল যেকোনও ডিস্ট্রিক্ট জাজ সিটি সিভিল কোর্টে অ্যাপিল করতে পারেন। এতে কোনও গরিব মানুষের প্রশ্ন ওঠে না। অফিসিয়াল ট্রাস্টি সারাউন্ডিংয়ের মধ্যে অথবা বাইরে কোথাও নেই। এই ট্রাস্টিতে নানারকম ফাঁকি চলছিল। তার ফলে ১৯৮৫ সালে হাইকোর্টের সঙ্গে যোগাযোগ করে ব্যবস্থা নেওয়া হয়। তাদেরকে অ্যাওয়ার্ড দিতে হবে এটাই হচ্ছে মূল কথা। এতে অ্যাড়মিনিস্ট্রেটিভ পাওয়ার জুডিশিয়াল সেক্রেটারির হাতে ক্ষমতা দেবার পরে মোটামুটি সমস্ত বহিরাগত ফাঁকি দেবার যে প্রচেষ্টা ছিল সেটা বন্ধ করা হয়েছে। এরপরে একটা সুযোগ দেওয়া হয়েছে যে, যদি কেউ মনে করেন এই কন্ট্রোলটা ঠিক হয়নি তবে তিনি ডিস্ট্রিক্ট জাজেস কোর্টে যেতে পারেন। এখানে অন্য কোনও আর প্রশ্ন আসে না। এতে ডিস্ট্রিক্ট জাজের অফিসারের কোনও প্রশ্ন নেই। হাইকোর্ট কলকাতার ক্ষেত্রে চীফ জাজ কিংবা সিটি সিভিল কোর্টের চীফ জাজ এটা অ্যাপিল করতে পারেন। তবে অনেক সময়ে জুডিসিয়্যাল সেক্রেটারি যিনি থাকেন তার থেকে হায়ার সার্ভিসের ক্ষেত্রে সিনিয়র মোস্ট অফিসার, যিনি থাকেন জুডিসিয়্যাল সেক্রেটারি থেকে তিনি হয়তো দু'একটি ক্ষেত্রে সিনিয়ারিটি পেয়ে থাকেন। সেইজন্য অ্যাপিল করার কোনও প্রশ্ন নেই। তবে প্রয়োজন হলে অ্যাপিল করতে পারেন। তারজন্য একটা তারা সুবিধা ভোগ করেন। সেখানে আমাদের সিনিয়ার অফিসাররা যে জুনিয়র অফিসারদের অ্যাওয়ার্ড করছে সেটাও জুনিয়র অফিসার হিসাবে গ্রহণ করার সুবিধা আছে। সুতরাং এটা কোনও গরিবদের ব্যাপার নয়। এই বিলটা আনা হয়েছে কলকাতা বা অফিসারদের ট্রাস্টির ব্যাপারে যে ফাঁকি ছিল সেটা বন্ধ করা যাবে এবং এরজন্য হাইকোর্ট বা সুপ্রিম কোর্টে যাবার দরকার নেই।

[5-50—5-52 P.M.]

যাইহোক এটা কেবলমাত্র একটা পয়েন্ট, এটা ডিস্ট্রিক্ট জাজ বা চীফ জাজ, সিটি সিভিল

কোর্ট-এর পরিবর্তে এটা হাইকোর্টে করা হয়েছে; আমি আশা করছি এটা সমস্ত সদস্যগণ গ্রহণ করবেন, এই আশা রেখে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

The motion of Shri Abdul Quiyom Molla that the official Trustees (West Bengal Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the Official Trustees (West Bengal Amendment) Bill, 1989 as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned till 1 p.m. on Thursday, the 7th September, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 7th Setempber, 1989 at 1-00 P.M.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 2 Ministers of State and 146 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

### ময়ূরাক্ষী কটন মিল

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১।) **শ্রী ধীরেন সেন ও শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার পাঁচড়াস্থিত বন্ধ 'ময়ূরাক্ষী কটন মিল'টি পুনরায় চালু করার ব্যাপারটি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) কবে নাগাদ মিলটি চালু হবে বলে আশা করা যায়?

[1-00 — 1-10 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) পুনরায় চালু করার উদ্দেশ্যে মিলটিকে কিনে নেবার একটি প্রস্তাব রাজ্য সরকার BIFR -এর কাছে রেখেছে।

(খ) BIFR-এর অনুমতির অপেক্ষায়, যন্ত্রপাতি মেরামতি এবং পুনরায় চালু করার জন্য অন্যান্য ব্যবস্থা সম্বন্ধে একটি পরিকল্পনা তৈরি করা হচ্ছে।

(গ) নির্দিষ্টভাবে বলা সম্ভব নয়। তবে শীঘ্রই মিলটি চালু হবে বলে আশা করা যায়।

উত্তরটা দেবার পর আমাদের কাছে খবর এসেছে যে আই আর বি আই এটার অনুমোদন করেছে। আমাদের এখানে আই আর বি আই-এর হেড অফিস আছে, সেখানে বি আই এফ আর-এর ২০ তারিখে মিটিং ডাকা হয়েছে। আশা করি এটা অনুমোদিত হয়ে যাবে। কারণ আমরা কিনতে চেয়েছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন সেটা খুব আনন্দের কথা। আমি জানতে চাই গত বছর অত্যন্ত দয়াপরবশ হয়ে আপনার সরকার এই সমস্ত কর্মীদের পূজার পূর্বে এক্স-গ্র্যাসিয়া দিয়েছিলেন। এবার পূজার পূর্বে সেই রকম দেবার আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বললাম ২০ তারিখে সেই অনুমতিটা লিখিতভাবে পাবার কথা। গত বছর যেটা হয়েছিল অনুমতি ছাড়াই আমরা ভেবেছিলাম পূজার সময় কিছু টাকা শ্রমিকদের আমরা দেব, কারণ, এটা বহুদিন ধরে বন্ধ আছে। কিন্তু আই আর বি আই যারা সংশ্লিষ্ট তারা আপত্তি করে যে কি ভিত্তিতে টাকা দেব, খোলা হবে কি হবে না এখনও ঠিক হয়নি। এবারে আশা করছি এটা হয়ে যাবে।

## পুলিশ হেফাজতে মৃত্যু

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬।) **শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সাল থেকে ১৯৮৯ সালের ৩০শে জুন পর্যন্ত এই রাজ্যে পুলিশ হেফাজতে মোট কত জন বন্দীর মৃত্যু হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি ঘটনার তদন্তের ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ৭১ জন।

(খ) সমস্ত ঘটনার।

এই হিসাবটা হচ্ছে ১৯৮৮ সালের ডিসেম্বর পর্যন্ত, তার পরবর্তী কয়েক মাসের হিসাব আমাদের কাছে আসেনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই সমস্ত ক্ষেত্রে যা আপনি বলেছেন সমস্ত ঘটনার তদন্তের ব্যবস্থা হয়েছে, আমার প্রশ্ন হচ্ছে কতগুলি ক্ষেত্রে তদন্ত রিপোর্ট প্রকাশিত হয়েছে এবং তদন্ত রিপোর্টে পুলিশ দোষী বলে সাব্যস্ত হয়েছে কি এবং তার সংখ্যাটা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখানে সবগুলি নিয়ে ৫ জন এস আই, ২ জন এ এস আই এবং ৬ জন কনস্টেবল এদের সাসপেন্ড করা হয়েছে, এদের বিরুদ্ধে প্রোসিডিংস ড্রন আপ হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** এই তদন্তগুলির মধ্যে ক'টির ক্ষেত্রে বিচার বিভাগীয় তদন্ত ছিল, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** তদন্তের যা নিয়ম আছে তাই হয়েছে। একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট তদন্ত করেন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** এই যে ৭১ জন মারা গেছে, তার মধ্যে পুলিশ হেফাজতে কতজন বন্দীকে পিটিয়ে মারা হয়েছে, তার কোনও রিপোর্ট আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি, কলকাতায় এই রকম ১১টি অভিযোগ ছিল যে, আন্ডার ট্রায়াল বন্দী যারা ছিল তারা ঐ লক-আপে মারা গেছে এবং পশ্চিমবাংলায় ছিল ৬০টি অভিযোগ। কলকাতায় দুটির ক্ষেত্রে প্রমানিত হয়েছে এবং সেই জন্য আমি কতকগুলি পরিসংখ্যান দিয়ে বললাম যে, তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। আর জেলায় যেটা হয়েছে সেটা হচ্ছে কেশপুর গোপীবল্লভপুর, চন্দননগর, কাঁদি, এই ৪টি জায়গায় প্রমানিত হয়েছে এবং তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** লালবাজার লক আপে ইদ্রিসকে পিটিয়ে মারা হয়েছিল এবং সেই ব্যাপারে বিচারপতিকে দিয়ে তদন্ত করার জন্য বিচার বিভাগীয় তদন্ত কমিশন প্রতিষ্ঠা করা হয়েছিল। আমরা শুনেছি সেই তদন্ত কমিশন রিপোর্ট জমা দিয়েছেন। কিন্তু সেই রিপোর্ট এখনও পর্যন্ত প্রকাশ করা হয়নি কেন, এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, এই অধিবেশনের মধ্যেই প্রকাশ করা হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনার তথ্য অনুযায়ী দেখা যাচ্ছে ইদানিংকালে বছরগুলিতে লক আপে মৃত্যুর সংখ্যা বেড়েছে এর কারণ কি?

**Mr. Speaker :** The question is not allowed.

### সাগরদিঘি থানায় বিদ্যুৎ কেন্দ্র স্থাপন

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪।) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মুর্শিদাবাদ জেলার সাগরদিঘি থানার মোরগ্রামের নিকট প্রস্তাবিত বিদ্যুৎ কেন্দ্র প্রতিষ্ঠার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

সাগরদিঘি থানার অন্তর্গত মোরগ্রামের নিকট প্রস্তাবিত ২০৫০ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য সংশোধিত প্রোজেক্ট রিপোর্ট ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার নিকট অনুমোদনের জন্য পেশ করা হয়। ঐ অনুমোদন এখনও পাওয়া যায়নি।

ইতিমধ্যে ভারত সরকারের অসামরিক বিমান চলাচল দপ্তর এর কাছে থেকে উঁচু চিমনি নির্মাণের জন্য এবং পশ্চিমবঙ্গ পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ বোর্ডের কাছে থেকে প্রয়োজনীয় ছাড় পত্র পাওয়া গেছে। ভারত সরকারের জল সম্পদ মন্ত্রণালয় ভাগীরথী নদী থেকে প্রকল্পে জন্য প্রয়োজনীয় জল দিতে সম্মত হয়েছেন। রাজ্য সরকারের সেচও জলপথ বিভাগ ও কলিকাতা বন্দর কর্তৃপক্ষের কাছ থেকেও উক্ত জল নেওয়ার ব্যাপারে প্রয়োজনীয় অনুমতি পাওয়া গেছে।

প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমি সংগ্রহের বিষয়ে জরীপ এবং পরীক্ষা নিরীক্ষার কাজ চলছে।

প্রকল্পের জন্য কয়লা কোন কোলিয়ারি থেকে পাওয়া যাবে সে বিষয়ে কোনও সিদ্ধান্ত হয়নি।

কেন্দ্রীয় পরিবেশ মন্ত্রণালয়ের পরিবেশ সংক্রান্ত ছাড় পত্র এখনও পাওয়া যায়নি। এ বিষয়ে কেন্দ্রীয় সমীক্ষকদল গত ১২-১৪ আগস্ট তারিখে প্রকল্প স্থান পরিদর্শন করেছেন। তাদের মতামত এখনও জানা যায়নি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্রস্তাবিত এই তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজ কবে থেকে শুরু হবে বলে আশা করেন?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** এটা তো কিছু বলা যায় না। এটা ১৯৮২ সালে আমরা দিয়েছিলাম, তারপর সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটির পরামর্শ অনুযায়ী ৫টি ২১০ ও ২টি ৫০০ মেগাওয়াটের নতুন করে প্রস্তাব দেওয়া হয়েছে। এটা অনেকখানি নির্ভর করে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি কি তার উপর।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উপযুক্ত জমি সংগ্রহ করেছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** জমি জরীপের কাজ হচ্ছে, পাওয়ার অসুবিধা নেই, জলও পাওয়া যাবে তার ব্যবস্থা হয়েছে, রেল লাইনও কাছেই আছে। ঐ জায়গায় না হবার কারণ নেই। শুধু দিল্লির সরকার কতদিন লাগাবেন তার উপর নির্ভর করছে।

**শ্রী তুহিনকুমার সামন্তঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কোন মৌজায় কোন কোন প্লটে জমি জরীপ করছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** ভালো করে শুনলেই বুঝতে পারতেন। সাগরদিঘি থানায় অন্তর্গত মোরগ্রামে অনেকগুলি মৌজা আছে।

**শ্রী আতাহার রহমানঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ সংস্থা এখনও এটার অনুমোদন দেন নি। আমার প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় কি আশা করছেন যে ওরা অনুমোদন দেবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্তঃ** হ্যাঁ, আশা তো করছি অনুমোদন দেবেন।

## Rental Housing Estates

*29. (Admitted Question No. *242.) **Shri Saugata Roy:** Will the Minister-in-charge of the Housing Department be pleased to refer to the reply given on 9th March 1989 to Starred Qestion No. *102 (Admitted Question No. *225) regarding the proposal to sell out the Government Flats in the different Rental Housing Estates to the Licences/Tenants and to state—

(a) the present posititión in the matter; and

(b) the reasons for delay, if any, in taking a final decision on the proposal ?

**Shri Jyoti Basu :**

(a) The matter relating to sale of flats to tenants is still under consideration. No proposal for sale of flats to licensees is at present under consideration of the State Government.

(b) Examination of the Proposal in all its aspects is a time consuming factor. It is likely to be finalised soon.

**Shri Saugata Roy :** Sir, I am not quite statisfied with the Chief Minister's reply because he has replied earlier on 9th March, 1989 'that it is under consideration'. To-day it is 7th September, six months have been elapsed. My simple question is whether they would sell the flats to the tenants are already occupying them and decisions have not been given. Chief Minister is saying that it is a time consuming matter. What is consuming the time? Are they sitting on the file ? What is consuming so much time ?

**Shri Jyoti Basu :** The answer is simple. There are two aspects in it. One is financial. How much ? On principle we have taken a decision to sell these flats to the tenants. But two questions have arisen. One is legal i.e., I believe that some of the tenants there, they have opted out for co-operative and they have joined the co-operative. In that case it is possible. As far as rest of the tenants are concerned if they form co-operative it may be handed over to them. Thereafter leaving aside the other individuals one other is the financial aspect ; that question is very difficult. We are calculating all that. We have been told by our legal experts that they shall not stand in the way i.e. if 4/5 people do not join co-operative even then flats could be sold. We have taken a dicision and I hope it won't take any long time.

**Shri Saugata Roy :** Sir, as you are aware that while people who are not government employees are tenants in these housing estates, the people who are government employees are treated as licensees in these housing estates, and naturally they have a lot of anxiety that after they retire they should not be turned out of the housing estates. May I ask the Honourable Chief Minister why he is not considering the case of the licensees who are government employees and would like to stay there permanently where they are staying at present ?

**Shri Jyoti Basu :** For the simple reason it is not being considered now because it will reduce the accommodation facilities of serving State Government employees. There are transferable services there. So they must leave the flats so that some other employees is transferred there. And since we are not building enough houses for everyone to get a flat, this cannot be taken into consideration now.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, এটা খুব আনন্দের কথা যে যারা টেনান্ট তাদের ফ্ল্যাট সেল আউট করার ব্যবস্থা করা হচ্ছে। আমার অঞ্চলে একটা হাউজিং এস্টেট আছে, বিগত দুই বছর এর মধ্যে একদিনের জন্যও তিনি যান নি এমন একজন টেনান্ট আছেন, তিনি আমাদের এই হাউসের এম এল এ, তিনি কি সেই সব টেনান্টদের মধ্যে পড়বেন যাদের ঐ ফ্ল্যাট বিক্রি করা হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** হাউজিং এস্টেট থেকে তো কোনও এই রকম দরখাস্ত আসেনি, সুতরাং এলে বিবেচনা করব কি করব না, সেটা বিবেচ্য বিষয় হবে।

**Shri Sadhan Pande :** Will the honourable minister be pleased to state that regarding these rental flats, is there any proposal to draw the fund of LIC and other institutions who want to fund these types of construction for the government ? Have you any proposal, have you drawn up any proposal to increase the number of flats or number of estates in this State, i.e. have you got any proposal, have you been given any proposal from the institutions like LIC and other institutions who want to build the flats ?

**Shri Jyoti Basu :** This is a long standing proposal—Maniktola Housing Estate. After that we have received some more proposals for some other areas. They will also be considered in due time.

### বাঁকুড়ায় নতুন বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৫২।) **শ্রী অমিয় পাত্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় রাজ্য বিদ্যুৎ পর্ষদের একটি সাব-স্টেশন স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকলে, ঐ সাব-স্টেশনটি কোথায় এবং কবে নাগাদ স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যেহেতু একাধিক সাব-স্টেশন ঐ জেলায় পরিকল্পনা আছে। সেজন্য এই প্রশ্নটির সুনির্দিষ্ট উত্তর দেওয়া সম্ভব নয়।

**শ্রী সুখেন্দু খাঁন** : মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে একাধিক সাব-স্টেশনের কথা বললেন, কয়টি সাব-স্টেশন হবে এবং কোথায় কোথায় হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : এখন ছয়টি সাব-স্টেশনের কথা বলা হয়েছে, ওন্দা, সিমলাপাল, রায়পুর, শালতোড়া, মেজিয়া, পাত্রসায়ার। এর মধ্যে সিমলাপাল এবং শালতোড়াকে অগ্রাধিকার দেওয়া হয়েছে।

**রাজ্যে বি আই এফ আর-এর বেঞ্চ স্থাপন**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়** : শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে বি আই এফ আর-এর কোনও বেঞ্চ স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের নিকট কোনও অনুরোধ করা হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এই বিষয়ে কেন্দ্রীয় সরকার কোনও সিদ্ধান্ত জানিয়েছেন কি না?

**শ্রী জ্যোতি বসু** :

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ সম্মতি পাওয়া যায়নি।

**বাঁকুড়া জেলায় শিল্প স্থাপন**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪।) **শ্রী অমিয় পাত্র** : বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে (১৯৮৯-৯০) বাঁকুড়া জেলায় কোনও শিল্প স্থাপনের প্রস্তাব আছে কি ; এবং

(খ) শিল্প স্থাপনের পরিকাঠামো হিসাবে বাঁকুড়া-রানিগঞ্জ এলাকায় রেল ও সড়ক যোগাযোগের বিষয়ে সরকার কোনও চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু** :

(ক) ও (খ) - হ্যাঁ।

যে সব প্রকল্প অনুমোদিত হয়েছে এবং স্থাপনের কাজ চলছে বা শীঘ্রই শুরু হবে তাদের মধ্যে নিম্নলিখিত কয়েকটি উল্লেখযোগ্য :-

(১) বিষ্ণুপুরে সারদা ফার্টিলাইজারস লিমিটেডের Single Super Phosphete and Sulphuric Acid- উৎপাদন প্রকল্প।

(২) জয়পুরে জয়গুরু কোল্ড স্টোরেজ।

(৩) বড়জোড়ায় Biax Packaging Ltd.-এর B.O.P.P. Film উৎপাদন প্রকল্প।

(৪) বড়জোড়ায় Extrusions Pvt. Ltd.-এর Cast Flat Film ইত্যাদি উৎপাদন প্রকল্প।

(৫) রসুলপুরে Blue Plast Extrusions Ltd.-এর Multi Layer Blown Film উৎপাদন প্রকল্প।

এছাড়া অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট আরও কয়েকটি দরখাস্ত জমা পড়েছে।

ছয়কোটি টাকা ব্যয় বিষ্ণুপুরে একটি শিল্প উন্নয়ন কেন্দ্র গড়ার কাজ চলছে। এই কেন্দ্রের পরিপ্রেক্ষিতে সড়ক ও রেল যোগাযোগ ব্যবস্থাসহ পরিকাঠামোর সামগ্রিক উন্নতির প্রয়োজনীয়তা সম্বন্ধে সরকার অবহিত আছে। এ ছাড়া, মেজিয়াতে রাজ্য সরকার এবং ডি ভি সি যৌথভাবে একটি রোড-কাম-রেল ব্রিজ নির্মাণের সিদ্ধান্ত নিয়েছে।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুখেন্দু খাঁন ঃ** বাঁকুড়া এবং রানিগঞ্জে রেল ও সড়ক যোগাযোগের বিষয়ে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের ওপরে কোনও পূর্ব শর্ত আরোপ করেছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** নানা, এখানে সেসব কিছু সিদ্ধান্ত হয় নি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন অনেকগুলি ইন্ডাস্ট্রি লাইসেন্স পেয়েছে। আমরা কিছু দিন আগে সিদ্ধার্থ বিড়লার একটা কারখানার কথা শুনেছিলাম। তিনি বলেছিলেন শিল্প স্থাপিত হবে। এখন আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন হচ্ছে, এই রকম লেটার অফ ইনটেন্ড পাবার পরে, শিল্প গড়ার পারমিশন পাবার পরেও কতগুলি শিল্প এই রাজ্যে স্থাপিত হয় নি, রাজ্য ছেড়ে চলে গেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রাজ্য ছেড়ে কে গেছে আমি জানি না। কিছু কিছু হচ্ছে, কিছু কিছু হচ্ছে না।

### ঝাড়খন্ডীদের স্বাধীন রাজ্য ঘোষণা

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪।) **শ্রী নটবর বাগদি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, এই রাজ্যে 'ঝাড়খন্ড' দলভুক্ত ব্যক্তিদের একটি স্বাধীন রাজ্য স্থাপনের ঘোষণা সম্পর্কে সরকারের কাছে কি কি তথ্য আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

এই রাজ্যে "ঝাড়খন্ড" দলভুক্ত ব্যক্তিদের একটি স্বাধীন রাজ্য স্থাপনের ঘোষণা সম্পর্কে কোনও তথ্য সরকারের কাছে নেই। অবশ্য তারা পশ্চিমবঙ্গের মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলাসহ বিহার, উড়িষ্যা ও মধ্যপ্রদেশের মোট ২১টি জেলা নিয়ে পৃথক ঝাড়খন্ড রাজ্য গঠনের দাবি করেছেন।

**শ্রী নটবর বাগদি ঃ** আমাদের কাছে খরব আছে, আগামীকাল, ৮ তারিখ 'ঝাড়খন্ড' দলভুক্ত ব্যক্তিরা আমাদের জেলার এবং মেদিনীপুর জেলার বিভিন্ন স্কুলের বিশেষ করে পুরুলিয়া সৈনিক স্কুলের এবং রামকৃষ্ণ মিশন স্কুলের সংলগ্ন পতিত জমিগুলি, খাস জমিগুলি "আমাদের ঝাড়খন্ড রাজ্যের জায়গা" এই দাবিতে দখল নেবে বলছে, এবিষয়ে আমাদের সরকারের অভিমত কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এসব খরব আমাদের কাছেও আছে। ঝাড়খন্ড মুক্তি মোর্চা এবং আরও কারা কারা কেন্দ্রীয় সরকারের কাছে একটা মেমোরেন্ডাম দিয়েছে। তাতে তারা তিনটি রাজ্যের ২১টি জেলা নিয়ে আলাদা ঝাড়খন্ড রাজ্য স্থাপন করতে চায়। কেন্দ্রীয় সরকার সেই মেমোরেন্ডামটি আমাদের কাছে পাঠিয়েছিল। আমরা বলেছি পশ্চিমবাংলার তিনটি জেলায় ৮/১০/১৫ ভাগ ট্রাইবাল আছে। কিন্তু এসব প্রশ্নে আমরা তাদের সঙ্গে আলোচনা করতে পারি না। অন্য রাজ্যে কি আছে আপনারা বুঝে নিন। তবে তাদের উন্নতির জন্য যদি তাদের কোনও দাবি-দাওয়া থাকে এবং সেসব নিয়ে যদি তারা আলোচনা করতে চায় তাহলে নিশ্চয়ই আমরা সেসব বিষয়ে তাদের সঙ্গে আলোচনা করব। এ সত্ত্বেও যেটা বলছি সেটা হচ্ছে, ঐ খবর আমাদের কাছে আছে, আমরা নজর রাখছি। আর এই ভাবে যদি দাবি করা হয় তাহলে তো যে কোনও দিন যে কোনও লোক যে কোনও জায়গা দাবি করতে পারে। কেউ তো বলতে পারে, আমি বিলেতকে দখল করে নেব! তাতে দখল হয় না, অসুবিধা আছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, ঝাড়গ্রাম শহরে ঝাড়খন্ডীরা সাম্প্রতিকালে প্রচার জোরদার করছে স্বাধীন রাষ্ট্র গঠনের ব্যাপারে, এই সম্পর্কে আপনার কিছু জানা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রচার করবার অধিকার সকলের আছে। অধিকার নেই? সংবিধানে অধিকার আছে। আমাদের আবার উল্টো প্রচার করার অধিকার আছে। কে জিতবে সেটা আমরা পরে দেখব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় যারা এই আন্দোলনের সঙ্গে যুক্ত প্রশাসন সে ব্যাপারে মোকাবিলা করছে। কিন্তু আন্দোলনের সঙ্গে যুক্ত নন বিশেষ বিশেষ আদিবাসী পরিবার এবং মাহাতো পরিবারের উপর প্রশাসন এবং সি পি এম যৌথভাবে বিভিন্ন সময় তাদের উপর আক্রমণ করছে। এ ব্যাপারে এস ডি ও অফিসে বহু ডেপুটেশন দেওয়া হয়েছে যাতে প্রশাসনের তরফ থেকে সংবেদনশীল ভূমিকা গ্রহণ করা হয়। এই ব্যাপারাটা যাতে বিরাট আকার ধারণ না করে সে ব্যাপারে সরকার চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি তো একটা বিবৃতি দিলেন। এইরকম অনর্থক আক্রমণ করা হচ্ছে না।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ঝাড়খন্ডীদের সমস্যার সমাধান করার জন্য কেন্দ্রীয় সরকারের তরফ থেকে অফিসারদের নিয়ে একটা কমিটি হয়েছে এবং ঝাড়খন্ড মুক্তি মোর্চার তরফ থেকেও কমিটি হয়েছে ঝাড়খন্ডীদের সমস্যার সমাধান করার জন্য। এই ব্যাপারে আলোচনায় অংশ গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকার কোনও প্রস্তাব দিয়েছে কি বা কোনও তথ্য পশ্চিমবঙ্গ সরকারের কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো আগেই বললাম, ওরা আলোচনা করবার জন্য ডেকেছিলেন। পৃথক রাজ্য আমাদের জেলাগুলিকে নিয়ে করার কোনও সম্ভাবনা নেই, করার প্রয়োজন নেই। এটা কেন্দ্র জানে, আমরাও জানি। অন্য রাজ্যে কি হবে, সেইসব নিয়ে কি আলোচনা হবে সেটা তাদের ব্যাপার। তবে বিহারের প্রতিনিধি নিয়ে কমিটি করেছেন বলে শুনেছি।

**শ্রী সৌগত রায় ঃ** পৃথক ঝাড়খন্ডী রাজ্যের আমরাও বিরোধী অর্থাৎ কংগ্রেস বিরোধী। কিন্তু তাসত্ত্বেও আমরা লক্ষ্য করেছি, মেদিনীপুর বিশেষ করে যে এলাকায় আদিবাসীরা বেশি থাকেন সেই এলাকায় এই সমস্ত ঝাড়খন্ডীদের শক্তি বাড়ছে। কংগ্রেস থেকেও সেখানে লোক চলে যাচ্ছে এবং সি পি এম থেকে ভেঙে লোক ওদের আন্দোলনের সঙ্গে যোগ দিচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে সেইজন্য একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন করতে চাই, এই যে ঝাড়খন্ডীদের দলে এত লোক যাচ্ছে এর মূল কারণ কিন্তু অর্থনৈতিক অনগ্রসরতা এবং যুগযুগ ধরে ওদের উপর শোষণ রয়েছে। সেইজন্য ঝাড়খন্ডীদের স্বতন্ত্র উন্নয়নের জন্য বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর প্রভৃতি যে এলাকায় আদিবাসীরা বেশি থাকেন সেখানে বিশেষভাবে মনোযোগ দিয়ে আলাদা কোনও ব্যবস্থা নেবার কথা ভাবছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সৌভাগ্যবশত আমি কংগ্রেসের কথা বলতে পারব না তাদের লোক কিছু কিছু চলে যাচ্ছে কিনা, যেমন দার্জিলিং-এ জি এন এল এফ আন্দোলনকারিদের সঙ্গে গিয়েছিল, তবে আমাদের লোক চলে যাচ্ছে এইরকম কোনও রিপোর্ট নেই। আমি আবার বলি, আমাদের সৌভাগ্য, ওখান থেকে যে কজন প্রতিনিধি এসেছেন সব আমাদের পক্ষেই।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একটি বিষয় জানেন কি আপনি নিশ্চয় দেখছেন যে কংগ্রেস (আই) দলের একজন দায়িত্বশীল নেতা এক সময়ে মন্তব্য করেছিলেন যে, ঝাড়খন্ডের দাবিকে তিনি সমর্থন করেন, পঞ্চায়েত ইলেকশনের সময়ে ঝাড়খন্ডের শক্ত ঘাঁটিগুলিতে কংগ্রেস (আই) কোনও প্রার্থী দেয়নি, এই পটভূমিকায় কংগ্রেস (আই) কি তাদের উৎসাহিত করছেন বলে আপনার মনে হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য কংগ্রেসের ভূমিকা সম্বন্ধে নিশ্চয় অবহিত আছেন, যেখানে মনে করবেন ভোট পাবেন সেখানে যোগ দেবেন না। প্রায় সুবিধাবাদী নীতি।

**বিবেকানন্দ সেতুর সংস্কার**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিবেকানন্দ সেতুর সামগ্রিক ও পূর্ণাঙ্গ সংস্কারের জন্য কোনও পরিকল্পনা করা হয়েছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**শ্রী জ্যোতি বসুঃ**

(ক) হ্যাঁ।

(খ) সেতুটির সামগ্রিক সংস্কারের নিমিত্ত প্রয়োজনীয় সমস্ত রকম কাজের রূপরেখা ঠিক করা হয়েছে এবং প্রাথমিক পর্যায়ের কাজ হাতে নেওয়া হয়েছে। উহাকে যান চলাচলের আপাত উপযোগী রাখার জন্য ইতিমধ্যেই ১০.৫৮ লাখ টাকার একটি প্রাক্কলন ভারত সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরাঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি—এই সেতুটি পুরোপুরি রেলওয়ে দপ্তরের নিয়ন্ত্রণে আছে, না রাজ্য সরকারের নিয়ন্ত্রণে আছে?

**শ্রী জ্যোতি বসুঃ** ওদের অনুমোদনের জন্য আমরা অল্প দিন হল পাঠিয়েছি আশা করছি অনুমোদন করবেন।

**পুরুলিয়া জেলায় আনন্দমার্গীদের কার্যকলাপ**

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১।) **শ্রী নটবর বাগদিঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলায় (১) কিছু অঞ্চলে আনন্দমার্গীগণ একটি স্বাধীন রাজ্য ঘোষণা করেছেন ও (২) ঐ জেলায় উক্ত ব্যক্তিরা একটি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করেছেন ; এবং

(খ) উপরের 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, সরকার ঐ সম্পর্কে কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী জ্যোতি বসুঃ**

(ক) (১) ও (২) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী নটবর বাগদিঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি—সমস্ত পুরুলিয়া জেলাতে

আনন্দমার্গীরা যে ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্তি করা হচ্ছে বলে পোস্টার দিয়েছে, এবং ওর ইঞ্জিনিয়ারিং কলেজের সমস্ত আধুনিক শিক্ষার ব্যবস্থা করেছে। ওখানে আমরা ঢুকতে পারি না, কাজেই আমার কাছে কোনও খবর নেই, আপনার কাছে কোনও খবর আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** ইঞ্জিনিয়ারিং কলেজ করেছে বলে আমার কাছে কোনও খবর নেই, তবে একটা ইনস্টিটিউট অফ টেকনোলজি স্থাপন করেছেন। তাতে বিশ্ববিদ্যালয়ের কোনও স্বীকৃতি নেই এবং সরকারেরও কোনও স্বীকৃতি নেই।

**শ্রী নটবর বাগদি :** আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি ওরা ঐ জায়গায় নতুন নতুন জমি দখল করে নিয়ে এমন একটা দুর্গ তৈরি করেছে, সাধারণ আদিবাসী এবং শিডিউল্ড কাস্টদের জমি দখল করে নিয়ে, এবং সেখানে কাউকে ঢুকতে দিচ্ছে না। আপনি নিশ্চয় জানেন যে কিছু দিন আগে সেখানে একটা অপারেশন হয়েছিল যে সমস্ত অস্ত্র শস্ত্র সেখানে ছিল সেগুলি পাচার করে দিয়েছে—তার কোনও খোঁজ খবর পাওয়া যায় নি। ওদের হাতে আশে পাশের গ্রামবাসীরা অতিশয় নিগৃহীত হচ্ছে প্রশাসনের তরফ থেকে তাদের কোনও রকম সাহায্য করা হবে কি?

**শ্রী জ্যোতি বসু :** খবর আমাদের কাছেও আছে। দুবার ওখানে রেড হয়েছে, কিন্তু আইনগতভাবে কিছু করলে আমরা সেখানে কোনও রকম হস্তক্ষেপ করতে পারি না। আমরা শুনেছি যে আদিবাসীদের জমি দখল করে নিয়েছে। দুবার রেড করায় ওখানে অস্ত্র শস্ত্র পাওয়া গেছে। আমরা সামগ্রিকভাবে সেদিকে নজর রেখেছি।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—পুরুলিয়া জেলাতে একদিকে ঝাড়খন্ডীরা সক্রিয়, অপর দিকে আনন্দমার্গীরাও সক্রিয় একজন মাননীয় বিধায়ক স্বীকার করলেন যে তিনিও কোনও কোনও অঞ্চলে প্রবেশ করতে পারছেন না। তাহলে পুরুলিয়া জেলাকে উপদ্রুত জেলা বলে ঘোষণা করার কোনও চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :** অতি শান্ত এলাকা, উপদ্রুত এলাকা একেবারেই নয়।

**শ্রী তুহিনকুমার সামন্ত :** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী জানাবেন কি, বামফ্রন্ট সরকারের জমানায় আনন্দমার্গীরা বাঞ্ছিত, না অবাঞ্ছিত?

**শ্রী জ্যোতি বসু :** আমরা এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে একমত। ওরা একটা পুস্তিকা বের করেছিলেন ইমার্জেন্সির সময় সমস্ত তথ্য দিয়ে। সেখানে যেসব তথ্য তারা দিয়েছিলেন সেসব তথ্য আমরাও জানি এবং তাই ওদের একেবারেই বাঞ্ছিত মনে করি না। ওরা ধর্ম ইত্যাদি করেন বলে বলেন, তাহলে অস্ত্র-শস্ত্র নিয়ে মারদাঙ্গা এবং আদিবাসীদের জমি কেন দখল করেন?

### বাংলাদেশ থেকে পশ্চিমবঙ্গে অনুপ্রবেশ

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭০।) **শ্রী অমিয় পাত্র :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত একবছরে বাংলাদেশ থেকে এই রাজ্যের অনুপ্রবেশকারী ব্যক্তিদের আনুমানিক সংখ্যা কত ; এবং

(খ) সরকার ইতিমধ্যে ঐ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সঠিক সংখ্যা জানা নেই। তবে ১৯৮৮ সালে ৪৬৫৭৭ জন বাংলাদেশ অনুপ্রবেশকারীকে সনাক্ত করে বাংলাদেশে ফেরত পাঠানো হয়েছে।

(খ) সীমান্তে এবং রাজ্যের ভেতরে কঠোর প্রহরা অবলম্বন করার জন্য প্রায়শই সংশ্লিষ্ট সমস্ত পক্ষকে যথাযথ সতর্ক করা হয়ে থাকে। অবৈধ অনুপ্রবেশকারিদের খুঁজে বের করে সীমান্ত নিরাপত্তা বাহিনীর মাধ্যমে তাদের বাংলাদেশে ফেরত পাঠানোর উদ্দেশ্যে নিয়মিত অভিযান চালানো হয়। রেশন কার্ড ইস্যু করা, ভোটার তালিকায় নতুন নাম অন্তর্ভুক্ত করা এবং সীমান্ত এলাকায় বিদ্যালয়গুলিতে বাংলাদেশি ছাত্রদের অবৈধভাবে ভর্তি হওয়ার ক্ষেত্রেও প্রয়োজনীয় বিধিনিষেধ আরোপ করার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষগুলিকে অনুরোধ জানানো হয়েছে।

অনুপ্রবেশকারীদের চিহ্নিত করণের ও বহিষ্কারের কাজে নিযুক্ত পশ্চিমবঙ্গ পুলিশের মোবাইল টাস্ক ফোর্স (এম টি এফ) এর সংখ্যা বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হল, কেন্দ্রীয় সরকারের অধীনস্থ বি এস এফ বাহিনীর গাফিলতির ফলেই কি অনুপ্রবেশকারীরা ভারতে ঢুকে পড়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এইরকম কিছু কিছু রিপোর্ট আছে। বি এস এফ সীমান্তে রয়েছে এবং তাদের ফাঁকি দিয়েই হোক বা অন্যভাবেই হোক অনেক অনুপ্রবেশ ঘটছে। এই যে সংখ্যা দিলাম এদেরকে বি এস এফই ধরেছে। তবে তারপর কত এসেছে সেই হিসাব দিতে পারব না। কিন্তু বি এস এফ যাদের ধরেছে এবং ফেরত পাঠিয়েছে সেই সংখ্যাটাই দিলাম।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** ১৯৭১ সালের মুজিব-ইন্দিরা চুক্তির পর যারা ভারতে এসেছেন তাদের সবাইকে অনুপ্রবেশকারী বলে ধরা হবে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যে আইন আছে সেই আইন অনুযায়ী সেটা করবার সম্ভাবনা নেই।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** তাহলে অনুপ্রবেশকারীর সংজ্ঞা কি?

**মিঃ স্পিকার ঃ** সেটা উনি বলবেন কি করে?

**শ্রী সাধন পান্ডে ঃ** ঐ বর্ডার এলাকায় কোনও নতুন বি এস এফ বা পুলিশ বাহিনী গঠন করবার ব্যাপারে আপনাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের কোনও আলোচনা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** নতুন ধরনের কিনা জানি না, তবে বি এস এফ-কে শক্তিশালী

করবার জন্য এবং রাস্তাঘাট তৈরি করবার জন্য আলোচনা হয়েছে। ওরা আমাদের কাছে এ ব্যাপারে জায়গা চেয়েছেন যাতে করে গাড়ি জিপ ইত্যাদি যেতে পারে।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি, সুন্দরবনের নদীবক্ষের বর্ডার এলাকায় ডাকাতরা ডাকাতি করছে, ফিশারম্যানদের খুন করছে। ওদের ট্রিট করবার জন্য সেখানে বি এস এফ-এর কোনও নামগন্ধ নেই, আমাদের পুলিশকেই ট্রিট করতে হচ্ছে। অবস্থাটা এইরকম কেন সেটা জানতে চাই।

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো আলাদা প্রশ্ন। আলাদা করে প্রশ্ন করলে উত্তর দিতে পারব।

**শ্রী তুহিনকুমার সামন্ত ঃ** আমাদের কাছে খবর আছে ১৯৭১ সালের বহু অনুপ্রবেশকারী ভোটার লিস্টে নাম ঢুকিয়েছে। সেগুলো খুঁজে বের করবার জন্য আপনি বিশেষ ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** যেগুলি আপনি বললেন সেই ব্যাপারে ৩-৪টি ডিপার্টমেন্টকে বলা হয়েছে যারা নাকি নাম এনরোল করেন তাদের বলা হয়েছে যাতে এইসব এলাকায় বুঝে শুনে সমস্ত কিছু আইন অনুযায়ী করেন যে অনুপ্রবেশকারী কি ভারতীয় নাগরিক।

## Starred Question

## (to which written answers was laid on the Table)

### শ্রীরামপুরে ফ্লাইওভার নির্মাণ

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার শ্রীরামপুরে নির্মিয়মান ফ্লাইওভারের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কবে নাগাদ এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্রীরামপুর ফ্লাইওভারের নির্মানকাজ এ পর্যন্ত বরাদ্দের এক তৃতীয়াংশের অধিক টাকা খরচ হয়েছে এবং বর্তমানে নির্মাণকাজে দ্রুতগতিতে চলছে।

(খ) ১৯৯০ সালের নভেম্বরের মধ্যে ঐ ফ্লাইওভারের নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :-

| | Subject | | Name |
|---|---|---|---|
| 1. | Reported erosion of River Padma and River Vairab in Mushidabad district | : | Shri Mannan Hossain |
| 2. | Alleged inconvenience in getting authentic certificate for Scheduled Castes and Tribes students in Rampurhat Sub-division | : | Shri Asit Kumar Mal |
| 3. | Alleged disturbance by anti social in the villages under Amta P.S. | : | Shri Ambica Banerjee |
| 4. | Reported murder of a person at Chandeswar under Bhangor P.S. on 30.7.89. | : | Shri Gobinda Chandra Naskar |
| 5. | Possibility of re-opening the Bengal Paper Mills at Raniganj | : | Shri Prabuddha Laha |
| 6. | Reported attack on Youth Congress Leaders in Kasiabagan, Park Circus under Karaya P.S. | : | Shri Saugata Roy |
| 7. | Alleged attack on Congress supporters at Jagadhartti Pally of Bhadeswar | : | Shri Arun Kumar Goswami |
| 8. | Reported killing of six persons near Howrah flyover bridge for the last two months | : | Dr. Manas Bhunia |
| 9. | Reported lathi charge on a mob near Hazra Park on 6.9.89. | : | Shri Satya Pada Bhattacharyay and Shri Shish Mohammad. |

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of reported killing of six persons near Howrah flyover bridge for the last two months.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla:** On 14.9.89.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker:** Now, the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged firing by the Bihar Police on the 30th August, 1989 near Chalmara Check Post

under Neturia *Police Station* of Purulia district.

(Attention called by Shri Natabar Bagdi, Shri Gobinda Bauri, and Shri Lakshiram Kisku on the 4th September, 1989.)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Natabar Bagdi, Gobinda Bauri and Lakshiram Kisku, regarding the incident of firing by Bihar Police on the 30th August, 1989, within Neturia P.S. area in the district of Purulia.

It appears that on the morning of 30th August, 1989, Neturia P.S. received information that there was some tension near Germanghat over the issue of plying of a ferry boat. An Officer visited the Germanghat on Panchet Dam side immediately and learnt that some people from Gumiara Gram Panchayat came to Germanghat in a ferry boat for working as contract labourers at Panchet Dam working site within Bihar. They were told by pro-bundh supporters that there would not be any boat service subsequently and the boat was kept in Germanghat. As there was no trouble, the officer returned to Neturia P.S.

Around 4.30 P.M., the Bihar Police Officials and Constables, along with some J.M.M. activists belonging to Bihar area, came to Germanghat and demanded release of the boat. The Germanghat is within the jurisdiction of Neturia P.S. in Purulia district. About 150 persons had gathered around the site and an altercation started between the pro-bundh supporters and the J.M.M. activist who had come with the Bihar police is reported to have opened fire all on a sudden from his firearm injuring the bundh supporters. Another shot was also fired by him which reportedly hit one Constable belonging to Bihar Police. Subsequently, Bihar police opened fire. 2 persons were killed on the spot and 12 others were wounded and taken to the hospital. 2 of the wounded persons later succumbed to their injuries.

With the firing, the people fled away, carrying the dead body of Gobordhan Bauri and leaving the dead body of Nagen Bauri on the spot. Bihar Police and J.M.M. activists who left the site subsequently came back and took the dead body of Nagen Bauri, one trekker and one motor cycle from the spot. They also took away a few cycles from the spot. One trekker which was damaged could not be taken back by them and this was seized by the Neturia P.S. Later, Bihar police returned the dead body of Nagen Bauri.

A case has been started on the complaint of one Jahar Roy of

village Maheshnadi over the incident. The District Magistrate and the Supdt. of Police, Purulia, visited the spot on the 31st August, 1989. Deputy Commissioner, Dhanbad, and Superintendent of Police, Dhanbad are also reported to have visited the spot with our officers. On joint inspection, our officers could establish that firing took place well within West Bengal territory.

We have taken up the matter with the Government of Bihar and have requested them for a through enquiry and to assist us in thorough investigation of the case.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker:** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported armed attack on the Modern Photo Studio in Kachchi Sarak at Garden Reach on the 4th September, 1989.

(Attention called by Shri Saugata Roy and Shri Fazle Azim Molla on the 5th September, 1989)

**Shri Jyoti Basu:** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Sarbashree Saugata Roy and Fazle Azim Molla, regarding the attack on Modern Photo Studio in Kacchi Sarak, Garden Reach, on the 4th September, 1989.

It appears that on the 4th September, 1989, around 11.00 A.M. over one hundred people came out of Gate No. 3 of Southern Generating Station of Calcutta Electric Supply Corporation Ltd., and attacked the Photo Studio sytled as Messrs. Modern Studio at H-26, Garden Reach Road and a few other houses. Three persons are reported to have received injuries, of whom one was admitted to SSKM Hospital. The windscreens of four vehicles were damaged. Over this incident, Garden Reach Police station Started a case on the complaint of one Mehomoo Alam. The Police rushed to the spot on receipt of information—chased the miscreants and tried to bring the situtation under control. It is reported that some agitated supporters of the Congress put up road blockade near Kamal Talkies and disrupted the vehicular traffic. The police intervened and the road blockade was withdrawn.

Three persons have been arrested in connection with this case. A strong police picket has been posted in the area.

**Mr. Speaker:** Both the statements will be circulated.

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ে বলি। আমাদের এই বামফ্রন্ট সরকার টিভি রেডিও এবং কিছু কিছু সাংবাদিকদের বয়কট করেছেন। গণশক্তি ছাড়া আর সবাই আপনাদের কাছে খারাপ। এই সেদিন এমনকি বুদ্ধদেববাবু বলেছিলেন ওরা এখানে না এলেই বাঁচি। ওরা যেন হাউসে না আসেন। আপনাদের তো গণশক্তি ছাড়া আর কাউকেই পছন্দ হবে না। আমি জানতে চাইছি, আপনারা কি এই হাউসেও টিভি, রেডিওর সাংবাদিকদের বয়কট করবেন? এই কথা কেন বলছি, এই সেদিন এই বিধানসভার ফ্লোর অব দি হাউসে বুদ্ধদেববাবু বেশ জোরের সঙ্গেই বলেছিলেন, ওদের না আসাই ভালো। আমি বলি, আপনারা যে পার্টির জনপ্রতিনিধি হয়ে এসেছেন সেই পার্টির উপরে একটা দুর্বলতা আপনাদের থাকবে, দুর্বলতা থাকাটা স্বাভাবিক। বামফ্রন্ট টিভি, রেডিও বয়কট করেছেন, কিন্তু এই বয়কট বিধানসভার মধ্যেও কি চলবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমার কথাগুলো শুনলে আমি খুশি হব। আমি বলছি, বামফ্রন্ট সরকার টিভি, রেডিও তো বয়কট করেছেন, সেদিন বুদ্ধদেববাবু এখানে, ফ্লোর অব দি হাউসে আপনার সামনে বলেছেন, ওরা এখানে না আসলে আমি খুশি হব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি থেকে এসেছেন, এখানে অন্য দলের জনপ্রতিনিধিরাও আছেন, এখানেও কি এই বয়কট চলবে? আমি এটা আপনার কাছ থেকে জানতে চাইছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার সামনে মেদিনীপুর শহরবাসীর জীবনের অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাসে করে মেদিনীপুর শহরে প্রবেশ করতে হলে দেখবেন, প্রথমেই লেখা আছে—'মেদিনীপুর আপনাকে সাদর সম্ভাষণ জানাচ্ছেন।' এক ফার্লং রাস্তা, নদী থেকে ব্রিজ পর্যন্ত প্রবেশ করলে দেখবেন খানাখন্দ, ডোবা, জঙ্গলে ঢেকে আছে, রাস্তা বলে আর কিছু নেই। লোকে পায়ে হেঁটে চলছেন। একটি মাত্র রাস্তা, যেটি স্টেশন থেকে এসেছে, পি ডব্লু ডি-র যে রাস্তাটি পৌর শহরের মধ্যে এসেছে, এই রাস্তাটির কোনও রকম সংস্কার দীর্ঘদিন যাবদ হয়নি। রাস্তার পিচ উঠে গেছে, মোরাম পড়ে আছে। কনস্ট্রাকশন ডিপার্টমেন্ট দীর্ঘদিন কোনও সংস্কার করেনি। এই অবস্থায় প্রতিকার চাই। মেদিনীপুরবাসী এই অবস্থার অবসান চাইছেন দীর্ঘদিন হয়ে গেল রাস্তাটির কোনও সংস্কার হয়নি। পি ডব্লু ডি কনস্ট্রাকশন ডিভিসনের একজকিউটিভ ইঞ্জিনিয়ার এই সম্পর্কে সম্পূর্ণ উদাসীন। তিনি মনে মনে ভাবছেন প্রকাশ করুন আমি কিছু করব না, দেখি কি হয়। আমি এর একটা প্রতিকার চাই।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য সরবরাহ বিভাগের মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে আজকে কেরোসিন তেলের জন্য মারাত্মক হাহাকার এবং একটা অসহনীয় অবস্থায় এসে পড়েছে। একদিকে লোডশেডিংয়ের দাপটে, আরেকদিকে কেরোসিন তেলের সঙ্কট। এই উভয় সঙ্কটের মধ্যে পড়ে জনজীবন বিপর্যস্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কেরোসিন তেলের সঙ্কটের ব্যাপারে রাজ্য সরকারের কাছে জানতে চাইছি এই সঙ্কটটি যথার্থ সরকারি অপ্রতুলতার জন্য কিনা, না কি অসাধু ব্যবসায়ী, মুনাফাখোর, কালোবাজির কৃত অভাবে সৃষ্টি চক্রান্ত করার ফলে? কারণ আমরা দেখতে পাচ্ছি যে সরকারি নির্ধারিত মূল্যে ঘণ্টার পর ঘণ্টা লাইন দিয়ে তেল পাওয়া যাচ্ছে না। অথচ ৬-৭ টাকা লিটার দরে তেল বিক্রি হচ্ছে। এর কারণ কি আমি জানতে চাই।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় স্পিকার স্যার, দেবপ্রসাদবাবু যে বিষয়ে উল্লেখ করেছেন বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। কেরোসিন তেল যে পাওয়া যাচ্ছে না এটা সত্যি কথা। কিন্তু তার কারণটা কি এটা শুনতে হবে আপনাদের। আমাদের প্রতিমাসে দরকার ৮০ হাজার মেট্রিক টন। আর আমাদের মাসের বরাদ্দ করেছে কেন্দ্র প্রতি মাসে ৫২-৫৩ হাজার মেট্রিক টন। প্রায় ৩০ হাজার মেট্রিক টন তারা কম দেন, ফলে লোকে পাবে না। এই হচ্ছে ঘটনা এবং কম থাকলেই একটু চোরাবাজারি হবেই। দ্বিতীয়ত যাতে এই কমজিনিস ঠিকমতো সরবরাহ হয় তার জন্য কার্ড সিস্টেম করার চেষ্টা করেছি। গ্রামের দিকে সমস্যা নেই কারণ সেখানে কার্ড আছে। কিন্তু কলকাতার শহরে আমরা কেরোসিন কার্ডের মাধ্যমে দিতে গেলে রেশনে কেরোসিন ডিলাররা হাইকোর্টে গিয়ে মামলা ঠুকে দেন। হাইকোর্টের বিচারকরা রাজ্য সরকারের বিরুদ্ধে ইনজাংশন দেবার জন্যে বসে আছেন। সঙ্গে সঙ্গে তারা ইনজাংশন দিয়ে দিলেন। সুতরাং এই দুটিই প্রধান কারণ তথাপি আমরা আমাদের ভেতরের সমস্ত এজেন্টরা ওখানে যাচ্ছেন, ডিলারদের ওখানে যাচ্ছেন, পুলিশ আছে। অনেক লাইসেন্স আমরা দিয়েছি। অনেক মস্তানকে গ্রেপ্তার করেছি। এই বিষয়ে যা করবার করছি, তথ্য জানতে চান প্রশ্ন করবেন জানাবো। তাছাড়া আপনারা দিল্লির কাছে দরবার করুন। তারজন্য কিছু করছেন না কেন?

[1-50 — 2-00 P.M.]

**শ্রী হুমায়ুন চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ-মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। মালদহ জেলার গঙ্গার ধারে যে বাঁধ রয়েছে সেই বাঁধগুলি ভেঙ্গে না পড়ার জন্যে কয়েকটি স্পার করা হয়েছে। কিন্তু গত ৫দিন ধরে ৭৩০ এবং ৭১৬নং স্পারটি গঙ্গা গর্ভে চলে গেছে। যেকোনও সময়ে বাঁধ ভেঙ্গে বন্যা হতে পারে এবং বহু বাড়িঘর নষ্ট হতে পারে। কিন্তু এই বিষয়ে বহু বলা সত্ত্বেও ইরিগেশন ডিপার্টমেন্টের লোকেরা বা সরকারি পক্ষ থেকে কোনও প্রচেষ্টা নেওয়া হচ্ছে না বা প্রিভেনটিভ মেজার নেওয়া হচ্ছেনা। স্যার, আপনার মাধ্যমে আমি পুনরায় জানাতে চাই যে, যদি ইমিডিয়েট কিছু প্রিভেন্টিভ মেজার না নেওয়া হয় তাহলে যে কোনও সময় বাঁধ ভেঙ্গে গিয়ে বন্যা হতে পারে এবং বহু লোক মারা যেতে পারে এই আশঙ্কা রয়েছে।

**श्री शलीब टाप्पो :** माननीय स्पीकर महोदय, मैं आपको माध्यम से बहुत ही जरुरी विषय की ओर माननीय शिक्षा मंत्री की दृष्टि आकर्षित करना चाहता हूँ। पूरे पश्चिम बंगाल में अनेक हिन्दी स्कूल हैं–अनेक प्राइमरी स्कूल हैं। पश्चिम बंगाल में बामफ्रान्ट का शासन होने के बाद बंगला पाठय पुस्तक का बितरण सरकार द्वारा होता हैं। किन्तु दुख के साथ कहना पड़ता हैं कि हिन्दी स्कूलो में हिन्दी-पाठय पुस्तक के बितरण की कोई व्यबस्था नहीं हैं। बड़े ताज्जुब की बात तो यह हैं कि बामफ्रन्ट सरकार हिन्दी के प्रति इस प्रकार का बैमनस्व व्यबहार क्यों कर रही हैं? अतएब शिक्षा मंत्री से मेरा निवेदन हैं कि पश्चिम बंगाल में जितने भी हिन्दी स्कूल हैं उनमें हिन्दी-पाठय पुस्तक तुरन्त बितरण करने की व्यबस्था करे। डूयर्स इलाके में हिन्दी के बहुत से स्कूल हैं। वहाँ आदि वासियों

के छात्र-छात्रायों हिन्दी में शिक्षा ग्रहण करती हैं। हिन्दी पाठय पुस्तके सरकार के द्वारा वितरण न होने कारण उन्हें बहुते असुविधा होती हैं। अतएब शिक्षा मंत्री इस ओर विशेष ध्यान दे ताकि हिन्दी पाठय पुस्तकों का बितरण शीघ्र हो।

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় স্পিকার মহাশয়, বর্ধমান পূর্বস্থল থানা একটা অগ্নিগর্ভ অবস্থায় দাঁড়িয়ে আছে। বিগত ১২ বছরের বামফ্রন্টের রাজত্বে কংগ্রেসের ২২ জন খুন হয়েছে। এমন কোনও মাস নেই যে মাসে কংগ্রেস কর্মীর মৃত্যু হচ্ছে না। আমি নামগুলি পড়ে শোনাচ্ছি।—১৯৮৮ তে কেশব দেবনাথ, ১৯৭৮তে নৃত্যলাল পেয়ারিলাল, হেমলাল, ১৯৮১তে মিন্টু শেখ, ১৯৮২তে রবীন রায়, ১৯৮৬ তে সমরেন্দ্রনাথ ভট্টাচার্য, ১৯৮৪তে স্বপন দেবনাথ, ১৯৮৮তে আব্দুল হক মন্ডল এবং ১৯৮৯তে স্বপন মল্লিক, এই রকম আরও নাম আছে। মায়ের চোখের জল, পিতার আর্তনাদ, ক্রমে ক্রমে এমন একটা অবস্থা দাঁড়িয়ে গিয়েছে যে পূর্বস্থলী থানায় আইনশৃঙ্খলা বলে কিছু নেই। আমরা বারবার প্রশাসনের কাছে জানিয়েছি সম্প্রতি সাম্প্রদায়িক সুড়সুড়ি দিয়ে ঐ এলাকায়ে এবং ঐ থানায় কিছু রাজনৈতিক দল তারা পরিস্থিতিকে আরও জটিল করে তুলেছে। আমরা প্রশাসনের কাছে দাবি তুলেছিলাম সব দলকে ডেকে প্রশাসনিক স্তরে একটা সিদ্ধান্ত গ্রহণ করার জন্য, সবচেয়ে বড় কথা একটা সাম্প্রদায়িক দল আজকে পূর্বস্থলী থানাকে যেভাবে বিষময় অবস্থার মধ্যে দাঁড় করিয়েছে, আজকে প্রতি মুহূর্তে সেই জায়গায় যে কোনও সময়ে সাম্প্রদায়িক দাঙ্গা ঘটে যেতে পারে। অবিলম্বে এই বিষয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা দরকার। আমরা জেলা শাসককে বলেছি, পুলিশ সুপারকে বলেছি কিন্তু থানায় এবং মহকুমায় কিছু অপদার্থ অফিসার থাকার ফলে আজকে বিভিন্ন জায়গায় অগ্নিগর্ভ অবস্থা দেখা দিচ্ছে। জামালপুরের হাটে মোল্লা সাহেব ৮০ বছরের বৃদ্ধ আব্দুল হক মন্ডল তিনি খুন হলেন। এরফলে একটা সাম্প্রদায়িক অবস্থা সৃষ্টি হতে পারে এবং সেইজন্য আমরা এই ব্যাপারে পুলিশকে বলেছি এবং প্রশাসনকে বলেছি, আপনারা খুনীকে খুঁজে বার করুন। সবচেয়ে বড় কারণ হচ্ছে সিপিএম-র কিছু লোক বিজেপি-র নামে এবং এই বিজেপি-র সঙ্গে যুক্ত হয়ে আজকে খুনগুলি চালাচ্ছে, তাই অবিলম্বে সরকারি ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী পরেশনাথ দাস :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ৩০/৮/৮৯ তারিখে ভারত বন্‌ধ তথা বাংলা বন্‌ধের পর এটা প্রমান হয়ে গেছে যে কংগ্রেস (আই) জন-জীবন থেকে বিচ্ছিন্ন এবং যত বেশি বেশি তারা বিচ্ছিন্ন হয়ে পড়েছে তত বেশি বেশি তারা হিংস্র রূপ ধারণ করছে। আমরা লক্ষ্য করেছি পশ্চিমবঙ্গে বামফ্রন্টের প্রতিষ্ঠিত হবার পর আইন-শৃঙ্খলার সুস্থ পরিবেশ সৃষ্টি হয়েছে, এটাকে নষ্ট করার জন্য কংগ্রেস (আই) বিভিন্ন এলাকায় বিভিন্ন জেলায় আমাদের কর্মীদের উপর অত্যন্ত জঘন্যভাবে জুলুম, খুন, সন্ত্রাস করে চলেছে। আমার সাগরদিঘি থানায় গৌরীপুর গ্রামের মমতাজ শেখ, লবা শেখের উপর গত ৩/৯ তারিখে সন্ধ্যা বেলায় বেশ কয়েক জন দুস্কৃতকারী যারা কংগ্রেসি সমর্থক তারা আক্রমণ করেছে, তাদের খুন করে ২টি লাশ গঙ্গায়

ভাসিয়ে দেওয়া হয়েছে। এই রকম পরিস্থিতি সাগরদিঘি ব্লকে চলছে। স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার দাবি অবিলম্বে দুস্কৃতকারিদের গ্রেপ্তার করা হোক এবং সন্ত্রাস যাতে না হয় তার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। রামপুরহাট শহরের রাস্তাঘাট এত খারাপ হয়ে গেছে যে পাকা পিচের রাস্তায় গর্ত হয়ে গেছে, তার ফলে বাস, ট্রাক অন্যান্য যান-বাহন চলাচলে সঙ্কট দেখা দিয়েছে। আমি আপনার কাছে জানতে চাই সারা পশ্চিমবাংলার রাস্তা ঘাট খারাপ হওয়ার জন্য মুখ্যমন্ত্রী পরশু দিন সামান্য নদীয়ার কৃষ্ণনগরে হেলিকাপ্টারে গিয়েছিলেন, আর রাস্তা-ঘাট খারাপের জন্য আমরা কি অবস্থায় যাতায়াত করি, গাড়ি-ঘোড়াই বা কিভাবে যাতায়াত করে সেই ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন? রামপুরহাট শহরে রাস্তাগুলির অবস্থা এতই বেহাল যে যেকোনও সময় অ্যাক্সিডেন্ট হয়ে যেতে পারে। পাশে ন্যাশনাল হাই ওয়ে, তারও অবস্থা খারাপ। এই রাস্তাগুলি অবিলম্বে রিপেয়ারের ব্যবস্থা করুন। আর রিপেয়ারিং এর জন্য পাকা পিচের রাস্তায় মোরাম দেবেন না। মোরাম দিয়ে রিপেয়ারিং করা রাস্তায় আবার গর্ত হয়ে যাবে। পাকা রাস্তায় মোরাম হয় না। আমি এই রাস্তা রিপেয়ারের জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং খাদ্য দপ্তরের মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি। আমার কেন্দ্র ঔরাঙ্গাবাদ, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর সাব-ডিভিসন বাংলাদেশ বর্ডার এলাকায় পড়ে যেখান থেকে হাজার হাজার কুইন্টাল চাল পাচার হচ্ছে, বি এস এফ কোনও ব্যবস্থা গ্রহণ করছে না। অথচ আমরা লক্ষ্য করছি বি এস এফ আমাদের বাড়ি থেকে কাছে যে হাট বসে সেখানে যারা ২/৩ কুইন্টাল চাল বিক্রি করছে তাদের চাল এই হাট থেকে তুলে নিয়ে যাচ্ছে। এর ফলে মার্কেটে চালের দর এক এক সময় ৫/৬ টাকা হয়ে যাচ্ছে। আমরা লক্ষ্য করেছি বাড়ির থেকে হালের বলদ খুলে নিয়ে যাচ্ছে। আমার চোখের সামনে শীশ মহম্মদ হাট থেকে বলদ কিনে নিয়ে যাচ্ছিল, তার থেকে জোর করে বলদ কেড়ে নিয়ে গেছে। এইভাবে বি এস এফ ভারতের নাগরিকদের উপর অত্যাচার চালাচ্ছে। এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নোত্তরের সময়ও এই প্রশ্নটা ছিল—ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমি আগেই এটা উল্লেখ পর্বে দিয়েছিলাম। স্যার, আপনি জানেন হাওড়ার সাথে কলকাতার যোগাযোগের জন্য বর্তমানে একটি বিশেষ সমস্যা আমাদের কাছে এসেছে। তার জন্য আমরা শুধু হাওড়া ব্রিজ নয়, দ্বিতীয় সেতু নির্মাণের কথা ভেবেছি এবং এই সেতু নির্মাণের কাজ চলছে। কিন্তু বর্তমানে যে সেতুটি হাওড়া পোলের বিকল্প হিসাবে কাজ করছে সেটা হল বালি বিবেকানন্দ ব্রিজ। এই ব্রিজের অবস্থা অত্যন্ত খারাপ। যে কোনও সময়ে এই সেতু ভেঙ্গে পড়তে পারে। কিছুদিন আগে সেতুর একটি ছোট্ট অংশ গঙ্গায় ভেঙ্গে পড়ে গিয়েছিল। যার ফলে ওখান দিয়ে কয়েকদিন যানবাহন চলাচল বন্ধ ছিল। স্যার, ওখান দিয়ে ট্রেন চলাচল করে, তার সাথে সাথে ট্রাক, বাসও চলাচল করে। ঐ ব্রিজের উপরে যে

রাস্তা আছে সেখানে বড় বড় গর্ত হয়ে রয়েছে যে আলোর সিস্টেম আছে, তাও অত্যন্ত দুর্বল। অথচ দেখা যায় সি পি এম মন্ত্রী থাকলে সেই এলাকায় ছোট ছোট রাস্তাকে বড় বড় আলো দিয়ে সাজানো হচ্ছে। এই সেতুটি কোনও রাজনৈতিক ব্যাপার নয়, এটাকে রাজ্যের ম্যাটার বলতে পারি। এখানে ১০০ গজ অন্তর অন্তর ছোট ছোট বাল্ব লাগানো হয়েছে। অ্যাপ্রোচ রোডে কোনও ফেনসিং নেই। অ্যাপ্রোচ রোড-এর উপর আনঅথরাইজড কনস্ট্রাকশন হয়েছে। আমি মুখ্যমন্ত্রী এবং নগর উন্নয়ন মন্ত্রীকে এইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। আমার এলাকার লোকেরা বাঁচবে কি করে? এই বিষয়টি তোয়াব আলি এখানে উল্লেখ করলেন। ফরাক্কা থেকে লালগোলা পর্যন্ত গোটা এলাকাটাই বর্ডার এলাকা এবং থিকলি পপুলেটেড এলাকা। আমাদের এই এলাকায় চাল উৎপাদনের কোনও জায়গা নেই। সমস্ত এলাকাটাই বস্তির পর বস্তিতে ভরে আছে। রঘুনাথগঞ্জ মার্কেট থেকে ওখানে চাল নিয়ে আসতে হয়। ঐ এলাকায় ২০০/৫০০ জনের মতো ছোট ছোট ব্যবসায়ী আছে। এর দ্বারা তাদের বেকার সমস্যার সমাধান হচ্ছে। তারা সপ্তাহে দু তিন কুইন্টাল চাল বিক্রি করে। রঘুনাথগঞ্জের পাশেই ন্যাশনাল হাইওয়ে আছে এবং সুতী লিংক রোড আছে। বি এস এফ ট্রাক এসে ঐ চালের ভ্যান গাড়ি ধরে নিয়ে যায় এবং হাট থেকে ঐ চাল তুলে নিয়ে যায় এবং তারা বলে এই চাল বাংলাদেশে নিয়ে যাচ্ছিল। বাংলাদেশে চাল [illegible] পাচার হয়ে যাচ্ছে ঠিকই ভায়া বি এস এফ ক্যাম্প। লালগোলা, নাড়ুখাকি, নরুপুর, [illegible] বাজিতপুর বি এস এফ ক্যাম্প চাল ধরছে। আমরা গিয়ে এম এল এ-র পরিচয় দি[illegible] বলছে, "তো ম্যায় কেয়া করুঁ"। এই বিষয়ে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। বর্ডার থেকে ৮ কিলোমিটার দূরে যদি চাল আনতে দেওয়া না হয় তাহলে এলাকার লোকগুলো খাবে কি? ঐ বেকার ছেলেগুলিই বা করবে কি? কাপড়, কয়লার ব্যবসা কর[illegible] যাবে কিনা—স্মাগলিং করার নাম করে বি এস এফ হামলা করছে। আমরা সঙ্কটের মধ্যে পড়েছি। আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। বি এস এফ ক্যাম্পের পরে কোনও গ্রাম নেই, নদী আছে, তারপরে চর, তারপর মেন ক্যানাল, তারপরে বাংলাদেশ। বাংলাদেশে চাল যেতে দেওয়া যায় না, এই নাম করে ধরছে। আমার মনে হয় হয়ত বি ডি আর দেখে ভয় করে। সেই জন্য এই রকম করছে। এখানে খাদ্যমন্ত্রী বসে আছেন। ঐ অঞ্চলে ছোট ছোট ব্যবসায়ী যারা দু চার কুইন্টাল চালের ব্যবসা সপ্তাহে করে তাদের লাইসেন্স দেবার ব্যবস্থা করুন। এই ব্যাপারে যে আইন কানুন আছে দরকার হলে তা সংশোধন করার ব্যবস্থা করা হোক। এতে করে বেকার ছেলেদের বেকার সমস্যার সমাধান কিছুটা হচ্ছে। কেন না, এদের কাছ থেকে লোকে চাল কিনে নিয়ে যাচ্ছে। আর বি এস এফ আনক্লেমড প্রপার্টি বলে এই সব বেকার ছোট ছোট ব্যবসায়ীদের কাছ থেকে চাল কেড়ে নিয়ে চলে যাচ্ছে। এরাই কিন্তু স্মাগলারদের প্রশ্রয় দিচ্ছে। আবার এরাই সাধারণ মানুষকে অহেতুক হয়রানি করছে। স্যার, আমি তাই আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এই বিষয়ে কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করে ঐ এলাকায় যাতে চাল এবং অন্যান্য জিনিস চলাচল করতে পারে তার ব্যবস্থা করা হোক।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার ট্রাফিক সমস্যা বা যানজট ক্রমান্বয়ে সমস্যা হয়ে দাঁড়িয়েছে। কলকাতার ট্রাফিক, কলকাতার রাস্তা, কলকাতার বিদ্যুৎ, কলকাতার পরিবেশ সমস্ত কিছু এমন এক পর্যায়ে গিয়ে পৌছেছে যে মানুষের জীবন এখানে দুর্বিষহ হয়ে উঠছে। স্যার, আমরা দেখতে পাচ্ছি যে মন্ত্রীদের ম্যানেজেরিয়াল ইনএফিসিয়েন্সি বা ব্যর্থতা এমন পর্যায়ে গিয়ে পৌছেছে যে তারা সত্যকে পর্যন্ত স্বীকার করছেন না। দিনে ৪/৬ ঘণ্টা লোডশেডিং হচ্ছে এবং এমন কি ৮ ঘণ্টা পর্যন্ত লোডশেডিং হচ্ছে কিন্তু মন্ত্রীরা তা স্বীকার করতে কুণ্ঠিত। কলকাতার পরিস্থিতি এমন পর্যায়ে গিয়ে পৌছেছে যে কিছুদিন আগে অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত মহাশয় অর্থমন্ত্রী থেকে কনস্টেবলের পর্যায়ে নেমে এসে কিছুটা যানজট দূরীকরণের উদ্যোগ নিয়েছিলেন কিন্তু পরবর্তীকালে যিনি পরিবহনমন্ত্রী সেই শ্যামলবাবু এসে সেই উদ্যোগ বন্ধ করে দিলেন। স্যার, আমরা চাই, কলকাতার এই পরিস্থিতির মোকাবিলা করতে মন্ত্রীরা যথাযথ উদ্যোগ গ্রহণ করুন। এই দায়িত্ব পালন করতে কেন্দ্রের বিরুদ্ধে দোষারোপ করার দরকার হয় না, দরকার হয় কিছুটা যোগ্যতা থাকার। পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ, বেলেঘাটায় কংগ্রেস কর্মী নিধনযজ্ঞে না মেতে যানজট সমস্যার মোকাবিলা করতে হবে। সুস্থ ট্রাফিক ব্যবস্থা পরিচালনা করতে তিনি উদ্যোগ গ্রহণ করুন কারণ রাস্তায় মানুষ যে উদ্যোগ নিয়ে বেরুচ্ছেন এতে তাদের ক্ষতি হচ্ছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে অফিসে অফিসে বাংলাভাষায় চালু করার জন্য একটা নীতি গ্রহন করা হয়েছে। গত পরশুদিন আইন মন্ত্রী মহাশয় বললেন যে বিচারবিভাগে বাংলাভাষা চালু হচ্ছে। তিনটি জেলাতে হচ্ছে। তিনটি টাইপ মেশিন তিনটি জেলাকে ম্যানেজ করবে। স্যার, আজকে আমরা ইংরাজি ভুলে যেতে বসেছি কারণ ইংরাজি শিক্ষা আর নেই। এই অবস্থায় আমরা দেখছি, গ্রামপঞ্চায়েতের কাছে ইংরাজিতে চিঠি লেখা হচ্ছে। স্যার, আমি মনে করি এখন যা অবস্থা তাতে এইভাবে বাংলা ভাষা চালু হওয়া সম্ভব নয়। কয়েক হাজার টাইপ মেশিন এবং টাইপিস্ট নিয়োগ করলে তবেই বাংলা ভাষা চালু হতে পারে। বাস্তব যা অবস্থা তাতে আমি মনে করি দু দশকের মধ্যে বাংলা ভাষা সর্বত্র চালু হতে পারে না। গ্রামপঞ্চায়েতে ইংরাজিতে চিঠি পাঠানো হচ্ছে, তারা ইংরাজি পড়তে পারে না। স্যার, আপনি জানেন, জেলখানাতে একজন লোক থাকে দরখাস্ত লিখে দেওয়ার জন্য। আমাদের ছেলেমেয়েরা ইংরাজি পড়তে পারে না, কাজেই আমার অনুরোধ, গ্রামপঞ্চায়েতগুলিতে একজন করে ইংরাজি নবীশ পাঠিয়ে দেওয়া হোক যারা ইংরাজি চিঠিগুলি পড়ে দিতে পারবেন।

**শ্রী গোবিন্দ নস্করঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ সুদীপ্ত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জব চার্নকের কলকাতা শহরের তিনশো বছর পূর্ণ হল। কলকাতা শহরের এই তিনশো বছর পূর্তি উৎসব উৎযাপন করতে সরকারি স্তরে নানান পরিকল্পনা করা হয়েছে। কলকাতার তিনশো বছর পূর্তি উৎসবের অঙ্গ হিসাবে কাগজে দেখলাম আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ঘোড়ায় টানা ট্রামে চেপে যাচ্ছেন। স্যার, যে রাস্তা

দিয়ে মুখ্যমন্ত্রী মহাশয় ঘোড়ায় টানা ট্রামের চেপে গেলেন সেই রাস্তার হাল এমনই যে জব চার্নক বেঁচে থাকলে মুখ্যমন্ত্রী মহাশয়কে বারণ করতেন ঐ রাস্তা দিয়ে ঘোড়ায় টানা ট্রামে চড়ে যেতে। স্যার, কলকাতায় রাস্তাঘাটের অবস্থা আজ এমনই দাঁড়িয়েছে। কলকাতায় এমন একটা রাস্তা নেই, যে রাস্তা দিয়ে অন্তত পক্ষে এক কিলোমিটার ভালভাবে হাটা যায়। আমরা দেখেছি যে পায়ে হাঁটা তো দূরের কথা কোনও গাড়ি করেও কলকাতায় রাস্তায় চলা যায় না। আমি আপনার মাধ্যমে দাবি জানাবো যে জব চার্নকের এই সুন্দর কলকাতার অন্তত পুজোর আগে কলকাতার উত্তরে এবং দক্ষিণে দুটি রাস্তার সারাবার ব্যবস্থা করুন যাতে মানুষ এই রাস্তা দিয়ে চলতে পারে।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলা হচ্ছে পাট এবং ধান চাষের জেলা। এখানে বিশেষ করে আউস ধান হয়। এবারে বৃষ্টির অভাব হয়েছে। যে পরিমাণ বৃষ্টি হওয়া দরকার ঠিকমতো সেটা না হওয়ার জন্য আউস ধানের ক্ষতি হয়েছে। যে সমস্ত হাই ইল্ডিং ভ্যারাইটি ধান রোয়া হয়েছিল সেগুলি ক্ষতি হয়েছে জলের অভাবের জন্য আর একটা সমস্যা হচ্ছে নদীতে এবারে জল কম। যে সমস্ত খাল বিল দিয়ে জল আসতো সেগুলিতেও জলের অভাব রয়েছে। এর ফলে পাট পচানো একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এটা শুধু পাট পচানোরই সমস্যা নয়, এর ফলে মাছ উৎপাদনও কম হচ্ছে। নদী, খাল বিলে যদি জল না থাকে তাহলে মাছের উৎপাদনও কম হবে। এই অবস্থা মোকাবিলা করার জন্য ডিপ টিউবওয়েল, রিভার লিফট ইরিগেশন যেগুলি আছে তার থেকে জল সরবরাহ করার ব্যবস্থা করা হোক। জল সরবরাহ না হলে পাট পচানোর যে সমস্যা আছে সেটাও সমাধান হবে না। নদীয়া পাট উৎপাদনের ক্ষেত্রে শীর্ষস্থান অধিকার করে আছে। এখানে ভাল পাট হয়। এই অবস্থায় যদি ডিপ টিউবওয়েল এবং রিভার লিফট ইরিগেশন থেকে জল সরবরাহ করা না হয় তাহলে এই পাট নষ্ট হয়ে যাবে। সেজন্য আমি কৃষি মন্ত্রী মহাশয় এবং ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়ের এই বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। স্যার, গত ১২ বছর আগে যখন এই সরকার ক্ষমতায় আসেন তখন এরা খুব ভাল ভাবে শুরু করেছিল। সিদ্ধার্থ রায়ের তৈরি করা বাথরুম, এই টালি, পাথর এই সব আমরা বামপন্থীরা ব্যবহার করি না একথাও তারা বলেছিলেন। সেখানে ১৮ লক্ষ টাকা খরচ করে এয়ার কন্ডিশন করা হয়েছে, ঘর সাজানো হয়েছে। ওরা আরও বলেছিলেন যে ঐ জাপানি গাড়ি আমরা চড়বো না। সেই নেতারা জাপানি গাড়ি চড়ে যাচ্ছেন। আমরা জানতে চাই যে সরকারের কত খরচ হচ্ছে। বিধানসভার একজন সদস্যর বাড়িতে লিফট বসানো হল। কিন্তু সেই বাড়িতে তিনি থাকেন না, তিনি রাজভবনে থাকেন। নিজের পাওয়ার এবং অথিরিটিকে খরচ করে নিজের পুত্রের নামে সল্টলেকে প্লট দিলেন। ডাঃ রায়ের স্বপ্ন ছিল যে এখানে মধ্যবিত্ত শ্রেণীর মানুষেরা থাকবেন। কিন্তু ৫ হাজার টাকার প্লট আজকে ১০ লক্ষ টাকা দামে বিক্রি হচ্ছে। স্যার, স্বজন-পোষণ নীতির কি নির্লজ্জ দৃষ্টান্ত সেটা আপনি দেখুন। ওরা বলেছিলেন যে হেলিকপ্টারের দরকার হয় নাকি? পাইলটের প্রয়োজন আছে নাকি? আজকে তারা ডি ওয়াই এফ এবং এস ওয়াই এফ-র মিটিং করছেন,

বক্তৃতা দিতে যাচ্ছেন হেলিকপ্টারে চড়ে। স্যার, আমরা দেখছি দিল্লির বঙ্গ ভবনে কনটেসা গাড়ি রয়েছে। স্যার, একটা নয়, দুটো। আবার সেগুলিতে মিউজিক সিস্টেম আছে এবং এয়ার কন্ডিশন করা। স্যার, এরা কারা? আপনারা বামপন্থী প্রতিনিধি, আপনাদের শেষ করে দিচ্ছে পঞ্চায়েতেবাবুরা। স্যার, এই সব লোককে আর কত প্রোটেকশন দেবেন? এরা একের পর এক খরচ করে চলেছেন। আমি আপনাকে বলছি, এরা কালোবাজারি ব্যবসায়ীদের টাকায় বিদেশ যাত্রা করছে।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি রাস্তার দুরবস্থার কথা বলব। আপনি জানেন ভাল করে কাকদ্বীপ ডায়মন্ডহারবার রোড, এই রাস্তার গুরুত্ব কত অসীম। গত কয়েকদিন বর্ষণের ফলে ঐ রাস্তাটি মাঝে মাঝে গর্ত হয়ে গেছে, দুধারে সমস্ত গাড্ডা হয়েছে, এর ফলে সিরিয়াস অ্যাকসিডেন্টগুলো হচ্ছে। গতকাল ডায়মন্ডহারবার কলকাতা রোডে, আমাদের আইন মন্ত্রীর কনস্টিটিউয়েন্সিতে একটা সিরিয়াস অ্যাক্সিডেন্ট হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করব, এই যে সুন্দরবনে পৌঁছানোর জন্য একটি মাত্র রাস্তা কাকদ্বীপ ডায়মন্ডহারবার রোড তার সঙ্গে ডায়মন্ড হারবার কলকাতা রোডকে অবিলম্বে যেন মেরামত করা হয়। এটা গুরুত্ব দিয়ে আপনারা দেখুন।

**শ্রী শচীন সেন ঃ** এই মাত্র আমি জানতে পেরেছি, চিড়িয়াখানায় একটা খাঁচা খালি হয়েছে, সেখানে কাউকে রাখতে গেলে লেজ লাগবে, সেই জন্য পান্ডে মহাশয়কে যাত্রাদলের কাছ থেকে একটা লেজের ব্যবস্থা করে, পান্ডে মহাশয়ের পেছনে লাগিয়ে দেবার ব্যবস্থা করে সেই খাঁচায় পুরে দেবার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** শচীনবাবু, সাধনবাবু বলতে চাইছেন, ঐ খাঁচাটা আপনি খালি পেয়েছেন, তার পাশে আরও একটা খালি আছে—

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯শে জুলাই বার্নপুরে বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানির জি এম অফিসের সামনে আসানসোল এবং বার্নপুরের সমাজসেবী গৌরাঙ্গ সেনগুপ্তকে খুন করা হল। এই খুনের কিনারা এখনও পর্যন্ত হয়নি। গৌরাঙ্গ সেনগুপ্ত রাধানগর অ্যাথেলেটিক ক্লাবের একজন সংগঠক ছিলেন। তিনি ওখানে একটা চ্যারিটেবল ডিসপেন্সারি করেছিলেন, এক্সরে মেশিন বসেছিল, বিভিন্ন রকম সমাজ সেবা মূলক কাজের সঙ্গে তিনি লিপ্ত ছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল গৌরাঙ্গ সেনগুপ্তকে বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানির জেনারেল ম্যানেজারের অফিসের সামনে গুলি করে মারা হল এবং ১০ থেকে ১৫ জন সমাজবিরোধী তাকে ঘিরে মারলো। অথচ বার্নপুরের পুলিশ এখনও পর্যন্ত নীরব এবং এই যে মাফিয়া এবং সমাজবিরোধীরা আজকে বার্নপুর শহরে খুন করছে, এরা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মদতপুষ্ট। আমি এই কারণে বলছি যে ১৯৮৪ সালে রবি লোচন নাগ, পুলিশ অফিসার মার্ডার হয়েছিলেন এবং ৫ই আগস্ট ক্রিমিন্যালদের সেখানে হাজির হওয়ার কথা ছিল এবং সেখানে সেশন ট্রায়াল চলছে এবং ১২ জন আসামী দিনের পর দিন কোর্টে হাজির হয়নি এবং ৫ই আগস্ট তাদের

বিরুদ্ধে ওয়ারেন্ট বেরিয়েছে এবং তারা সমস্ত পুরাণহাট বলে একটা জায়গা আছে বার্নপুরে, যেটা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একটা আড্ডাখানা এবং সমস্ত সমাজবিরোধীরা ওখানে তাদের শেল্টারে আছে। ওখানে ১২ জন সমাজবিরোধীর নাম এফ আই আর হয়েছে এবং ওয়ারেন্ট বেরিয়েছে, কিন্তু পুলিশ এখনও পর্যন্ত তাদের ওয়ারেন্টকে কার্যকর করে নি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং আমরা সকলেই জানি কেন্দ্রীয় সরকার বক্রেশ্বরকে যাতে বাধা দিতে পারে তার জন্য সে কত চেষ্টা করছে। এমন কি তারা দূরদর্শনে মুখ্যমন্ত্রীর আবেদন সাহায্যের জন্য, সেই বিজ্ঞাপনও তারা দিতে রাজি নয়। তার জন্য মামলা চলছে। কিন্তু কিভাবে তারাও আরও যে কত নিচে নামতে পারে, তার একটা উদাহরণ আপনার মাধ্যমে উপস্থিত করছি। ডিভিসি ইন্ডিয়ান কোল ফিল্ডকে প্রয়োজনীয় ৯০ শতাংশ বিদ্যুৎ দেয়। তারা সম্প্রতি বিদ্যুৎ কিছু কমিয়ে দিয়েছে। ইন্ডিয়ান কোল ফিল্ড বলতে শুরু করলেন বিদ্যুৎ কমিয়ে দেওয়া হয়েছে, তার জন্য কয়লা তোলা যাচ্ছে না, অতএব রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ কেন্দ্রে কয়লা দেওয়া যাবে না এবং যা যাচ্ছে তা কাদা মাখা আর নয়তো ছাই বেশি জন্মায় সেই রকম বাজে কয়লা দেওয়া শুরু করছে এবং দুটোই কিন্তু কেন্দ্রীয় সংস্থা, কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রিত সংস্থা। ডিভিসি এবং ইন্ডিয়ান কোলফিল্ড-এর জন্য আজকে আমাদের রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ক্ষতিগ্রস্ত হচ্ছে। একদিকে ডিভিসি ঠিক মতো বিদ্যুৎ সরবরাহ না করার জন্য কল-কারখানার ক্ষতি হচ্ছে, অপর দিকে ইন্ডিয়ান কোলফিল্ডস নিম্ন মানের কয়লা সরবরাহ করার জন্য রাজ্যের বিদ্যুৎ কেন্দ্রগুলির মেশিন-পত্র ক্ষতিগ্রস্ত হচ্ছে। দুটি কেন্দ্রীয় সরকার পরিচালিত সংস্থা চক্রান্ত করছে, আর এখানে কংগ্রেসি বন্ধুরা বলছেন, রাজ্য সরকার বিদ্যুৎ উৎপাদনে ব্যর্থ হয়েছেন। দুটি কেন্দ্রীয় সরকার পরিচালিত সংস্থা গট আপ কেস করে আমাদের রাজ্যের বিদ্যুৎ উৎপাদনকে ব্যাহত করছে। একজন অপর জনকে বিদ্যুৎ কম দিয়েছিল ফলে সে বলছে,—বিদ্যুতের অভাবে কয়লা তুলতে পারছি না, সুতরাং বিদ্যুৎ কেন্দ্রগুলিকে কয়লা দেওয়া হবে না। এই অজুহাত দেখিয়ে ঠিকমতো কয়লা সরবরাহ করছে না এবং যাও করছে তাও খুবই নিম্ন মানের। এই অবস্থায় আমি এই বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে অনুরোধ করছি এই যে চক্রান্ত চলছে এবিষয়ে তিনি এই সভায় দয়া করে একটা পূর্ণাঙ্গ বিবৃতি দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, বিদ্যুৎ মন্ত্রী কিছু দিন আগেই একটা স্টেটমেন্ট করেছেন যে, কিছু সময়ের জন্য খারাপ কয়লা এসেছিল, সেই টেম্পোরারি পিরিয়ডটি চলে গেছে। তারপর থেকে ভাল কয়লা সরবরাহ করা হচ্ছে। শুধু মেন্টিন্যান্স এবং প্রোডাকশনের সঙ্গে যারা যুক্ত তারা কাজ করছে না বলে বিদ্যুতের সঙ্কট দেখা দিয়েছে। কয়লা সরবরাহে কোনও ঘাটতি নেই এবং সেকথা মিনিস্টার হাউসে বলেছেন। সুতরাং মাননীয় সদস্য যা বললেন তা ঠিক নয়, হি ইজ আউটরাইটলি রঙ। ভুল অভিযোগ করলেন।

**Shri Mohammad Ramjan Ali :** Mr. Speaker, Sir, my mentioning to introduce the subsidized rationing for the agricultural labourers is nothing new on the floor of the House. On the last occasion, the Minister-in-charge had assured that a committee has been constituted with the Finance Minister to examine the liabilities in the matter of

introduction of the subsidized rationing for the agricultural labourers. The progress is not known to the House as yet. I would, therefore, request the Minister-in-charge of the Food and Supplies department to implement whatever he had assured on the last occasion on the floor of this august House. Thank you.

[2-30 — 2-40 P.M.]

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১০ই জুলাই মুর্শিদাবাদ জেলার লাগবাগ শহরে ছাত্র-পরিষদের ডাকে লাগবাগ থানার আইন-শৃঙ্খলার প্রশ্নে এবং সেখানকার কলেজের দাবিতে একটা ডেপুটেশন থানায় গিয়েছিল। থানায় ডেপুটেশন দেবার পর যখন ছাত্র-পরিষদের কর্মীরা মহকুমা শাসকের অফিসে ডেপুটেশন দিতে যাচ্ছিলেন তখন বিনা প্ররোচনায় পুলিশ তাদের উপর লাঠি চার্জ করেছিল এবং সেই লাঠি চার্জের ফলে প্রায় ২০ জন ছাত্র-পরিষদের কর্মী আহত হয়েছিলেন। সেই ঘটনার এক ঘণ্টা পরে আমরা যখন লালবাগ কংগ্রেস পার্টি অফিসে কর্মীদের নিয়ে বসেছিলাম তখন হঠাৎ অ্যাডিশনাল এস পি-র নেতৃত্বে একদল পুলিশ কংগ্রেস পার্টি অফিস আক্রমণ করে। সেখানে ইন্দিরা গান্ধীর ছবি, আমাদের জাতির পিতা মহাত্মা গান্ধীর ছবি থেকে শুরু করে চেয়ার টেবিল ইত্যাদি সমস্ত কিছু ভাঙচুর করে। আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি যে, একটা রাজনৈতিক পার্টির অফিসে পুলিশ ঢুকে ভাঙচুর করল দেখে! অ্যাডিশনাল এস পি-র মতো একজন আই এ এস অফিসার-এর উপস্থিতিতে পুলিশ লালবাগে কংগ্রেসের পার্টি অফিস ভাঙচুর করেছে। আমরা যখন প্রতিবাদ করি তখন স্বয়ং আমি স্থানীয় বিধানসভার সদস্য আমার নাম সহ আরও ২১১ জনের নামে কেস দেওয়া হয়। এমন এমন অভিযোগ, এমন এমন ধারা জুড়ে দেওয়া হল যারজন্য ৭/৮দিন পুলিশ লক-আপে থাকলো। কিন্তু এর আগে আমরা দেখেছি, লালাবাগে শাসকদলের অন্য একটি রাজনৈতিক দল যখন ডেপুটেশন দিতে গিয়েছিল তখন এস ডিও অফিস ভাঙচুর করেছিল। তখন পুলিশ সেই দলের কর্মীদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নেয়নি এবং গ্রেপ্তার করেনি। অথচ কংগ্রেসের ছাত্র-সংগঠন, ছাত্র-পরিষদের কর্মীরা সেখানে একটা কলেজের দাবি নিয়ে যখন মহকুমা অফিসে শান্তিপূর্ণ উপায়ে ডেপুটেশন দিতে যায় তখন পুলিশ তাদের লাঠি-চার্জ করে বহু ছাত্রপরিষদ কর্মীকে আহত করেছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করে বলতে চাই, যে পুলিশ অফিসার ছাত্রপরিষদ কর্মীদের উপর আক্রমণ করেছে এবং কংগ্রেস অফিসের উপর হামলা করেছে তার বিরুদ্ধে যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৩০ জুন আমার নরঘাট এলাকার চন্ডীপুর থানার মেজো দারোগা মত্ত অবস্থায় ডিহিপুরুলিয়া গ্রামে কয়েকজন পুলিশ নিয়ে গিয়ে মেয়েদের উপর অকথ্য অত্যাচার করে। অত্যাচারীত মেয়েরা যখন দলবদ্ধভাবে তাদের ঘেরাও করে তখন পুলিশ সেখানে ৬ রাউন্ড গুলি ছোড়ে এবং এরফলে দুলালী পাত্র মানে ১৩ বছরের একটি মেয়ে পুলিশের গুলিতে আহত হয়। এই মেয়েটিকে হাসপাতালে ভর্তি করা

হয় কিন্তু তাকে হ্যান্ডক্যাপ দিয়ে রাখে। তারপর ঐ নির্লজ্জ সাংবাদিক হলধর পটলকে কংগ্রেস সেখানে নিয়ে যায় এবং সেখানে গিয়ে তারা দারোগার পক্ষে সাফাই গায়। তারা বলে, দারোগাবাবু খুব ভাল কাজ করে, মানুষের খুব উপকার করে এবং বলে মেয়েরাই উল্টে তার উপর অত্যাচার করে। এটা সম্পূর্ণ অসত্য কথা, এই অত্যাচারী পুলিশ অফিসারের শাস্তি হওয়া দরকার। এই পুলিশ অফিসারের নাম হচ্ছে দেবী ঘোষাল।

**শ্রী মানিক উপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি। আজকে বহুদিন যাবদ সমস্ত মানুষ শুনছে থ্রু নিউজপেপার যে সমস্ত গ্রামাঞ্চলের বৈদ্যুতিকরণ কমপ্লিট হয়ে গেছে, কিন্তু আজ পর্যন্ত সমস্ত গ্রামে বৈদ্যুতিকরণ কমপ্লিট হয়নি। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৩১শে মার্চ ১৯৮৬ একটি বুকলেট বের করেছেন, সেই বুকলেটে সমস্ত মৌজা দেখিয়ে দেওয়া হয়েছে যে বৈদ্যুতিকরণ কমপ্লিট। আর একটা দেখানো হয়েছে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, প্রোজেক্ট নম্বর ২১/১৪৭, এতে দেখিয়ে দেওয়া হয়েছে অনেক মৌজা কমপ্লিট করা হয়ে গেছে। লেটার নং আর ই ৮২-৮৩/১০৫ ১১৩৯ ডিভিসন্যাল ইঞ্জিনিয়ার, লেখা হয়েছে ২৩-১০-৮২ তারিখে। টোটাল এস্টিমেটস কস্ট দেখানো হয়েছে অথচ কোনও জায়গাই বৈদ্যুতিকরণ করা হয় নি। অথচ টোটাল অ্যামাউন্ট কিছু ধরা হয়েছে সেটার এস্টিমেটস কস্ট ২,৩২,১৬০ টাকা। আর একটা হচ্ছে যার অ্যামাউন্ট হল ৬১,২৮৫ টাকা এবং আজ পর্যন্ত এই সমস্ত কিছুই বৈদ্যুতিকরণ হয় নি। আমি ঘটনাটির প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও মৎস্য দপ্তরের মাননীয় মন্ত্রীদের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উথপান করছি। মেদিনীপুর জেলার সবচেয়ে দীর্ঘতম হিজলি টাইড্যাল ক্যানাল ৪০ কিলোমিটার দীর্ঘ এবং এই বিশাল ক্যানেলটির দুইপাশে হাজার হাজার একর চাষযোগ্য জমি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের উপস্থিতিতে একটি সিদ্ধান্ত গৃহীত হয়েছিল যে, মাননীয় সেচ ও মৎস্য বিভাগের মন্ত্রী এবং সেচ, মৎস্য ও অর্থদপ্তরের সচিবরা উপস্থিত ছিলেন এবং মহিষাদল, নন্দীগ্রাম, সুতাহাটা এবং খেজুরি এই ৪ থানা জুড়ে বিস্তৃত এই টাইড্যাল ক্যানালটি মৎস্য বিভাগের কর্তৃত্বে খনন করা হবে। কিন্তু দুর্ভাগ্যবশত এখন পর্যন্ত কিছুই হল না, মৎস্য বিভাগ বলছে সেচ বিভাগের কাছ থেকে কোনও রকম ইঙ্গিত না পাওয়ার জন্য দেরি হচ্ছে। এই নিয়ে টালবাহানা করতে করতে আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। অর্থ দপ্তর টাকার অনুমোদন দেওয়া সত্ত্বেও এটা হচ্ছে না। এই কাজটি যাতে সত্বর হয় সেজন্য আমি এই সভায় আবেদন জানাচ্ছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হল এই যে কলকাতা শহরে প্রদীপ কুন্ডলিয়ার একটি বাড়ি ভেঙ্গে পড়ায় যে ধরনের আলোড়নের সৃষ্টি হয়েছিল তা দেখার মতো। কিন্তু হাওড়া শহরে বিগত ১০ বছরে বহু বহুতল বাড়ি এই ভাবে তৈরি হয়েছে এবং বেশ কয়েকজন কুন্ডলিয়া হাওড়া শহরে ঘুরে বেড়াচ্ছে। আমি এ ব্যাপারে পৌর মন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছিলাম। এ ব্যাপারে হাওড়া কর্পোরেশনের কোনও রকম প্ল্যান স্যাংশন হয়নি। ১৪ তলা, ১৫ তলা বাড়ি হাওড়া উত্তর এবং দক্ষিণ উভয় অঞ্চলেই তৈরি হয়েছে। আপনি গেলে দেখতে পাবেন

যে সেই বাড়িগুলিতে রাতের চাঁদের আলো তো দূরেরকথা দিনের বেলা সূর্যের আলোও সেখানে প্রবেশ করতে পারে না। তাছাড়া ফায়ার ব্রিগেডের পারমিশনও নেওয়া হয়নি। আলট্রা সাউন্ড মেশিন দিয়ে টেস্ট করলে বুঝতে পারবেন। মাননীয় বুদ্ধদেব বাবু আলট্রা সাউন্ড দিয়ে টেস্ট করলে বুঝতে পারবেন যে ঐ ১৪, ১৫ তলা বাড়িগুলি ঠিকমতো মেটিরিয়ালস দিয়ে তৈরি হয়েছে কিনা এবং যে কোনও মুহূর্তে বড় রকমের দুর্ঘটনা ঘটে যেতে পারে। আমি বিষয়টির প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার কাঁথিতে বিদ্যুতের লুকোচুরি খেলার ফলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। দু-এক ঘণ্টা নয়, প্রায় একদিন, দেড় দিন পর্যন্ত বিদ্যুৎ বন্ধ থাকে এবং তার ফলে সেখানকার কল-কারখানা, স্কুল, কলেজ অফিস সবই বন্ধ হয়ে যায়। এমন কি মানুষের অতি প্রয়োজনীয় যে জল, সেই জলসরবরাহও বন্ধ হয়ে যায়। এতে লোডশেডিংয়ের কোনও ব্যাপার নেই, এর একমাত্র কারণ হল এগরা থেকে কাঁথি পর্যন্ত এই ২৬ কিলোমিটার রাস্তার ৩৩ কে.ভির জরাজীর্ণ তার। এই লাইন অবিলম্বে মেরামত করা হোক। কাঁথি বিদ্যুৎ পরিবহন ব্যবস্থায় কাঁথি মিউনিসিপ্যালিটির দুইটি ওয়ার্ডের কোনও বিল তৈরি করে জনসাধারণকে দেওয়া হচ্ছে না। এর কারণ জানতে চাইলে তারা বলেছেন যে, কেরানির অভাবে বিল তৈরি হচ্ছে না। এই অবস্থা জনগণকে বিপর্যস্ত করছে, এর হাত থেকে কাঁথিকে বাঁচান।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা শহরে র‍্যাশনিং সিস্টেম কোলাপস হয়ে গেছে গত দুই সপ্তাহ ধরে। কলকাতা শহরের বিভিন্ন অঞ্চলে রেশন দোকানগুলিতে চাল পাওয়া যাচ্ছে না। রেশন কার্ডের মাধ্যমে কেরোসিন দেবার কথা, কিন্তু যেসব কেরোসিন ডিলার রয়েছে সেইসব ডিলারদের মাধ্যমে সেই কেরোসিন পাওয়া যাচ্ছে না, গুন্ডা অ্যান্টি সোসালরা সি পি এম পার্টির মদতে সেই কেরোসিন সব তুলে নিচ্ছে। আজকে দেখতে পাচ্ছি যে, বেনিয়াপুকুর, কড়েয়া, পার্কসার্কাস প্রভৃতি অঞ্চলে বিগত দুই সপ্তাহ ধরে রেশনের দোকানে চাল নেই। এই অবস্থায় সেখানকার লেবার ক্লাস কি করে সংসার চালাবেন? আজকে কাগজে দেখেছি অন্ধ্রপ্রদেশ থেকে চাল আসছে, কিন্তু সেই চাল নাকি ৪ টাকা করে কমন ম্যানকে দেওয়া হবে যেখানে রেশনের রেট হচ্ছে ৩ টাকা। কি করে আজকে ঐ বেশি টাকাটা জনসাধারণের কাছ থেকে উসুল করতে চাইছেন?

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ক্যালকাটা কর্পোরেশন অঞ্চল এবং আরবান এরিয়ায় যেসব মিউনিসিপ্যালিটি আছে সেখানে ক্যালকাটা সি ইউ ডি পি ও প্রোগ্রামে বিভিন্ন রকম ডেভেলপমেন্টের কাজ হচ্ছে এবং ঐসব ডেভেলপমেন্টের কাজের সঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ফিনান্স যুক্ত আছে। কিন্তু আমরা উদ্বেগের সঙ্গে খবর পেলাম যে, ডলারের মূল্যবৃদ্ধির জন্য টাকার মূল্য কমে গেছে এমনভাবে যে তারফলে ঐসব প্রোজেক্ট ক্ষতিগ্রস্ত হচ্ছে। অনেকগুলোর এস্টিমেটেড এরিয়া কমানো হয়েছে এবং নাম্বার অফ প্রোজেক্টের সংখ্যাও কমে যাবার সম্ভাবনা সৃষ্টি হয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে সি এম ডি এ-র ভারপ্রাপ্ত মন্ত্রীকে অনুরোধ করছি, ঐসব ডেভেলপমেন্টাল প্রোজেক্টের জন্য যে ফান্ড

আছে অতিরিক্ত টাকা দেওয়া হোক এই অনুরোধ তিনি যেন কেন্দ্রের সংশ্লিষ্ট মন্ত্রীকে করেন যাতে প্রোজেক্টগুলো চালু রাখা সম্ভব হয়। অন্যথায় ডলারের মূল্যবৃদ্ধির ফলে টাকার মূল্যমান কমে যাওয়ায় ঐ ফান্ড যদি কমে যায় তাহলে ঐ প্রোজেক্টগুলি ইনকমপ্লিট থাকবে এবং তারফলে সাধারণ মানুষ ক্ষতিগ্রস্ত হবে।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হেলথ সার্ভিসেস অ্যাসোসিয়েশন অফ বেঙ্গল এর ডাক্তাররা একটি স্ট্রাইক ডাকতে যাচ্ছেন যারফলে আট হাজার ডাক্তার স্ট্রাইক করবেন। এর কারণ হল, আপনি জানেন, ডাক্তাররা যে প্রফেশনাল ট্যাক্স দিচ্ছিলেন তার পরিমাণ ছিল মাসে ২৫০ টাকা, কিন্তু সেই প্রফেশনাল ট্যাক্স বাড়িয়ে রাজ্য সরকার করতে চাইছেন ৭৫০ টাকা। আমি মনে করি এই প্রফেশনাল ট্যাক্সটা বাড়িয়ে যদি ২৫০ টাকা থেকে ৭৫০ টাকা করা হয় তাহলে চাকুরিজীবী ডাক্তারদের সঙ্গে অন্যায় করা হবে। তাদের অনেকেরই কোনও প্রাইভেট প্র্যাকটিস নেই কারণ অনেকেই হসপিটালের সঙ্গে অ্যাটাচড তারা চাকুরি করেন। আজকে হেলথ সার্ভিসেস অ্যাসোসিয়েশন অফ বেঙ্গলের পক্ষ থেকে আই এণ এ-র পক্ষ থেকে যে স্ট্রাইকের কল দেওয়া হয়েছে তাতে ক্ষতিগ্রস্ত হবেন পশ্চিমবঙ্গের মানুষ। একেই তো হাসপাতালগুলির বেহাল অবস্থা। সেখানে বেড নেই, চিকিৎসা হয় না, এক একটি বেডে চার-পাঁচজন থাকেন। স্বাস্থ্যমন্ত্রী নিজেই স্বীকার করেছেন যে, সেখানে কুকুর-বেড়াল ঘুরে বেড়ায়। কাজেই আজকে আট হাজার ডাক্তার যদি স্ট্রাইক করেন তাহলে পশ্চিমবঙ্গে যে একটা ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হবে যে অবস্থা সামাল দেবার ব্যবস্থা রাজ্য সরকারের নেই। তাই স্যার আমি আপনার মাধ্যমে অনুরোধ করব মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই দিকে একটু নজর দিন যাতে এই প্রফেশনাল ট্যাক্স ২৫০ টাকা থেকে বেড়ে কখনও না যাতে ৭৫০ টাকা হতে পারে। কেন না এমন অনেক ডাক্তার আছেন যাদের প্র্যাকটিস ভাল নয়, তাদের টাকা দেওয়া ক্ষমতার বাইরে চলে যাবে। এত টাকা বাড়ালে অন্যায় করা হবে।

**মিঃ স্পিকার ঃ** চাকুরি যারা করে তাদেরই তো প্রফেশনাল ট্যাক্স কাটা হয়। তারা যে হারে মাইনে পাবে সেই হারেই তো প্রফেশনাল ট্যাক্স কাটা হবে। কি সব বলে যাচ্ছেন, বলার জায়গা বলে এটা বলে নিচ্ছেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাচ্ছি। স্যার, আপনি জানেন ওরা যাবার সময় আমাদের সব ভাঙ্গা-ফুটো সংসার দিয়ে গেছে, সেটা আমাদের তালি মেরে চালাতে হচ্ছে, তালি মারা ছাড়া কোনও উপায় নেই। পান্ডুয়া রুরাল হাসপাতালের আউট ডোর বিল্ডিংটা অনেক দিন যাবদ মেরামত হচ্ছে না। এখানে মেনটেনেন্সের অভাবে এটা রানিং করা মুসকিল হয়ে পড়ছে। এই বিষয়টি অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার হুগলি জেলা সাব-ডিভিসনে গিয়েছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি তিনি যেন বিষয়টি দেখেন এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। ওনারা যাবার আগে যেগুলি ভাঙ্গা ফুটো দিয়ে গেছেন সেইগুলি তালি দেওয়া ছাড়া আর কোনও রাস্তা নেই।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ব্যাপার সম্বন্ধে বিবেচনা করবার জন্য অনুরোধ জানাচ্ছি। আমরা জানি কলিকাতা এবং হাওড়া দুটি বিরাট শহর। কলিকাতার তুলনায় হাওড়া শহর ছোট হলেও এর লোক সংখ্যা বেশি। কলিকাতাতে যে সংখ্যক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে সেই সংখ্যক হাওড়াতেও আছে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি কলিকাতায় চাকুরির সুযোগ অনেক বেশি, সেখানে কলিকাতার লোকের যে চাকুরির সুযোগ হাওড়ার লোকেদের তা নেই, কারণ সেখানে হাওড়ার লোকেদের অ্যাপ্লাই করার সুযোগ নেই। হাওড়ায় অনেক ভাল ভাল ছাত্র এবং ট্যালেনটেড লোক থাকা সত্ত্বেও তারা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি এবং আমি একটা প্রপোজাল রাখছি যে এমপ্লয়মেন্ট প্রোগ্রামটা একটা সেন্ট্রালাইজড করুন। একটা সেন্ট্রাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করুন যাতে সমস্ত চাকুরি প্রার্থীরা এক জায়গায় আসবে এবং সেখান থেকে যাদের উপযুক্ত বলে মনে করবেন তাদের নেবেন। অর্থাৎ হাওড়া এবং কলিকাতাকে চাকুরির ব্যাপারে সমানভাবে বণ্টন করে দিন। হাওড়ায় অনেক যোগ্য প্রার্থী থাকা সত্ত্বেও কলিকাতায় চাকুরি পাচ্ছে না। সেই জন্য শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি আপনি একটা সেন্ট্রাল এমপ্লয়েমন্ট এক্সচেঞ্জের কথা চিন্তা করুন যাতে সাধারণ চাকুরি প্রার্থীদের পক্ষে সুবিধা হয়।

[2-50 — 3-00 P.M.]

**ডাঃ দীপক চন্দ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্ব পূর্ণ বিষয় কলিকাতার জন্য উল্লেখ করছি। আপনারা সবাই জানেন যে কলিকাতার গঙ্গা দিয়ে ৪০ হাজার কিউসেক জল প্রবাহিত করার কথা। ফরাক্কা ব্যারেজ হওয়ার পরে চুক্তি অনুযায়ী গঙ্গা এবং পদ্মা নদীর মধ্যে দিয়ে জলের ১০০ ভাগের মধ্যে যথাক্রমে ৪০ ভাগ এবং ৬০ ভাগ জল প্রবাহিত করার কথা কিন্তু এখানে একটা গুরুত্বপূর্ণ ঘটনা ঘটছে। প্রতিদিন গঙ্গা থেকে জল তুলে ইউ পি, বিহার এবং রাজস্থানে চাষ হচ্ছে। গত ২০ বছরের তুলনায় ইউ পিতে ১০ হাজার হেক্টর বেশি জমি চাষ হচ্ছে এই গঙ্গার জল নিয়ে, বিহারে ৫০ শতাংশ চাষ বেড়ে গেছে এবং রাজস্থানে ৪ গুণ অর্থাৎ ৪০০ শতাংশ চাষ বেড়ে গেছে গঙ্গার জল নিয়ে। এই আপ স্ট্রিমে যে সমস্ত প্রভিন্স আছে ইরিগেশনের জন্য যদি এইভাবে জল নেয় তাহলে তো গঙ্গার জল কমে যাবে। বিশেষ করে ফেব্রুয়ারি টু মে এই লিন মানথে ১৮ হাজার কিউসেক জল পাওয়া যায়। গঙ্গার জল ওখানে কখনও কখনও ১২ হাজার হয়ে যায়। আমরা যদি অবিলম্বে একটা ব্যবস্থা না করি তাহলে আগামী ১০ বছরের মধ্যে জল ৫ হাজার কিউসেকে এসে দাঁড়াবে। ইমিডিয়েটলি আমাদের পৌরমন্ত্রী দিল্লির সাথে কথা বলে খুব ভালো ভাবে তাড়াতাড়ি গঙ্গার উপর দিয়ে বহানোর চেষ্টা না করেন তাহলে সমস্ত নদীটাতেই চড়া পড়ে যাবে আর শহরটা মারা যাবে। আমরা কলকাতা শহরের তিনশ বর্ষ উদযাপন করছি, আগামীদিনে এই শহর বাঁচবে কিনা একটা সন্দেহ দেখা দিচ্ছে।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, আপনি অবগত আছেন যে, আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী দেশের ক্ষমতা বিকেন্দ্রীকরণের জন্য পঞ্চায়েত বিল লোকসভায় নিয়ে এসেছেন। বামফ্রন্ট দলগুলো দুভার্গ্যবশত তার বিরোধিতা করছে। কিন্তু স্বয়ং লেনিনের দেশ সোভিয়েত ইউনিয়ন পঞ্চায়েতি ব্যবস্থাকে সমর্থন করেছে। সোভিয়েত ইউনিয়নের উপর রাষ্ট্রপতি ম্যালেনটিনা

স্যাভসেংকো সম্প্রতি ভারতবর্ষে এসে এক বিবৃতি দিয়ে বলেছেন যে রাজীব গান্ধী এই যে পঞ্চায়েতি রাজ বিল পাশ করাতে যাচ্ছেন, এর পিছনে কোনও রাজনৈতিক উদ্দেশ্য নেই। তার নিজের প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলে মনে হয়েছে যে, প্রধানমন্ত্রী এই ব্যাপারে খুব সিনসিয়ার। ক্ষমতার বিকেন্দ্রীকরণের ব্যাপারে তিনি খুবই আগ্রহী। এটা দেশের পক্ষে খুব ভালো হবে। স্যাভসেংকো নিজে এই পঞ্চায়েতি রাজ বিলকে সোভিয়েত ইউনিয়নের মধ্যে যে পরিবর্তন হচ্ছে তার সঙ্গে তুলনা করছেন। লেনিনের দেশের কোনও নেতা একে প্রশংসা করা সত্ত্বেও সি পি এম এর বিরোধিতা করছে সম্পূর্ণ উদ্দেশ্য প্রণোদিত ভাবে। মহিলাদের জন্য যে সংরক্ষণ হবে, তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য যে সংরক্ষণের ব্যবস্থা হবে এরা তার বিরোধিতা করছে। এতে দেশের পঞ্চায়েতি রাজ ব্যবস্থার ক্ষতি হবে। এমনকি স্বয়ং মুখ্যমন্ত্রী পর্যন্ত বলেছেন, সোভিয়েত ইউনিয়নের নেতা ভারতবর্ষ সম্বন্ধে কিছু জানেন না। একটা কমিউনিস্টি পার্টির এই কথা পৃথিবীর প্রথম সোসালিস্ট দেশের নেতা, বড় রাষ্ট্রের নেতার বিরুদ্ধে বলতে পারেন কি করে? এটা দেশের পক্ষে অত্যন্ত লজ্জাজনক ঘটনা। আমি সি পি এম পার্টিকে বলব, সোভিয়েত ইউনিয়নের এই অ্যাসেসমেন্ট এর পর পঞ্চায়েতি রাজ বিলের প্রতি বিরোধিতার অর্থ হচ্ছে রাজীব গান্ধীর প্রতি অন্ধ বিরোধিতা করা, তারা এটা প্রত্যাহার করুন। আপনারা দেশের গরিব মানুষের স্বার্থে, দেশের স্বার্থে মহিলাদের স্বার্থে, তফসিলি জাতি ও আদিবাসীদের সংরক্ষণের স্বার্থে এই পঞ্চায়েতি রাজ বিলকে সমর্থন করুন। আপনারা রাজ্যসভায় এসে সমর্থন করুন।

**শ্রী তরুণ চ্যাটার্জিঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি তাকে অনুরোধ করব, তিনি যেন বিষয়টি তদন্ত করেন। গত ৩০শে আগস্ট সারা দেশে বন্ধ পালিত হয়েছে। স্বভাবতই সমস্ত বিরোধী দল-এর ডাকা এই ভারত বন্ধ সফল হয়েছে। দুর্গাপুরে সমস্ত কলকারখানার প্রায় এক লক্ষ শ্রমিক এই ধর্মঘটে সামিল হয়েছিলেন। এই অবস্থায় দিশেহারা হয়ে কেন্দ্রীয় সরকার সি আই এস এফ কে নির্দেশ দিয়েছিলেন যে কোনও উপায়ে সন্ত্রাস সৃষ্টি করতে। ওখানে কয়েকশত সি আই এস এফ থাকা সত্তে বাইরে থেকে বহু সংখ্যক সি আই এস এফ আমদানি করা হয়েছিল। 'স্টিল' যেখানে একেবারে অচল হয়ে গিয়েছিল, মাত্র সাত দশ পারসেন্ট কর্মী মাত্র উপস্থিত ছিল যেখানে প্রায় সমস্ত শ্রমিক ধর্মঘটে সামিল হয়েছিলেন, ঠিক সেই সময়ে এম এম সিতে বিনা প্ররোচনায় আমাদের এক থেকে দেড় হাজার ভলান্টিয়ারকে তাক করে ইউনিয়ন অফিসের দিকে সি আই এস এফ গুলি করেছিল। পরে সি আই এস এফ মত পরিবর্তন করার একটা আভাস পাওয়া গেল। তারা সামনের দিকে গুলি করল শ্রমিকের দিক করে কিন্তু গুলিটি পাশের দিকে চলে গেল। তারই প্রতিবাদে ৫ই অগস্ট ১০ হাজার শ্রমিক এমএমসির গেটের থেকে মিছিল বার করে সারা দুর্গাপুর শহরটা ঘুরে একটা আলোড়ন সৃষ্টি করেছিল তাদের সজাগ থাকতে বলেছে। আমি বলতে চাই এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন এবং তাতে তিনি যাতে বলেন আর যেন গুলি না চালানো হয়।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মেদিনীপুর শহরে মাননীয় অর্থমন্ত্রীর অসীমবাবুর কর্মতৎপর অর্থ দপ্তরের অধীনে সেল ট্যাক্স অফিসার যে

অর্থনৈতিক ব্যাভিচার চালাচ্ছে তারই একটা দৃষ্টান্ত তুলে ধরে বিচারের জন্য হস্তক্ষেপ দাবি করছি। মেদিনীপুর শহরে ক্ষুদ্র, মাঝারি, মধ্যবিত্ত শ্রেণীর বাঙালি যারা আছেন তারা ব্যবসা-বাণিজ্যের সঙ্গে জড়িত। এই মেদিনীপুর শহরটি ঐতিহাসিক এবং একটা ঐতিহ্যপূর্ণ শহর। এখানে সুরেন্দ্রনাথ সেতুয়া বহুদিনের ব্যবসাদার। গত কয়েকদিন আগে অর্থ দপ্তরের সেল ট্যাক্স অফিসাররা বেলা ১টার সময়ে তার দোকানে ঢুকে যে সমস্ত ক্রেতারা কিনছিল তাদের সরিয়ে দিয়ে দোকান বন্ধ করে মালিককে কুৎসিত গালি-গালাজ করেন এবং তার কাগজপত্র দেখতে চান। তিনি তখন বলেন যদি কোনও অন্যায় হয়ে থাকে তাহলে বিচার করে গ্রেপ্তার করুন। তারা সমস্ত কিছু দেখাশোনার পরে যখন কিছুই পেল না তখন সেই মালিকের কাছে টাকা উৎকোচ চায় এবং বলেন তা না হলে কেস ঠুকে দেব। সেল ট্যাক্স ডিপার্টমেন্ট রাজ্য সরকারের আয় বাড়াচ্ছেন, আমাদের আয় বাড়াচ্ছেন এতে উৎসাহ দেখাচ্ছেন ভালো কথা। কিন্তু সেল ট্যাক্স অফিসার যারা এসব কাজ করছেন তাদের আমি নাম বলতে পারি মিঃ দে, যিনি ওই শহরে পর পর ক্ষুদ্র, মাঝারি বাঙালি ব্যবসাদারদের কাছ থেকে ভ্রস্টতার স্বীকার হয়ে উৎকোচ চাইছেন এবং প্রকাশ্যে বলে বেড়াচ্ছেন তা না হলে কেস ঠুকে দেব তার একটা ব্যবস্থা করুন। এরফলে হাজার হাজার ক্রেতা ভয়ে ছুটে পালাচ্ছে, পুলিশ এসে সামনে দাঁড়াচ্ছে ব্যবসা বাণিজ্য প্রায় বন্ধ হতে বসেছে। মেদিনীপুর জেলায় তথাকথিত কর্মতৎপর অর্থমন্ত্রীর স্বভাবভ্রস্ট অফিসাররা যা করছেন তার বিভাগীয় তদন্তের দাবি করছি। এই ব্যাপারে পুলিশ দিয়ে তদন্তের দাবি করছি। এবং প্রমান করা হোক যে কোন কোন ব্যবসায়ী অসাধু ব্যবসার সঙ্গে জড়িত। আমরা দেখতে পাচ্ছি যারা ঠিকমতো ট্যাক্স দিচ্ছেন, সব কিছু আইনমতো কাজ করছেন তাদেরই গায়ে হাত দেওয়া হচ্ছে। আর যারা অসাধু উপায়ে ব্যবসা করছে তাদের কিছু করা হচ্ছে না। এই ব্যাপারে চেম্বার অফ কমার্স মেদিনীপুর শাখা, মানসিক দিক থেকে খুবই উদ্বিগ্নের মধ্যে রয়েছে। তারা বাধ্য হয়ে গতকাল সভা করে সিদ্ধান্ত নেন যে সরকার যদি ব্যবস্থা না নেন তাহলে তারা অন্যপথ ধরতে বাধ্য হবেন। তারা দেখছেন যারা সঠিকভাবে ভালোভাবে ব্যবসা করছে এবং সরকারি দলে হয়তো নেই অন্য কোনও রাজনৈতিক দলের সমর্থিত তাদের উপরেই অত্যাচার করা হচ্ছে। সরকার যদি সঠিকভাবে হস্তক্ষেপ না করে তাহলে সারা মেদিনীপুর শহরে ব্যবসা-বাণিজ্য বন্ধ করে দেওয়া হবে। এতে ক্ষতিগ্রস্ত হবে দোকানের কর্মচারীরা এবং ক্রেতারা কিছু কিনতে পারবে না। সুতরাং এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ গ্রহণ করুন।

## ZERO HOUR

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে কলকাতার রেজিস্ট্রি অফিস সম্পূর্ণ বন্ধ হয়ে গিয়েছে, ৭দিন ধরে। সেখানকার কিছু কপি রাইটার তারা সুযোগ-সুবিধা পাচ্ছেন না। সেইজন্য তারা ৭ দিন ধরে স্ট্রাইক করে দিয়েছেন, এর ফলে কলকাতার বহু মানুষের অসুবিধা হচ্ছে। এর সঙ্গে সঙ্গে আমি আপনাকে বলতে চাই যে এই ব্যাপারটি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করুন এবং যে নন জুডিসিয়াল স্ট্যাম্প ১/২/৫ টাকা এইগুলি পাওয়া যাচ্ছে না। ফলে বহু গরিব

মানুষকে ১০ টাকার স্ট্যাম্প দিয়ে কাজ করতে হচ্ছে। যে কাজগুলি ১ টাকা, ২টাকা দিয়ে হয় সেইগুলি ১০ টাকা দিয়ে করতে হচ্ছে। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। এই যে এইগুলি পাওয়া যাচ্ছে না, এর কারণ কি, এইগুলি কি প্রেসে হচ্ছে না? নন জুডিসিয়াল স্ট্যাম্প গরিব মানুষের কাজে লাগে, সাধারণ মানুষের কাজে লাগে, এটা দেখার জন্য আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অল্প কিছুদিন আগে বর্ষীয়ান কংগ্রেস নেতা কমলাপতি ত্রিপাঠি বলেছিলেন ১০০ বছরের পুরানো এই কংগ্রেস, কিন্তু আজকে গুন্ডা, বদমাস, ডাকাত, ফেরেফবাজদের দখলে চলে যাচ্ছে। এই রকম একটি ঘটনা আপনার মাধ্যমে এখানে তুলে ধরছি, সেটা হচ্ছে ছাত্র পরিষদ কংগ্রেস (আই)-র দক্ষিণ কলকাতার সম্পর্কে ভবানীপুর কলেজের একজন ছাত্র ও আরও কয়েকজন কংগ্রেসি সাকরেদদের নিয়ে একটা ট্যাক্সি ছিনতাই করেন এবং ড্রাইভারের হাতমুখ বেঁধে আটকে রাখেন এবং সেই গাড়ি নিয়ে নিউআলিপুরের জনৈক মিতালের বাড়িতে ডাকাতি করেন এবং বহু অলঙ্কার ও ৭ হাজার টাকা নিয়ে তারা চম্পট দেয়। এটা ধরা পড়েছে, এই ঘটনা সকলেই জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এদের কেউ কেউ আজকাল স্টেনগান-চৌধুরি, বঙ্গোপসাগর-চৌধুরি, রাইফেল-চৌধুরি, এদেরকে আজকাল কেউ গ্রাহ্য করছেন না। তাই আমি আপনার মাধ্যমে বলব এমন একটা রত্ন খুঁজে পাওয়া গিয়েছে—স্টেনগান চৌধুরিকে কেউ পছন্দ করছে না—আপনারা ওকে বসিয়ে দিন।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভ্যতা বাড়ে এবং সভ্যতার সঙ্গে সঙ্গে মানুষের জীবনযাত্রার চলও পাল্টায়, আবার এই কথাও শুনি জীবন সে ফেরে অরণ্যে। কুলটি এলাকায় ৩টি নোটিফায়েড এরিয়া অথরিটি আছে, দুই বছর ধরে অনেক চেষ্টা করেও একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, চিফ ইঞ্জিনিয়ার, অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারকে বলে রুরাল ইলেকট্রিফিকেশন করার জন্য চেষ্টা করেছি। কুলটি নোটিফায়েড এরিয়া অথরিটিতে অনেকগুলি গ্রাম আছে, প্রথমে এইগুলি গ্রাম ছিল, সেইগুলি পরে নোটিফায়েড এরিয়া অথরিটির মধ্যে অন্তর্ভুক্ত করা হলেও গ্রামগুলিতে বিদ্যুৎ নেই। একটায় শুধু ২৬টি মৌজায় বিদ্যুৎ হয়েছে, বাকি কোথাও হয়নি। তাও ঐটি আমাদের আমলে। গ্রামগুলিতে বিদ্যুৎ দেবার জন্য অনেক চেষ্টা করে ম্যাপ বুঝিয়ে রুরাল ইলেকট্রিফিকেশন ডিপার্টমেন্টের কাছে স্যাংশনের জন্য পাঠানো হল এবং তারা পরে বলল যেহেতু নোটিফায়েড এরিয়া অথরিটির অন্তর্ভুক্ত সেইহেতু গ্রামীণ বৈদ্যুতিকরণ করা সেখানে হবে না। তাই নতুন করে আবার ছোটাছুটি শুরু করলাম তাহলে কোন পদ্ধতিতে বৈদ্যুতিকরণ করা হবে। চিফ ইঞ্জিনিয়ার বললেন ই ই জি স্কীমের মাধ্যমে হবে। এটা পশ্চিমবাংলার সরকারের নিজস্ব স্কীম এবং এটা স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের মাধ্যমে হয়। আমি বাজেট ঘেঁটে দেখলাম চেষ্টা করেছিলাম তাতে দেখলাম যে সেখানে যে অর্থ দেওয়া আছে তাতে ১টি গাঁয়েও হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নোটিফায়েড এরিয়া অথরিটি কাদের দ্বারা নিয়ন্ত্রিত, সরকারের অধীনে নিয়ন্ত্রিত। কিন্তু বারবার দাবি করেছি যে একটা মিউনিসিপ্যালিটি করুন, এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ও এস ডি ও-র কাছে প্রোপোজাল দিয়েছিলাম, কিন্তু নোটিফায়েড এরিয়া অথরিটি থাকলো এবং মিউনিসিপ্যালিটির প্রস্তাব নাকচ করে দেওয়া হল। আসলে কুলটি এলাকায় ওদের সংগঠন খুব দুর্বল, তাই কতকগুলি পচা

লোককে দিয়ে কিভাবে তাদের সংগঠনকে বাড়ানো যায় তারই চেষ্টা চলছে। সেখানকার মানুষের দুর্দশার সীমা নেই। মানুষ রাস্তা চায়, বিদ্যুৎ চায়, জল চায়, কিন্তু এ পর্যন্ত ৩টি নোটিফায়েড অথরিটি কোটি কোটি টাকা ট্যাক্স তুলল অথচ পরবর্তী পর্যায়ে অডিট রিপোর্টে দেখা গেল সেই টাকা চুরি হয়েছে, দুর্নীতিতে ভরে গেছে। এলাকায় রাস্তা হল না, বিদ্যুৎ হল না, জল হল না, গ্রামের মানুষ হতাশ হয়ে বলে কি দরকার ছিল নোটিফায়েড এরিয়ার? আমাদের সেই গ্রামই ভাল, আমাদের পঞ্চায়েতকে ফিরিয়ে দাও। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌর মন্ত্রীকে বলব অবিলম্বে সেই এলাকায় বিদ্যুতের ব্যবস্থা করুন, বিদ্যুৎ মন্ত্রীকে বলব বিদ্যুতের ব্যবস্থা করুন।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আমাদের সুন্দরবন এলাকার একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সেচ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে নেই, তারও দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় আজকে ভীষণভাবে ভূমি ক্ষয় দেখা দিয়েছে এবং সেই ভূমি ক্ষয় রোধের জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বার বার আবেদন নিবেদন জানানো হয়েছে। এক একটা গ্রাম ভাঙ্গনে চলে গেছে। পাথর প্রতিমার গোবর্ধনপুর গ্রাম, সাগরের লোহাচোরা গ্রাম সমুদ্রে চলে গেছে। লক্ষ্মীপুর থেকে আরম্ভ করে বিস্তীর্ণ এলাকা ভাঙ্গনের প্রকোপে পড়েছে। অথচ রাজ্য সরকারের একার ক্ষমতা নেই এই ভাঙ্গনরোধ করার। রাজ্য সরকার যতবার এই ভাঙ্গন রোধের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব নিয়ে গেছেন ততবার সেই প্রস্তাব গৃহীত হচ্ছে না। অথচ মাস্টার প্ল্যান করে এই ভাঙ্গন রোধের ব্যবস্থা করতে না পারলে সুন্দরবনের লক্ষ লক্ষ মানুষ তাদের আশ্রয় সম্পর্কে নিশ্চিত হতে পারছে না। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সরকারের মধ্য দিয়ে যাতে ব্যবস্থা গৃহীত হয় তারজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আপনার অবগতির জন্য জানাই আমাদের কলকাতা শহরের সুপ্রীম কোর্টের একটা আদেশ বলে মুচিপাড়া এলাকায় ৫ জন খুনীকে পুলিশ গ্রেপ্তার করেছে খুব সাফল্যের সঙ্গে যে পুলিশ সম্পর্কে আমাদের এত অভিযোগ থাকে। মুচিপাড়া একটা ট্রাবলসাম এরিয়া। বেশ কিছুদিন ধরে মুচিপাড়া এলাকায় এত বেশি খুন-খারাপি হচ্ছিল যে কলকাতায় সমস্ত সংবাদপত্রের প্রথম পাতায় শিরোনাম ছিল। পূর্ণ চন্দ্র ঘোষ, কংগ্রেসের সহ সভাপতি, তিনি ১৯৮৭ সালের ৩০ শে এপ্রিল নৃশংসভাবে খুন হয়েছিলেন। পুলিশ সেই খুনীদের গ্রেপ্তার করার পর অত্যন্ত সুকৌশলে বিচার মন্ত্রীর সহযোগিতায় তারা সুপ্রীম কোর্ট থেকে বেল পেয়ে রিলিজড হতে সক্ষম হয়েছিল। গত এক সপ্তাহের আগে সুপ্রীম কোর্টের ডিভিসন বেঞ্চ সেই বেল ক্যানসেল করে এই ৬ জনকে অবিলম্বে পুন গ্রেপ্তারের নির্দেশ দিয়েছেন। সেই আদেশ কলকাতা আদালতে এসে পৌঁছেছে। আমরা আনন্দের সঙ্গে এটা বলতে পারি মুচিপাড়া এলাকায় শান্তি-শৃঙ্খলার সবচেয়ে প্রয়োজন ছিল। সেই ৬ জন খুনী আসামী যাদের নাম মদন ঘোষ, মুরারি ঘোষ, রবি মাঝি, বাংলা খোকন, বিশ্বনাথ ভৌমিক এবং নিশিথ ঘোষ, এই ৬ জনের মধ্যে ৫ জন গ্রেপ্তার হয়েছে এবং প্রত্যেকে সি

পি এম সমর্থক। এই ৫ জনকে নিয়ে বিচার মন্ত্রী থেকে আরম্ভ করে মুখ্যমন্ত্রী, পৌর মন্ত্রীর কাছে সুষ্ঠু বিচারের স্বার্থে যিনি পাবলিক প্রসিকিউটর আছেন তার পরিবর্তনের দাবি জানানো হয়েছিল। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন যারা খুন হয়েছেন তাদের বিরুদ্ধবাদী দল থেকে পি পি নিয়োগ করে বিচার ব্যবস্থাকে প্রহসন করার চেষ্টা হয়েছিল। এবং বিচার মন্ত্রী থেকে শুরু করে সমগ্র রাজ্য সরকার এই খুনীদের যেভাবে আশ্রয় দিয়েছিল—আজকে দেশের বিচার ব্যবস্থার প্রতি, কলকাতার পুলিশের প্রতি কৃতজ্ঞতা রইলো। দেশের বিচার ব্যবস্থার সর্বোচ্চ আদালত এই ৫জন খুনীকে গ্রেপ্তারের নির্দেশ দিয়েছে এবং গতকাল তারা গ্রেপ্তার হয়ে কারাগারে অন্তরীণ হয়েছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভায় দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন কয়েকদিন ধরে এই বেলেঘাটা নিয়ে বিতর্কে আমাদের এই বিধানসভা বিভিন্ন সময়ে উত্তাল হয়েছে। সেই প্রসঙ্গে একটি বিষয় সভার গোচরে আনা দরকার। গতকাল কংগ্রেস (ই)র কিছু কর্মী তারা নাকি ঐ অঞ্চলে ঢুকতে পারছিলেন না, সেইজন্য মাননীয় বিধায়ক সুব্রত মুখার্জি তাদের নিয়ে গিয়ে ঐ অঞ্চলে রেখে এসেছেন এবং সেখানে একটি সভা করে কিছু প্ররোচনা মূলক বক্তৃতা তিনি দিয়েছেন। আমরা মনে করি ভবিষ্যতে সেটা বেলেঘাটার শান্তি শৃঙ্খলা রক্ষার পক্ষে বিপজ্জনক হয়ে দাঁড়াবে। আমরা আগেও কাউকে মারিনি, ভবিষ্যতেও মারব না, জনগণই ওদের মারবে। আমি শুধু একটি কথা বলি যে, মাননীয় সুব্রতবাবু এখানে বক্তৃতায় আমাদের প্রতি কিছু চ্যালেঞ্জ ছুঁড়ে দিয়েছিলেন এবং সেই সম্পর্কে এক আধটা কথা উনি বলেছিলেন। উনি পদত্যাগ করতে বলেছেন। আমি বোফর্স থেকে ঘুষ নিই নি। অতএব আমি কেন পদত্যাগ করব? সুব্রতবাবুর নাম সান্ডেতে বেরিয়েছিল। তার জন্য যদি উনি পদত্যাগ করতে চান তো করতে পারেন, আমাদের আপত্তি নেই। সুব্রতবাবুর মতো বিধায়ক পদত্যাগ করতে চাইলে আমরা মেনে নিতে রাজি আছি। আমি সুব্রতবাবুকে শুধু যেটুকু জানাতে চাই তা হল এই, উনি যদি আমাকে পদত্যাগ করতে বলেন তো আমি পদত্যাগ করতে রাজি আছি। উনি বলেছেন জোড়াবাগান থেকে পদত্যাগ করে এসে বেলেঘাটায় উপনির্বাচনে লড়বেন, আমি তাতে রাজি। সুব্রতবাবুর সাথে বেলেঘাটায় উপনির্বাচনে আমিও লড়ব। শুধু সুব্রতবাবুকে প্রতিশ্রুতি দিতে হবে যে, সেই উপনির্বাচনে হেরে গেলে কোনওদিন কোনও নির্বাচনে দাঁড়াতে পারবেন না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পারসোন্যাল এক্সপ্ল্যানেশন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানববাবুকে যে চ্যালেঞ্জ আমি করেছিলাম তাতে মানববাবু প্রথমেই বললেন, না, আমি কেন করব? তাহলে বোধ হয় পাবলিক গালাগাল দিয়েছে, টিজ করেছে, তাই দেখলাম চেঞ্জ করেছেন লাইন। আমার চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করবেন ইভেন দ্যাট আফটার থট। বেলেঘাটায় যে ঘটনা ঘটেছে তার উপর ভিত্তি করে এই ইসুতে আমরা নির্বাচনে লড়ব। দে আর রাইট অর রং—এই ইসুর উপর ভিত্তি করে পদত্যাগ করুন। আমি বলেছি, এখুনি আমি এতে রাজি আছি। উনি কখন পদত্যাগ পত্র জমা দেবেন বলুন, আমিও সেই একই পদত্যাগপত্রের তলায় সই করে জমা দিয়ে দেব। স্যার, আমি একটি কথা আপনাকে বলি, যেমন ডাঃ রায়ের আমলে একটি লড়াই হয়েছিল। ডাঃ রায় বলেছিলেন বেঙ্গল বিহার মার্জারের কথা। তেমনি

বেলেঘাটায় যে নারকীয় ঘটনা ঘটেছে সেই ইসুতে লড়াই হবে। আপনি যখন রেজিগনেশন দিতে পারবেন, আপনার সেই রেজিগনেশনের তলায় আমাকে সই করে দিতে বলেন তো আমি সই করে দেব।

**শ্রী মানবেন্দ্র মুখার্জিঃ** সুব্রতবাবু, সব ইসুতেই হবে। রাজীব গান্ধী যা করেছে, সেই ইসুও হবে, দেশকে ভাঙ্গছে সেই ইসুতেও ইলেকশন হবে। আপনি পালিয়ে যাচ্ছেন কেন? সব রাজনৈতিক ইসুতে উপনির্বাচন হবে। চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করার পরে এখন পালাচ্ছেন কেন?

**(ভয়েস—সুব্রত মুখার্জিঃ অন্য ইসু আনা যাবে না, শুধু বেলেঘাটার ইসুতে নির্বাচন হবে)**

মিঃ স্পিকার স্যার, সুব্রতবাবুকে ব্যক্তি হিসাবে আমি আলাদা করে কাউন্ট করি না। উনি রাজীব সরকার, রাজীব কংগ্রেসের একজন প্রতিনিধি। উনি এই চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করুন এবং বলুন সব ইসুতেই ইলেকশনে লড়বেন এবং প্রতিশ্রুতি দিন হেরে গেলে ভবিষ্যতে আর কোনও ইলেকশনে দাঁড়াবেন না।

**শ্রী শচীন সেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি জানাই, সুব্রতবাবুর বেলেঘাটায় হারবার দরকার নেই, তিনি আর একবার বালিগঞ্জে আসুন, সেখানে প্রতিদ্বন্দ্বিতা হবে।

**ডাঃ মানস ভুঁইয়াঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং মাননীয় গ্রামীণ জলসরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের মেদিনীপুর জেলার কেশিয়ারি একটা আদিবাসী অধ্যুষিত ব্লক। সেই ব্লকের যিনি প্রতিনিধি তিনি হচ্ছেন একজন আদিবাসী সম্প্রদায়ের মানুষ শ্রী মহেশ্বর প্রসাদ মুর্মু। স্যার, কেশিয়ারি ব্লকের গুরুত্বের কথা আপনার কাছে নতুন করে বলবার দরকার নেই, আমি শুধু স্যার, সেখানকার একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার সেখানকার দরিদ্র আদিবাসী এবং সাধারণ গ্রামবাসীর পানীয় জলের নলকূপ বসানোর জন্য এবং শ্যালো টিউবওয়েল বসানোর জন্য বেশ কয়েক লক্ষ টাকার পাইপ সরকার থেকে কেশিয়ারি বি ডি ও অফিসের গোডাউনে রাখা হয়েছিল। মাস দেড়েক আগে প্রকাশ্য দিবালোকে দুটি টেম্পো করে পর পর কয়েকবার সেই পাইপ বি ডি ও-র প্রত্যক্ষ মদতে পঞ্চায়েত সমিতির সভাপতির প্রত্যক্ষ মদতে কেশিয়ারি ব্লকের ডি ওয়াই এফের জেনারেল সেক্রেটারির প্রত্যক্ষ মদতে পাচার হয়ে যায়। স্থানীয় মানুষরা তাতে বাধা দেওয়ায় সেই সময় তাদের বলা হয় যে এগুলি কেশিয়ারি আর একটি অঞ্চলে পাঠানো হচ্ছে। ৯ই অগস্ট সাধারণ মানুষ থানায় যান। বি ডি ও কে জিজ্ঞাসা করে জানতে পারা যায় যে এ সম্পর্কে একটি এফ আই আর পর্যন্ত হয়নি। এটা স্যার, একটা অদ্ভুত ব্যাপার যে একটা এফ আই আর পর্যন্ত করা হয়নি। স্থানীয় কংগ্রেস নেতৃত্বে আমাদের জেলার কংগ্রেস নেতৃত্ব ডেপুটেশন দেবার পর সেখানে ১।। মাস বাদে বি ডি ও, এফ আই আর করেছেন গত ১১ তারিখে। স্যার, গরিব আদিবাসী মানুষের পানীয় জলের জন্য পাইপ

এইভাবে চুরি হয়ে গিয়েছে। এ সম্পর্কে কাউকে ধরা হয়নি। সমস্ত পাইপ হাওয়া হয়ে গিয়েছে। আমার দাবি, এ সম্পর্কে তদন্ত করে দোষীদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী এ কে এম হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিশ্ব হিন্দু পরিষদ ৯ই নভেম্বর বাবরি মসজিদ ভেঙ্গে মন্দিরে রূপান্তরিত করবেন। স্যার, আপনি জানেন, এ সম্পর্কে একটি মামলা আছে—এলাহাবাদ হাইকোর্টে তিনজন জজের ডিভিসন বেঞ্চে মামলাটি বিচারাধীন। বাবরি মসজিদ কো-অর্ডিনেশন কমিটি সিদ্ধান্ত নিয়েছেন যে তারা আদালতের রায় মেনে নেবেন। কিন্তু বিশ্ব হিন্দু পরিষদ বলছেন, আমরা আদালতের রায় মানব না, আমরা মসজিদ ভেঙ্গে মন্দির করব। ৯ই নভেম্বর তারা টার্গেট ডেট করেছেন। সারা ভারতবর্ষ থেকে ইট পুজো করে সেই ইট তারা নিয়ে যাবেন বলে ঠিক করেছেন। এ নিয়ে স্যার, উত্তেজনা দেখা দিয়েছে। মালদহ এবং অন্যান্য জায়গায় এ নিয়ে পোস্টার পড়েছে। এ সম্পর্কে সতর্ক থাকার জন্য আমি বিষয়টি সম্পর্কে সরকারের দৃষ্টি আকর্ষণ করলাম। আমার অনুরোধ, উত্তেজনা প্রশমনের ব্যবস্থা করুন।

[3-20 — 3-30 P.M.]

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বারাসতে আইনশৃঙ্খলা বলে কিছু ছিলনা। সেখানে জনজীবন সম্পূর্ণ বিপর্যস্ত। বোমাবাজির ফলে বহু মানুষ আহত হয়েছেন। এটা স্যার, কংগ্রেস, সি পি এমের সংঘর্ষ নয় এটা ছিল সিপিএমের দুই মন্ত্রী—সুভাষ চক্রবর্তী এবং শান্তি ঘটকের এলাকা দখল নিয়ে বিরোধ। স্যার, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু প্রায় আমাদের বলেন যে ওরা নিজেদের মধ্যে মারামারি করেন। এখন এটা দেখে মুখ্যমন্ত্রীর কি কান্ডজ্ঞান হবে? তার দলেরই দুই মন্ত্রী যে কামড়াকামড়ি করছেন এবং তার ফলে যে আইনশৃঙ্খলা থাকছে না সে দিকে কি তিনি নজর দেবেন, তারা কি নিজেদের ঘর দেখবেন? তারা কংগ্রেস কর্মীদের উপরে আক্রমণ করছেন এবং কংগ্রেস কর্মীদের ঘর ছাড়া করে দিচ্ছে সারা পশ্চিমবাংলায়। সেই সময়ে তাদেরই দলের মন্ত্রীরা এলাকা দখলের লড়াই করছেন এবং তার ফলে বারাসতের মতো একটা সেনসেটিভ শহর, সেই শহরের আইন-শৃঙ্খলার সম্পূর্ণ ভাবে অবনতি হয়েছে, বহু সাধারণ মানুষ আহত হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাত্র শুনলাম এবং আগেও অনেকবার ওরা বলেছেন যে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা নেই। আমি শুধু একথা বলতে চাই যে যারা এইকথাগুলি বলছেন তাদের দলের অবস্থা কি? তারা তাদের দলের মধ্যে আইন শৃঙ্খলা মেনে চলার চেষ্টা করুন তাহলে পশ্চিমবাংলার মানুষ অনেক বেশি শান্তি এবং সুখে থাকতে পারবে। কারণ ওদেরই নেতা গণিখান চৌধুরি জেহাদ ঘোষণা করেছেন কেন্দ্রীয় দুই জন মন্ত্রীর বিরুদ্ধে। তিনি ৩৫৬ ধারা প্রয়োগের বিরুদ্ধে বলেছেন। দুই জন মন্ত্রী আবার ওনার বিরুদ্ধে অনাস্থা জ্ঞাপন করার কথা বলেছেন। আবার কংগ্রেসের সুব্রত মুখার্জি ওনাকে খান খান চৌধুরি বলেছেন এবং তার প্রতি অনাস্থা জ্ঞাপন করেছেন। কংগ্রেস প্রেসিডেন্টের বিরুদ্ধে কংগ্রেস নেতার এই হচ্ছে উক্তি এই হচ্ছে তাদের অভ্যন্তরীণ আইন-শৃঙ্খলা, এই হচ্ছে

তাদের অভ্যন্তরীণ গণতান্ত্রিক ব্যবস্থা। ওরা আবার আমাদের আইন-শৃঙ্খলা শেখাবেন, পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা পুনরুদ্ধার করবে। সে জন্য আমি একথা বলব যে ওরা নিজেদের দলের আইন শৃঙ্খলা আগে রক্ষা করুন। তা যদি করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ সস্তিতে থাকতে পারবে।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুমন্তবাবু আজকে কংগ্রেস পার্টিতে কি হচ্ছে সেটা নিয়ে বলেছেন। আমি এই সভায় আগেও বলেছি, এখন আবার বলছি যে আজকে সি পি এম পার্টি চূড়ান্ত ক্রাইসিসের মধ্যে দিয়ে যাচ্ছে এবং সেই সঙ্কট প্রমানিত হয়ে গেছে সুভাষ চক্রবর্তীর বক্তৃতায় যে তিনি পার্টির লোকেদের সমালোচনা করেছেন। আজকে সি পি এম-এর মতো ডিসিপ্লিনড পার্টির একজন সদস্য মানব মুখার্জি হাউসের মধ্যে কুস্তিগিরের মতো চ্যালেঞ্জ করেছেন তারপরে আবার তার থেকে পিছিয়ে যাচ্ছেন। আপনি নিশ্চয়ই দেখেছেন যে এই লড়াই এমন একটা পর্যায়ে পৌছে গেছে যে বারাসতে তারা পরস্পরের মধ্যে মারামারি করছেন এবং আজকে একই সঙ্গে বেলেঘাটার ঘটনা ঘটছে, একই সঙ্গে অশোকনগরের ঘটনা ঘটছে, একই সঙ্গে তারকেশ্বর, জয়নগরের ঘটনা ঘটছে। এর থেকে আজকে কি প্রমানিত হয়? কংগ্রেস কি বলছে আজকে সেটা বড় কথা নয়। ৩৫৬ ধারা হবে কি হবে না সেটা সিদ্ধান্ত নেবেন কেন্দ্রীয় সরকার, রাষ্ট্রপতি রাজ্যপারের রিপোর্টের ভিত্তিতে। আজকে সি পি এম-এর নিজেদের মধ্যে যে গন্ডগোল সেটাকে এড়াবার জন্য তারা এমন একটা পরিস্থিতি সৃষ্টি করতে চাচ্ছেন যাতে আইন-শৃঙ্খলা ভেঙ্গে যায় এবং কেন্দ্রকে প্রভোক করার চেষ্টা করছেন যাতে তারা ৩৫৬ ধারা প্রয়োগ করতে বাধ্য হয় যাতে তারা শহীদ হতে পারেন এবং যদি শহিদত্ব নিয়ে জ্যোতিবাবুরা আবার পাওয়ারে আসতে পারে। সেই কারণে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা অবনতি ঘটানোর জন্য একটা সুপরিকল্পিত চেষ্টা তারা করছেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ তার প্রতিবাদ করবে, তারা গর্জে উঠবে। সি পি এম-এর নিজের ঘরের যে ঝগড়া সেটাকে ধামাচাপা দেবার জন্য তাদের কর্মীদের ৩৫৬ ধারার জুজু দেখিয়ে ঐক্যবদ্ধ করার চেষ্টা করছেন। এর বিরুদ্ধে নিশ্চয়ই পশ্চিমবাংলার মানুষ গর্জে উঠবে।

**শ্রী অপূর্বলাল মজুমদারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত বেদনাদায়ক ঘটনা এই হাউসের সামনে উত্থাপন করছি। এই ঘটনা ঘটেছিল কয়েকদিন আগে ২৭-৭-৮৯ তারিখে আমাদের একজন কর্মী আকবর আলি মন্ডল, উনি ওখানকার একটা গ্রাম পঞ্চায়েত সমিতির সদস্য, পঞ্চায়েত সমিতির সদস্য এবং ওখানকার স্কুলের একজিকিউটিভ কমিটির মেম্বার। ওখানকার কো-অপারেটিভ কমিটির প্রেসিডেন্ট, ওখানকার কংগ্রেসের সভাপতি, তাকে গগন ঢালি বলে আর একজন তফসিলি সম্প্রদায় ভুক্ত লোক গার্ড করে নিয়ে যাচ্ছিল যাতে দুর্বৃত্তরা তাকে আক্রমণ করতে না পারে। তাঁরা দু চাকার গাড়ি করে যাচ্ছিল। হঠাৎ তাঁকে বোমা মেরে ফেলে দেওয়া হয়, তারপর বন্দুক পাইপগান দিয়ে গুলি করে। গগন বলে যে ছেলেটি ছিল তাকে সরে যেতে বলা হয়, সে রাজি হয় না, তখন তাঁকেও অন পয়েন্ট ব্ল্যাঙ্ক রেঞ্জে গুলি করে মারা হয়। ঘটনাটি ঘটে গঙ্গানন্দপুর, বনগাঁয়, ওটা আমার কনস্টিটিউয়েন্সিতে পড়ে। দুটো পরিবারেরই চারটি করে বাচ্চা আছে, তাদের কোনও অপরাধ নেই, কোনওদিন পুলিশের খাতায় তাদের বিরুদ্ধে কোনও অভিযোগ নেই, তবুও দুর্বৃত্তরা ঐ দুজনকে খুন করল। আমি সঙ্গে সঙ্গে জ্যোতি বসুর সঙ্গে দেখা করি, তাঁকে একটা দরখাস্ত দিই, চিফ

সেক্রেটারি, হোম সেক্রেটারি, ডিজির সঙ্গে দেখা করি, এবং প্রয়োজনীয় ব্যবস্থা নিতে অনুরোধ জানাই। জ্যোতিবাবু বলেছিলেন, নিশ্চয়ই আমি বিষয়টা দেখবো। কিন্তু দুঃখের বিষয় পাঁচ জন দুর্বৃত্তের মধ্যে মাত্র দুজনকে ধরা হয়েছে সকলের নাম জানা সত্ত্বেও। আর তিনজনকে অ্যারেস্ট করা হয়নি। দুর্বৃত্ত যে দুজনকে ধরা হয়েছে, তারা কমিউনিস্ট পার্টির অ্যাকটিভিস্ট। তিন জন আসামীর নাম পাওয়া সত্ত্বেও তাদের অ্যারেস্ট করা হচ্ছে না। এই রকম একটা মর্মান্তিক দুঃখজনক ঘটনা ঘটে গেল এর জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হচ্ছে না, এর চেয়ে বেদনাদায়ক কথা কি হতে পারে। তাই বিষয়টি গুরুত্ব দিয়ে দেখতে অনুরোধ জানাচ্ছি।

[3-30 — 4-00 P.M. (Including Adjournment)]

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমাদের একটা মুসকিল হয়েছে, সেই জন্য আপনার হস্তক্ষেপ দরকার। খবরের কাগজে কিম্বা অন্য সব জায়গায় কিছু কিছু অসত্য ভাষণ কংগ্রেসিরা বলছে। কিন্তু বিধানসভায় যা খুশি ভাষন অ্যালাও করা হবে, এটা কি করে হতে পারে? আপনার সামনে মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা এবং তার পরে সোভিয়েট দরদি এবং কম্যুউনিস্ট পার্টির সমর্থক হওয়ার দাবিদার অধ্যাপক সৌগত রায় বললেন যে গতকাল বারাসত শহরে গোমলাম হয়েছে। গোলমাল কিছু কিছু হয়েছে, এই বিষয়ে পরে বলব। আমি বলছি, আমি প্রতিদিন বারাসত শহর দিয়ে যাতায়াত করি, গতকালও গেছি, আজকে এসেছি এবং আজকেও বারাসতে যাব। শহরে কোনও গোলমাল ঘটেনি। আজকে ওঁরা অ্যাসেম্বলিতে বললেন, আজকের আনন্দবাজার পত্রিকা দেখে, তাও সবটা পড়েননি। ঘটনাটা ঘটেছে বামুনগাছিতে বারাসত মহকুমায়। এদের কোথাও ওখানে পা রাখার জায়গা নেই। সেইজন্য বিভিন্ন জায়গায় কিছু মস্তান, কিছু চোরকে তাঁরা ওখানে সংগঠিত করছে, তাও আবার তাঁদের দুটো গ্রুপ হয়েছে। ওদের মধ্যে কালকে বামুনগাছিতে গন্ডগোল হয়েছে। সেখানে সিপিএম এর কোনও ব্যাপার নেই, শান্তি বাবু, সুভাষবাবু, ওঁদের নাম ওদের মুখে এলে, ওঁরা অপবিত্র হয়ে যান। সেইজন্য আজকে ওরা এই ধরনের অসত্য ভাষণ বলছেন। এরা যা যা বলছেন, সবগুলো অসত্য কি না জানি না, এই পার্টিকুলার ঘটনাটা সম্পূর্ণ অসত্য। ওঁদের কাউকে আমার সঙ্গে বারাসতে যেতে বলুন। আমি ওখানে ওদের নিয়ে যাব, ওরা দেখুন বারাসত শহরে কি গোলমাল হয়েছে। ওরা যদি এই ধরনের মিথ্যা এই সভাতে বলেন, এবং বাড়িতেও যদি সেই ভাবে স্ত্রী, পুত্র, কন্যার কাছে এই রকম মিথ্যা কথা বলেন, সেখানেও যদি পরিত্যক্ত হন, তাহলে আপনার পক্ষে বিপদ, কোথায় ওদের আশ্রয় দেবেন? তাই এই বিধানসভায় এই রকম মিথ্যা ভাষণ অ্যালাও করবেন কি না ভেবে দেখতে অনুরোধ জানাই। তাদের বলতে হবে মাননীয় সদস্য! কিন্তু এই মাননীয়রা যে মিথ্যাবাদী একথাটা আপনি অন্তত একবার বলুন। কারণ আপনিও বারাসত মহকুমার প্রতিনিধি। বারাসত মহকুমার নামে এই সব মিথ্যা কথা বলা হচ্ছে। এটা বারাসতের লজ্জা। আপনি এই বিষয়টি একটু দেখবেন, এটাই আপনাকে বলছি।

**মিঃ স্পিকার ঃ** ননীবাবু, গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে যাঁরা জনপ্রতিনিধি এখানে আছেন তাদের বক্তৃতা রাখার অধিকার আছে। তাদের বক্তৃতার মধ্যে সত্য থাকতে পারে, আংশিক সত্য থাকতে পারে আবার পুরো অসত্যও থাকতে পারে। কিন্তু বক্তৃতা রাখার অধিকার

সকলের আছে, সেটা আপনি বন্ধ করতে পারবেন না।

## Presentation of Report

## Forty-fifth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Forty-fifth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber yesterday and made the following recommendation :-

| | |
|---|---|
| Friday, 8.9.1989 | The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1 hour. |

Now, I request the Parliamentary Affairs Minister to move the Forty-fifth Report of the Business Advisory Committee for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** I beg to move that the Forty-fifth Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

(At this statge the House was adjourned till 4 p.m.)

[4-00 — 4-10 P.M.]

## LEGISLATION

## THE WEST BENGAL LAND REFORMS (AMENDMENT) BILL, 1989.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Land Reforms (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1989 be taken into consideration পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইনে ৭এবং এবং ৭(ক) অধ্যায়ে বর্ণিত প্রণালী অনুসরণ করে বর্গাদারদের নাম সরকারি নথিভুক্ত করা যায়। যেখানে ৭(ক) অধ্যায় বলে ভূমি স্বত্বলিপি সংশোধনের কাজ চলছে সেখানে রেভিনিউ অফিসার ৭ অধ্যায় বলে বর্গাদারের নাম নথীভুক্ত করতে পারেন না। বর্তমানে সমগ্র পশ্চিমবঙ্গে ৭(ক) অধ্যায় বলে ভূমি স্বত্বলিপি সংশোধনের কাজ চলছে। কিন্তু একটি মৌজায় ভূমি স্বত্বলিপি এই সংশোধনের কাজ শুরু করা এবং এই স্বত্বলিপি চূড়ান্ত প্রকাশের মধ্যে থাকে বেশ কিছু সময়ের ব্যবধান। ফলে ৭(ক) অধ্যায় বলে বর্গাদারের নাম পাকাপাকিভাবে নথীভুক্ত করতে সময় লাগে প্রচুর। নাম

নথীভুক্ত করণের এই বিলম্বের সুযোগ নিয়ে বেশ কিছু জমির মালিক চেষ্টা করেন তাদের জমি থেকে বর্গাদার উচ্ছেদ করতে। মূলত এই সমস্যার সমাধানকল্পেই ১৯৮১ সালের পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার (সংশোধন) আইনের মাধ্যমে মূল আইনে ২১(ঘ) ২১(ডি) এই নতুন ধারাটি যোগ করা হয় যাতে বর্গাদারের নাম ঐ নতুন ধারা বলে সত্বর নথীভুক্ত করা যায়। কিন্তু বর্তমানে বৎসরের মাঝামাঝি সময়ে সরকারের দৃষ্টিগোচরে এসেছে যে কতিপয় ভূমির মালিক বর্গাদার উচ্ছেদের জন্য আদালতে মোকদ্দমা দায়ের করেছেন এবং সেই সব মোকদ্দমায় তাদের অন্যতম প্রধান যুক্তি হবে যে, যেখানে ৭(ক) অধায় অনুযায়ী ভূমি স্বত্বলিপি সংশোধনের কাজ চলছে সেখানে ২১(ঘ) বা ২১(ডি) ধারা বলে বর্গাদারের নাম নথিভুক্ত করা আইন বিরুদ্ধে হবে। আইনের এইরূপ ব্যাখ্যার সুযোগ নিয়ে ভূমি মালিকেরা যাতে বর্গাদার উচ্ছেদ না করতে পারেন সেইজন্য প্রয়োজন হয়েছিল অবিলম্বে ২১(ঘ) বা ২১(ডি) ধারাটিকে এমনভাবে সংশোধন করা যাতে ঐ ধারাটি ঐরূপ ব্যাখ্যার কোনও সুযোগ না থাকে। বিষয়টির সাথে দরিদ্র বর্গাদারদের ভাগ্য জড়িত থাকছে সেই সময়ে বিধানসভার অধিবেশন চালু না থাকায় পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার সংশোধনী ১৯৮৯ চালু করা হয় এবং তা ১৯৮১ তে কলকাতা গেজেটে প্রকাশিত আলোচ্য বিধেয়ক ঐ অডিনেন্স টি আইনে রূপান্তরিত করার প্রস্তাব আছে ।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি প্রথমেই বলে নিই যে বর্গাদার নথিভুক্ত করার দাবি আমরা সমর্থন করি, এবং আইনগত পশ্চিমবঙ্গে যারা বর্গাদার আছে তাদের যদি ঠিকভাবে বর্গাদার হিসাবে রেকর্ড করা হয় তাহলে কারও কোনও আপত্তি নেই। কিন্তু পশ্চিমবঙ্গে একটা প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে সাধারণ মানুষের মধ্যে যে, আইনটা ঠিকভাবে প্রয়োগ হয়নি এবং অধিকাংশই এমন ভাবে কাজটা করা হচ্ছে যেমন ৫ বিঘার মালিক, সেখানে ২০ জন বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে। ৩ বিঘার মালিক, তার বর্গাদার হয়েছেন যিনি ২০ বিঘার মালিক। কতকগুলি অ্যানোমেলি আছে, যে অ্যানোমেলিগুলি আমরা দূর করতে সক্ষম হইনি। না হওয়ার ফলে গ্রামাঞ্চলে এর বিরুদ্ধে প্রচন্ড বিক্ষোভ আছে। যদি আইনগত ভাবে যারা সত্যিকার বর্গাদার তাদের রেকর্ড ভুক্ত করা হত তাহলে আমাদের তরফ থেকে অন্তত কোনও আপত্তি হত না। এখন যে জিনিসটা তিনি এনেছেন—আমাদের বর্ষীয়ান বিধানসভার সদস্য এবং এই দপ্তরের যিনি ভারপ্রাপ্ত মন্ত্রী আমি তার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে বর্গাদার আইনটি এমন কমপ্লিকেটেড হয়ে গেছে এতগুলি ধারা, উপধারা হয়েছে আপনার এই আইনের অর্থাৎ যে আইনের মাধ্যমে এটা এনেছেন ১৯৬৫র অ্যাক্টের মধ্যে তার পরবর্তীকালেও ১৯৮১র আইনে আছে। ১৯৮১-র আইনের ধারাগুলি দেখুন ১৯ কিম্বা ১৪টি নতুন আইন হয়েছে। ১৯৮১-র আইন, ১৯৮৬-র যে দুটি কার্যকর সেখানে দেখবেন কমপ্লিকেসন্স কিভাবে দেখা দিয়েছে এবং এই আইনে দারুন কমপ্লিকেসন্স আছে। সেগুলির প্রতি প্রথমেই আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই এইজন্য যে, ভবিষ্যতে এই আইনগুলিকে একটু ভাল করে দেখেশুনে কোনও এক্সপার্টকে দিয়ে পড়িয়ে ক্রস কানেকশন বিটুইন ডিফারেন্ট সেকশন হয়ে দাঁড়ালে সেগুলি দূর করে একটা সাবলীল পরিষ্কার আইন যাতে আনা যায়, যাতে সাধারণ মানুষ বুঝতে পারে এবং আমাদেরও বুঝতে

সুবিধা হয়। সেটা আনলে আপনার উদ্দেশ্য প্রসারিত হবে বলে আমি মনে করি। যেমন ধরুন আমার এখানে ক্লজ ৭ এবং ৭এ, এতে অধিকার দেওয়া আছে, যে কোনও অফিসার বিইং ইন পাওয়ার, রেভিনিউ অফিসার, এখন রেভিনিউ অফিসার আছেন, আগে জে এল আর ও এবং এস এল আর ও ছিলেন, এখন রেভিনিউ অফিসার যে কোনও নামে যে কোনও সময়ে প্যারায় ঢুকিয়ে দিতে পারেন, কারেকশন এবং পরিবর্তন করতে পারেন। এই অধিকারটা দেওয়া আছে, এবং সেই অধিকার প্রায় সময়েই বিস্মৃত হন। অনেক সময়ে নাম্বার পান না, এবং এই নাম্বার না পাওয়ার ফলে ঠিকমতো বিচার হয় না। বর্গা অপারেশন বর্গা অপারেশন কথা যেটা বলেন, অনেক সময়ে মাঠে ৫০০ হাজার লোকের মাঝখানে মালিক ভয়ে আপত্তি করতে সাহস করেন না, এবং তার ফলে সেই একজিকিউটিভ অফিসার যিনি এটাকে যে কোনও সময়ে পরিবর্তন করতে পারেন, তিনি এমনভাবে পরিবর্তন করেন যার ফলে সাধারণ মানুষের মনে একটা বিক্ষোভ দানা বেঁধে ওঠে। উদ্দেশ্য সাধু যাতে বর্গাদারদের নামগুলি তাড়াতাড়ি রেকর্ডেড হয় তারজন্য করছেন। কিন্তু এর দ্বারা যদি সাধারণ মানুষের মধ্যে বিক্ষোভ দেখা দেয়, যদি সেগুলো আইন মাফিক না হয় তাহলে? অনেক সময় নোটিশ না দিয়েই এটা হয়। সেজন্য এই আইন সম্পর্কে হাইকোর্ট আপত্তি করেছিলেন। তারপর আপনি নানাভাবে রুলস-এর মাধ্যমে একটা গার্ডেড ওয়েতে এটা করবার চেষ্টা করেছেন। কিন্তু তা সত্ত্বেও মানুষের মধ্যে দারুণ বিক্ষোভ। কারণ যদি দেখা যায় একটা ৫ বিঘা জমিতে ২০ জন বা ২৫ জন বর্গাদার রেকর্ডেড হয়েছে তাহলে বলতে হবে সেই The revenue officer has not acted properly. যদি দেখা যায় ৩ বিঘা জমির মালিকের জমিতে ২০ বিঘার মালিকের নাম বর্গাদার হিসাবে রেকর্ডভুক্ত হয়েছে তাহলে বিক্ষোভ হবেই। গত বিধানসভায় আমি এইরকম নামও দিয়েছিলাম যে, একজন নতুন জমি কিনেছে সেই অবস্থায় রেকর্ড বুকে তারনাম থাকবে, কিন্তু তার সেই জমি খাস-দখল দেখানো হল। এখন আমার মনে হয় চ্যাপ্টার ৭, ৭ (এ)তে যে লাইনগুলি দিয়েছেন বর্গাদারদের নাম রেকর্ডভুক্ত করবার জন্য সেটা যথেষ্ট। I may be wrong. But in my opinion, with my little experience which I have got as a lawyer, I must say that these two are very much effective. তারপর সেটা গার্ড করে, পরিবর্তন করে সেকশন ২১ (ডি) যেটা করলেন সেটার প্রয়োজন ছিল না, এনাফ পাওয়ার হ্যাজ বিন গিভন। কারণ ফাইনাল রেকর্ড যদি হয়েও যায় তাহলেও রেভিনিউ অফিসারের ক্ষমতা আছে সেই রেকর্ড কেটে নতুন নাম তুলবার। Law is there. He has got that power. প্রশ্ন তুলেছেন, যদি অনেকগুলো মামলা হাইকোর্টে চলে আসে এবং সেই মামলা অনুযায়ী যদি পিছিয়ে আসতে হয়, যদি কোনও জায়গায় রেকর্ডস অফ রাইটস-এর রিভিশন চলতে থাকে এবং সেই বিভিন্ন রিভিশন চলাকালীন যদি কোনও গন্ডগোল দেখা দেয়, যদি মামলাগুলির রায় সরকারের বিরুদ্ধে যায় তাহলে কি হবে? আমি বিনয়বাবুকে শ্রদ্ধার সঙ্গে বলছি, প্রিজামশন করছেন, It may be contended that Section 21(d) was not to be involved in the area where revision of record of rights was going on under Chaper 7(a) এই যে আপনি ভয় পাচ্ছেন, ভীতি আপনাকে আচ্ছন্ন করছে, তাহলে নিশ্চয়ই মনে করতে পারি যে, এরমধ্যে গোলমাল রয়েছে যারজন্য আপনি ভাবছেন হাইকোর্টের রায় এর বিরুদ্ধে যাবে, ইন দি রিভিশন পিরিওড এটাকে আটকে দেবে, তাই চ্যাপ্টার ৭, ৭(এ) আটকে যাবে। অন

প্রিজামশন ভাবছেন, আপনাকে হাত দিতে হবে না এই চ্যাপ্টার ৭ এবং ৭(এ)-তে। যখন এই ভয় পাচ্ছেন তখন নিশ্চয়ই ধরতে হবে যে, এর ড্রাফটিং যারা করেছিলেন তারা এই কথা আপনাকে দিতে পারেন নি যে, না, এটা এমনভাবে ড্রাফটিং করা আছে যে, হাইকোর্ট নাকোচ করতে পারবেন না, হাই কোর্ট এই পাওয়ার সিজ করতে পারবেন না বা কোনও ইনজাংশন দিতে পারবেন না। এই আইন সম্পর্কে যা বলেছেন সেটাই আপনাকে নিবেদন করলাম। কিন্তু কোনও আইন সম্পর্কে যখন কোনও মন্ত্রী অ্যামেন্ডমেন্ট আনেন তখন ভবিষ্যতে তার দ্বারা আটকা পড়ে যেতে পারেন, ভবিষ্যতে বর্গা রেকর্ড হতে পারবে না এই রকম সম্ভাবনা নিয়ে সেই আইন পাস করেন না। আজ পর্যন্ত এরকম হয়নি। আর যদি হাইকোর্ট তার জুডিসিয়াল উইশডমে সেটা মনেও করেন তাহলে We may come to the High Court. We may come to the Bidhan Sabha. Then and there, you can have an ordinance rectifying that postion and subsequently. বিধানসভায় সেটা সংশোধন করে নিতে পারেন। কিন্তু এটা যদি আপনি মনে করেন ভবিষ্যতে এই আইনের বিরুদ্ধে হাইকোর্ট রায় দেবে এই ভয়ে, এই চিন্তাভাবনায় আপনি যদি অ্যামেন্ডমেন্ট নিয়ে আসেন তাহলে আমি মনে করি ঠিক হয় নি। আপনি যে আইনটা করতে চাচ্ছেন সেটা আপনি ধরে নিয়েছেন যে হাইকোর্ট বিরুদ্ধে যাবে, এই সব জায়গায় যে রিভিশন চলবে সেই রিভিশনের জায়গায় আপনাকে চ্যাপ্টার সেভেন এবং চ্যাপ্টার সেভেন (এ) কার্যকর করতে দেবেন না। এটা আমি মনে করি সম্পূর্ণ ভাবে অমূলক এবং অমূলক শুধু নয়, এই ধরনের প্রিজামশন করে ইন ফিউচার আই মে বি রেসট্রেন্ড' এই কথা মনে করে হাইকোর্টের রায় বুঝে ফেলেছেন যে দেয়ার ওয়াজ সাম মিস্টেক ইন ইয়োর অ্যাক্ট এবং ইউ হ্যাভ প্রিপেয়ার

[4-20 — 4-30 P.M.]

ইয়োরসেল্ফ টু ফেস দ্যাট। তার জন্য আপনি অ্যামেন্ডমেন্ট আনছেন অর্থাৎ যেটা ২১ (ডি) ছিল সেটা সাব সেকশন (১) করে (২)-এ নিয়ে এলেন। The provision of sub-section (1) shall have effect not with standing anything contained in chapter VII or chapter VII A of this act. এখানে যদি ধরেন চ্যাপ্টার-৭ এবং চ্যাপ্টার -৭(এ) তাতে অনেক রুলস করেছেন। এবং সেই রুলস গুলি কন্ট্রাডিক্টারি হবে। রুলস ফ্রেমড আন্ডার দিস সেকশন। অর্থাৎ ২২(ডি) তে যেটা আনছেন ২১(ডি)তে যে রুলস সেটা কন্ট্রাডিকটরি হতে পারে, এই রুলস এক নাও হতে পরে। দেয়ার মে বি কন্ট্রাডিকশন এজ উই ফাইন্ড। ১৯৮১ সালের বিলে দেখুন আপনার হয়ত মনে থাকতে পারে, কারণ আপনি এই ব্যাপারে যথেষ্ট ওয়াকিবহাল লফুলি অ্যাভিকটেড করতে হবে, একজন বর্গাদারকে লফুলি অ্যাভিকটেড করতে হবে। একজন বর্গাদার যদি ২ বছর জমি চাষ না করে, কিছু না করে অ্যাভিকশন না হলে দ্যাট মে বি রেস্টোরড। বর্গাদারদের নাম যদি পরচায় না থাকে তাহলে হি ক্যান ফাইল এ কেস ফর রেস্টোশন। এই অ্যামবিগুয়িটি রয়ে গেল, এই অ্যামবিগুয়িটি দূর করার চেষ্টা করা হয় নি। এখানে বলেছেন বিয়নড টু ইয়ারস হি ক্যান নট অ্যাপ্লাই রেস্টোশন অফ নেমস দেয়ার ইন দি পাট্টা। মিতাক্ষরা স্কুল সম্বন্ধে আপনি কি বলেছেন? মিতাক্ষরা স্কুল আইন দ্বারা যা গাইডেড হয় সেই ক্ষেত্রে রেজিস্টার্ড পার্টিশনের বেলায় লিগ্যালি কতকগুলি ডকুমেন্টারি পেপারস সার্টিফাই করতে পারেন, সেই ক্ষেত্রে আপনি

বলতে পারেন যে এটা প্রিজিউম টু হ্যাভ বিল পার্টিসন্ড অর্থাৎ প্রিজিউমড দ্যাট দেয়ার ইজ পার্টিসন অলরেডি। এই কন্ট্রাডিকশন রয়ে গেল। এখানে তাড়াতাড়ি যেটা আনলেন তাতে অ্যামবিগুইটি ইন রুলস রয়ে গেল। সুতরাং ইট ইজ এ ভেরি ডিফেকটিভ ল। এটা অনেকটা সিভিল প্রসিডিয়োর কোড এবং এই যে ট্যাক্সেশন বিল—ট্যাক্সেশন ইজ ওয়ান অফ দি মোস্ট কমপ্লিকেটেড আসছে এই বিলের মতো কমপ্লিকেটেড। সেই জন্য, একটা আর একটার মধ্যে লড়াই লাগছে। সেইজন্য অ্যামবিগুইটি রয়ে গেছে। এখানে এটা খুব পরিষ্কার। কাজেই আমি অন্তত এখানে দেখতে পাচ্ছি কন্ট্রাডিকশন রয়ে গেছে। সেইজন্য আমি আপনার কাছে নিবেদন করতে চাই যে ইট ইজ রিডানডেন্ট। ২১(ডি), এটা রিডানডেন্ট মনে করি আমাদের দিক থেকে এবং তাকে আবার নুতন করে আরও ফোর্স দিয়ে অ্যামেন্ডমেন্ট আনুন। কারণ চ্যাপ্টার (৭) এবং চ্যাপ্টার ৭(এ) যে পাওয়ার দেওয়া আছে অফিসারদের তারা যে কোনও সময় ইভিন ফাইনালি হয়ে গেলেও রিওপেন করতে পারেন এটা অ্যামবিগুয়াস। এটা সাধারণ লোক বা অধিকাংশ মেম্বার কে জিজ্ঞাস করে দেখবেন এই ল্যান্ড রিফর্মস অ্যাক্ট তারা বুঝতে পারেন না। তারা নিজেরা স্বীকার করবেন যে এত গুলি ধারা এবং উপধারা রয়েছে যে বোঝা যায় না। তার উপর আবার এই অ্যামেন্ডমেন্ট, নতুন ভাবে প্রভিসনটা ডিলিট করা হয়েছে, ১৯৭২ সালে একটা পোরশন ডিলিট করা হয়েছে, ১৯৭৬ সালে এন্ট্রি করা হয়েছে। ইত্যাদি থেকে আমার মনে হয়, বা আছে power already given by you for registering or recording the name of Bargadars is competent enough and that has enough scope এবং সেখানে এনাফ স্কোপ আছে। আমার মনে হয় হ্যাভ অ্যান ওপিনিয়ন অব দি এক্সপার্টস—২১(ডি) এবং ২১(ডি) ১ অ্যান্ড ২তে যেটা আছে, ফুল পারপাজ হল বর্গাদাররা যেন ঠিকমতো রেকর্ডেড হয়। আমাদের পারপাজ হচ্ছে অ্যাকচ্যুয়াল ব্যান অন পজেশন অপ একসেস ল্যান্ড সেটা যেন রেকর্ডেড হয়। কিন্তু রিডানডান্ট এবং আরও কমপ্লিকেটেড বলে এবং অ্যামবিগুয়াস হয়ে যাবার ফলে এটা আপনার কাছে অনুরোধ করছি যে think over the matter twice or thrice. This is my only request to the honourable minister. এবং আমার মনে হয়, এটাকে সরলীকরণ করা দরকার এবং নতুন করে পরবর্তী বিধানসভায় এটাকে আনবার চেষ্টা করুন। এই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তরুণ চ্যাটার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯কে সর্বান্তকরণে সমর্থন করে এখানে দুচারটি কথা বলতে চাই। আমাদের বিরোধী দলের নেতা অপূর্ববাবু তাঁর বক্তব্যে কন্ট্রাডিকশন অনেক বক্তব্য বলে গেলেন। প্রথমেই তিনি বললেন যে, তিনি চান বর্গাদারদের রাইটটা এস্টাবলিশ হোক, সত্যিকারের বর্গাদারদের নাম নথিভুক্ত হোক। কিছু কিছু জায়গায় বর্গাদার উচ্ছেদ হচ্ছে, সেটা বন্ধ হোক এই পার্টি থেকে কোনও আপত্তি নেই, এটা তো চাই। ৭ অ্যান্ড ৭(এ)তে যথেষ্ট ক্ষমতা দেওয়া হয়েছে, অথচ ২১ (ডি)তে কিছু দেওয়া নেই। সাথে সাথে এটা বললেন, কোনও অ্যানোমলি যদি থাকে তাহলে ভবিষ্যতে আবার বেশ সুচিন্তিত ভাবে বিলটি রাখা হোক। এই কথা থেকে বোঝা যায় উনি বোঝেন অ্যানোমলি কোথায় থাকেত পারে। আমি বা আমার পার্টির তরফ থেকে পশ্চিংবাংলার ভূমি সংস্কার মন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি

যে, প্রকৃত বাস্তবতার সঙ্গে তার যোগ আছে বলে তিনি এই বিল এনেছেন। কারণ সত্যিকারের আইনের ফাঁক যদি কোথাও থাকে তাহলে সেই সুযোগটা ইন্টারেস্টেড পার্টি গ্রহণ করতে পারে তার জন্য এই বিল আনা। এই বিল আনাতে বর্গাদারদের ইন্টারেস্ট রাখতে যদি সকলেই সচেষ্ট হন এবং অপূর্ববাবু যেটা বললেন সেটা যদি সত্যিকারের হয় তাহলে এই বিলের বিরুদ্ধে কিছু বলার থাকে না। ওর বক্তব্য বিলটা যাতে ডিলে হয়, অ্যামেন্ডমেন্ট যাতে ডিলে হয়, বর্গাকরণ যাতে ডিলে হয় সেই কথাই বোঝাচ্ছে। আসলে বর্গাদারদের যেখানে কৃষকদের কোনও সংগঠন নেই, সেই সব জায়গায় নানাবিধ ঘটনা ঘটছে এবং কোর্টে, বিশেষত হাইকোর্টে অনেক কেস পড়ে আছে। ৭(এ)তে সেটেলমেন্টের ব্যবস্থা এই সময়ে চলছে। সেখানে দেখা যাচ্ছে অনেক সময় লাগবে। কারণ বিভিন্ন স্তর আছে। সেই বিষয়ে যদি ২১(ডি)টা যদি কার্যকর করা যায় তাহলে আমাদের নিশ্চিত ধারণা যে পশ্চিমবাংলার কৃষক সমাজ বিশেষ উপকৃত হবে। আমরা মনে করি যে ১৯৮১ সালে যে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট আনা হয়েছিল তাতে একটা জায়গায় দেখলাম It shall be deemed to came into force on the 1st of August 1989. আমার মনে হয় সেকেন্ড অ্যামেন্ডমেন্টটা সম্বন্ধে যতটুকু আমার জানা আছে তাতে মনে হয় ১৯৬৯ সালেই পাঠানো হয়েছিল। তবে এতে কিছুটা ত্রুটি বিচ্যুতি আছে এবং আমি অনুরোধ করব সংশোধন করবার জন্যে। এই বিলটি সম্বন্ধে সর্ব সাপেক্ষে পশ্চিমবঙ্গের সমস্ত কৃষক সমাজ থেকে আপনাকে অভিনন্দন জানাবে। সামান্য কিছু ত্রুটি বিচ্যুতি আছে সেটা সময়মতো সংশোধন করে নেবেন। একটা বিরাট পরিবর্তন হতে চলেছে তাকে সাহায্য করবে। এই ব্যাপারে সারা পশ্চিমবঙ্গের কৃষকসভার পক্ষ থেকে সমর্থন জানিয়ে এবং আন্তরিক অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শ্রদ্ধেয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস (অ্যামেন্ডমেন্ট) অর্ডিন্যান্স ১৯৮৯ যেটা সভায় পেশ করলেন সেই সংশোধনী বিলটিকে সম্পূর্ণ সমর্থন করে আমি দুএকটি কথা বলতে চাই। এই সংশোধনীটি অত্যন্ত সংক্ষিপ্ত কিন্তু এই সংশোধনীটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। তার কারণ যত বর্গাদাররা আছে তারা তাদের নাম অত্যন্ত সহজে এবং সাধারণভাবে নথিভুক্ত করতে পারবে। তারজন্য ১৯৫৯ সালে ল্যান্ড রিফর্মস অ্যাক্টের সঙ্গে ১৯৮১ সালের অ্যাক্টের সেকশন ২১কে ইনসার্ট করা হয়েছে। সেখানে বলা হয়েছিল যে কোনও বর্গাদার তার নাম নথিভুক্ত করতে পারবে। এখানে একটা বিভ্রান্তির ব্যাপার ছিল। সেকশন ২১ (ডি) অনুযায়ী নাম রেকর্ড করা যাবে এবং চ্যাপ্টার সেভেন এবং সেভেন এ তেও নাম নথিভুক্ত করা যাবে। দুটি পাশাপাশি থাকার জন্যে অসুবিধা দেখা দিলে সরকারের কাছে খবর আসে যে বিভিন্ন জায়গায় যখন বর্গাদাররা তাদের নাম নথিভুক্ত করতে যাচ্ছিল তখন অসুবিধা হচ্ছিল। এবং তখন হাইকোর্ট থেকে কিছু স্বার্থান্বেষী মহলের পক্ষ থেকে ইনজাংশন দেওয়া হয়েছিল যে তারা আর নাম নথিভুক্ত করতে পারবে না। শ্রদ্ধেয় অপূর্ববাবু বললেন কেন এই সংশোধনী আনা হয়েছে ইত্যাদি আমার মনে হয় এই সংশোধনীতে কমপ্লিকেশন বা কোনও অ্যানোমলি অ্যারাইজ করবে বলে মনে হয় না। এখানে নং ওয়ান যেটা সংশোধনী আনতে চাইছেন the provisions of sub-section (1) shall have effect not with standing anything contained in chapter VII or VII A of this act. কাজেই যখনই শ্যাল হ্যাভ এফেক্ট আসবে

নই সেভেন এবং সেভেন এ অটোমোটিক্যালি সেভেন অ্যান্ড সেভেন এ দুটিই বিকামিং এফেকটিভ হয়ে যাবে। এতে কোনও প্রশ্ন আছে বলে আমার মনে হয় না। সুতরাং এই কে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার কাছে সময় যা আছে তাতে শেষ হবে বলে মনে হয় । সুতরাং আমি আরও ২০ মিনিট সময় বাড়িয়ে নিতে ইচ্ছুক। আশা করি এতে সকলের তি আছে (সকলে সম্মতি দিলেন) অতএব আরও ২০ মিনিট সময় বাড়িয়ে নেওয়া হল।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য অপূর্বলাল মেদারের বক্তৃতা মন দিয়ে শুনেছি। এখানে প্রশ্ন হচ্ছে এখনে যে বিষয়টি আনা হয়েছে ই বিষয়টি নিয়ে আগেও আমি বলেছি। সেটা হচ্ছে যে আপনি জানেন যে, চ্যাপ্টার ভেন অ্যান্ড সেভেন এ তে বর্গা রেকর্ড করার একটা ব্যবস্থা আছে। কিন্তু এতে এত সময় পেক্ষ এবং এত দেরি হয় যে আমরা আমাদের অভিজ্ঞতার দিক থেকে দেখেছি যে বর্গা কর্ডের ক্ষেত্রে ১৯৭৭ সাল পর্যন্ত ৩ লক্ষ ৩৫ হাজারের বেশি বর্গা রেকর্ড করা যায় নি র্ঘদিন ধরে। দীর্ঘদিন ধরে একেবারে অনেকদিন থেকে আরম্ভ হয়নি যেজন্য এটার একটু য়োজন হয়েছিল। আইন একটা জিনিস, আর আইন যারা প্রয়োগ করে তারা যদি ঠিক না । তাহলে যত যাই করা হোক না কেন যিনি প্রয়োগ করবেন তার সততার উপরেই সব ছু নির্ভর করবে। আইন যে করা হয়েছে এটা সত্যিকারের বর্গাদারকে জব্দ করার জন্য ছু নয়, আমাদের দেশে আইনের ভিতরে প্রসিডিউরাল যেটা, সেটার অনেকটাই টেকনিকালি বস্টেনটিভ এফেক্টে হয়ে থাকে। ম্যাটারটা টেকনিক্যাল প্রসিডিউরালে চলে যাচ্ছে। এই াম্বেল আপ ঠিকমতো হয়না। সেইজন্য দুটি ডিমান্ডেরই যখন সেকেন্ড অ্যামেন্ডমেন্ট করলাম ই সময় যেটা আমার বক্তব্য আমিও স্বীকার করি—আমাদের উচিত ছিল যেখানে যত ইন হয়েছে—যেখানে আমরা লক্ষ্য করেছি—এই সংক্রান্ত ৭এ এবং ৭ এইগুলি দেখা। জকে যেটা বলছেন এটা সেই সময়ে বললে এই জিনিস আসতো না। সেটা যদি বলেন, মিও স্বীকার করতে রাজি আছি যে সেই সময়ে ওভারসাইট হয়ে গিয়েছে ; এটায় ভয়ের ছু নেই। আমি এই জিনিস বাইরেও দেখেছিলাম কিন্তু সাম্প্রতিককালে এখানেও হয়েছে। র্তমানে ১৪ লক্ষ ২ হাজার রেকর্ডেড হয়েছে, এটা সাবস্টানসিয়ালি নয়, এটা ২১ ডি-তে ছে। এখানে এটুকুই, যেটাকে আপনি ল'য়ের ভাষায় বলেন ওভার রাইটিং সেটা দেওয়া নি। তার সুযোগ নেওয়ার চেষ্টা করছে এই হচ্ছে ব্যাপার। এখন তার ফলে আজকে র্ডিনান্স করতে হচ্ছে যখন আমি এটা ডিটেক্ট করলাম এটা নট দ্যাট যে আইনে ওভারসাইটের ন্য ড্যামেজ টু এ লার্জ নাম্বার অফ বর্গাদার রেকর্ডেড আন্ডার ২১ ডি। এটাকে বন্ধ করার ন্য কোনও উপায় ছিল না বলে সেইজন্য একটা অর্ডিনান্স আনলো এবং সেইজন্য আজকে টা উঠেছে। আপনি যেটা বলছেন এটা আমি স্বীকার করি যে শুধু এটা নয় আমরা আরও নেকগুলিই করছি আবার তুলেও নিচ্ছি। এই করতে করতে এমন জ্যাম্বেল আপ হয়ে যাবে । এর ফলে আপনি যেটা ভেরি এফিসিয়েন্ট অ্যান্ড সুবার ল'ইয়ার হিসাবে বলেছেন—এটা ঝতে হবে যে এটা খুব শক্ত। এখন আবার এইগুলি দেখে দেখে করা হচ্ছে, কোনও

কোনও জায়গায় হচ্ছে না হচ্ছে, এটা যারা আজকে ইমপ্লিমেন্ট করবেন সেই ইমপ্লিমেন্ট অফিসারদের পক্ষেও এটাকে এক জায়গায় সহজে নিয়ে আসা এবং কিছু কিছু থাকলেও কোনও কোটা কন্ট্রাডিকটি হচ্ছে। যেটা হোমিওপ্যাথির ভাষায় অ্যান্টিবায়াটিকগুলি কি ভাবে ধরা পড়ে। ইনকম্পাব্লিটি থাকলে ধরা যাবে। এইগুলি তো আজকে সম্ভব নয়, এটা এমারজেন্সি মেজার হিসাবে আনতে বাধ্য। সেইক্ষেত্রে আমরা নিশ্চয় মনে করব আপনারা সকলে যারা অন্তর দিয়ে চান যে সত্যি সত্যি যারা বর্গাদার তারা রেকর্ডেড হোক এবং সেইজন্য যেগুলি রেকর্ডেড বর্গাদার তাদের ভবিষ্যতে যাতে নষ্ট না হয় এই দিকটা চেক করার জন্য বলব। তারপরে যেটা বলেছেন জটিলতা নিয়ে সেটা আমিও জানি আপনিও জানেন। সেটা আপনি যত সুন্দর আইন করুন আর যাই করুন, আইন যারা ইমপ্লিমেন্ট করেন তারা যদি কোনওদিন সৎ না হন তাহলে কোনও কিছু হবে না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

### Clause 1

**Mr. Deputy Speaker:** There is one amendment to Clause 1 which is in order. Now, I request Shri Sachin Sen to move his amendment.

**Shri Sachin Sen:** Mr. Deputy Speaker Sir, I beg to move that in clause 1, in sub-clause (2), for the figures "1989", the figures "1969" be substituted.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এটা গ্রহণ করছি। একটা প্রিন্টিং মিসটেক হয়েছে বলে এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে।

The motion of Shri Sachin Sen that in Clause 1, in sub-clause (2), for the figures "1989", the figures "1969" be substituted was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 2-4 and Preamble

The question that Clauses 2 to 4 and Premable do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I beg to move that the West Bengal Land Reforms (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1989**

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I beg to introduce the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Benoy Krishna Chowdhury:** Sir, I beg to move that the West Bengal Premises Tenancy (Amendment) Bill, 1989, be taken into consideration. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, ১৯৮৯ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) বিধেয়কটি বিবেচনার জন্য গৃহীত হোক।

পশ্চিমবঙ্গ বাড়িভাড়া আইনের বিধান অনুসারে বাড়িওয়ালা ভাড়াটিয়ার কাছ থেকে ভাড়া নিতে অস্বীকার করলে অথবা অন্য কোনও কারণে ভাড়াটিয়া যদি রেন্ট কন্ট্রোলারের অফিসে ওই ভাড়ার টাকা জমা দেন, তাহলে বাড়িওয়ালাকে উক্ত অফিস হতে ভাড়ার টাকা তুলতে হয়। ভাড়ার টাকা জমা পড়েছে এই মর্মে উক্ত অফিস হতে নোটিশ পাবার পর টাকা তোলা যায়। যে তারিখে নোটিশ তাকে পাঠানো হয় সেই তারিখ থেকে তিন বৎসর, অথবা ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) অধ্যাদেশ যে তারিখ থেকে বলবৎ হয়েছে সেই তারিখ থেকে পাঁচ বৎসর, এর মধ্যে যেটি পরবর্তী, সেই দিনের মধ্যে বাড়িওয়ালা যদি টাকা তুলে না নেন তবে ঐ টাকা তামাদি জমা (ল্যাপ্সড ডিপোজিট) বলে গণ্য হবে এবং সরকারি তহবিলে জমা করতে হবে।

কলকাতা সহ বিভিন্ন রেন্ট কন্ট্রোল অফিসে দাখিল করা হাজার হাজার দরখাস্ত এই তামাদি জমার (ল্যাপ্সড ডিপোজিট) আওতায় পড়বে। ঐ তামাদি জমার টাকা ফেরত দিতে হলে এক জটিল ও সময় সাপেক্ষ পদ্ধতি অনুসরণ করতে হবে। প্রয়োজনীয় জটিল কার্যাদি সম্পন্ন করতে বহু বাড়তি লোকের প্রয়োজন। তাছাড়া ওই টাকা পেতেও বেশ দেরি হবে এবং তাতে যারা টাকা পাবেন তাদের অসুবিধাও কম হবে না। এই সকল কারণে ভাড়ার টাকা তামাদি জমা হিসাবে গণ্য না করে, কারেন্ট কেস হিসাবেই যদি ফেরত দেবার ব্যবস্থা করা হয়, তাহলে সকলের পক্ষেই তা সুবিধাজনক হয়। সেই জন্য পশ্চিমবঙ্গ বাড়িভাড়া আইনের ২১(৬) (ক) ধারাটি সংশোধন করে উক্ত ধারায় উল্লিখিত সময়সীমা আরও পাঁচ বছর বাড়ানো প্রয়োজন। উক্ত ২১(৬)(ক) ধারায় উল্লেখিত সময়সীমার মেয়াদ ১৯৮৯ সালের ৫ই জুলাই শেষ হবার কথা ছিল। তখন বিধানসভার অধিবেশন না থাকায় ১৯৮৯ সালের পশ্চিমবঙ্গ বাড়িভাড়া (সংশোধন) অধ্যাদেশ জারি করে ঐ সময়সীমার মেয়াদ পাঁচ বছর বাড়ানো হয়। আলোচ্য বিধেয়কটিতে ঐ অধ্যাদেশটিকেই আইনে রূপান্তর করার প্রস্তাব রাখা হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আশা করব সমস্যাটির গুরুত্ব অনুধাবন করে মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮৯ সালে পশ্চিমবঙ্গ

বাড়িভাড়া (সংশোধন) বিধেয়কটি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্য গৃহীত হবে।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় বিনয় চৌধুরি মহাশয় একজন প্রবীন মন্ত্রী। তিনি যে অ্যামেন্ডমেন্টটি এনেছেন আপাতদৃষ্টিতে এটাকে খুব ছোট্ট এবং সরল বলে মনে হচ্ছে। কিন্তু আমার মনে হয় এই প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্টের মধ্যে অনেকদিন বোধ হয় চোখ বোলান নি, তার দপ্তরের অফিসাররা বোধ হয় তাকে অবগত করেন নি এবং না করার ফলে একটি ছোট্ট ব্যাপারে তিনি যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটাকে আমি সমর্থন করতে পারছি না। তার কারণ আমি মনে করি এই অ্যামেন্ডমেন্টটা অন্যভাবে আসা উচিত ছিল। এই যে ডিলে হচ্ছে এত টাকা রেন্ট কন্ট্রোলে জমা পড়ে যাচ্ছে, তার কারণ অনুধাবন না করে শুধুমাত্র অ্যামেন্ডমেন্ট আনলেই এটার সমাধান হয় না। আর টাইম এক্সটেন্ড করলেও তার সমাধান হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাড়িওয়ালার কাছে যে সময়ে নোটিশ যাবার কথা, সেই সময়ে নোটিশ যাচ্ছে না। অনেক ডিলেড নোটিশ যাচ্ছে সো, নোটিশ দেবার টাইম যদি ঠিক না থাকে তাহলে সময় বাড়িয়ে দেওয়ার প্রভিসন করার কোনও যুক্তি আছে বলে আমি মনে করি না। এত টাকা জমা পড়ে যাচ্ছে কেন? এই বিষয়টি বিনয়বাবুর মতো প্রবীন মন্ত্রীর জানা উচিত। রেন্ট কন্ট্রোলের অবস্থা কি? টেন্যান্ট টাকা জমা দিচ্ছে। কেউ যদি তার নিজের বা তার আত্মীয় অথবা পরিচিত কারও টাকা রেন্ট কন্ট্রোল থেকে তুলতে যান তাহলে সেখানে আমলা যারা আছেন তাদের মিনিমাম ৩০ টু ৪০ পারসেন্ট দিতে হবে। দেখা যাচ্ছে একটা বিরাট অংশ এখানে চলে যাচ্ছে। সেখানে যে ল্যান্ডলর্ডের টাকা জমা আছে তার তো সেটা লেজিটিমেট টাকা, সেই টাকা তুলতে তারা রিলাকট্যান্ট হয়ে যাচ্ছে। তিনি টাইম এক্সটেন্ড করছেন, কিন্তু কনডিশন অব দি রেন্ট কন্ট্রোল অফিসেস একবারেই জ্ঞাত হচ্ছেন না। এবং এটা তিনি একেবারেই কনসিডার করছেন না। সেইজন্য আমি মনে করি শুধুমাত্র টাইম এক্সটেন্ড করার যে অ্যামেন্ডমেন্ট এনেছেন এটা বোধ হয় ঠিক যুক্তি যুক্ত হচ্ছে না। আমি বলব, এই যে পার্সিয়াল অ্যামেন্ডমেন্টটি তিনি আজকে এনেছেন এটাকে ফিরিয়ে নিয়ে টোটাল প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্ট বা টোটাল রেন্ট কন্ট্রোল অফিস যে রকম ভাবে চলে তার উপর একটা অ্যামেন্ডমেন্ট আনুন, আমার মনে হয় সেটা হলেই ভাল হবে। আমার সাজেশন হচ্ছে, এই রেন্ট কন্ট্রোল অফিস বা রেন্ট কন্ট্রোলার কোর্ট-এ প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্টের সেকশনটা ডিল করুন ফেয়ার রেন্ট রিপেয়ারিং ইত্যাদি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোনও সময়ই একজিকিউটিভ ব্যক্তিদের দ্বারা পালিত হত না। অ্যাপ্লিকেশন অব জুডিসিয়াল মাইন্ড হয় না বলে আমরা সেখানে মুনসেফকে নিয়ে চলে গিয়েছিলাম, লিগ্যাল ম্যান নিয়ে চলে গিয়েছিলাম। বর্তমানে জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট কোর্ট একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট হোল্ড করে না। কিন্তু রেন্ট কন্ট্রোল-এ প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্টের স্পিরিট থাকলে তাড়াতাড়ি ডিসপোজাল হয়। প্রেমিসেস টেন্যান্সি অ্যাক্টের মধ্যে কোর্টের যে প্রভিশনগুলি ডিল করছেন এটা একজিকিউটিভ অফিসাররা ডিল করেন এবং একজিকিউটিভ অফিসাররা ডিল করেন বলেই তাদের জুডিসিয়াল অ্যাপ্লিকেশন অব মাইন্ড হয় না। আমি তাই অনুরোধ করব আপনি মুনসেফ কোর্ট করুন। তাও যদি না করেন তাহলে রেন্ট কন্ট্রোলার কোর্ট এক্স-রিটায়ার্ড জাজকে দিয়ে দিন, তারা সারাদিন ধরে

টোটাল রেন্ট কন্ট্রোল কেস করুন। তাতে অন্তত জুডিসিয়াল অ্যাপ্লিকেশন অব মাইন্ড হবে। একজিকিউটিভ পারপাস রেন্ট কন্ট্রোলার কোর্টে থাকার ফলে তাদের কোনও সময় ইলেকশনের জন্য, কোনও সময় ফ্লাডের জন্য বিভিন্ন দপ্তরের কাজে ব্যস্ত থাকতে হয়। তার ফলে রেন্ট কন্ট্রোলার কোর্ট ফাঁকা থাকে। রেন্ট কন্ট্রোল অফিস, রেন্ট কন্ট্রোলার কোর্টে যে গতি হওয়া উচিত, তার যে ডেফিনিশন হওয়া উচিত বা তার যে ভ্যালু হওয়া উচিত, সেটা আমরা এখনও দেখতে পাচ্ছি না।

অনেক বেশি কেশ এখন পেন্ডিং হচ্ছে। অনেক বেশি কেস এখন ফাইল হচ্ছে কিন্তু কোর্টের রূপ ওখানে পাওয়া যাচ্ছে না। একটা ফেয়ার রেন্ট কেস আমি দায়িত্ব নিয়ে বলছি—৭/৮বছরে তার মীমাংসা হচ্ছে না। এগুলি অ্যাপিলে আবার ফিরে আসছে। তাই আমি বলব, আপনি অ্যামেন্ডমেন্ট এনেছেন সুযোগ দেবার জন্য কিন্তু এটা একেবারেই ভাঙ্গা বাড়ির উপর রং করে দেওয়া, ভেতরটা একেবারেই ফোঁপরা। আপনি দপ্তরটা ঠিক করতে গিয়ে—কতদিনের মধ্যে নোটিশটা ল্যান্ড লর্ডের কাছে পৌছাবে টাকা তোলার সময় easy opportunity to landlord. আপনি যদি না করেন তাহলে অনেক বেশি টাকা আপনার রেন্ট কন্ট্রোলে জমা থাকতে বাধ্য, কেউ কোনওদিন এটা শোধরাতে পারবে না। তাই আপনাকে বলছি, আপনি অ্যামেন্ডমেন্টটা আংশিক না করে পরিপূর্ণ আইন করুন যাতে সুযোগসুবিধা যেটা দেবার কথা উঠেছে সেটা সঠিক হয়। এর সাথে সাথে আপনার কাছে আবেদন, প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট ১৯৫৬ যে স্পিরিটে হয়েছিল বর্তমানে অনেক রুলিং-এর মাধ্যমে সেই স্পিরিটের অনেকগুলি স্টাটুট নষ্ট হয়ে গিয়েছে। কোনও সময় বাড়িওয়ালা ডিফলট কেসে on the ground of default case eviction পেতেন। পরবর্তী সময়ে ডিফলটার গ্রাউন্ডটা উঠে গিয়ে ১৭(২) বা ২(এ)-এর এসে তারা টাকা জমা দিয়ে ডিফলটার গ্রাউন্ড থেকে রিলিজ হচ্ছেন। ১৯৮৭তে সুপ্রিম কোর্ট কি করলেন? Struck out defence side

[4-50 — 5-00 P.M.]

একটা ডিসক্রিসানারি পাওয়ার করে দিল। defensive step স্ট্রাক আউট হবার যে প্রভিশন ১৭(৩)তে ছিল সেটা রইল না। অর্থাৎ ডিফলটার গ্রাউন্ড বলে গ্রাউন্ড রিলিফ যেটা ছিল সেটা উঠেই গেল। কাজেই এই ১৭(২)-র ব্যাপারটা নতুন করে ভাবতে হবে। আপনি ট্রান্সফার অব প্রপার্টি অ্যাক্টে চলে যাবেন কিনা ভাবতে হবে। আপনাকে আমি তাই অনুরোধ করব, আপনি আংশিক জিনিস আনবেন না। আপনি ফেয়ার রেন্টের কথা বলেছেন, বহুদিন আগে ফেয়ার রেন্টের একটা সেকশন প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টে এসেছিল। কিন্তু যে হারে আপনি ট্যাক্স বাড়াচ্ছেন, যে হারে প্রাইস ইনডেক্স বাড়ছে, সেই হার অনুসারে যেভাবে স্টাটুট চেঞ্জ করা উচিত সেটা হচ্ছে না। ল্যান্ড লর্ডদের ব্যাপারে আপনি স্বীকার করবেন যে, বর্তমানে তারা অনেক অসুবিধায় আছেন। তারা অল্প টাকা ভাড়া পাচ্ছে অথচ বেশি টাকা ট্যাক্স তাদের দিতে হচ্ছে। তাদের মেনটেনেন্স কস্টও অনেক বেশি পড়ে যাচ্ছে। ১৯৫৬ সালে এক বস্তা সিমেন্টের দাম ছিল ১০/১২ টাকা, এখন তা ৮৫ টাকা হয়ে গিয়েছে। এর ফলে একটা বাড়ির মেন্টেনেন্স খরচা ১০ টাকা থেকে ১০০ টাকা হয়ে গিয়েছে। এর ফলে কালো টাকা নিয়ে যে সমস্ত প্রমোটার আসছে তারা তাদের কাছে বাড়ি বিক্রি করে দিতে বাধ্য হচ্ছে। সেই

সমস্ত বাড়িতে আবার বড় লোকরা আসছে। হ্যাজাড হচ্ছে। কলকাতা শহরে হাই রাইজ বিল্ডিংগুলির কি ভাবে হচ্ছে সেটা আপনি জানেন। এটা মন্ত্রিসভার বিবেচনাধীন আছে যে হাইরাইজ হলে কি সুবিধা এবং কি অসুবিধা হয়। কাজেই এই অবস্থায় আপনি যদি আইনটাকে সঠিকভাবে না করেন তাহলে কিন্তু কলকাতার যে দুর্দশা চলছে সেটা থেকেই যাবে। আমরা অনেক সময় বলি যে বাড়িওয়ালারা একটা ভীষণ প্রিভিলেজড সেকশন। আমি স্যার, কারুর পক্ষ নিয়ে বলছি না কিন্তু এখন টেনেন্টরা এমন একটা জায়গায় রয়েছে যে তারা সবচেয়ে সুবিধার অবস্থায় থাকছে। সেখানে অসুবিধায় পড়ে যাচ্ছে ল্যান্ড লর্ডরা। ল্যান্ড লর্ড এবং টেনেন্ট, এই দুজনকে কানেক্ট করে আপনি প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট করেছেন। সেখানে কেউ বেশি পাক, কেউ কম পাক আপনি চান নি। একটা ভাবধারা, একটা গতি দেবার জন্য এটা আপনি করেছিলেন। রেন্ট কন্ট্রোলারের কাছে আপনি প্রভিশন দিয়েছিলেন যে বাড়িওয়ালা যদি বাড়ি মেরামত না করে তাহলে তার প্রভিশন সে পাবে, সেখান থেকে অর্ডার পাশ হবে। সেখানে তাদের প্রভিশন দিয়েছেন ফেয়ার রেন্ট কে ডিসাইড করার জন্য তাছাড়া জল কেটে দেওয়া, লাইট কেটে দেওয়ার সমস্যার সুরাহা করতে গিয়েছেন। কিন্তু রেন্ট কন্ট্রোলে যারা আছে তাদের যদি জুডিসিয়াল মাইন্ড না হয়, রেন্ট কন্ট্রোলে গিয়ে যদি রিলিফ পেতে বেশি সময় লাগে তাহলে আমাদের অ্যালিজ্যান্স টু রেন্ট কন্ট্রোল থাকছে না। আর একটা কথা যদিও শুনতে খারাপ লাগে সেটা হচ্ছে, তারা এই ফেসিলিটি পাচ্ছে না বলে কোথায় যাচ্ছে? তারা হয় আপনার পার্টি অফিসে গিয়ে বলবে যে রিলিফ করে দিন, না হয় পাড়ার ক্লাবে গিয়ে বলবে রিলিফ করে দিন, আর নাহলে পাড়ার গুন্ডা মস্তানদের কাছে গিয়ে বলবে যে রিলিফ করে দিন। কোর্টে রিলিফ হবে না, লোকাল এই সব ক্লাবে, সি পি এম পার্টি অফিসে বা গুন্ডা মস্তানদের কাছে গিয়ে রিলিফ হবে, এটা বাঞ্ছনীয় নয়। এটা নিশ্চয়ই আমাদের বিধানসভার আইনে নেই। আপনার কাছে অনুরোধ করব প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট যা আপনার হাতে আছে, আপনি জুডিসিয়াস মাইন্ড অ্যাপ্লাই করুন, আপনার দপ্তরে যারা আছে তাদের অ্যাপ্লাই করুন, লিগ্যাল মানুষ যারা আছে সেই সমস্ত মানুষদের নিয়ে একটা কমিটি করে এই অ্যাক্ট সম্পর্কে নতুন করে চিন্তা করুন। যে স্পিরিটে আইনটা হয়েছে সেইভাবে করুন যাতে কোর্টের বাইরে মানুষকে না যেতে হয়, পার্টি অফিসে, স্থানীয় ক্লাবে, পাড়ার মস্তানদের কাছে গিয়ে দাঁড়াতে না হয়। আপনি একটা ছোট অ্যামেন্ডমেন্ট এনেছেন। আপনি বলেছেন যে সময় নেই বলে টাইম এক্সটেন্ট করছেন। আমি আপনাকে বলব যে এত সমস্যার সমাধান হবে না। আপনি উপর থেকে প্রলেপ দেবেন না, গোড়াটা দেখুন। গোড়ার দিক থেকে কাজ করার চেষ্টা করুন। আমি আপনাকে বলব যে আপনি টোটাল ব্যাপারটা দেখুন। আপনি আংশিক দেখবেন না। এই কথা বলে যেহেতু এটা আংশিক সে জন্য এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট যা অর্ডিনেন্স হয়েছিল তাকে আইনে রূপান্তরিত করার জন্য আজকে যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। ২১(এ) ধারায় এই অর্ডিনেন্স করতে হয়েছে। ১৯৮৪ থেকে ১৯৮৯ সালে ৫ই জুলাই পর্যন্ত যে মেয়াদ ছিল সেই মেয়াদ শেষ হওয়ার জন্য অর্ডিনেন্স সরকারকে করতে হয়েছে। কারণ

সেই সময়ে বিধানসভা চালু ছিল না। সেই কারণে তখন অর্ডিনেন্স করতে হয়েছিল এবং করে এটা চালু করা হয়েছিল। বর্তমানে যখন বিধানসভা চালু আছে তখন সেটা আইনের মাধ্যমে গ্রহণ না করলে অসুবিধা হবে। কারণ যেভাবে জিনিসের দাম বাড়ছে তাতে বাড়িওয়ালারা অনেক সময়ে টাকা নিতে চান না ভাড়াটিয়াদের ডিফলটার দেখাবার জন্য এবং ভাড়াটিয়াদের উচ্ছেদ করে আবার নতুন করে সেলামির টাকা-পয়সা নিয়ে নতুন ভাড়াটিয়া বসবার জন্য। এই সমস্ত ক্ষেত্রে অনেক সময়ে তারা মামলা-মোকাদ্দমা করে তাদের হয়রানি করে এবং তার ফলে তাদের বাধ্য হয়ে রেন্ট কন্ট্রোলে ভাড়া জমা দিতে হয়। যদি এই আইন না করেন তাহলে বাড়িওয়ালাদের সুবিধা হবে। যদি ল্যাপ্স ডিপোজিট হয় তাহলে রিজার্ভ ব্যাঙ্কের অ্যাকাউন্টে টাকা জমা পড়বে এবং তাতে বিভিন্নভাবে হয়রানি হতে হবে, নতুন করে স্টাফ রিক্রুট করতে হবে, এই টাকা আদায় করতে তাদের প্রচুর হয়রানি হতে হবে। কাজেই এটাকে আইনে পরিণত করার জন্য আজকে বিধানসভায় এটা আইন মন্ত্রী মহোদয় উত্থাপন করেছেন যে জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। সঙ্গে সঙ্গে এটা প্রয়োজন এই জন্য যে কলকাতার মতো একটা জায়গাতেও ৯০ হাজার মামলা চলছে, চুঁচুড়া কোর্টেও বহু মামলা আছে, অন্য জায়গায়ও এইভাবে রেন্ট কন্ট্রোলে ডিফলটারের ব্যাপারে মামলা আছে। সেই সমস্ত মামলার ক্ষেত্রে যে সমস্ত টাকা পয়সা জমা পড়বে সেগুলি বাড়িওয়ালাদের তুলতে অসুবিধা হবে না। কাজেই সেই মামলার ক্ষেত্রে টাকা যেগুলো জমা পড়বে, জমা পড়লে বাড়ির মালিকদের তুলতে কোনও অসুবিধা হবে না, হয়রানি হবে না। আর মাননীয় সুপ্রিয়বাবু যেটা বললেন, বলার ভেতর শুধু একটা হাতির লেজ দেখা বললে তো হবে না, এই সমাজ ব্যবস্থায় বহু অসুবিধা আছে। সুতরাং সেই অসুবিধার ভেতরেও মানুষকে সুবিধা করে নিতে হবে। কারণ এই সমাজ ব্যবস্থার ভেতর দিয়ে যা আছে, তাকে নিয়ে চালিয়ে নিতে হবে। নতুন সমাজ ব্যবস্থা যখন আপনারা আমরা মিলে সারা দেশে গড়ে তুলতে পারব, তখন তার আলাদা চিন্তা ধারা। এখন এর ভেতর দিয়ে যেটুকু আছে, সেটুকুর ভেতর দিয়ে মানুষকে কতটুকু রিলিফ দেওয়া যায়, তার জন্য মন্ত্রী মহাশয় যে আইন আজকে করবার জন্য যে অর্ডিন্যান্সটা আইনে পাশ করবার জন্য এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং আইনে একে পরিণত করে, যারা বাড়ির মালিক আছেন, তাদের যাতে কোনও হয়রান না হয় টাকা পাবার জন্য, এই সুযোগটা করে দেওয়া হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-02 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম। ব্যাপারটা হচ্ছে, এই যে বিলটা আনা হয়েছে, এই বিলটা আনার একমাত্র উদ্দেশ্য হচ্ছে ১৯৮৪ সালে ৫ই জুলাই এই আইনটা হয়, পাঁচ বছর তার মেয়াদ। ১৯৮৯ সালের ৫ই জুলাই মেয়াদ শেষ হয়ে গেছে। এবং তার পরিণতি হচ্ছে এই যে অনেকগুলো কেস ল্যাপ্স ডিপোজিট চলে যাবে। যে জন্য এই গুরুত্বটা বুঝে অর্ডিন্যান্স আনতে হয়েছে। মাননীয় সদস্য যেটা বলছেন, সেটা হচ্ছে যে প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টে একেবারে সমস্ত ভাড়াটে বাড়িওয়ালা সমস্ত দিক বুঝে সুঝে একটা কমপ্রিহেনসিভ আইন—আপনাদের অনেকের স্মরণ আছে চার পাঁচ বছর আগে এই নিয়ে অনেক ঘেঁটে ঘুঁটে অনেকদূর এগিয়েছিলাম, কিন্তু এত জটিল যে

*এগোতে পারিনি এবং সেই সময় আমাদের অনেক দিব্য দৃষ্টি হয়েছিল।* কারণ তখন আমি *যা দেখেছি, যেমন এক পক্ষ মনে করবেন না যে সব সময় বাড়ির মালিকরাই অত্যাচারী এবং ভাড়াটেরা অত্যাচারিত তা নয়,* উল্টো ফলও আমি দেখেছি বহু রকম খবর আমি জানি। সেই জন্য খুব জটিল জিনিস। এমন কি আমি অন্যান্য দেশের খবরও নিয়েছিলাম, তা করতে গেলে অনেক দূর যেতে হবে, তা করতে এই সমাজে পারবেন কি না, কারণ বাড়ি তৈরি করতে পারেন, কিন্তু আইন ফ্রান্স বা অন্যান্য জায়গায় আছে, এক একটা এরিয়া ধরে তার ফ্লোর স্পেস ধরে বাড়ির গুনাগুণ বুঝে সেখানে ফিক্স করা আছে। You can build your house but the rent will be fixed by the Government. এই সব আছে, অনেক রকম ব্যাপার আছে। সেই জন্য এখন এই ফ্যাগ এন্ডে এই সব এনে কোনও লাভ নেই। তখন ওটা যদি আলোচনা করতে হয় তখন অন্য দিকে ভাবতে হবে। তখন আপনাদের সকলের সঙ্গে আলোচনা করতে হবে। সেটা খুব কঠিন জিনিস। এখন এমন অনেক আছে যে তিনি তোলবার জন্য তিনি ব্যবস্থা করছেন না, এও আছে। আবার এমন আছে মামলাটা প্রোলংড শুধু প্রসিডিয়োরের জন্য হয়, অনেক রকম ব্যাপার আছে, প্রসিডিয়োরের জন্য হয়। আবার মামলা সময়ে চলছে, নিস্পত্তির আগে রেন্টটা নিয়ে নিলে কেস অ্যাফেক্টেড হবে। এই রকম অনেকে করে। এই রকম নানা জিনিস আছে। Each case different merits different position. কি নিয়ে করছি, কি পয়েন্টে করছি, এইসব অনেকগুলো ব্যাপার আছে। শরিকী ঝগড়া, সেখানে নিজেদের শরিকী ঝগড়ার জন্য এটা ডিলে হচ্ছে। সেই জন্য এটার বহু রকম ফ্যাশন আছে। একটা জিনিস এখানে বুঝুন, ৫ই জুলাই ৮৯ তারিখে, তার মেয়াদ শেষ হল, তার পরিণতি হল বর্তমানে যে আইন আছে, এবার সমস্ত ল্যাপ্স ডিপোজিটে যাবে। দুদিক দিয়ে অসুবিধা হবে, বাড়ির মালিক, যারা টাকা পেতেন তাদের টাকা তুলতে অসুবিধা হবে ; আবার গভর্নমেন্ট ডিপার্টমেন্টেরও অসুবিধা হবে। তারাও বিপদে পড়ে যাবে। কয়েক হাজার কেস প্রসেস করা হিউজ ব্যাপার। স্টাফ খরচ ইত্যাদি মস্ত বড় জিনিস হয়ে যাবে। শেষ পর্যন্ত কোথায় যে গিয়ে দাঁড়াবে তার কোনও ঠিক নেই। সে ক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেশনের ওপর যে চাপ পড়বে সেই চাপ যাতে না পড়ে তার জন্যই সময়টা বাড়ানো হচ্ছে। আবার ল্যাপ্সড ডিপোজিট হয়ে গেলে বাড়ির মালিকদেরও পেতে অসুবিধা হবে, সেই জন্যও সময়টা বাড়াতে হচ্ছে। এই অবস্থায় সব দিক বিবেচনা করে একমাত্র এবং শেষ পথই হচ্ছে সময়টা বাড়ানো এবং সেই জন্যই সময়টা বাড়ানো হচ্ছে। আর সুপ্রিয়বাবু যা বললেন তা করতে গেলে অনেক কিছু ভাবনা চিন্তা করতে হবে, অফ হ্যান্ড তা করা যাবে না। আমি ও বিষয়ে ইতিপূর্বে অনেক দূর পর্যন্ত গিয়েছিলাম। তখন খবরের কাগজে অনেক কিছু লেখা হয়েছিল। কলকাতার অনেক বাড়ির মালিক, যারা বাড়ি ভাড়া দিয়ে খান তাদের হার্টের অসুখ হয়ে গেছিল। সেই জন্য আমি বলছি, ওটা করতে গেলে সমস্ত অ্যাশোসিয়েশনকে নিয়ে ভাল করে আলোচনা করে করতে হবে। সেটা পরে দেখা যাবে। আজকে এটা খুবই সিম্পল উদ্দেশ্যে আনা হয়েছে, অন্য কিছু নয়।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Premises Tanancy (Amendment) Bill, 1989, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1 to 3 and Preamble

The question that Cluases 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Tenancy (Amendment) Bill, 1989, as settled in the Assembly. be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.02 p.m. till 1.00 p.m. on Friday the 8th September, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 8th September,1989 at 1.00 P.M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 6 Ministers, 1 Ministers of State and 138 Members.

[1-00 — 1-10 P.M.]

**Starred Questions**

**(To which oral answers were given)**

**কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যে এ বৎসর খাদ্য বরাদ্দের পরিমাণ বৃদ্ধি**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯।) **শ্রী নটবর বাগদি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে গত বৎসরের বরাদ্দের পরিমাণের চাইতে কেন্দ্রীয় সরকার এ বৎসর খাদ্যশস্য বরাদ্দের পরিমাণ বৃদ্ধি করেছে; এবং

(খ) করে থাকলে, তাহা কত?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**শ্রী নটবর বাগদি ঃ** বরাদ্দ যদি না বৃদ্ধি করে থাকে তাহলে বরাদ্দ সমান আছে, না কমেছে? যদি কমে থাকে তাহলে কত কম করা হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** গত বছর আমাদের যা বরাদ্দ ছিল সমান তো নয়ই, তার চেয়ে কমে গেছে। চিনি কমে নি, চাল এবং গম কমেছে। চাল গত বছরের গোড়ার দিকে ছিল প্রতি মাসে ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন, সেটা এখন কমে দাঁড়িয়েছে ৬৪ হাজার মেট্রিক

টন। তবে সেপ্টেম্বর মাসের জন্য আরও ৫ হাজার মেট্রিক টন দেবে বলে জানিয়েছেন। চিনি যা ছিল ২৫ হাজার ৮৮৮ মেট্রিক টন, তাই আছে।

**শ্রী নটবর বাগদি :** যা বরাদ্দ করা হয়েছে তা প্রতি মাসে কি পাওয়া যাচ্ছে? আর যে চাল এবং চিনি পাওয়া যাচ্ছে তা উৎকৃষ্ট মানের না নিম্ন মানের?

**শ্রী নির্মলকুমার বসু :** না, যা ওঁরা বরাদ্দ করছেন আমরা তার চেয়েও কম পাচ্ছি। গত ৩ মাসের হিসাবে দেখছি চাল কমিয়ে দেওয়া হয়েছে। ৬৪ হাজার মেট্রিক টন যেখানে পাবার কথা সেখানে ৪১। ৪২। ৪৩ হাজার মেট্রিক টন পাচ্ছি। এ মাসে আরও কম পাচ্ছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় চালের বরাদ্দ এবং খাদ্যের বরাদ্দের ব্যাপারে বললেন। কিন্তু এই প্রসঙ্গে কোনও কোনও কেন্দ্রীয় মন্ত্রী বলছেন পশ্চিমবঙ্গ সরকার তার আভ্যন্তরীণ যে সংগ্রহ তা করতে পারছে না। এই দুইয়ের সঙ্গে কি কোনও সম্পর্ক আছে?

**শ্রী নির্মলকুমার বসু :** না, রাজ্যের চাল সংগ্রহের সঙ্গে রেশনিং-এর জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দের কোনও সম্পর্ক নেই। সেটা কেন্দ্রীয় মন্ত্রী নিজে গত ৫ আগস্ট যখন কলকাতায় আলোচনা হয় তখন তিনি আমার প্রশ্নের উত্তরে সরাসরি বলেছেন এই দুইয়ের সঙ্গে সম্পর্ক নেই।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছিলেন যে এবারে পশ্চিমবাংলায় বাম্পার ক্রপ হয়েছে। এই বাম্পার ক্রপ হওয়ার জন্য দেড় লক্ষ মেট্রিক টন খাদ্য প্রোকিওরমেন্ট হবে বলে তিনি ঘোষণা করেছিলেন। কিন্তু প্রোকিওরমেন্টের দিকে নজর না দিয়ে কেন্দ্রীয় সরকারকে বরাদ্দ বাড়াবার কথা বলছেন কেন — এটা কি দয়া করে জানাবেন?

**শ্রী নির্মলকুমার বসু :** প্রশ্ন হচ্ছে, কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কমেছে না বেড়েছে। এর সঙ্গে কোনও সম্পর্ক নেই।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, যে রেশনে যে চিনি দেওয়া হচ্ছে তা একেবারেই গুঁড়ো, তার মধ্যে চিনির স্বাদ পাওয়া যাচ্ছে না।

**শ্রী নির্মলকুমার বসু :** হ্যাঁ, চিনির বরাদ্দ কাগজে কলমে সমান থাকলেও ঠিক মতো এসে পৌচ্ছাছে না। এক জায়গায় পৌছায় তো আর জায়গায় পৌছায় না, চিনিও বিন্দুমাত্র নেই, চিনির মানও খারাপ, আর কেন্দ্রীয় সরকারের বদান্যতার ফলে চিনির দাম ১১ টাকা হয়েছে, কোথায় গিয়ে পৌছাবে জানি না।

**শ্রী আবুল হাসানাৎ খান :** মাননীয় মন্ত্রী মহাশয় এবারে বরাদ্দ চাল, গমের কথা

বললেন, গত বছর বা তার আগের বছর কেন্দ্রীয় সরকার যা বরাদ্দ করেছিলেন তা কি আমরা তুলতে পারি নি, এই রকম কথা উঠছে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** না, তা একেবারেই নয়। এই রকম কথা মধ্যে মধ্যে কেন্দ্রীয় সরকার বলেন এবং তাঁদের পোঁ ধরে অন্যরাও বলে থাকেন। এ ব্যাপারে তথ্য দেওয়া হয়েছে, কোনও উত্তর পাওয়া যায় নি, তা ছাড়া কেন্দ্রীয় মন্ত্রী মহাশয়কে আমি চিঠিতেও এ কথা জানিয়েছি। আমি বলেছিলাম যে আপনাদের এবং আমাদের ২ জন করে অফিসার বসে হিসাব করে দেখুন যে আমরা তুলতে পেরেছি কিনা। গত ৫ই আগস্ট উনি কলকাতায় আসার আগে একটি বিবৃতি দিয়েছিলেন যে ৮৮ ভাগ বরাদ্দের মধ্যে আমরা নাকি ৩৭ ভাগ মাত্র তুলেছি। আমরা তথ্য দিয়ে দেখিয়ে দিয়েছি যে আমরা শতকরা ৮৭ ভাগ তুলেছি, সময়ে পাঠালে আমরা ১০০ ভাগই তুলতে পারতাম, শুনে উনি বললেন যে হতে পারে হয়ত টাইপিং মিসটেক হয়েছে।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি রেশনের চাল এবং মিলের চাল ট্রাক করে দেশের বাইরে এবং অন্য প্রদেশে চলে যাচ্ছে কিনা এবং গেলে তার প্রতিরোধের জন্য কিছু ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটা ট্রেনিংয়ের ব্যবস্থা করুন যে কি করে প্রশ্ন করতে হয়। হচ্ছে কেন্দ্রীয় বরাদ্দের কথা উনি বলছেন ট্রাকে করে চাল চলে যাচ্ছে কিনা। সে রকম কিছু থাকলে প্রশ্ন করবেন উত্তর দেব।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই রেশন কমোডিটি কমানো হচ্ছে না অন্য স্টেটের বেলাতেও কমানো হচ্ছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কেন্দ্রীয় মন্ত্রী মহাশয় হিসাব দিয়েছেন যে, সব জায়গায় শতকরা ২০ ভাগ কমিয়ে দিয়েছেন, আমাদের হিসাব কোথায় ১ লক্ষ ২৫ হাজার আর কোথায় ৬৪ হাজার, আপনি তো হেডমাস্টার, হিসাব করে দেখুন কত কমানো হয়েছে। প্রায় ৫০ ভাগের মতো কমানো হয়েছে। আমাদের খবর আমাদের যখন কমানো হচ্ছে তখন মহারাষ্ট্র, বিহার এবং উত্তরপ্রদেশে কেন্দ্রীয় সরকার ৫ই জুলাই দিল্লির যে গণবন্টন কেন্দ্রীয় উপদেষ্টা পরিষদদের সভায় যা বলেছিলেন সেখানে এ বিষয়ে বলা আছে। আমাদের বরাদ্দ কমানো হল, ডিসেম্বর মাসে তামিলনাডুতে তখন রাষ্ট্রপতির শাসন চলছিল তখন সেখানে চালের বরাদ্দ ৫০ থেকে ৮০ হাজার হল, কারণ তখন ভোট ছিল।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সঠিক ভাবে স্বীকার করলেন কেন্দ্রীয় ভান্ডারে চালের পরিমাণ কমে যাবার জন্য কেন্দ্রীয় সরকার সব রাজ্যের ক্ষেত্রে বরাদ্দ কমিয়ে দিয়েছেন, এবং এটা স্বীকার করলে ভাল হত যে তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের চাল, গম কেন্দ্রীয় ভান্ডার থেকে সবচেয়ে বেশি চাল এবং গম পাওয়া যাচ্ছে। পশ্চিমবঙ্গে যে চাল ৬৪ হাজার করা

হয়েছে গত ১৯৮৬-৮৭ এবং ৮৮ এই ৩ বছরে চালের অপটেক ৬৫, ৬৬ এবং ৭২ ছিল কিনা?

[1-10 — 1-20 P.M.]

গমের বরাদ্দ যে ৮০ হাজার টন করা হয়েছে, গত তিন বছরে এর গড় অফটেক ৭৯ হাজার টন ছিল কিনা? এক কথায় কেন্দ্রীয় সরকারের এই যে বরাদ্দ এটা রাজ্য সরকারের অপটেকের সঙ্গে সঙ্গতিপূর্ণ কিনা?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** প্রশ্ন করতে গিয়ে তিনি কিছু বক্তৃতা করলেন। কাজেই তার উত্তর দিতেই হয়। তিনি বলছিলেন যে, বিশেষ অসুবিধার জন্য কেন্দ্র এই বরাদ্দটা সব রাজ্যেই কমিয়েছেন। আমি একটু আগেই উত্তর দিলাম যে, সব রাজ্যে কমে নি। তামিলনাড়ুতে ভোটের আগে বরাদ্দটা বাড়িয়ে দিয়েছিলেন তাঁরা। সুতরাং কথাটা ঠিক নয়। আর আমাদের এখানে ৫০ ভাগ কমেছে। তারপর যা বলেছেন, আমরা তো বার বার বলেছি বরাদ্দটা না তোলার প্রসঙ্গে যে, বসুন আমাদের সঙ্গে। ওদের দুইজন অফিসার এবং আমাদের দুইজন অফিসার সেই মিটিংয়ে থাকবেন এবং সেখানে কাগজপত্র সেটা প্রমাণ করে দেব যা দিয়েছেন সেটা তুলছি কিনা। তবে যেটা দেন নি সেটা তুলব কি করে?

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গত ৪ঠা জুলাই কেন্দ্রীয় খাদ্য মন্ত্রীর কাছে আমাদের অল পার্টি ডেলিগেশনে খাদ্য মন্ত্রী বারবার বলছিলেন যে, পশ্চিমবঙ্গের আভ্যন্তরীণ সংগ্রহ কম। আমি জানতে চাইছি, অন্য সমস্ত রাজ্যে যাদের ইন্টার্নাল প্রোকিওরমেন্ট বেশি তাদের খাদ্য দিচ্ছেন কিনা এবং এমন রাজ্য যাদের প্রোকিওরমেন্ট নেই তাদের খাদ্য সরবরাহ করে যাওয়া হচ্ছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আজকের এই প্রশ্নের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। তবু বলছি যে, খাদ্য দেবার সঙ্গে সংগ্রহের কোনও সম্পর্ক নেই। কেন্দ্রীয় মন্ত্রী নিজেও এটা স্বীকার করেছেন।

### বাঁকুড়া জেলায় বেনফেড-এর অধীন কেন্দ্রীয় গোডাউন নির্মাণ

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২১২।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার বেনফেড-এর অধীনে বাঁকুড়া জেলায় কেন্দ্রীয় গোডাউন নির্মাণ করেছেন;

(খ) সত্য হইলে, কত বিঘা জমির উপর উক্ত গোডাউন নির্মাণের পরিকল্পনা করা হয়েছে; এবং

(গ) উক্ত জমির জন্য একর প্রতি কত মূল্য জমির মালিকদের দেওয়া হয়েছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ গুদাম ঘরটি ৩.৬৩ বিঘা (১.২০ একর) জমির উপর নির্মাণের পরিকল্পনা করা হইয়াছে।

(গ) উক্ত জমির জন্য একর প্রতি ৫৪,১৬৬ টাকা মূল্য দেওয়া হইয়াছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হল, এস্টিমেটেড কস্ট কত ছিল এবং এস্টিমেটেড কস্টের মধ্যে জমির দাম ধরা ছিল কিনা এবং যা ধরাছিল তাতে কাজ হয়েছে কিনা, নাকি বেশি লেগেছে?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** জমির দামের ব্যাপারে আমাদের কিছু করণীয় নেই। গভর্নমেন্টের পক্ষে স্টেট ল্যান্ড অ্যাক্যুইজিশন যে দামটা ঠিক করে দেন সেটাই হয়।

**শ্রী অমিয় পাত্র ঃ** উক্ত জমির মালিককে একর প্রতি কত টাকা দেওয়া হয়েছে? অর্থাৎ আপনি মোট কত টাকা দিয়েছেন?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ৫৪,১৬৬ টাকা।

### আই পি পি ৪-এ গত ১৯৮৮-৮৯ বছরে রূপায়িত প্রকল্পের সংখ্যা

***৪৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে আই পি পি ৪-এ গত ১৯৮৮-৮৯ আর্থিক বছরে কোন কোন প্রকল্প রূপায়িত হয়েছে;

(খ) বর্তমান আর্থিক বছরে কি পরিকল্পনা আছে; এবং

(গ) উক্ত প্রকল্পে বীরভূম জেলায় ঐ সময়ে (১৯৮৮-৮৯) —

(১) কি কাজ হয়েছে এবং

(২) হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) পশ্চিমবঙ্গে আই. পি. পি.-৪ এ গত ১৯৮৮-৮৯ আর্থিক বছরে নিম্নলিখিত প্রকল্পগুলো বিভিন্ন পর্যায়ে রূপায়িত হয়েছে ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। | সাব সেন্টার | — | ৭৫২ |
| ২। | পুরাতন প্রাইমারি হেলথ সেন্টার নির্মাণ | — | ৩ |
| ৩। | পুরাতন প্রাইমারি হেলথ সেন্টার উন্নয়ন | — | ৬৭ |
| ৪। | নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি.) নির্মাণ | — | ৩২ |
| ৫। | পুরাতন প্রাইমারি হেলথ সেন্টারকে গ্রামীণ হাসপাতালে উন্নয়ন | — | ১২ |
| ৬। | নূতন প্রাইমারি হেলথ সেন্টারের উন্নয়ন '১' | — | ৭৩ |
| ৭। | নূতন প্রাইমারি হেলথ সেন্টারের উন্নয়ন '২' | — | ১৬৩ |
| ৮। | মহিলা মালটিপারপাস কর্মীদের জন্য ড্রেসিং অ্যানেক্সি | — | ১৯ |
| ৯। | জেনারেল নার্স ও মিডওয়াইক ট্রেনিং স্কুল | — | ১ |
| ১০। | সুপারভাইজার ট্রেনিং স্কুল | — | ১ |
| ১১। | পুরাতন প্রাইমারি হেলথ সেন্টারের সংস্কার | — | ৬৭ |

ওপরে প্রকল্পগুলোর মধ্যে নিম্নলিখিত প্রকল্প আলোচ্য সময়ে (১৯৮৮-৮৯) শেষ হয়েছে ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। | সাব সেন্টার | — | ৩৩৮ |
| ২। | পুরাতন প্রাইমারি হেলথ সেন্টারের উন্নয়ন | — | ২ |
| ৩। | নূতন প্রাইমারি হেলথ সেন্টার নির্মাণ | — | ১ |
| ৪। | নূতন প্রাইমারি হেলথ সেন্টারের উন্নয়ন '১' | — | ৫ |
| ৫। | নূতন প্রাইমারী হেলথ সেন্টারের উন্নয়ন '২' | — | ১৪ |
| ৬। | মহিলা মালটিপারপাস কর্মীদের জন্য ট্রেনিং অ্যানেক্সি | — | ১ |

(খ) 'ক' প্রশ্নের উত্তরে যে প্রকল্পগুলো দেখানো হয়েছে, সেগুলো এ বছরে চালু পরিকল্পনা হিসাবে রূপায়িত হচ্ছে।

এ ছাড়া নিম্নলিখিত কাজগুলো এ বছরে (১৯৮৯-৯০) শুরু হয়েছে ঃ—

| | | | |
|---|---|---|---|
| ১। | মহিলা মালটিপারপাস কর্মীদের জন্য ট্রেনিং অ্যানেক্সি | — | ৫ |

২। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '১' — ১৮

৩। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '২' — ২৭

(গ) উক্ত প্রকল্পে বীরভূম জেলায় ১৯৮৮-৮৯ সালে কাজ নেওয়া হয়েছে ঃ—

(১)

১। সাব সেন্টার — ১৬৯

২। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি.) নির্মাণ — ৬

৩। পুরাতন প্রাইমারি হেলথ সেন্টারকে গ্রামীণ হাসপাতালে উন্নয়ন — ২

৪। পুরাতন প্রাইমারি হেলথ সেন্টার নির্মাণ — ২

৫। পুরাতন প্রাইমারি হেলথ সেন্টার উন্নয়ন — ১২

৬। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '১' — ৩১

৭। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '২' — ১৩

৮। মহিলা মালটিপারপাস কর্মীদের জন্য ড্রেসিং অ্যানেক্সি — ৫

৯। পুরাতন প্রাইমারি হেলথ সেন্টারের সংস্কার — ১২

উপরোক্ত কাজগুলোর মধ্যে নিম্নলিখিত কাজগুলো আলোচ্য সময়ে (১৯৮৮-৮৯) শেষ হয়েছে ঃ—

১। সাব সেন্টার — ৭১

২। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '১' — ২

৩। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '২' — ৮

(২)

'গ' প্রশ্নের (১)-এ উল্লেখিত প্রকল্পগুলো এ বছরে চালু পরিকল্পনা হিসেবে রূপায়িত হয়।

এ বছরে বীরভূম জেলায় নিম্নলিখিত কাজগুলি শুরু হয়েছে ঃ—

১। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '১' — ১১

২। নূতন প্রাইমারি হেলথ সেন্টার (এস.এইচ.সি) উন্নয়ন '২' — ৩

৩। মহিলা মালটিপারপাস কর্মীদের জন্য ড্রেসিং অ্যানেক্সি — ২

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে আই. পি. পি.-৪ প্রোজেক্ট — ইন্ডিয়ার পপুলেশন প্রোজেক্ট-৪ — বর্তমান আর্থিক বছরে কোন কোন জেলাকে এই পরিকল্পনায় অর্ন্তভুক্ত করা হয়েছে এবং মেদিনীপুর জেলাকে এর মধ্যে অর্ন্তভুক্ত করা হয়েছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না, মেদিনীপুর জেলাকে করা হয় নি, অর্ন্তভুক্ত করা হয়েছে বর্ধমান, বীরভূম, পুরুলিয়া এবং বাঁকুড়াকে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আই. পি. পি.-৪ প্রোজেক্টে সাব সেন্টারের সাথে পুরানো হেলথ সেন্টারগুলিকে নূতন করে সংস্কারের কথা আছে, আই. পি. পি. প্রোজেক্টের অন্তর্গত রুরাল হাসপাতালগুলি কি ইনক্লুডেট অর্থ বিনিয়োগ করার ক্ষেত্রে?

**Shri Prasanta Kumar Sur :** Yes, upgradation of primary health centres in rural areas are included.

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বাজেট বক্তৃতার সময়ে বলেছিলেন যে আই. পি. পি.-৪ এ প্রকল্পে ১০৭ কোটি টাকা ব্যয় করবেন, এই পুরো টাকাটাই কি ওয়ার্ল্ড ব্যাঙ্ক ফাইন্যান্স করেছে, না কি রাজ্য সরকারের সাবসিডি এর মধ্যে আছে? আপনি পপুলেশন কন্ট্রোলের পার্সেন্টেজ এর ব্যাপারে ইয়ার মার্ক করেছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ফ্যামিলি প্ল্যানিংয়ের জন্য পপুলেশন কন্ট্রোলের ব্যাপারে আপনারা জানেন যে,. সাব সেন্টারগুলোতে যেখানে একজন করে পুরুষ এবং একজন করে মহিলা স্বাস্থ্য কর্মী থাকেন, তাঁদের সমতল ভূমির ক্ষেত্রে পাঁচ হাজার এবং পাহাড়ী এলাকা হলে তিন হাজার মানুষের কাছে যেতে হয়। সুতরাং পরিবার কল্যাণের অঙ্কের হিসাব ফ্যামিলি প্ল্যানিং বা ফ্যামিলি কন্ট্রোল, যাই বলুন না কেন, এটা অঙ্গাঙ্গী ভাবে জড়িত।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** আপনি আই. পি. পি.-৪ এ সম্বন্ধে যে কথা বললেন, এই প্রকল্পে পুরনো হেলথ সেন্টারগুলোর সংস্কারের যে কথা বলা হয়েছে, সেই রকম হেলথ সেন্টার পশ্চিমবাংলাতে কয়েকশ রয়েছে, যেগুলো তৈরি হওয়ার পর থেকে কোনও রকম সংস্কারের কাজ হয় নি। এই রকম হেলথ সেন্টারের সংখ্যা কত যেগুলো আই. পি. পি.-৪ এর মধ্যে আছে — যেগুলো বর্তমান আর্থিক বছরের মধ্যে আনা হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এর একটা লিস্ট আছে এবং এটা অনেক বড়। আমি এক্ষুণি সংখ্যাটা বলতে পারব না। কারণ সব সংখ্যাগুলো যোগ করলে সংখ্যাটা বেরোবে। তবে

আমি এটা বলতে পারি সাব-সেন্টারের জন্য এ পর্যন্ত আমরা ৩৭ কোটি টাকা ব্যয় করেছি। এর মধ্যে সব ধরণের কাজ আছে — যেমন, সাব সেন্টারের কনস্ট্রাকশনের কাজ, ওল্ড প্রাইমারি হেলথ সেন্টারের জন্য, সাব সেন্টারকে আপ গ্রেডেশন করে প্রাইমারি রুর‍্যাল হেলথ সেন্টার করার জন্য, ইত্যাদিতে আমরা ৭০ কোটি টাকা ব্যয় করেছি। এর মধ্যে অন্যান্য আনুষঙ্গিক কাজও আছে। এর মধ্যে আমরা ৩৭ কোটি খরচ করেছি। ১৯৯১ সাল পর্যন্ত এই প্রকল্প চলবে। ১৯৯১ সালের সেপ্টেম্বর পর্যন্ত আমরা এখনও এক বছর সময় হাতে পাব। সুতরাং মোট তিন বছরের মধ্যে আমরা সমস্ত টাকাটাই খরচ করতে পারব, যা যা আছে সমস্তটাই করতে পারব।

**শ্রী ধীরেন সেন :** প্রশ্নটি বীরভূম জেলা নিয়ে। ওখানে কোন কোন রুর‍্যাল হেলথ সেন্টারকে আপ গ্রেডেশন করার সিদ্ধান্ত নিয়েছেন বলতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এই ব্যাপারে আমি আমার অফিসে গেলে আপনাকে বই দিতে পারি। সব তথ্য সেই বইতে দেওয়া আছে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** আপনি একটু আগে বললেন যে এক একটা আই. পি. পি.-৪ এ প্রকল্পে একজন করে পুরুষ ও মহিলা কর্মী থাকেন। কিন্তু আই. পি. পি.-৪ এ তে যেগুলো তৈরি হয়েছে, সেখানে ২ দিনের বেশি কাউকে পাওয়া যায় না। আপনি ওখানে নিয়মিত অ্যাটেন্ড করার জন্য কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** ওদের চারদিন হল ফিল্ড ওয়ার্ক, একদিন হল ক্লিনিক, একদিন হল মিটিং। সুতরাং চারদিন ফিল্ড ওয়ার্ক ওরা করছে কিনা সে সম্বন্ধে তদারকি করার জন্য আমি রিসেন্টলি একটি নির্দেশ দিয়েছি। সেটি হল, এলাকায় পঞ্চায়েতের যিনি সদস্য আছেন, সেখানে সংশ্লিষ্ট স্বাস্থ্য কর্মী কাজ করবেন যে বাড়িতে ও যে গ্রামে গিয়ে কাজ করবেন সেখানে ঐ সদস্যের সহি ঐ স্বাস্থ্য কর্মীকে নিয়ে আসতে হবে এবং এটা নিয়ে আসতে হবে এই জন্য যে, তিনি ওখানে কাজে গিয়েছেন।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি সাবসিডিয়ারি হেলথ সেন্টার নূতন বা পুরনো যেসব নেওয়া হয়েছে তার একটা পরিসংখ্যান দিলেন, আমার এলাকায় আজ ১১ বছর ধরে সাবসিডিয়ারি হেলথ সেন্টার ভেঙ্গে আছে বহুদিন ধরে ওখানকার ডাক্তাররা বাড়িতে বসেই বেতন নিচ্ছেন, হাসপাতাল বলে কিছু নেই। প্রাইমারি হেলথ সেন্টারের কোনও রিপেয়ারিং হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে কুড়ু গ্রামে সাবসিডিয়ারি হেলথ সেন্টার এবং হাসপাতালটি ভেঙ্গে চুরে শেষ হয়ে গেছে, কোনও প্রায়োরিটি বেসিসে এগুলোকে সংস্কার করা যায় না কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আপনি জানেন যে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময় থেকেই আমাদের এই সহায়ক স্বাস্থ্য কেন্দ্র এবং প্রাইমারি স্বাস্থ্য কেন্দ্রগুলি গড়ে উঠেছে। এই সময়ের

মধ্যে বহু স্বাস্থ্য কেন্দ্র ভেঙ্গে পড়েছে। আমার মনে হয় এখানে মাননীয় সদস্য যাঁরা আছেন এবং আপনি নিজেও জানেন যে এই ধরণের হাসপাতাল, প্রাইমারি হেলথ সেন্টার বা সাব সিডিয়ারি হেলথ সেন্টারগুলি ভেঙ্গে পড়েছে এবং এতে ১০৭ কোটি টাকা পড়বে। এর মধ্যে বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া এবং বর্ধমানকে প্রায়োরিটি হিসাবে সিলেকশন করা হয়েছে। তবে কোনগুলোর জন্য কত ধরা দরকার সেটা এখনও জানি না। তাছাড়া এই প্রায়োরিটি হিসাবে রিপেয়ার করতে গেলে যে অর্থের প্রয়োজন তা আমরা এক সাথে সংগ্রহ করতে পারি নি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মেদিনীপুর ছাড়া অন্যান্য জেলায় পরবর্তী বছরে ওই স্কীম চালু করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ভারত সরকারের পরিকল্পনা সব শেষ হয়ে গেছে। ভারত সরকার যদি রাজি থাকেন তাহলে আমরা টেক আপ করব এবং পরিকল্পনা গ্রহণ করব তা না হলে গ্রহণ করা যাবে না।

### রাজ্যে বিধিবদ্ধ রেশন এলাকা সম্প্রসারণ

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪০।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যে বিধিবদ্ধ রেশন এলাকা সম্প্রসারণের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কোন কোন এলাকা সম্পর্কে এই ধরণের প্রস্তাব আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) বর্তমানে রাজ্য সরকারের এরূপ কোনও প্রস্তাব নাই।

(খ) এ প্রশ্নে ওঠে না।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি নিশ্চয় একমত হবেন যে শহরাঞ্চলের সংলগ্ন বিধিবদ্ধ রেশন এলাকার লাগোয়া যে গ্রামাঞ্চল আছে সেগুলো ক্রমশ আরবানাইজড হয়ে যাচ্ছে এবং এই আরবানাইজড হয়ে যাবার পরিপ্রেক্ষিতে বিধিবদ্ধ রেশনের প্রয়োজনীয়তা আছে, সেক্ষেত্রে রাজ্য সরকার এই বিষয়টা বিবেচনা করবেন কিনা এটা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** বিধিবদ্ধ রেশনিং এলাকায় নির্দিষ্ট পরিমাণ চাল এবং গম দিতে বাধ্য। কিন্তু কেন্দ্রীয় সরকার থেকে বরাদ্দ মতো না পাওয়াতে বরাদ্দ অনুযায়ী জিনিস বিধিবদ্ধ এলাকায় দেওয়ার যে দায় তাই আমরা পালন করতে পারছি না, সুতরাং নূতন করে দায়িত্ব নেওয়া সম্ভব নয়।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আপনার দপ্তরে নূতন বিধিবদ্ধ রেশনিং এলাকা নেওয়ার কি কোনও প্রস্তাব আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কিছু প্রস্তাব আছে কিন্তু কতটা কার্যকর করতে পারব জানি না।

**শ্রী সৌগত রায় ঃ** ভারতবর্ষের অনেক জায়গায় যেমন বম্বে, মাদ্রাজ, দিল্লিতে বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা তুলে দেওয়া হয়েছে সেই রকম এখানেও কি বিধিবদ্ধ রেশন তুলে দেবার কথা ভাবছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এখনও কোনও চিন্তা ভাবনা করি নি।

**Perinatal deaths at Government Hospitals in Calcutta**

***47.** (Admitted question No. *194) **Dr. Tarun Adhikari** and **Dr. Sudipto Roy :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state —

(a) What was the average of perinatal deaths out of every thousand births at Government Hospitals in Calcutta during January to 15th August, 1989 as compared to that in the corresponding period in 1987 and 1988;

(b) The major causes for such perinatal deaths;

(c) The steps taken or proposed to be taken by the State Government to check such infant mortality in the Government Hospitals ?

[1-30 — 1-40 P.M.]

**Shri Prasanta Kumar Sur :**

(a) The following are the hospital-wise figures of average perinatal deaths per thousand births during the period in question :—

| Name of Hospital | 1989 (Jan-Aug) | 1988 (Jan-Aug) | 1987 (Jan-Aug) |
|---|---|---|---|
| 1. Medical College Hospital | 128.5 | 109 | 83.9 |
| 2. N.R.S. Med. Col. Hospl. | 86.55 | 87.72 | 100.59 |

| Name of Hospital | 1989 (Jan-Aug) | 1988 (Jan-Aug) | 1987 (Jan-Aug) |
|---|---|---|---|
| 3. S.S.K.M. Hospital | 38.12 | 52.72 | 55.92 |
| 4. R.G.Kar Med. Col. Hospital | 78.2 | 79.7 | 73.1 |
| 5. Cal. National Medl. Col. Hosl. | 45 | 60 | 89 |
| 6. Chittaranjan Seva Sadan | 54 | 57 | 51 |
| 7. Lady Dufferin Vict. Hospital | 36 | 53 | 51 |
| 8. Vidyasagar Hospital | 37 | 57 | 35 |
| 9. M.R. Bangur Hospital | 13 | 15.8 | 13.9 |

(b) The following have been identified to be the major causes for such perinatal deaths :—

1. perinatal Asphyxia,

2. Septicaemia,

3. Neonatal Aspiration Syndrome,

4. Prematurity, and

5. Low birth weight.

(c) Adequate measures have been taken to guard against such untoward incidents in future. Special emphasis has been laid on the following :—

1. Maintenance of cleaniness in Nursery, Labour Room and Maternity Wards.

2. Strict use of disposable syringes/needles/catheters/suckers etc. in the nurseries, neo-natal wards and in other units in connection with neo-natal/paediatric care.

3. Better all round supervision and gearing up of hospital services to ensure better level of care in the Nurseries and paediatric wards.

4. Strict observance of precautionary restrictive measures for entry of all categories of personnel into the Nurseries/Neo-natal wards. Besides the above general instruction already issued to all hospitals, a new

well equipped Nursery, in addition to the existing one, has been opene recently in the Medical College Hospital for undertaking special care c the very sick new born babies.

**Dr. Sudipto Roy :** From your answer it appears that the inc dence of perinatal deaths in Calcutta Medical College Hospital has bee increased very largely. It is a fact that in Medical College Hospital th number of Antinetal bed in baby nursery is inadequate. Here the nun ber of patients is about 200% to 300% more. It is also a fact that i the Medical College Hospital 3 patients are occupying in one bed. No may I know what steps the Government are going to take regardin the increase of beds in baby nursery in Medical College Hospital Whether it is a fact that the major causes for such perinatal deaths due to over crowding of patients ? What steps the Government ai going to take to reduce the cases of Septicaemia ? Whether the Go ernment have any proposal to increase the number of beds ?

**Shri Prasanta Kumar Sur :** I have already stated that the co gestion has occurred in that hospital due to closure of N.R.S.Medic College Hospital in view of infectious of Titenus. So, we removed tl patients from Calcutta Medical College Hospital to Lady Duffrin Ho pital, Abinash Dutta Maternity Hospital and Indira Matri Sadan. In th way we have treated the increased number of patients. In all no teaching hospital they do not admit any perinatal cases. So, it is tl only Medical College Hospital which has compelled to take such case I can give you one example that the S.S.K.M.Hospital do not adn such cases. Their number of cases in 1987-88 is reduced to 52 and 1989 their number is reduced to 38.

**Dr. Sudipto Roy :** During your visit in Calcutta Medical Colle Hospital recently perhaps you have seen that succour machines are o of order. The number of succour machines is inadequate. My questic is, whether the Government is taking any measure regarding the i crease of succour machine to prevent the perinatal deaths ?

**Shri Prasanta Kumar Sur :** Yes, we really know all these fac When I had a meeting on the 25th of August, the Head of tl Department was present and she was telling to me that disposab

catheters should be used. I told her why you were not really indenting for that ? Because I was told that these were not very costly materials, say, about Rs. 5,000/-, Rs. 6,000/- or Rs. 7,000/-. We don't mind for that amount of money. But this should really come from the department concerned that such equipments are required. I have given instructions that when ever succour machines are required, you should replace it immediately.

**Shri Saugata Roy :** Sir, is it true that after 17 deaths in the Calcutta Medical College Hospital occurred between July 23rd and 27th, the Minister pleaded his helplessness to improve the condition of Government hospitals ? Because such a statement came out. So I want to know whether the Minister has pleaded his helplessness to improve the condition of Government hospitals ?

**Shri Prasanta Kumar Sur :** It is not my helplessness. It is the helplessness of all of you. Because you are also the representatives of the people. What we want ? We want that the doctors and nursing staff should work. Yes, I have taken steps. I have already given serious warning to three medical officers. One is R.M.O. (Paediatric), then the Metron, and the other one is R.S. who is in charge of the Gynaecology. I have warned them seriously because of their real failure in the discharge of their duties.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মেজর ৪টি কারণ বলেছেন এবং এখন বললেন যে ডাক্তারদের এবং সেখানে স্টাফদের কিছুটা কাজের দুর্বলতা ছিল। জেনারেল ডাক্তার এবং নার্সদের উপর মূলত নির্ভর করে চিকিৎসা। আমার প্রশ্ন মেডিক্যাল কলেজে নার্সদের গন্ডগোলের পর যে ব্যাপক সংখ্যক নার্সিং স্টাফকে কাজ থেকে বাদ রাখা হয়েছে তাদের অভাবের জন্য এই বাচ্ছা, শিশুদের প্রপারলি ট্রিটমেন্টের অভাবের জন্য তাদের এই অবস্থা হল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা ঠিক নয়, শুধু নার্সিং স্টাফের অভাবের জন্য এই ঘটনা ঘটেছে তা নয়। আমি আগেই বলেছি মাননীয় সদস্য সুদীপ্ত রায়ের প্রশ্নের উত্তরে যে কনডিশন ওখানে হয়েছে, ৭৫ যেখানে আমাদের মাত্র বেড সেখানে ১৬৫ জন হয়ে গিয়েছিল। এটা মোর দ্যান ডবল অর থ্রি টাইমস। নার্সারিতে এত বেবি রাখার অ্যাকোমোডেশন আমাদের নেই, যে জন্য নূতন আর একটা খুলেছি। কিন্তু এটা ঠিকই আপনারা জানেন যে আমরা কমিটি বসিয়েছি, কমিটি রিপোর্ট দেবে, সেই রিপোর্ট পড়ে আমরা দেখব কি ব্যবস্থা গ্রহণ করার কথা বলা হয়েছে। কথা হচ্ছে নার্সিং স্টাফ কাজ বন্ধ করে নি, তাঁরা কাজ

করছেন। কিন্তু গোটা পশ্চিমবঙ্গে নার্সিং প্যাটার্নে যে স্টাফ দরকার সেই নার্সিং স্টাফ আমাদের নেই এটা বহুবার বলেছি। আমাদের ট্রেনিং দেওয়ার যে সুযোগ আছে সেই ট্রেনিং দেওয়ার সুযোগ অনেক কম। আমাদের নার্সরা ১ঃ৫ এই রেসিওতে এই নর্মে কাজ করে যাচ্ছে, এই নর্মে ১ঃ৩ করা দরকার। সেজন্য নার্সিং স্টাফ আমাদের বাড়াতে হবে।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সুপ্রিয় বসু ঃ** [***]

**মিঃ স্পিকার ঃ** এটা কোথা থেকে পেলেন?

**শ্রী সুপ্রিয় বসু ঃ** তথ্য আছে — আমি এটার মধ্যে যাচ্ছি না।

**মিঃ স্পিকার ঃ** না, না, এইভাবে হবে না, ওটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** আমি যতদূর জানি তাতে মেডিক্যাল কলেজে বেবি নার্সারির একটি ইউনিট বন্ধ হয়ে আছে। এই বেবি নার্সারি ইউনিটটি কবে চালু হবে, সেটা আপনি বলতে পারবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আমার জানা নেই, আপনার জানা রয়েছে। আমি জানি ওটা চালু আছে। তবে আপনি যখন বলছেন তখন আমি নিশ্চয় খবর নেব।

**মিঃ স্পিকার ঃ** মিঃ শূর, আমি যা স্ট্যাটিস্টিক্স দেখলাম তাতে অ্যাভারেজ বেবি ডেথ রেট টোটাল ঠিকই থাকছে। তবে মেডিক্যাল কলেজে অল্প কিছু বেড়েছে, আর. জি. করে কিছু বেড়েছে, চিত্তরঞ্জন, বিদ্যাসাগরে বেড়েছে, আবার অনেক জায়গায় দেখছি অনেক কমেছে। এন. আর. এস., এস. এস. কে. এম., ক্যালকাটা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজে অনেক কমেছে। লেডি ডাফরিন, বাঙ্গুরে কমেছে। বাঙ্গুরে দেখছি ইন এভরি থাউজ্যান্ট হচ্ছে ১৩। আপনি একটি কথা বললেন, এস. এস. কে. এম. এ. রেগুলার পেরিনেটাল কেস অ্যাডমিশন হয়, কিন্তু কার্ড ছাড়া অ্যাডমিশন হয় না। কিন্তু মেডিক্যাল কলেজে চাইল্ড ডেলিভারি কেসে যে মহিলা যায় তাকেই অ্যাডমিট করে নেয়, আগেকার কার্ড নাও থাকতে পারে। সেখানে আন্ডার নারিসড, খুব গরিব ঘরের মহিলারা যায়। ন্যাচারালি তাদের শিশু মৃত্যুর সম্ভাবনা বেশি থাকে। মেডিক্যাল কলেজের এই ইকনমিক ক্যাটিগোরিটা কি আপনি স্টাডি করেছেন? সেখানে কোন ইকনমিক ক্যাটিগোরির লোকেরা যায় সেই স্টাডি করা দরকার এবং ভবিষ্যতের কথা চিন্তা করে এই স্টাডি করা দরকার এবং ভবিষ্যতে এই স্টাডি আপনার দরকার লাগবে। আমার মনে হয় এস. এস. কে. এম. এ. বেটার স্ট্যাটাসের লোকেরা যায় এবং তাদের

---

Note : ***Expunged as ordered by the chair.

ইকনমিক কনডিশন সাউন্ড আছে। তারা কার্ডের নিয়ম কানুন মেনে যায় এবং শিক্ষিত লোকেরা যায়। মেডিক্যাল কলেজের আশপাশে বস্তি আছে। সেখানকার মহিলারাই বেশি যায় এবং তাদের কোনও লেখাপড়া জানা নেই, সচেতন নয়, কোনও কার্ড করে না, একেবারে শেষ মুহূর্তে চলে যায়। প্রপার মনিটরিং করা দরকার ইকনমিক স্ট্যাটাস অনুযায়ী, এডুকেশন ওয়াইজ এবং বস্তি এলাকায় ক্যামপেন করা দরকার যাতে সেখানকার প্রেগন্যান্ট মহিলারা নিয়মিত কার্ড করেন, সময় মতো চেক আপ করাতে যান। এটা করা হলে আমার মনে হয় ওটা কন্ট্রোল করা যাবে এবং এই বিষয়ে থ্রু আপনার ডিপার্টমেন্ট ক্যামপেন করলে বেটার হবে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি ঠিকই বলেছেন। আমাদের সন্তান সম্ভবা মায়েদের যেসব কেয়ার নেওয়া দরকার তা তারা নেয় না এবং নিতে পারে না। তাদের মধ্যে আর একটা জিনিস আছে, সেটা হচ্ছে অশিক্ষা, কুশিক্ষা। আপনারা কেউ কিছু মনে করবেন না — আমাদের বস্তিতে যে মহিলা আছে, তারা একটা অস্বাস্থ্যকর পরিবেশে বসবাস করে এবং বিভিন্ন ভাষাভাষির মানুষ আমাদের এই কলকাতা শহরে বসবাস করে। মেডিক্যাল কলেজে বেশির ভাগই এই সব গরিব মানুষেরা যায় এবং সত্যি যাদের অ্যান্টি-নেটাল কেয়ার নেওয়ার কথা, তারা নিজেরা তা নিতে পারে না। সারা দিন পরিশ্রম করার পরে যখন ব্যথা ওঠে তখন ছুটে আসে এবং মেডিক্যাল কলেজ ছাড়া কোথাও স্থান পায় না। কারণ মেডিক্যাল কলেজ কাউকেই প্রত্যাখান করে না, সকলকেই অ্যাডমিট করে। আপনি যে কথাটি বললেন সেটা আমি মানি। আমাদের এই ক্যালকাটা এরিয়ায় ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন কাজ করছে, সি. ইউ. ডি. পি.-৩ কাজ করছে। তাদেরও নানান প্রজেক্ট আছে এবং তারাও প্রিভেন্টিভ মেজার, ফ্যামিলি ওয়েলফেয়ার, ইমুনাইজেশনের কাজ করে। আমাদের হেলথ ডিপার্টমেন্ট, ক্যালকাটা আর্বান হেলথ ইউনিট এই সব কাজ করে। কিন্তু তা সত্ত্বেও শতকরা ৭০ ভাগ ইললিটারেসি মহিলার জন্য অসুবিধা হচ্ছে। এটাকে আমরা কেরালার সাথে তুলনা করতে পারি। সেখানে লিটারেসির সংখ্যা হচ্ছে শতকরা ৭০ ভাগ, আবার কোথাও কোথাও শতকরা ৯৫ ভাগ এবং এর জন্য সেখানে চাইল্ড বার্থ রেটও যেমন কম, তেমনি আবার চাইল্ড ডেথ রেটও অনেক কম। সেখানে যেহেতু শিক্ষিতা মহিলার সংখ্যা বেশি সেইজন্য এই ধরণের কেয়ারগুলি তারা সব সময়ই নেয়।

তবে আমাদের এই সাধারণ শিক্ষার যে অভাব এটাও আরও একটা কারণ। কুশিক্ষাও অনেক জায়গায় আছে। অনেকগুলি সুপারস্টেশন আছে। স্যার, আপনি বোধ হয় জানেন যে কিছুদিন আগে আমি আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয়ের উপদেশে একটা মিটিং ডেকেছিলাম কয়েকজন কাজি-টাজিদের নিয়ে, এই ধরণের পার্মানেন্ট মেজারস, জাস্ট লাইক স্টেরিলাইজেশন — এগুলি কিছু আমাদের করার দরকার আছে। আমি ম্যারেজ রেজিস্টার এবং কাজিদের ডেকেছিলাম। কিন্তু স্যার, খুবই দুঃখের বিষয়, আমি যে স্বদিচ্ছা নিয়ে মিটিংটা ডেকেছিলাম সেখানে দুটি উর্দু কাগজ আমার বিরুদ্ধে এমন অপপ্রচার আরম্ভ করল যে আমি নাকি ধর্মের উপর আঘাত করছি — এই ধরণের জিনিস আছে। কাজেই আমাদের আরও

বেশি শিক্ষার ব্যাপারে উদ্যোগ চালানো দরকার বিশেষ করে বস্তি অঞ্চলে।

**মিঃ স্পিকার ঃ** একথা ঠিকই যে কিছু শিশু স্বাভাবিক কারণেই মরবে — কনজেনিট্যাল ডিফেক্টস আছে, অন্যান্য কারণ আছে। সব সময় হাসপাতালের দোষের জন্যই মরে এরকম ব্যাপার নয়। ভালো ব্যবস্থা থাকলেও মরে। উন্নত দেশ — সোভিয়েত রাশিয়া, আমেরিকা, বৃটেনেও মরে। তবে মানুষকে যদি সচেতন করা যায় তাহলে এই সংখ্যাটা কমানো যায় বলেই আমার ধারণা।

**কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যে কোটা অনুসারে খাদ্য সরবরাহ**

***৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫১।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) কেন্দ্রীয় সরকার ১৯৮৯ সালে (৩১শে জুলাই পর্যন্ত) পশ্চিমবাংলার কোটা অনুসারে এ রাজ্যে খাদ্য সরবরাহ করেছেন কি না; এবং

(খ) যদি করে না থাকেন, তবে কোন কোন খাদ্যদ্রব্য কি পরিমাণ কম সরবরাহ করেছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) না।

(খ) ১৯৮৯ সালের জানুয়ারি থেকে জুলাই পর্যন্ত ৭ মাসে এ রাজ্যের মোট বরাদ্দের তুলনায় প্রকৃত সরবরাহ চাল ১,২৪,০৬৩ মেট্রিক টন, গম ৭৬,৫৬৬ মেট্রিক টন এবং চিনি ৭,৬৯৯ মেট্রিক টন কম হয়েছে।

**শ্রী সুভাষ বসু ঃ** একদা রেপসিড বলে একটা তেল বরাদ্দ ছিল কিন্তু এখন আর আমরা সেটা পাই না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এর বরাদ্দটা কি খাতায়পত্রেই আছে, না তুলে দিয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কমিয়ে তো খুবই দিয়েছেন। আমরা গত বছর ১৪ হাজার মেট্রিক টন করে পেতাম, এবারে ২।। হাজার মেট্রিক টন করে দিয়েছেন। তারপর সময়মতো আসে না ফলে কাগজে কলমেই বরাদ্দ রয়ে গিয়েছে। আগস্ট মাসের বরাদ্দ, আজ সেপ্টেম্বর মাসের ৮ তারিখ পর্যন্ত এসে পৌছায় নি। বকেয়া পাওনা ৮ হাজার মেট্রিক টনের উপর পড়ে আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মে, জুন, জুলাই মাসে চালের বরাদ্দ কত ছিল এবং কত পেয়েছেন। আর আপনি আগেই উল্লেখ করেছেন যে কমিয়ে দিয়েছেন, এই কমিয়ে দেবার কারণ কি জানাবেন কি?

*শ্রী নির্মলকুমার বসু ঃ আমাদের মে, জুন, জুলাই-এ চালের বরাদ্দ ছিল ৬৪ হাজার মেট্রিক টন। আগে ছিল ১ লক্ষ ২৫ হাজার, তারপর কমিয়ে করলেন ৮০ হাজার তারপর* ৬৪ হাজার। মে মাসে ৬৪ জায়গায় পেয়েছি ৪৬ হাজার ৪১১, জুনে ৬৪ জায়গায় ৪৫ হাজার ২৮৪ মেট্রিক টন, জুলাই-এ ৬৪ জায়গায় ৪৩ হাজার ৪৬৫ মেট্রিক টন। গত বছর পেতাম ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন আর সেই জায়গায় পেলাম ৪৩ হাজার ৪৬৫ মেট্রিক টন। এর ফলে অধিকাংশ রেশন দোকানে চাল দেওয়া যায় নি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী লক্ষ্মী দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আমরা যখন অল পার্টি ডেলিগেশনে গিয়েছিলাম তারপরে এই চালের সরবরাহ বাড়ানো হয়েছে কিনা এবং নির্বাচন বলে সবটা পড়ে আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ৪ঠা জুলাই বিধানসভা থেকে সর্ব দলীয় একটা প্রতিনিধি দল কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেন। মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলিও সেখানে ছিলেন। তখন তারা এই সব বিষয়ে তার দৃষ্টি আকর্ষণ করেন। তারপরে একমাত্র সেপ্টেম্বর মাসে, এটা বরাবর থাকবে কি না আমি জানি না, গম ৫ হাজার বেড়েছে, আর কোনও ক্ষেত্রে উন্নতি হয় নি, অবনতি হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ফুড ডেলেগেশন যখন আমরা গিয়েছিলাম তখন সুখরামজী পাঞ্জাবের অবস্থা ভাল নয়, কেন্দ্রীয় ভান্ডারের অবস্থা ভাল নয়, সে জন্য সব রাজ্যে ২০ পার্সেন্ট কাট করা হচ্ছে, একথা বলেছিলেন। এটা কি ঠিক কথা?

**মিঃ স্পিকার ঃ** সেটা উনি বলেছেন, আপনি তখন ছিলেন না। বসুন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ফার্স্ট উইক অব আক্টোবর আমাদের দুর্গা পূজা শুরু হচ্ছে। এই অবস্থায় দাঁড়িয়ে কলকাতায় চাল, চিনি, গম, রেপসিড তেল নেই। আপনি কি মনে করেন যে এগুলি নিয়ে ভয়ঙ্কর জনরোষ সৃষ্টি হতে পারে?

**মিঃ স্পিকার ঃ** এটা চলবে না। বসুন।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কেন্দ্রীয় সরকার প্রতি বছর পশ্চিমবঙ্গকে খাদ্য শস্য সরবরাহ করবেন, এই বিষয়ে কোনও বাধ্যবাধকতা আছে কি না, কারণ আমরা স্বয়ংসম্পূর্ণতা অর্জন করতে পারি না কেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কেন্দ্রীয় সরকারের যে নীতি এখন পর্যন্ত আছে তা পরিবর্তন হয়েছে বলে আমার জানা নেই। সেটা হচ্ছে, গণবন্টন ব্যবস্থা তারা রক্ষা করবেন। গণবন্টন ব্যবস্থা রক্ষা করতে হলে যে রাজ্যে খাদ্য শস্যে ঘাটতি আছে সেই ঘাটতি তাদের পূরণ করতে হবে উদ্বৃত্ত রাজ্য থেকে এনে। পশ্চিমবঙ্গে খাদ্য শস্যে ঘাটতি আছে। সুতরাং সেই ঘাটতির পরিমাণ রাজ্য পাবে এবং সেটা আমাদের দিতে দায়বদ্ধ। দ্বিতীয় কথা হচ্ছে, এটা বারেবারে বলা হয়েছে যে যখন দেশ বিভাগ হল তখন দেখা গেল যে পাটকলগুলি পড়েছে আমাদের এখানে, আর পাট উৎপাদন হচ্ছে পাকিস্থানে বাংলাদেশে। তখন জওহরলাল নেহেরু এবং বিধানচন্দ্র রায় যে উদ্যোগ নিয়েছিলেন তাতে বলা হয়েছিল যে পশ্চিমবঙ্গের ধানী জমির শতকরা ৪০ ভাগ পাটের জমিতে রূপান্তরিত করা হবে এবং জওহরলাল নেহেরু প্রতিশ্রুতি দিয়েছিলেন যে পশ্চিমবঙ্গে চালের অভাব হলে সেটা অন্য রাজ্য থেকে এনে দেবেন। আজকে জওহরলাল নেহেরু শতবর্ষ পালন করা হচ্ছে। আমরা তা টি. ভি.-তে দেখছি। তারা সেখান থেকে সরে যাবার চেষ্টা করছেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রিজার্ভ ব্যাঙ্ক তার অ্যানুয়াল রিপোর্ট পেশ করেছেন যেটা নিয়ে খবরের কাগজে এবং কালকে টি. ভি.-তে বারবার বলা হয়েছে। এতে দেখানো হয়েছে যে ফুড গ্রেনের প্রোডাকশন খুব স্টেডিলি রেইজ করেছে। ফুড গ্রেনের প্রোডাকশন বেড়েছে অথচ রাজ্য সরকারের যা বরাদ্দ আসার কথা সেটা আসছে না। তাহলে কি এর পিছনে অন্য কোনও রাজনীতি আছে?

(নো রিপ্লাই)

**কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে সদ্যোজাত শিশুর অকাল মৃত্যুর সংখ্যা**

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০২।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) সম্প্রতি কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে মোট কতজন শিশুর জন্মের পর অকাল মৃত্যু হয়েছে;

(খ) ঐ মৃত্যুর কারণ কি;

(গ) এ বিষয়ে বিভাগীয় গাফিলতি আছে কি; এবং

(ঘ) থাকলে, এ পর্যন্ত কাউকে কোনরূপ শাস্তি দেওয়া হয়েছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) গত ২২।৭।৮৯ থেকে ২।৮।৮৯ পর্যন্ত ২১ জন নবজাতকের মৃত্যু হয়েছে।

(খ) প্রধানত তিনটি নিম্নোক্ত কারণে শিশুদের মৃত্যু হয়েছে ঃ—

*১। অ্যাপাফিক্সিয়া, ২। সেপটিসিমিয়া, ৩। অ্যাসপিরেশন।*

এ ছাড়া অস্বাভাবিক কম ওজন ও নির্দিষ্ট সময়ের পূর্বেই জন্ম এইসব নবজাত শিশুদের মৃত্যুর কারণ।

(গ) ও (ঘ) এই শিশু মৃত্যুর ঘটনার পূর্ণাঙ্গ তদন্তের জন্য একটি সাত সদস্য বিশিষ্ট বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে। এ বিষয়ে বিভাগীয় কোনও গাফিলতি আছে কিনা তাহাও কমিটির বিচার্য বিষয়। যদিও তদন্ত কমিটি কর্তব্যে গাফিলতির জন্য এ ব্যাপারে কাউকে প্রত্যক্ষ ভাবে দায়ী করেন নি, তবুও প্রশাসনিক পর্যায়ে প্রয়োজনীয় ব্যবস্থার কথা চিন্তা করা হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** অশোক ঘোষ মহাশয়ের এই প্রশ্নের উত্তর আগেই হয়ে গেছে, উনার যদি আরও কিছু জিজ্ঞাস্য থাকে তাহলে তিনি জিজ্ঞাসা করতে পারেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন গত ২২/৭/৮৯ থেকে ২/৮/৮৯ পর্যন্ত ২১ জন নবজাতকের মৃত্যু হয়েছে। মাত্র এই কদিনে ২১ জন নবজাতক শিশুর মৃত্যু হয়েছে, আমি আপনার কাছে জানতে চাইছি, এই সম্পর্কে আপনি কি প্রশাসনিক ব্যবস্থা নিয়েছেন, প্রায় দেড় মাস হতে চলল, এখনও পর্যন্ত আপনি কি প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেছেন, কতজন ডাক্তার, কতজন নার্সকে আপনি শাস্তি দিয়েছেন?

**Mr. Speaker :** He has given a statement on that.

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্টেপস নেওয়া হয়েছে, আমি বলেছি, আর. এম. ও. প্রোডিয়াট্রিক্স, আর. এস. গাইনি, মেট্রন, এদের সিরিয়াস ওয়ার্নিং দেওয়া হয়েছে। আমরা যে রিপোর্টটা পাই তদন্ত কমিটির কাছ থেকে — আমরা সাত জনকে নিয়ে তদন্ত কমিটি করেছিলাম, তাদের রিপোর্ট অনুসারেই এই সব করা হয়েছে। যাঁরা তদন্ত কমিটিতে ছিলেন তাঁরা খুব নাম করা অবসর প্রাপ্ত ডাক্তার, এঁদের মধ্যে আই. এম. এ.-র প্রেসিডেন্ট ডাঃ অশোক চৌধুরিও ছিলেন, তাঁদের রিপোর্ট অনুসারেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** মেডিক্যাল কলেজের মতো হাসপাতালে ২১ জন শিশু মারা গেল, এই ইনফেকশন যাতে না হয় তার জন্য আগে থেকে আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করেন নি কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হাউসে থাকলে আমার বক্তব্য শুনতে পেতেন কেন, কি কারণে এত কনজেশন হয়েছে, কেন শিশু মৃত্যু হয়েছে, শিশু মৃত্যু কেন হয়, আপনি বোধ হয় শোনেন নি আমার কথা।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ইডেন হসপিটালে যেখানে ১৫০টি বেড আছে প্রসূতি বিভাগে, সেখানে সাকার পাইপ মাত্র দুটি, তার মধ্যে আবার একটি খারাপ। একটা সাকার পাইপ দিয়ে একের পর এক শিশুর শ্বাসনালী পরিষ্কার করার ফলে এই রকম সংক্রমণ ঘটে, আপনি কী মনে করেন এটা অযোগ্যতার পরিচয়?

**মিঃ স্পিকার :** প্রশ্ন করুন, মনে করেন দিয়ে কোনও প্রশ্ন করা যায় না।

**রাজ্যে লাইসেন্স বিহীন হাস্কিং মিলগুলির সম্পর্কে সরকারের পরিকল্পনা**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯।) **শ্রী অমিয় পাত্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যের লাইসেন্স বিহীন হাস্কিং মিলগুলি সম্পর্কে সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কি পরিকল্পনা?

**শ্রী নির্মলকুমার বসু :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) লাইসেন্স কর্তৃপক্ষ ও পুলিশ কর্তৃপক্ষের উপরে খবরের ভিত্তিতে লাইসেন্স বিহীন হাস্কিং মিলগুলোর বিরুদ্ধে সংশ্লিষ্ট আইন (R.M.I(R) Act, 1958)-এর বিধান অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করার নির্দেশ আছে।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সুখেন্দু খান :** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্যে মোট লাইসেন্স বিহীন হাস্কিং মিলের সংখ্যা কত এবং লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে কি সরকারি নীতি?

**শ্রী নির্মলকুমার বসু :** লাইসেন্স বিহীন হাস্কিং মিলের সংখ্যা নিয়ে মতভেদ আছে। তবে লাইসেন্স প্রাপ্ত হাস্কিং মিলের সংখ্যা প্রায় ১০ হাজারের ওপর। হাস্কিং মিলের লাইসেন্সের ব্যাপারে হাইকোর্টে একটা মামলা ছিল, গত মার্চ মাসে সেই মামলাটির নিষ্পত্তি হয়েছে। লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে কতগুলি নিয়ম ঠিক করে দেওয়া হয়েছে। সেই নিয়মগুলির মধ্যে একটা হচ্ছে দু কিলো মিটারের মধ্যে একটা হাস্কিং মিল থাকলে আর একটা করা যাবে না। সব দিক বিবেচনা করে কিভাবে হাস্কিং মিলের লাইসেন্স দেওয়া যায়, সেটা আমরা দেখছি।

## Starred Questions

## (To which answers were laid on the Table)

### মেডিক্যাল কলেজে সদ্যোজাত শিশুর মৃত্যু

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫।) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ১৯৮৯ সালের জুলাই-আগস্ট মাসে মাত্র কয়েক দিনের মধ্যে কলকাতা মেডিক্যাল কলেজ এবং ন্যাশানাল মেডিক্যাল কলেজে সদ্যোজাত ২৬টি শিশু মৃত্যুর ঘটনার কারণ নির্ণয় করার জন্য সরকার কোনও তদন্ত করেছেন কি;

(খ) তদন্ত করে থাকলে, কাকে দিয়ে তদন্ত করিয়েছেন; এবং

(গ) তদন্ত রিপোর্ট অনুযায়ী উল্লিখিত মৃত্যুর ঘটনার কারণগুলি কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে নার্সারিতে ২২।৭।৮৯ থেকে ২।৮।৮৯ পর্যন্ত ২১ জন সদ্যজাত শিশুর মৃত্যুর কারণ অনুসন্ধানের জন্য একটি সাত সদস্য বিশিষ্ট বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে।

ন্যাশান্যাল মেডিক্যাল কলেজ হাসপাতলে ২৮।৭।৮৯ থেকে ৩১।৭।৮৯ পর্যন্ত আন্ত্রিক রোগে ৫ জন শিশুর মৃত্যুর জন্য কোনও কমিটি গঠন করা হয় নি।

(খ) নিম্নলিখিত ব্যক্তিদের নিয়ে এই কমিটি করা হয়েছে ঃ—

(১) ডাঃ কে. এম. গুন, অধ্যাপক, অবস্ট্রেট্রিক্স ও গাইনিকোলজি, মেডিক্যাল কলেজ হাসপাতাল (অবসর প্রাপ্ত)।

(২) ডাঃ অশোক চৌধুরি, অধ্যাপক, মেডিসিন, নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতাল (অবসর প্রাপ্ত)।

(৩) ডাঃ শ্রীমতী শান্তি ইন্দ্র, অধ্যাপক, পেডিয়াট্রিক্স, আর. জি. কর মেডিক্যাল কলেজ হাসপাতাল (অবসর প্রাপ্ত)।

(৪) ডাঃ বিজন চক্রবর্তী, অধ্যাপক, পেডিয়াট্রিক্স, ন্যাশান্যাল মেডিক্যাল কলেজ হাসপাতাল (অবসর প্রাপ্ত)।

(৫) ডাঃ বিশ্বনাথ দাস, অধ্যক্ষ, অধীক্ষক, চিত্তরঞ্জন সেবা সদন, কলিকাতা।

(৬) ডাঃ এস. এন. বসু অধ্যাপক, পেডিয়াট্রিক্স আর. জি. কর মেডিক্যাল কলেজ হাসপাতাল।

(৭) শ্রী নগেন্দ্র নাথ পাল ডেপুটি সেক্রেটারি, স্বাস্থ্য বিভাগ।

(গ) কমিটির রিপোর্ট অ্যাসফিকসিয়া, সেপাটিসিমিয়া, অ্যাসপিরেশন, শিশু মৃত্যুর প্রধান কারণ হিসাবে বলা হয়েছে। এ ছাড়া কম ওজনের শিশু ও নির্দিষ্ট সময়ের পূর্বেই জন্ম এই দুটিও উল্লেখযোগ্য কারণ।

**চাহিদা অনুযায়ী কয়লা, কেরোসিন ও ভোজ্যতেল কেন্দ্র কর্তৃক সরবরাহ**

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮১।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমানে এই রাজ্যের চাহিদা অনুযায়ী কয়লা, কেরোসিন ও ভোজ্যতেল কেন্দ্রীয় সরকার সরবরাহ করেছেন কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**পশ্চিমবঙ্গের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তারের অভাব**

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের অনেক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার নেই; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ডাক্তার না থাকার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কিছু স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই।

(খ) শূণ্য পদগুলি পূরণ করার জন্য পি. এস. সি. তালিকা থেকে ডাক্তার নিয়োগ করা হয়েছিল। কিন্তু নিয়োগ প্রাপ্ত সকল ডাক্তার কাজে যোগদান করে নি।

**রাজ্যের অভ্যন্তর হইতে খাদ্যশস্য সংগ্রহ কেন্দ্রের নির্দেশিকা**

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯।) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) রাজ্যের অভ্যন্তর থেকে খাদ্যশস্য, বিশেষ করে চাল সংগ্রহ সম্পর্কে কেন্দ্রের কোন সঠিক নির্দেশিকা আছে কিনা; এবং

(খ) থাকলে, তাহা কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকার ১৫ই অক্টোবর, ১৯৮৬ তারিখে প্রেরিত এক পত্রে (পত্র নং ১৬৭(১৪)। ৮৬-পি.ওয়াই.২) রাজ্য সরকারকে জানান, যদি কোথাও অভাবী বিক্রয়ের মতো পরিস্থিতির উদ্ভব হয় তাহলে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের ঘোষিত সহায়ক মূল্যে ধান (বা চাল) কিনতে পারেন। এই সঙ্গে আরও বলা হয়, যদি কেন্দ্রীয় ভান্ডারে চাল বা গম দেবার জন্য রাজ্য সরকার ইচ্ছা প্রকাশ করেন তবে এই বিষয়ে পূর্ব থেকে কেন্দ্রীয় সরকারকে জানিয়ে রাজ্য সরকার সহায়ক মূল্যে এই উদ্দেশ্যে লেভি করে চাল বা ধান সংগ্রহ করতে পারেন।

### হাসপাতালগুলিতে শিশু মৃত্যুর কারণ

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সম্প্রতি হাসপাতালগুলিতে (বিশেষ করে মেডিক্যাল কলেজগুলিতে) শিশু মৃত্যুর কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১। সম্প্রতি মেডিক্যাল কলেজ হাসপাতালে নার্সারিতে ২২।৭।৮৯ থেকে ২।৮।৮৯ পর্যন্ত ২১ জন শিশুর জন্মের পরে মৃত্যু ঘটে।

হাসপাতাল সূত্রে প্রাপ্ত তথ্য অনুযায়ী নিম্নলিখিত কারণে শিশুদের মৃত্যু হয় :—

১। অ্যাসফিক্সিয়া।

২। সেপটিসিমিয়া।

৩। অ্যাসপিরেশন।

এ ছাড়া, নির্দিষ্ট সময়ের আগেই জন্ম (প্রিম্যাচিওর বার্থ) ও অস্বাভাবিক কম ওজনের শিশুর জন্ম, এই অকাল মৃত্যুর কারণ।

২। ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ হাসপাতালে ২৮।৭।৮৯ থেকে ৩১।৭।৮৯ পর্যন্ত আন্ত্রিক রোগে ৫ জন শিশুর মৃত্যু হয়েছে।

৩। পরবর্তী পর্যায়ে খুব দ্রুত প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ায়, শিশু মৃত্যুর সংখ্যা স্বাভাবিক পর্যায়ে নেমে আসে।

**১৯৮৮-৮৯ সালে পশ্চিমবঙ্গে চাল ও গমের উৎপাদন**

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৩।) **শ্রী অশোক ঘোষ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ধানকল মালিকদের কাছ থেকে মোট কত হাজার টন লেভি ১৯৮৮-৮৯ সালে আদায় করা হয়েছে;

(খ) উক্ত সময়ে আদায়ের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(গ) লক্ষ্যমাত্রা পূরণ না হয়ে থাকলে, তার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৮-৮৯ সালে ধানকল মালিকদের কাছ থেকে ২৮।৮।৮৯ পর্যন্ত লেভি বাবদ ৯৮,৪০০ টন চাল সংগৃহীত হয়েছে।

(খ) এই সময়ে সংগ্রহের লক্ষ্যমাত্রা ১.৪০ লাখ মেট্রিক টন ধার্য করা হয়েছিল।

(গ) কেন্দ্রীয় সরকারের চালের সংগ্রহ মূল্য খোলা বাজারে চালের দাম থেকে কম হওয়ায় লক্ষ্য পূরণে বাধা দেখা দেয়। তাছাড়া অনেক ধানকল মালিক কলকাতা হাইকোর্টের কাছ থেকে ইনজাংশন নিয়ে লেভি প্রদানে বিরত থাকে।

**Target for procurement of rice/paddy**

***60.** (Admitted Question No. *185) **Dr. Sudipto Roy** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state —

(a) Whether it is a fact that targets for procurement of rice/paddy have remained unfulfilled during the past three years;

(b) If so, —

(i) What were the targets and actual procurement during this period; and

(ii) The reasons for shortfalls in this regard ?

**Minister-in-charge of the Food and Supplies Department :—**

(a) Yes.

(b) (i) The procurement target as fixed by the State Government during the last 1986-87 and 1987-88 in terms of rice were 1 lakh M.T. and that for 1988-89 was one and a half lakh M.T. The actual procurement during the period were 52,967 M.T., 63,916 M.T. and 98,000 M.T. respectively.

(ii) The prevailing open market price of rice always rules above the Central Government's procurement price. Besides, several mill owners obtained injunctions from the Calcutta High Court against the operation of the Levy Order, and they did not fulfil their levy obligation.

## Adjournment Motion

**Mr Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Sudip Bandyopadhyay on the subject of power cuts in Calcutta and its surrounding areas.

The member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withheld my consent to the motion. The Member may however read out the text of his motion as amended.

**Shri Sudip Bandyopadhyay :** The Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

The City and its surrounding areas are suffering from intermittent power cuts. The power shortfall in the city was 115 MW on 7.9.89. Failure of power generation by Kolaghat and Santaldih Power Station, mismanagement and theft of cable have caused power cuts.

## Calling Attention To Matters Of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention namely :—

1. Alleged murder of two persons of Jibantala under Canning P.S. on 30.7.89. : Shri Gobinda Ch. Naskar.
2. Reported murder of the Headmaster of Valuka High School under Patua P.S. of Malda district. : Shri Shish Mohammad.
3. Alleged harassment of public due to distrubances at Barasat. : Shri Satya Ranjan Bapuli.
4. Reported attack on the homes and shops of Congress Workers at Kalyanpur in Howrah district on 30.8.89. : Shri Saugata Roy.

I have selected the notice of Shri Shish Mohammad on the subject of reported murder of the Headmaster of Valuka High School under Patua P.S. of Malda district.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On 12.9.89.

## Presentation of Report

### Fortysixth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Forty Sixth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber and recommended the following business :—

| | |
|---|---|
| Monday, 11-9-1989 ... | (i) The West Bengal Mazdoor, Tindal, Loader, Godown-man and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989 (Introduction,Consideration and Passing) — 1 hour. |
| | (ii) The Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing) — 1 hour. |
| Tuesday, 12-9-1989 ... | (i) The West Bengal Housing Board (Amendment) Bill, 1989 (Introduction,Consideration and Passing) — half an hour. |
| | (ii) The West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing) — half an hour. |
| | (iii) The West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Second Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing) — 1 hour. |
| | (iv) The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing) — 1 hour. |
| | (v) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing) — half an hour. |

Now, I would request the Minister-in-charge of Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ছেচল্লিশতম রিপোর্টটিতে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি প্রস্তাব পেশ করছি।

**মিঃ স্পিকার :** আশা করছি এই প্রস্তাবে সভার সকলের মত আছে। অতএব প্রস্তাবটি গৃহীত হল।

## Mention Cases

**Mr. Speaker :** Now, Shri Arun Goswami.

**(At this stage Shri Goswami was not found present in the House)**

**শ্রী সুরজিৎস্মরণ বাগচি :** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে উত্তরপাড়ার হিন্দুস্তান মোটর লিমিটেডের ৯জন ছাঁটাই শ্রমিক সম্পর্কে মাননীয় শ্রমমন্ত্রী এবং শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। গত জরুরি অবস্থার সময় হিন্দুস্তান মোটর লিমিটেডের ৯জন কর্মচারীকে কর্তৃপক্ষ ছাঁটাই করেছিল। পরবর্তীকালে ১৯৭৯ সালের ৪ সেপ্টেম্বর এবং ১৯৮৬ সালের ১৯ সেপ্টেম্বর কারখানা কর্তৃপক্ষ, হিন্দুস্তান মোটর ওয়ার্কারস ইউনিয়ন এবং পশ্চিমবঙ্গ সরকারের শ্রম দপ্তরের মধ্যে ত্রিপাক্ষিক চুক্তি সম্পাদিত হয়েছিল। শেষ ত্রিপাক্ষিক চুক্তির সময় মাননীয় শ্রমমন্ত্রী নিজে উপস্থিত ছিলেন। সেই চুক্তি অনুযায়ী ঐ ৯জন ছাঁটাই কর্মীকে পুনর্নিয়োগের জন্য একটা কমিটি করা হয়। সেই কমিটি ১৯৮৭ সালের ৯ ডিসেম্বর তাদের মেমোতে তাদেরকে পুনর্নিয়োগের সুপারিশ করেছেন, অথচ সেই সুপারিশ করা সত্ত্বেও কারখানা কর্তৃপক্ষ ঐ হতভাগ্য ৯জন কর্মচারীকে এখন পর্যন্ত পুনর্নিয়োগ করে নি, চুক্তি ভঙ্গ করছেন। মালিকপক্ষ যাতে চুক্তি ভঙ্গ করতে না পারে তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য এবং ৯জন ছাঁটাই শ্রমিককে পুনর্বহালের জন্য অবিলম্বে মাননীয় শ্রমমন্ত্রী এবং শ্রম দপ্তরের কাছে দাবি করছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত কয়েকদিন ধরে পশ্চিমবাংলায় সাংবাদিক নিগ্রহ, চিত্র সাংবাদিক নিগ্রহ-এর প্রবণতা দেখা যাচ্ছে। গতকাল সিধু-কানু-ডহরে ডি. ওয়াই. এফ.-এর একটা সমাবেশ ছিল। সেই সমাবেশে প্রাক্তন একজন সংসদ সদস্য এই সাংবাদিকদের সম্বন্ধে এমন কুরুচিপূর্ণ কথাবার্তা বলেছেন যে এই মানুষ কি করে সংসদে নির্বাচিত হয়েছিল তা ভাবতে অবাক লাগে। এই বিধানসভায় দেখেছি প্রাক্তন পূর্তমন্ত্রী ঐ একই ভাষা ব্যবহার করেছিলেন। ডি. ওয়াই. এফ.-এর সমাবেশ তাদের নিরাপত্তার কথা বলছেন অথচ দেখা যাচ্ছে দূরদর্শন এবং আকাশবাণী-র কর্মীদের রাস্তায় পেটানো হচ্ছে। এর ফলে তাদের মনে কিছুটা ভয় এসে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরশু দিন যদি দূরদর্শন দেখে থাকেন তাহলে দেখবেন ১৫ মিনিটের মধ্যে ৯ মিনিট মুখ্যমন্ত্রীর চাঁদমার্কা মুখ দেখা গেছে, কখন বুদ্ধদেব বাবুর চাঁদমার্কা মুখ দেখা গেছে। আকাশবাণীর ১০ মিনিটের স্থানীয় সংবাদে ৩।৪ মিনিট এদের সম্পর্কে কভার করা হয়েছে।

**(পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আসানসোল, রানিগঞ্জ শিল্পাঞ্চলে যে গুরুতর ঘটনা ঘটছে সেই বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউসে কংগ্রেসের পক্ষ থেকে কলকাতা শহরে কখনও কখনও আগুন লাগার কথা তোলা হয়েছে। কয়লা খনি কর্তৃপক্ষ আমাদের আসানসোল এবং রানিগঞ্জের বিভিন্ন জায়গায় কয়লা খানিতে যে ধরণের আগুন লাগার ঘটনা ঘটাচ্ছে তাতে কয়লা খনি কর্তৃপক্ষ সম্পূর্ণ উদাসীন। একটার পর একটা কয়লা খনিতে আগুন লাগছে। অন্ডালের জয়পুরিয়া কোলিয়ারিতে আগুন লেগেছে এবং আসানসোলের গিরমিন্ড কোলিয়ারিতে আগুন লেগেছে। অথচ কয়লা খনি কর্তৃপক্ষ এতই উদাসীন যে রাজ্য সরকারকে পর্যন্ত এ ব্যাপারে অবহিত করান না। মাননীয় মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয় এখানে উপস্থিত আছেন। তিনি রাইটার্স বিল্ডিংস থেকে নানাভাবে জেলা শাসকের সঙ্গে যোগাযোগ করেন এ ব্যাপারে যাতে ব্যবস্থা গ্রহণ করা হয়। আমার বক্তব্য, অত্যন্ত নক্কারজনক ভাবে কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা ইস্টার্ন কোল ফিল্ড লিমিটেড যেভাবে আগুন লাগাচ্ছে তারজন্য এলাকার জনসাধারণের নিরাপত্তার জন্য যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয় সেইজন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় নলহাটির পাশ দিয়ে হাঁসন বিধানসভা কেন্দ্রের ভিতর দিয়ে ব্রাহ্মণী নদী বয়ে গিয়েছে, কিন্তু ঠান্ডাপুর হতে বড়লা এবং মকরমপুর হতে কানপুরের বাঁধের অবস্থা খুব খারাপ। নদীতে বন্যা হলে বাঁধ ভেঙ্গে যাবে। ঠান্ডাপুর, মকরমপুর এবং কানপুরের বাঁধ ভেঙ্গে গেলে ঐ এলাকার ধরমপুর, বুজুং, রামপুরা, সরস্বতীপুর গোপ গ্রাম ইত্যাদি গ্রামগুলো একদম ভেসে যাবে। মানুষের তো ক্ষতি হবেই এবং কয়েক শত একর জমির ফসল ভেসে যাবে। আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে আবেদন জানাচ্ছি যে, এটাকে স্থায়ীভাবে ব্যবস্থা করার জন্য — প্রতি বৎসর মেরামত হয়, এবং ভাল করে না হওয়ার জন্য আবার ভেঙ্গে যায় — এটাকে পাথর সেটিং করে ভাল করে মেরামত করা হয়।

**শ্রী সুরেশ সিনহা ঃ** বক্তা উপস্থিত ছিলেন না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের এবং মাননীয় শিক্ষামন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষায় যে কি অবস্থা চলেছে তার একটা প্রকৃষ্ট ঘটনা আমি আপনাদের অবহিত করছি। চাঁপাডাঙ্গা গার্লস স্কুলের ম্যানেজিং কমিটির নির্বাচনকে কেন্দ্র করে সেখানকার প্রধান শিক্ষিকা

শ্রীমতী ইলাবতী দত্তকে স্কুল থেকে আপসারণের জন্য একটি জঘন্য চক্রান্ত শুরু হয়েছে। দু বছর ধরে এই চক্রান্ত চলছে। ওখানে নরকগোষ্ঠী বলে সি. পি. এম.-এর মদতপুষ্ট কতকগুলি সমাজ বিরোধী যখন তখন ঐ স্কুলে ঢুকে ঐ স্কুলের হেডমিস্ট্রেসের হাত ধরে টেনে তাকে অপমান করে এবং বলে যে কাপড় খুলে দেব। সমস্ত নথিপত্র, ডায়েরি কাগজ ইভন ম্যানেজিং কমিটির রেজলিউশন সব আমার কাছে আছে। এমন কি ওখানকার ফোর্থ গ্রেডের মহিলা কর্মী তাদেরও থ্রেট করছে। ইভন শিক্ষিকা নিয়োগের ব্যাপারে যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ইন্টারভিউ পায় এবং যখন ইন্টারভিউ দিতে আসে সেখানকার পঞ্চায়েত সমিতির সদস্য পঞ্চায়েতের মেম্বাররা তাদের স্কুল থেকে সরিয়ে দেয়। একটার পর একটা ডায়েরি হয়েছে, শিক্ষামন্ত্রী, মুখ্যমন্ত্রী এমন কি প্রবীর সেনগুপ্ত মহাশয়ের কাছে জানিয়েও এর কোনও রকম প্রতিকার হয় নি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। স্যার, বামফ্রন্ট সরকার আসার পর রাজ্যের শিক্ষামন্ত্রী মহাশয় যে বেতনক্রম ঠিক করে দিয়েছেন সেটা একটা মর্যাদার জায়গায় গিয়ে পৌছেছে। নিয়মিত বেতন দেওয়ার ব্যবস্থাও হয়েছে। যা ৩০ বছরের কংগ্রেস রাজত্বে কখনও হয় নি। কিন্তু এখন শিক্ষকদের বেতনের ব্যাপারে একটি সমস্যা দেখা দিয়েছে। জুনিয়র হাই স্কুলের শিক্ষকরা নিয়মিত বেতন পাচ্ছেন না। এর ফলে তাঁরা একটা সঙ্কটের মধ্যে পড়েছেন। জেলায় ডি. আই. স্কুলের যে অফিস আছে সেখান থেকেও কোনও সদুত্তর পাওয়া যাচ্ছে না। সেজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যেন ডি. আই. স্কুলের অফিসে ঠিক মতো টাকা পাঠানো হয় সেই পারমিশন দেন এবং শিক্ষকরা ঠিক মতো টাকা পান তার জন্য উদ্যোগ গ্রহণ করেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘটনার কথা গত ১২ বছর ধরে এই সভায় প্রতিধ্বনিত হয়েছে। মর্মান্তিক এই ঘটনাগুলি প্রায় গ্রাম বাংলার প্রতি ব্লকে শাসক প্রতিভু দলের অত্যাচারের শিকার হিসাবে এই ধরণের কতকগুলি ঘটনা আপনার সামনে তুলে ধরতে চাই। তাদের নিজেদের কোন দোষ নেই, 'বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে'। সেখানে তারা সামাজিক এবং রাজনৈতিক ভাবে বয়কট হয়ে পড়েছে। এই ধরণের একটা ঘটনা হচ্ছে ডেবরা থানায় কালুয়া আকুর গ্রামের, বাদল সামুই নামে একটি ছেলের সম্বন্ধে যে ছেলেটি কংগ্রেস করে।

তাকে দলে টানতে না পেরে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং কৃষকসভার নেতারা তার উপর একটা জঘন্য ধরণের কটুক্তি প্রয়োগ করে তাকে সামাজিক বয়কট করে রেখেছে ১৯৮৬ সাল থেকে। এ ব্যাপারে ডি. এম. এবং এস. পি.-কে নিয়ে দুটি রাজনৈতিক দলের আলোচনাও হয়েছে। এই ধরণের আলোচনা এ পর্যন্ত ২০ বার বসেছে, কিন্তু তারপর কোনও ব্যবস্থা হয় নি। তিনি পুলিশের কাছে আবেদন করেছিলেন যে, পুলিশ বাহিনীর প্রোটেক্শন

দিন, আমি চাষ করব। তার পরিপ্রেক্ষিতে ডেবরা থানার পুলিশ অফিসার তদন্ত করে বলেছেন যে, এই ঘটনা মার্কসবাদী কমিউনিস্ট পার্টি চক্রান্ত করে ঘটিয়েছে। সেই রিপোর্টে আরও বলা হয়েছে যে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বাদল সামুইকে কংগ্রেস থেকে নিজেদের দলে আনতে পারে নি বলে তার চাষ বন্ধ করে রেখেছে। এমনও বলা হয়েছে যে, বাদল সামুইকে জব্দ করতে না পারায় ডি. এম., এস. পি.-র সাথে প্রশাসনিক স্তরে মিটিং হওয়া সত্ত্বেও তাকে চাষ করতে দেওয়া হচ্ছে না। আজকে জমির মালিক ভিক্ষা করে খায়। জমির মালিক তার পরিবারের মুখে খাদ্য তুলে দিতে পারে না, বাড়ি ভেঙ্গে গেছে, পরনে ছিন্নবস্ত্র। এটা শুধু মেদিনীপুর জেলার ডেবরা ব্লকেই নয়, ঐ জেলার ৬১ নং ব্লকের কয়েক হাজার কৃষক এইভাবে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সামাজিক বয়কটের শিকার হয়েছে। সভার কাছে আবেদন করছি, এই বিধানসভা থেকে এম. এল. এ.-দের নিয়ে ঐ স্পটগুলি ইনভেস্টিগেশন করে আজকে বলুন যে, কি ধরণের ঘটনা সেখানে ঘটছে।

**শ্রী কামাক্ষাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার সদর থানার ব্লক এবং কোতোয়ালী থানার নয়টি অঞ্চলে দীর্ঘ ১৮ বছর ধরে বিদ্যুৎ সম্প্রসারণ উপযুক্ত ভাবে হয় নি। ১, ২ এবং ৩ নং ব্লকে কোনও বিদ্যুৎ ঢোকে নি, ৪ নং ব্লকে আংশিক, ৫ নং ব্লকে কোনও বিদ্যুৎ ঢোকে নি, ৬, ৭ এবং ৮ নং ব্লকে কোনও বিদ্যুৎ ঢোকে নি। এর ফলে গ্রামে গ্রামে লিফট ইরিগেশন অচল হয়ে যাচ্ছে এবং নুতন কোনও লিফট ইরিগেশনও হচ্ছে না, শ্যালো টিউবওয়েল হচ্ছে না কৃষকদের সর্বনাশ হচ্ছে জলের অভাবে এবং সেই সঙ্গে সঙ্গে বেকারি বাড়ছে, ক্ষুদ্র শিল্পেরও কোনও ব্যবস্থা হচ্ছে না। এই ব্যাপারে আবেদন করা সত্ত্বেও বিদ্যুৎ দপ্তর কোনও ব্যবস্থা নেয় নি। সেইজন্য আপনার মাধ্যমে আবেদন করছি, বিদ্যুৎ মন্ত্রী যেন এ বিষয়ের প্রতি দৃষ্টি দেন এবং ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি চেয়েছিলাম খাদ্য মন্ত্রী এখানে থাকবেন। তিনি সভায় থাকলে এর উত্তর দিতে পারতেন। আমরা আশঙ্কার সঙ্গে লক্ষ্য করছি যে, খাদ্যমন্ত্রী চাল নিয়ে রাজনীতি গভীরভাবে করছেন এবং তার সঙ্গে দুর্নীতি করছেন। আমি লক্ষ্য করেছি যে, তিনি অন্ধ্র থেকে চাল নিয়ে আসবেন এবং যে চাল নিয়ে আসবেন তার মূল্য অন্ধ্রের ওপেন মার্কেটে কেজি প্রতি ৪.৫০ থেকে ৪.৭৫ সেটা আনছেন ৫.২০ টাকা দরে। সুতরাং অন্ধ্রের ওপেন মার্কেটে যে দরে চাল পাওয়া যাচ্ছে তার চেয়ে বেশি দামে তিনি চাল আনাচ্ছেন এবং তাও আনাচ্ছেন যখন মার্কেটে চালের দাম সবচেয়ে বেশি। আরও দুঃখের বিষয়, তিনি সেই চাল ট্রাকে করে নিয়ে আসবেন। জানি লরির সঙ্গে সমঝোতা করে লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করবার প্রবণতা ওঁর আছে। আমি জানি না যে কেন ওয়াগন করে সেই চাল নিয়ে আসা হবে না, কেনই বা প্রস্তুতি নিয়েছেন লরি করে নিয়ে আসার। লরি করে সেই চাল কলকাতায় নিয়ে আসার প্রস্তাব তিনি যদি দিয়ে থাকেন তাহলে বুঝতে হবে,

নিশ্চয়ই কোনও মতলব আছে। দেখতে হবে লরি অ্যাসোসিয়েশনের সঙ্গে কোনও সম্বন্ধ আছে কিনা। সেখান থেকে গতকাল একটি লোক এসেছে। ফিরে এসে সে বলেছে যে, সেখানে হোলসেল ওপেন মার্কেটে ৪.৫০ টাকা কেজি দর যাচ্ছে চালের। অথচ দেখা যাচ্ছে, তিনি কিনতে যাচ্ছেন ৫.২৫ টাকা দরে, তাও আবার ব্রোকারের মাধ্যমে। আমি জিজ্ঞাসা করছি, ব্রোকারের মাধ্যমে কিনছেন কেন?

[2-20 — 2-30 P.M.]

আপনি ওপেন মার্কেট থেকে কিনছেন না কেন, এর পেছনে উদ্দেশ্য কি? এই নিয়ে খুব সমালোচনা হচ্ছে। শুধু তাই নয় এর পেছনে যথেষ্ট সন্দেহের অবকাশ রয়েছে। আমরা দেখতে পাচ্ছি আগে থেকে যেটা আনা উচিত সেটা আনেন নি এবং যে ভাবে আনছেন সেটা অসৎ উপায়ে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলে রেশন ডিলার সম্পর্কে আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় বিগত ৪ বছর আগে রেশন ডিলার অ্যাপয়েন্টমেন্ট নিয়ে একটা অ্যাডভ্যার্টাইসমেন্ট হয়েছিল এবং সেই ব্যাপারে দরখাস্তও করা হয়েছিল। সেই ব্যাপারে লোকাল ফুড ইন্সপেক্টর ইন্সপেকশনও করলেন। তারপর তিনি অর্থের দ্বারা প্রভাবান্বিত হয়ে জেনুয়িন ম্যানকে বাদ দিয়ে অন্য লোককে বললেন। তারপর সেটা সাব-ডিভিশনে যায় এবং সেটা পঞ্চায়েতে পাঠানো হয়। পঞ্চায়েত সেই লোককে বাদ দিয়ে জেনুয়িন ম্যানকে সিলেক্টেড করেন। এরপর সেটা কন্ট্রোলারের কাছে যায়। কন্ট্রোলার এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করে জেনুয়িন ম্যানকে বাদ দেবার জন্য টালবাহনা শুরু করেন। রেশন ডিলারসিপ অ্যাপয়েন্টমেন্ট দেবার ব্যাপারটা কন্ট্রোলারকে বাদ দিয়ে সরাসরি মহকুমা শাসককে দেওয়া যায় কিনা সেটা ভাববার জন্য আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন না যে ভাবে টালবাহনা চলছে তাতে প্রশ্ন উঠেছে আদৌ অ্যাপয়েন্টমেন্ট হবে কিনা সন্দেহ। তা ছাড়া এই অঞ্চলের লোকেরা জেনুয়িন অধিকার থেকে বঞ্চিত হচ্ছে। প্রয়োজনীয়তা আছে বলে সেখানে ভেকেন্সি তৈরি হয়েছে অথচ ৪ বছর ধরে এই রকম টালরাহনা চলছে এই রকম কন্ট্রোলার এবং ইন্সপেক্টরের উৎকোচ গ্রহণের ফলে সঠিক লোক পাচ্ছে না। এটাকে সাপোর্ট মোটেই করা যায় না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই পশ্চিমবাংলায় ভি. ডি. ও. পারলারের দৌরাত্মে আমাদের বাংলা চলচ্চিত্র শিল্প একটা অত্যন্ত বিপদজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আগামী তিন দিন ধরে পশ্চিমবাংলায় সমস্ত সিনেমা হল, পশ্চিমবাংলায় সমস্ত রকম সুটিং, প্রতিটি স্টুডিও এবং ডাবলিং সমস্ত কিছু বন্ধ। আমাদের বাংলা চলচ্চিত্রের বাজার মাঝখানে ভাল উঠেছিল, কিছু

কিছু ভাল বাংলা ছবি বাজারে ভাল নাম কিনেছিল। উন্নত ছবি যেমন শত্রু, গুরুদক্ষিণা, ছোট বউ এই রকম কিছু ভাল বই বাংলা ছবির বাজারকে উন্নত করেছিল। কিন্তু ভি. ডি. ও. পারলারের দৌরাত্মে এমন পর্যায়ে পৌছেছে বাংলা ছবি যেই রিলিজ হচ্ছে ঠিক তার ২৪ ঘন্টা পরে ভি. ডি. ও. পারলারে ভি. ডি. ও. ক্যাসেটে দেখানো হচ্ছে। এই ভি. ডি. ও. ক্যাসেট বাজারে এমন ভাবে ছেয়ে যাচ্ছে যার ফলে বাংলা চলচ্চিত্রে একটা নাভিশ্বাস উঠেছে। যার জন্য কলিকাতার সমস্ত কলা-কুশলী, প্রযোজক, স্থানীয় শিল্পীরা আজকে মিছিল করে এসপ্লানেড ইস্টে আসছে। স্যার, আপনি চিন্তা করুন ৭২ ঘন্টা বাংলা চলচ্চিত্র বন্ধ হয়ে যাচ্ছে, সমস্ত সিনেমা হল বন্ধ হয়ে যাচ্ছে! আজকে স্যার আমার আবেদন হল এই পরিস্থিতিতে তথ্যমন্ত্রী হাউসে এসে অন্তত এই ব্যাপারে একটা বিবৃতি দিন। পশ্চিমবাংলার চলচ্চিত্র শিল্পকে কেন্দ্র করে এই রাজ্যের বহু মানুষের ভাগ্য এবং রুজি রোজগার জড়িয়ে আছে। মানুষের রুজি রোজগার জড়িয়ে থাকা সত্বেও বুদ্ধদেব বাবু যতটা রাজনৈতিক চিন্তা ভাবনার উপর জোর দিচ্ছেন ততটা তথ্য বিভাগের পেছনে জোর দিচ্ছেন না। স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এই ব্যাপারে তথ্যমন্ত্রীকে একটা বিবৃতি দিতে বলুন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উল্লেখ করছি। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা লক্ষ্য করছি যে আমাদের ভারতবর্ষের একটা রাজ্য রাজস্থানের ঝুঁনঝুঁন জেলায় সতীকে গৌরবান্বিত করার জন্য একটা মেলার আয়োজন করা হচ্ছে এবং সেই মেলার আয়োজন করছে কংগ্রেস। তাতে আমাদের আপত্তি নেই কারণ রাজ্যটা কংগ্রেসের।

কিন্তু কেন্দ্রীয় মন্ত্রীরা সেই সতী মেলাকে সমর্থন করছেন। 'ঐতিহাসিক সতী মন্দির বাঁচাও' নামে একটি কমিটি তৈরি হয়েছে, সেই কমিটি জেলা কর্তৃপক্ষ এবং সাংবাদিকদের বলছেন। আমাদের রাজ্যের কেন্দ্রীয় মন্ত্রী — বাণিজ্য দপ্তরের মন্ত্রী, তিনিও সমর্থন করছেন এবং প্রশংসা করছেন। তারা ঐ মন্ত্রীর কাছে একটি দরখাস্ত করেছিল, তিনি তাদের শুভেচ্ছা পাঠিয়েছেন। আমাদের রাজ্যের নির্বাচিত প্রতিনিধি, কেন্দ্রীয় মন্ত্রী তিনি এর প্রতি শুভেচ্ছা জানাচ্ছেন। স্যার, আমাদের বাংলার একটা ঐতিহ্য আছে, আমাদের এখানে রামমোহন, বিদ্যাসাগর জন্মে ছিলেন। কংগ্রেসের যে কালচার — ওরা হাসপাতালে ঘুষ দেয়, সতীর পক্ষে সমর্থন জানায়, সতী মেলার আয়োজন করে — সেই কালচার এইসব কাজের মধ্যে দিয়ে পালন করে চলেছে। ওরা ঘুষ দিচ্ছে, সমাজ বিরোধীদের নিয়ে রাজনীতি করছে, হাঙ্গামা করছে — এই হচ্ছে কংগ্রেসের কালচার, ওরা এই অবস্থাতে এখন এসে দাঁড়িয়েছে। কংগ্রেসের আগে সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে যে ভূমিকা ছিল, সেই কংগ্রেস এখন জমিদার, মহাজন, পুঁজিপতিদের প্রতিভু হয়ে দাঁড়িয়েছে। আমাদের এই বিধানসভা থেকে সতী মেলাকে গৌরবান্বিত করার ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রীরা যে ভাবে সমর্থন করছেন, তার প্রতি নিন্দা জানিয়ে একটি প্রস্তাব গ্রহণ করা দরকার।

**মিঃ স্পিকার ঃ** লক্ষ্মণ বাবু, কোনও কেন্দ্রীয় মন্ত্রী যদি সতী হতে চান, তাহলে তাতে আপনার আপত্তি কেন?

**শ্রী সাধন পান্ডে ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা এখানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় আইন-শৃঙ্খলা নিয়ে কথা বলছি। কিন্তু একটা-অভিনব ঘটনা ঘটছে আমরা দেখতে পাচ্ছি — আমরা হাউসে এ নিয়ে অনেকবার আলোচনাও করেছি। আমরা দেখতে পাচ্ছি, রুলিং পার্টি, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং সি. পি. আই.-এর একজন অপর জনকে বলছেন — ও হল গুন্ডা, বদমাস। ও মারা গেছে তার জন্য কোনও তদন্ত হবে না। স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী স্বয়ং এই কথা বলে দিলেন। স্যার, প্রিজন-এর মধ্যে, পুলিশ লক-আপের মধ্যে একজন বন্দী মারা গেল আর মুখ্যমন্ত্রী বলে দিলেন কোনও তদন্ত হবে না। আমরা এই সব ব্যাপার স্যাপার দেখতে পাচ্ছি। আমরা দেখছি, ওঁদেরই আর একটা দল — যাঁরা ফ্রন্টের মধ্যে আছেন — বললেন, না, না, ও তো শহীদ। আমরা দেখলাম দু পক্ষই হাসনাবাদের বিভিন্ন জায়গায় মিছিল করছে এবং বলছে, ও শহীদ, ও গুন্ডা। আমরা গতকাল দেখলাম আদালত একটি সুন্দর রায় দিয়েছেন, বলেছেন যে, থানার ও. সি.-কে ওখানে ঢুকতে দেওয়া হবে না। আমার জিজ্ঞাসা, এই ফ্রন্ট কি চলছে? এই সরকার কি চলছে? স্বরাষ্ট্র মন্ত্রী কোথায়? একজন থানার ও. সি. একজন বন্দীকে পিটিয়ে লক-আপের মধ্যে মেরেছে, একটা দল আর একটা দলের লোককে পিটিয়ে হত্যা করছে, একটা দল তারই শরিক আর একটা দলের লোককে বলছে গুন্ডা, বদমাস — আমরা এই সব দেখতে পাচ্ছি। মাননীয় আদালত রায় দিয়েছেন, সেখানে থানার ও. সি. ঢুকতে পারবে না। আমার প্রশ্ন, ওখানকার মানুষ বসবাস করবেন কি করে? মাঠে ময়দানে একদল আর একটা দলের বিরুদ্ধে লড়াই করছে আর হাউসের মধ্যে আমাদের বিরুদ্ধে — কংগ্রেসের বিরুদ্ধে — চীৎকার করছে, এই জিনিস আমরা দেখছি। মানুষ আপনাদের ক্ষমা করবে না। আপনারা স্বরাষ্ট্র মন্ত্রীর বিরুদ্ধে জেহাদ ঘোষণা করুন? সেই ক্ষমতা আপনাদের নেই। এক সময়ে আপনারা আমাদের লেজুড় হয়ে ছিলেন, এখন ওদের লেজুড় হয়ে আছেন। আজকে আপনারা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লেজুড় হয়ে ঘুরছেন নির্লজ্জ ভাবে।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কৃষ্ণনগর থেকে করিমপুর একটি দীর্ঘ রাস্তা রয়েছে। এই রাস্তাটি নাজিরপুর থেকে নাতিডাঙ্গা পর্যন্ত গিয়েছে।

[2-30 — 2-40 P.M.]

এই রাস্তা প্রায় ২১ কিলো মিটার, এই রাস্তায় বাস চলাচল ছাড়া অন্য কোনও

যোগাযোগ ব্যবস্থা নেই। কিন্তু ৩ মাস ধরে ওই এলাকায় বাস চলাচল বন্ধ হয়ে রয়েছে। ৪টি গ্রাম পঞ্চায়েতের ৫০ থেকে ৬০ হাজার লোকের এতে প্রচন্ড অসুবিধা হচ্ছে। সরকারের এ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছি। এলাকার জনসাধারণও সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিল যাতে ওখানে দ্রুত বাস চলাচল করে তার ব্যবস্থা করে। জনসাধারণের দাবি হচ্ছে ওই রাস্তাটিকে আরও উন্নত করতে হবে, ৮ ফুট চওড়া আছে অন্তত ১২ ফুট করতে হবে এবং এইভাবে যদি করা যায় তা হলে মানুষের সুবিধা হবে। এর ফলে মুর্শিদাবাদ জেলাতেও নানারকম অসুবিধা হচ্ছে। এই অবস্থায় আমি আবেদন করছি অবিলম্বে যাতে বাস চলাচল করে। মুর্শিদাবাদ জেলার নওদা থানার সংলগ্ন রাস্তাটি পিটি ওয়াশ করা হয়েছে ফলে অসুবিধা হচ্ছে। সুতরাং স্থানীয় জনসাধারণের দাবি যে রাস্তাটি ভালো ভাবে মেরামত করতে হবে, রাস্তাটি প্রশস্ত করতে হবে এবং যাতে অবিলম্বে বাস মালিকরা ওই রাস্তায় বাস চালায় তার জন্য চাপ সৃষ্টি করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ গোবিন্দ নস্কর গতকাল মেনশন এবং জিরো আওয়ার মেনশনে আপনি কিন্তু অনুপস্থিত ছিলেন। ভবিষ্যতে এরকম ঘটনা ঘটলে আমি আর ডাকব না।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** স্যার, আমি একটা মিটিংয়ে আটকে পড়েছিলাম। অ্যাসেম্বলি চলাকালীন অ্যাসেম্বলির মিটিং সবচেয়ে বেশি জরুরি। ভবিষ্যতে আর এরকম ঘটনা ঘটবে না। যাই হোক আমি এবার আমার মেনশন বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের উত্তর ২৪ পরগনা জেলায় সন্দেশখালি থানার দুর্গামন্ডপ এবং করাকাটি গ্রামে ২ হাজার মানুষ এখনও গৃহবন্দী অবস্থায় রয়েছেন। করাকাটি হাইস্কুলের ছাত্ররা ক্লাশে বসেছিল এমন সময়ে ওই স্কুলের মাস্টার খগেন বাবু বেশ কিছু লোক নিয়ে ১৫ জন ছাত্রের উপরে ঝাঁপিয়ে পড়েন এবং তাদের মারধোর করেন। এর ফলে বেশ কিছু ছাত্রকে খুলনা স্বাস্থ্য কেন্দ্রে ভর্তি করা হয়। তার মধ্যে সনৎ রায় বলে একটি ছাত্রের অবস্থা খুব খারাপ, যে কোনও মূহুর্তে মারা যেতে পারে। তার পরের দিন সুন্দরবন এলাকার ১০-১৫,জন ছাত্রের অভিভাবক এবং কিছু শিক্ষক মহল এর বিরুদ্ধে প্রতিবাদ করেন। কিন্তু দুঃখের বিষয় সন্দেশখালি জেলা পরিষদের কর্তা ব্যক্তিদের নেতৃত্বে একটি গুন্ডা বাহিনী ব্লক কংগ্রেস সভাপতির উপরে ঝাঁপিয়ে পড়েন এবং মারামারি হয়। এই ঘটনার পর থেকে সি. পি. এম.-এর গুন্ডারা করাকাটি গ্রামের ২ হাজার মানুষকে আটক করে রেখেছে। তাদের বাড়ি থেকে বেরুতে দিচ্ছে না। সোস্যাল বয়কট করেছে, স্কুল, কলেজ, হাসপাতাল, ফেরিঘাট এবং বাজার কোথাও যেতে দেওয়া হচ্ছে না। আপনি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন, মুখ্যমন্ত্রীকে বহুবার বলেছি কিন্তু ওনাকে দিয়ে কিছু হবে না। আপনি অধ্যক্ষ মহাশয়, আপনি দয়া করে এর একটা তদন্ত করুন কারণ সেখানে ২ হাজার মানুষ গৃহবন্দী অবস্থায় রয়েছে।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। উত্তর ২৪ পরগনায় জিরাটে ৩৩ কে. ভি. সাব স্টেশনে ব্রেক ডাউন কাজ করার জন্যে যখন তখন কর্মীদের রাস্তায় বেরুতে হয়। ঠিক এই রকমই ২রা জুন তারিখে বরাতে, জিরাট থেকে ১১-১২ কিলোমিটার দূরে কর্মরত অবস্থায় বিদ্যুৎ বিভাগের কর্মীর উপরে আক্রমণ করা হয়েছে।

তাদেরকে নিয়ে গিয়ে একটা আমবাগানে আটকে রাখে এবং বিভিন্ন ভাবে খবর দেওয়ার পরেও অফিসাররা আসে না। রাত্রি ৭টার সময় পুলিশ আসে এবং তাদেরকে উদ্ধার করে। আজকে তারা এইভাবে নিরাপত্তার অভাব অনুভব করছেন। হাবড়াতেও বিদ্যুৎ কর্মীরা নিরাপত্তার অভাব অনুভব করছেন এবং হাওড়ার সি. এল. ডি. দপ্তর থেকে নির্দেশ গেলে বিদ্যুৎ ছাঁটাই হয় এবং তার ফলে বিদ্যুৎ বিভাগের কর্মীরা জনগণের রোষের সম্মুখীন হয় এবং তারা নানাভাবে লাঞ্ছিতও হয়। সেখানকার অবরোধকারীরা বিদ্যুৎ বিভাগের কর্মীদের বিদ্রুপ করে বলেছিল যে এই রাজ্যে একজন চৌকিদারকে ধরে নিয়ে গেলে বিভাগীয় হস্তক্ষেপ হয় এবং সঙ্গে সঙ্গে তাদেরও উদ্ধার করা হয়। কিন্তু আপনাদের আফিসাররা উদ্ধার করতে এলেন না, আমরা আশা করেছিলাম তারা এলে একটা মীমাংসা হবে, কিন্তু তারা এলেন না। আপনাদের নিরাপত্তা আছে কি? আমি আপনার কাছে অনুরোধ করব বিদ্যুৎ কর্মীদের উপযুক্ত গাড়ি দেওয়া হোক এবং তাদের নিরাপত্তার জন্য পঞ্চায়েতের সহযোগিতায় ও পুলিশের সহযোগিতায় নিরাপত্তার ব্যবস্থা করা হোক।

**Shri Prabuddha Laha :** (Was not present)

**শ্রী মহম্মদ ফারুক আজম ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি অত্যন্ত লজ্জাজনক এবং উদ্বেগজনক বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী এবং আদিবাসী ও তফসিলি কল্যাণ দপ্তরের মন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় খাগড় গ্রাম পঞ্চায়েতে যেমন সাধারণ মানুষ বাস করেন তেমনি, সেখানে তিনটি হরিজন পরিবারও আছেন। কিন্তু বিগত কিছুদিন ধরে সেখানকার গ্রাম পঞ্চায়েতের প্রধান যিনি ব্লক কংগ্রেসের সভাপতি তিনি ঐ হরিজন পরিবারের উপর অত্যাচার চালিয়েছেন। ১৯৮৮ সালে পঞ্চায়েত নির্বাচনের পর এক হরিজন মহিলা শ্রীমতী অনিমা দাসকে প্রকাশ্য দিবালোকে বাজারের মধ্যে মারধোর করা হয়। সেই মহিলার অপরাধ হচ্ছে যিনি কংগ্রেসের প্রধান এবং যে এলাকা থেকে তিনি প্রতিনিধিত্ব করেছিলেন, সেই মহিলা যদি ঐ এলাকায় না দাঁড়াতেন তাহলে তিনি আনকন্টেস্টে নির্বাচিত হতেন, তাই তার উপর প্রকাশ্য দিবালোকে অত্যাচার চালিয়েছেন। আর একটি ঘটনা হচ্ছে ৩১ আগস্ট বসন্ত দাস নামে একজন হরিজন বিকলাঙ্গ, যার হাত নেই, তাকে প্রকাশ্য দিবালোকে বাজারে মারধোর করা হয়, সেই মারধোর করার কারণ জিজ্ঞাসা করলে দুষ্কৃতকারীরা বলে যে মালিকের হুকুমে তারা এই কাজ করছে। তাই বলব পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার

যেখানে আদিবাসী তপসিলিদের রক্ষার ব্যবস্থা করেন, সেখানে কংগ্রেস দ্বারা সুপরিকল্পিত ভাবে অত্যাচার চালাচ্ছে, তাই ইমিডিয়েট এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী সৌগত রায় :** স্যার, এই হাউসের আগে গত সংখ্যায় ইন্ডিয়ান টু ডে তে প্রকাশিত প্রাক্তন সেনা বাহিনীর অধ্যক্ষ জেনালের সুন্দরজী বোফর্স কামান কেনার ব্যাপারে যে সাক্ষাৎকার তার উল্লেখ করেছেন। আমি মনে করি এই সাক্ষাতকারের মধ্যে দিয়ে একটা অত্যন্ত বিপদজনক প্রবণতার লক্ষ্য করা যাচ্ছে। আমাদের সেনা বাহিনীর একটা অংশের মধ্যে আজকে রাজনীতি প্রবেশ করছে এবং সেনা বাহিনীর একজন প্রাক্তন প্রধান যেগুলি ক্লাসিফাইড সিক্রেট, তিনি সেইগুলি অবসর গ্রহণের পরে প্রকাশ করে দিচ্ছেন। আমি মনে করি এই ব্যাপারে সকলের এক হওয়া উচিত, — এটা সকলেরই বিপদ, — এবং সকলের এই ব্যাপারে সচেতন হওয়া উচিত। আমি আরও বলতে চাই জেনারেল সুন্দরজী বোফর্স কামান কেনার ব্যাপারের সিদ্ধান্তকে সমর্থন করেছেন। কিন্তু তার সঙ্গে সঙ্গে তিনি বলেছেন যে বোফর্স কামান কেনার কন্ট্রাক্ট বাতিল করে দেওয়া হয়েছে। দেশের যে থ্রেট পারসেপশন সেটা বাড়ত না, এই পারসেপশন বা এই অ্যাসেসমেন্ট সুন্দরজীর ঠিক নয়, আমাদের দেশে যখন ইন্ডিয়া এবং পাকিস্তানের মধ্যে সিয়াচীন নিয়ে লড়াই হচ্ছে তখন কামান কেনার ব্যাপারে সেখানে সুন্দরজীর এই অ্যাসেসমেন্ট অবজেক্টিভ নয়, সাবজেক্টিভ। আমি তাই বলতে চাই।

(গোলমাল)

লক্ষ্মী দে, তুমি তো বড় জোর বোম সম্বন্ধে জান, তুমি রসিদ বুকি নিয়ে বল, সাট্টা নিয়ে বল, তুমি বোফর্স কামানের কি জান, তুমি প্রেম চাঁদ বড়াল স্ট্রিট নিয়ে বল, তুমি বোফর্স কামান নিয়ে কিছু বলতে এসো না।

[2-40 — 2-50 P.M.]

আমি যেজন্য আজকে এই হাউসে এটা উল্লেখ করতে চাই জেনারেল সুন্দরজীর এই স্টেটমেন্ট আমি মনে করি দেশ বিরোধী। যে দুজন সেক্রেটারির নাম জড়িয়ে তিনি যে বিবৃতি দিয়েছিলেন ভাগ নগর এবং ভোরা তাঁরা ইতিমধ্যে তা অস্বীকার করেছেন এবং তার সঙ্গে সঙ্গে এই ব্যাপারে এই সুন্দরজী বাই ইমপ্লিকেশন প্রধানমন্ত্রীকে জড়াবার যে চেষ্টা করেছেন আমরা তাকে নিন্দা করি। এর আগে কখনও কখনও বিরোধী দল রিটায়ার্ড জেনারেলদের নিয়ে পলিটিক্স করার চেষ্টা করেছেন। আমাদের দেশ গণতান্ত্রিক দেশ, জেনারেলদের রাজনীতিতে কোনও স্থান থাকতে পারে না। তাই আমি মনে করি সব দলের মানুষের আজকে এই নিয়ে প্রতিবাদ করা উচিত। আমি আজকে কাগজে একটা রিপোর্ট দেখলাম সি. পি. আই. দলের পক্ষ থেকে এতে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। এই উদ্বেগ প্রকাশ করার জন্য আমি সি.

আই. দলকে ধন্যবাদ জানাই যে তাঁরা দেশপ্রেমিকের কাজ করেছেন সুন্দরজীর এই দেশদ্রোহী বৃতিকে বিরোধিতা করে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মিঃ স্পিকার, স্যার, একটা আশঙ্কাজনক বিষয়ে আমি সভার ষ্ট আকর্ষণ করতে চাই। গত কয়েক দিন ধরে কলকাতায় কিছু পোস্টার এবং ফেস্টুন খা যাচ্ছে। কোনও একটা গো রক্ষা সমিতি আচার্য বিনোবা ভাবের জন্ম দিনে কলকাতায় স্লটার হাউস আছে ডি. সি. দে রোডে যেটা পপুলারলি নোন অ্যাজ পিলখানা সেখানে রা ১১ তারিখ থেকে বিকাল ৪টা থেকে ৮টা পর্যন্ত অবরোধ করবেন বলে সেই ফেস্টুন ং পোস্টারে বলছেন। গোটা দেশে সাম্প্রদায়িক পরিস্থিতি যেখানে উত্তেজনা প্রবন সেখানে ই রকম একটা পোস্টার এবং ফেস্টুন কলকাতার বুকে নূতন করে অশান্তিকে ডেকে নতে পারে। আমার আশঙ্কা বাড়তি আরও এইজন্য যে ডি. সি. দে রোড যেখানে লখানা অবস্থিত সেটা বেলেঘাটা বিধানসভা অঞ্চলের মধ্যে পড়ে। কাজেই রাজ্য সরকার তে এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেন এবং এই রকম একটা সাম্প্রদায়িক উত্তেজনা প্রবন না কঠোর ভাবে হস্তক্ষেপ করে যাতে বন্ধ করেন তার জন্য আমি আপনার মাধ্যমে রাজ্য রকারের কাছে আবেদন জানাব।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর ষ্ট আকর্ষণ করতে চাই একটা জরুরি ব্যাপারে। আপনি নিশ্চয়ই জানেন যে পশ্চিমবঙ্গে কানও কোর্টেই নন-জুডিসিয়াল স্ট্যাম্প ৫, ১০, ১৫, ২০ টাকার পাওয়া যাচ্ছে না, তার লে এফিডেবিট ৫ টাকা থেকে ১০ টাকা হয়েছে, কিন্তু সেই ১০ টাকার স্ট্যাম্প না ওয়ার জন্য যারা লিটিগ্রান্ট পাবলিক তাদের আজকে ৩০/৩৫ টাকা দিয়ে স্ট্যাম্প কিনতে চ্ছ। এর ফলে জনগণের খুব কষ্ট এবং অসুবিধা হচ্ছে। এই বিষয়ে আপনার মাধ্যমে ননীয় অর্থমন্ত্রীকে বলছি তাড়াতাড়ি যাতে ৫, ১০ টাকার স্ট্যাম্প পাওয়া যায় তার ব্যবস্থা নি যেন করেন, এই বিষয়ে বিশেষ ভাবে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নারায়ণ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে হাসনাবাদ থেকে য়ালদহ পর্যন্ত সারা দিনে এবং রাতে একটা মাত্র ট্রেন সরাসরি যাতায়াত করে, অন্য কানও ট্রেনের ব্যবস্থা নেই। হাসনাবাদ থেকে বারাসাত পর্যন্ত ট্রেন সার্ভিস আছে, তাও খুব ম। এর ফলে ঐ অঞ্চলের মানুষের দুর্ভোগ অত্যন্ত বেশি।

এই নিয়ে হাসনাবাদ শিয়ালদহ প্যাসেঞ্জারস অ্যান্ড ভেন্ডারস অ্যাসোসিয়েশন-এর পক্ষ কে অনেক আন্দোলন করা হয়েছে। আজকে তারা শিয়ালদহ ডি. আর. এম. অফিসের মনে অবস্থান করছে। এই বিষয়টি নিয়ে এর আগেও আন্দোলন করা হয়েছে। জেনারেল

ম্যানেজার, ইস্টার্ন রেলওয়ের কাছে ডেপুটেশন দেওয়া হয়েছে এবং বসিরহাট মহকুমার মাননীয় বিধায়করাও সেখানে ছিলেন। পার্লামেন্টে এই নিয়ে অনেক প্রশ্ন উত্থাপন করা হয়েছে। বসিরহাট থেকে নির্বাচিত পার্লামেন্টের সদস্য তিনি কেন্দ্রীয় সরকারের রেলওয়ে বিভাগের সঙ্গে এই বিষয়ে আলাপ আলোচনা করেছেন। কিন্তু কিছুতেই কেন্দ্রীয় রেলওয়ে বিভাগের আর ঘুম ভাঙ্গছে না। তারা এইদিকে কোনও কর্ণপাত করছে না। সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কেন্দ্রীয় সরকারের রেলওয়ে বিভাগের সাথে যোগাযোগ করে, একটি ট্রেন চলছে, এটা ছাড়া আর একটি ট্রেন যাতে সরাসরি শিয়ালদহ থেকে হাসনাবাদ যাতায়াত করে তার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানব সেবার মূর্ত প্রতীক মাদার টেরিজা অসুস্থ হয়ে পড়েছেন। এতে আমরা অত্যন্ত উদ্বেগ অনুভব করছি। মাদার টেরিজার অসুস্থতা সারা ভারতবর্ষের মানুষের কাছে শুধু নয়, সারা বিশ্বের সমস্ত মানুষের কাছে দুঃখের কারণ হয়ে দাঁড়িয়েছে। আমি তাই অত্যন্ত বিনীত ভাবে আপনার কাছে বলতে চাই যে, মাদার টেরিজার চিকিৎসার জন্য বিশ্বের শ্রেষ্ঠ চিকিৎসক যেখানে যা আছে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে তাদেরকে এখানে এনে তাঁর চিকিৎসার ব্যবস্থা করা হোক। আপনি আমাদের সকলের তরফ থেকে তাঁর আরোগ্য কামনা করে একটি বার্তা পাঠিয়ে দিন তাঁর কাছে। এটা হলে আমরা সব চেয়ে বেশি খুশি হব। অবিলম্বে তাঁর সুস্থ দেহ কামনা করে বিধানসভার সকলের পক্ষ থেকে তাঁর কাছে একটি বার্তা পাঠানোর প্রস্তাব রাখছি।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয়ে আমরা সকলেই চিন্তিত এবং উনি তাড়াতাড়ি ভাল হয়ে উঠুন, সুস্থ থাকুন, এটা আমরা সবাই চাই। বার্তা পাঠাবার ব্যাপারে আমি অফিসকে বলে দিচ্ছি এবং অবিলম্বে বার্তা পাঠিয়ে দেবার ব্যবস্থা করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পিকার মহাশয়, একটু আগে আপনি আমাদের কাছে যে বিষয়টি উল্লেখ করলেন সেটা আমরা সকলেই গ্রহণ করেছি। মাদার টেরিজা অসুস্থ হয়ে পড়ায় ইতিমধ্যেই আমাদের স্বাস্থ্য মন্ত্রী তাঁকে দেখে এসেছেন এবং আমরা সকলেই তাঁর আরোগ্য কামনা করছি। স্যার, শুধু মাদার টেরিজা নয় — আমি আপনাকে বলছি, আজকে দিল্লিতে গণতান্ত্রিক মহিলা সমিতির ডাকে একটা সমাবেশ হচ্ছে। তাদের দাবি হচ্ছে — রাজীব গান্ধীর যে নীতি, অর্থনৈতিক নীতি, ভ্রান্ত শিল্প নীতি, শিক্ষা নীতির ফলে ভারতবর্ষের মানুষ আজকে বিপর্যস্ত, তাই তারা রাজীব গান্ধীর পদত্যাগ দাবি করেছেন। আজকে সেখানে তারা সমাবেশ করছেন। গত রাত্রে ৮ হাজার মহিলা সেখানে জড়ো হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে সংবাদপত্রের প্রতিনিধিদের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, এই মিছিলে যাবার জন্য আদিবাসী, তফসিলি হরিজন মহিলারা যখন ট্রেনে করে যাচ্ছিলেন তখন বিভিন্ন জায়গায় স্টেশনে রেলওয়ে প্রোটেকশন ফোর্স এবং কংগ্রেস (ই) বলে পরিচিত লোকেরা আক্রমণ

করেছে। সব চেয়ে বড় ঘটনা ঘটেছে ভাগলপুরে। সেখানকার রিজার্ভ কম্পার্টমেন্টটি খারাপ বলে ছেড়ে দিয়েছে এবং ট্রেনের অন্য কম্পার্টমেন্টে উঠতে দেয় নি। ভাগলপুর থেকে ১০০ জন মহিলা আসছিল। দিল্লিতে ৬০ জন মহিলা পৌঁছেছে, আর ৫০ জনের কোনও খোঁজ নেই। আমি এই কথা বলতে চাই, যিনি মহিলাদের জন্য অনেক ভাল ভাল কথা বলেন এবং আমেরিকার যে ইউনিভার্সিটির কোনও অস্তিত্বই নেই সেখানকার যিনি ডক্টরেট, সেই মহিলার কোনও কণ্ঠস্বর শোনা যাচ্ছে না। এর আগের দিন ওরা দুঃশাসনের কথা বলেছিলেন। দ্রৌপদীর বস্ত্র হরণ করলেন, অত্যাচার করলেন ইত্যাদি এই সব কথা বললেন।

[2-50 — 3-00 P.M.]

আমি জানি না এরা সবাই নপুংশক কিনা, আমি সেটা বলতে পারব না। কিন্তু স্যার, আমি একথা বলব যে, সমাজের অর্ধেক অংশ যে মহিলা সমাজ সেই মহিলাদের উপর ওরা অত্যাচার করেছেন। মুখে এখানে ওরা অনেক কথা বলছেন আর কাজে এইসব করছেন। এটা শুধু পশ্চিমবঙ্গের ব্যাপার নয়, গোটা ভারতবর্ষের ব্যাপার। গোটা ভারতবর্ষের নিঃস্ব মহিলারা তাদের দাবি আদায়ের জন্য, রাজীব গান্ধীকে হটানোর জন্য এবং গোটা ভারতবর্ষের সামনে তাদের কথা তুলে ধরার জন্য দিল্লিতে জমায়েত হয়েছিলেন, সেই মহিলাদের উপর আক্রমণ করা হয়েছে। আজকে কিন্তু স্যার, ওরা এ কথাটা এখানে একবারও বলছেন না। মাদার টেরিজার জন্য দেখছি ওদের অনেক দরদ, এই দরদ কাগজে ওদের কথা বের করার জন্য সেটা আমরা জানি। স্যার, এই মহিলাদের উপর হামলাকারিদের ওদের বাড়ির মহিলারা কবে তাড়িয়ে দেবেন জানি না। অবশ্য ওরা যে মহিলার নেতৃত্বে চলেন — রাজীব গান্ধী মহিলাদের শাড়ি দেবেন বলেছেন, মহিলা খুঁজে না পেয়ে ওরা কবে শাড়ি পরে ঘুরে বেড়াবেন জানি না। স্যার, ঘটনাটির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, আপনিও স্যার, সাবধানে থাকবেন কারণ এরা যে কোনও সময় যে কোনও কান্ড ঘটাতে পারেন।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রামপুরহাট সাব-ডিভিশনে গত ১ বছরের বেশি সময় ধরে এস. ডি. পি. ও. নেই ফলে সেখানকার অ্যাডমিনিস্ট্রেশন খুব খারাপ হয়ে পড়েছে। সাধারণ মানুষ থানায় গেলে বিচার পায় না। এ সম্পর্কে এস. ডি. ও.-কে বললে তাঁকে থানার ও. সি.-র সঙ্গে কথা বলতে হয়। এটা স্যার, খুবই দুঃখজনক ঘটনা। প্রশাসনিক সঙ্কট কাটিয়ে ওঠার জন্য অতি সত্বর যাতে সেখানে এস. ডি. পি. ও. পাঠানো হয় সেজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুষ শাসিত সমাজ

ব্যবস্থায় ও ধনতান্ত্রিক পরিকাঠামোয় মেয়েরা প্রতিদিন নানান ভাবে নির্যাতিত হচ্ছেন সেটা স্যার, আপনিও জানেন, আমরাও জানি। আমি এখন যে ঘটনাটির কথা উল্লেখ করছি সেটা আমার কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এ সম্পর্কে বেশ কয়েকটি প্রতিবাদী চিঠি মেয়েদের কাছ থেকে পেয়েছি। পর পর দু দিন আনন্দবাজার পত্রিকাতে একটি চিত্র সংবাদ প্রকাশিত হয় এবং সেই চিত্র সংবাদে দেখা যায় যে উত্তরবঙ্গের একটি পরিবহনের বাসে পলাশির কাছে তল্লাসির নামে যে রকম নক্কারজনক ভাবে মেয়েদের তল্লাসি করা হয় তা অত্যন্ত ঘৃন্য ও অমার্জনীয় অপরাধ। এই সংবাদটি চিত্রের মাধ্যমে পরিবেশিত হয়। স্যার, মেয়েদের প্রতিবাদের চিঠি এবং চিত্র সংবাদটি আমি আপনাকে দেব। এ সম্পর্কে আমার দাবি, যে সমস্ত পুলিশ এর সঙ্গে জড়িত তাদের অবিলম্বে শাস্তির ব্যবস্থা করা হোক। এর সঙ্গে আমার আরও দাবি, ভবিষ্যতে উত্তরবঙ্গের পরিবহনের বাসে তল্লাসির নাম করে যেন আর কোনওদিন মেয়েদের প্রতি অশালীন আচরণ পুলিশ এবং অফিসাররা না করতে পারেন। আমার দাবি, মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন।

আমি মনে করি এটা আমাদের কাছে অত্যন্ত লজ্জাজনক। যখন আমরা গোটা ভারতবর্ষে আন্দোলন করছি মেয়েদের অধিকার সম্পর্কে, এই পুরুষ শাসিত সমাজ ব্যবস্থার বিরুদ্ধে লড়াই করছি তখন এই ধনতান্ত্রিক পরিকাঠামোতে নারীরা নিপীড়িত হচ্ছে, নির্যাতিত হচ্ছে, পণ প্রথার স্বীকার হচ্ছে, আজকে আমাদের পথেঘাটে যদি অপমানিত হতে হয়, আমাদের উপরে অশালীন ব্যবহার করা হয়, তল্লাসির নামে যদি অশালীন ব্যবহার করা হয় তাহলে এটা অত্যন্ত অপমানকর ব্যবস্থা। সে জন্য আমি এই ছবিগুলি আপনার কাছে জমা দিতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী আজকে বিধান সভায় নেই, আমি ছবিগুলি আপনার কাছে দিচ্ছি তার কাছে পৌঁছে দেবার জন্য। ১৪ই আগস্ট এই ঘটনা ঘটেছে। যে সমস্ত পুলিশ অফিসার এবং পুলিশ কনস্টেবল পলাশি থানা থেকে এসে তল্লাসি করার নাম করে এই ধরণের অশালীন আচরণ করেছে তাদের বিরুদ্ধে যেন ব্যবস্থা গ্রহণ করা হয় এবং ভবিষ্যতে এই ধরণের তল্লাসি যাতে আর না হয়। যদি তল্লাসি করতে হয় তাহলে যেন মেয়ে পুলিশ দিয়ে তল্লাসি করা হয়। এই অনুরোধ আপনার কাছে করব।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সর্ব ভারতীয় স্বাক্ষরতা দিবস। আজকের এই দিনটি অত্যন্ত গুরুত্বপূর্ণ দিন। আমাদের রাজ্য সরকার যৌথভাবে কেন্দ্রের সঙ্গে সারা ভারতবর্ষে ন্যাশান্যাল লিটারেসি প্রোগ্রাম চালু করেছেন। সেই মিশনের আওতায় পশ্চিমবঙ্গের সমস্ত জেলায়, সমস্ত জায়গায় ন্যাশান্যাল লিটারেসি প্রোগ্রামের কাজ যেটা করা দরকার সেটা করা হচ্ছে। অত্যন্ত দুঃখের ব্যাপার যে গত ১।। বছর আগে সেন্টার থেকে এই প্রোগ্রামের জন্য দিল্লি থেকে টাকা পয়সা এসেছে কিন্তু পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত সেই সম্পর্কে বাস্তব স্কীম রচনা করা হয় নি। আমরা দেখছি যে সল্টলেক স্টেডিয়ামে মাননীয় মুখ্যমন্ত্রী একটা সম্মেলন ডেকেছিলেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ন্যাশান্যাল লিটারেসি মিশন বলছে যে সমস্ত

রাজনৈতিক দলের সংগঠনগুলি এই ন্যাশান্যাল লিটারেসি মিশনের সঙ্গে কাজ করবে। কিন্তু পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে সল্টলেক স্টেডিয়ামে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি তাদের ক্যাডারদের নিয়ে একটা কনফারেন্স করলেন। কিন্তু আমাদের রাজনৈতিক দলকে ডাকা হল না। স্যার, আমি আপনার অ্যাটেনশন ড্র করছি, আমাদের গণ সংগঠনগুলিকে এই কাজে লিপ্ত করা হচ্ছে না। এই রকম সঙ্কীর্ণ রাজনীতি এই রাজ্যে চলছে। কেরালায় দেখুন ১০০ পার্সেন্ট লিটারেসি, সেখানেও একটা বামপন্থী সরকার চলছে। কিন্তু পশ্চিমবঙ্গে দিল্লি থেকে টাকা আসছে, সেই টাকা তাদের খরচ করার ক্ষমতা হয় নি। লিটারেসির জন্য যে ক্যাম্পে তাতে নিজেদের পার্টির লোকদের ডাকা হচ্ছে। সল্টলেক স্টেডিয়ামে যে সম্মেলন ডাকা হয়েছে তাতে কংগ্রেসের কোনও এম. এল. এ., এম. পি. গ্রাম সভার কোনও সদস্যকে ডাকা হয় নি। স্যার, এই মিশনের ব্যাপারে আমি আপনার অ্যাটেনশন ড্র করছি। আপনি মুখ্যমন্ত্রীকে বলুন। আমি সরাসরি দিল্লি থেকে ১০০ সেন্টার নিয়ে এসেছি কলকাতায়। এই ১০০ সেন্টার ইমপ্লিমেন্ট করা হবে এবং সারা পশ্চিমবাংলায় এই সেন্টারগুলি কাজ করবে। কাজেই সমস্ত রাজনৈতিক দলকে নিয়ে এটা করা উচিত সঙ্কীর্ণ মনোভাবের উর্দ্ধে উঠে। ন্যাশান্যাল লিটারেসি মিশনের বিশ্ব স্বাক্ষরতা দিবসের এই পবিত্র দিনে যাতে সমস্ত রাজনৈতিক দলকে নিয়ে কাজ করতে পারে সেই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে আপনি একটা স্টেটমেন্ট দিতে বলুন।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০শে আগস্ট আমরা যে বন্‌ধ পালন করেছিলাম তাতে সমস্ত রাজনৈতিক দলের লোকেদের নিয়ে লোহারপুরে একটা মিছিল করেছিলাম। এখানে একটু আগে সাধান বাবু, সৌগত বাবু বললেন যে তারা গণতন্ত্রের কথা খুব মেনে চলেন। আপনারা জেনে রাখুন, আপনাদের ক্যাডাররা পর পর ১১টা বোম চার্জ করেছিল আমাদের মিছিলের উপরে। আপনারা আবার বলছেন যে আপনারা গণতন্ত্রে বিশ্বাস করেন। আপনাদের লোকেরা কি করছে সেটা একটু চিন্তা করুন। একটা শান্তিপূর্ণ মিছিল যাচ্ছিল সেই মিছিলের উপরে পর পর ১১টা বোম চার্জ যারা করেছিল আজ পর্যন্ত পুলিশ তাদের ধরে নি। স্যার, এরা কি রকম গণতন্ত্রে বিশ্বাসী এবং সত্যবাদী সেটা একটু দেখুন।

[3-00 — 3-10 P.M.]

আজকে আবার 'আজকাল' কি বলছে দেখুন প্রার্থী পদের জন্য কয়েকজন ভুয়ো এম. এল. এ.-কে নিয়ে চলে গেছেন। এরা আবার গণতন্ত্রে বিশ্বাস করেন। এদের দ্বারা দেশের উন্নতি হবে? সুতরাং গণতন্ত্রের হত্যা যাতে না হয় তার জন্য যেন তারা সংযত থাকেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে মাদার টেরিজা সম্পর্কে

মালোচনা হয়েছে। আমি এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে াই যাতে প্রতিদিন তাঁর সম্পর্কে একটা মেডিক্যাল বুলেটিন বের করার ব্যবস্থা করা হয়। কারণ নিয়ম আছে, যাঁরা গুরুত্বপূর্ণ ব্যক্তি তাঁদের সম্পর্কে তাঁরা অসুস্থ হলে এই রকম মেডিক্যাল বুলেটিন বের করার বিধি আছে। মাদার টেরিজা সম্পর্কে সমগ্র বিশ্ব আজকে উদ্বেগ প্রকাশ করছে। স্বাভাবিক ভাবে এই রাজ্যের সম্মানের প্রশ্ন এতে জড়িত রয়েছে। স্বাস্থ্য প্তরকে যদি এই সম্পর্কে নির্দেশ দেন যে প্রতিদিন সন্ধ্যা বেলা একটা করে মেডিক্যাল বুলেটিন প্রকাশ করতে তাহলে হাজার হাজার মানুষ যে উডল্যান্ডস নার্সিং হোমে ভীড় করছে, তারা আস্বস্ত হতে পারে। ঐ নার্সিং হোমে এত বেশি রাশ হচ্ছে যে কর্তৃপক্ষ সামলাতে পারছে না। এই সম্পর্কে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** 'সুদীপ বাবু ওটা গভর্নমেন্ট এবং মাদার টেরিজার উপর ছেড়ে দিন। কারণ ওঁরা অন্য টেম্পারামেন্টের লোক। ওঁরা মেডিক্যাল বুলেটিন ব্যাপারটা পছন্দ নাও করতে পারেন। এখান থেকে সিদ্ধান্ত নেওয়াটা ঠিক হবে না।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ক্যানিং থানার ঘুটিয়াশরিফের ওয়াজেদ আলি সর্দার, যিনি দক্ষিণ ২৪ পরগনা ডি. এম. অফিসে কাজ করেন এবং ফেডারেশন করেন। তিনি যখন অফিস আসছিলেন তখন সি. পি. এম.-এর ৭/৮ জন গুন্ডা তাকে ধোয়াঘাটা প্রাইমারি স্কুলে মারতে মারতে ধরে নিয়ে যায়, এবং তার হাত দুটো দা দিয়ে কেটে ফেলার ব্যবস্থা হচ্ছিল। সেই সময় স্থানীয় কিছু ছেলে সাহসের সঙ্গে সেই সি. পি. এম. গুন্ডা বাহিনীর হাত থেকে তাকে উদ্ধার করে। যেহেতু ওয়াজেদ আলি সর্দার দক্ষিণ ২৪ পরগনা ডি. এম.-এর ডিপার্টমেন্টাল স্টাফ, সেই জন্য ডি. এম., এস. পি.-কে ঘটনাটি জানান। কিন্তু আজ পর্যন্ত সেই সব গুন্ডাদের অ্যারেস্ট করা হয় নি এবং ওয়াজেদ আলি সর্দার বাড়ি ফিরতে পারছে না। সুতরাং যাতে সেই সব দুর্বৃত্তরা গ্রেপ্তার হয় তার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১লা সেপ্টেম্বর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কল্যাণী থানার অন্তর্গত গয়েশপুর হেলথ সেন্টার উদ্বোধন করতে গিয়েছিলেন। সেখানে হাজার হাজার মানুষ উৎসাহ নিয়ে উপস্থিত হয়েছিলেন সেই উদ্বোধন দেখবার জন্য। আর কংগ্রেস থেকে দল ছাড়া মাছের মত ২৯ জন লোক আগ্নেয়াস্ত্র নিয়ে, লাঠি সোঁটা নিয়ে সেই মিটিং আক্রমণ করার জন্য এগিয়ে আসে।

বাছা বাছা সব ওয়াগন শিল্পী, যারা রাত্রিবেলা ঐ কাজ করে তারা ওখানে আইন-

শৃঙ্খলা ভাঙ্গতে গেছিল। একটা হেলথ সেন্টার, যার দ্বারা হাজার হাজার মানুষের উপকার হয়, চিকিৎসা হয়, সেরকম একটা হেলথ সেন্টার উদ্বোধন করতে গিয়ে স্বাস্থ্য মন্ত্রী যখন হাজার হাজার মানুষকে নিয়ে সেখানে মিটিং করছিলেন তখন ঐ রকম মাত্র ২৯ জন লোক, যারা পরে ১৯ জন হয়ে যাবে, তারা আগ্নেয়াস্ত্র নিয়ে শান্তিপূর্ণ মিটিংটি আক্রমণ করে। কিন্তু হাজার হাজার মানুষ তাদের ধাওয়া দিলে তারা লাঠি সোঁটা ফেলে দৌড় দেয়। তারা ওখানে পুলিশকে উত্তেজিত করে গুলি চালাতে বাধ্য করতে চেয়েছিল। স্যার, আজকে ওঁরা চাইছেন রাজ্যের আইন-শৃঙ্খলা ভেঙ্গে পড়ুক। অবশ্য ওঁরাই হচ্ছেন মেকার আইন-শৃঙ্খলা ভাঙ্গার। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বলছি যে, আজকে ওঁরা প্ল্যান প্রোগ্রাম নিয়েছেন আইন-শৃঙ্খলা ভাঙ্গার এবং ওঁরা আইন-শৃঙ্খলা ভেঙ্গে দেখাতে চাইছেন যে, এই রাজ্যে আইন-শৃঙ্খলা নেই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, দু দিন আগে এই বিধানসভায় আমরা সাংবাদিকদের ওপর নিগ্রহের ব্যাপারে উদ্বেগ প্রকাশ করেছিলাম। আমরা আশ্বস্ত হয়েছিলাম যখন তথ্য মন্ত্রী বলেছিলেন, — আর সাংবাদিক নিগ্রহের ঘটনা ঘটবে না। আমরা আরও খুশি হয়েছিলাম যখন সাংবাদিক নিগ্রহের ব্যাপারে মুখ্যমন্ত্রী তাঁর পার্টির লোকেদের তিরস্কার করেছিলেন। আমরা সব চেয়ে বেশি খুশি হয়েছিলাম যখন মুখ্যমন্ত্রী সাংবাদিকদের একটা ডেলিগেশনকে বলেছিলেন, "এই ধরণের ঘটনা আমরা সমর্থন করি না"। কিন্তু তারপরে আজকে সংবাদপত্রে দেখলাম গতকাল সি. পি. এম. নেতা, ডি. ওয়াই. এফ. — ডেমক্রেটিক ইউথ ফেডারেশন অফ ইন্ডিয়ার সর্ব ভারতীয় সাধারণ সম্পাদক, লোকসভার সদস্য উলুবেড়িয়ার, সেই ভদ্রলোক বক্তৃতা দিচ্ছিলেন ডি. ওয়াই. এফ.-এর একটি সভায় এবং সব চেয়ে লজ্জার কথা হচ্ছে তিনি সাংবাদিকদের 'পতিতা' বলে উল্লেখ করেছেন এবং বলেছেন, — সাংবাদিকরা আমাদের বিরুদ্ধে লেখে, তার কারণ আমরা সাংবাদিকদের কালার টি. ভি. দিতে পারি না, এয়ারপোর্ট হোটেলে খাওয়াতে পারি না। স্যার, আমি মনে করি ডি. ওয়াই. এফ. তথ্য সি. পি. এম. নেতার ঐ বক্তব্য সাংবাদিকদের সম্মানের প্রতি চরম আঘাত। আমি মনে করি না পশ্চিম বাংলার কোনও সাংবাদিককে লোভ দেখিয়ে, প্রলভন দেখিয়ে বশ করা যায়। আমার আশঙ্কা মুখ্যমন্ত্রী যখন চাইছেন সাংবাদিকদের ওপর নিগ্রহ বন্ধ হোক, তখন সি. পি. এম.-এর একজন রেসপন্সিবল — দায়িত্বশীল — লোকের কাছ থেকে যদি এই রকম দায়িত্ব জ্ঞানহীন, নিচ বক্তব্য বেরিয়ে আসে তাহলে প্ররোচনার সৃষ্টি হবে এবং গুন্ডা থেকে সদ্য যারা ক্যাডার হয়েছে তারা সাংবাদিকদের ওপর আঘাত করবে। তাই স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে এবং সি. পি. এম. নেতৃত্বের কাছে আবেদন করতে চাই যে, সাংবাদিকদের বিরুদ্ধে এই ধরণের প্ররোচনামূলক বক্তব্য বন্ধ করুন। এর আগে বামফ্রন্ট সরকারের এক মন্ত্রী সাংবাদিকদের বিরুদ্ধে একটা কথা বলে আমেরিকা চলে গিয়েছিলেন। ব্যাপারটা চাপা পড়েছিল। যখন প্রতিদিন সাংবাদিক নিগ্রহের ঘটনা ঘটছে তখন দায়িত্বশীল লোকেরা যদি এই

ধরণের কথা বলেন — কাগজে সেটা বেরিয়েছে, এই রকম কথা যে কোনও দায়িত্বশীল ব্যক্তি বলতে পারেন তা আমি ভাবতে পারি না। আমি আশা করব এই সভার সকল সদস্য এই ঘটনার নিন্দা করবেন এবং সি. পি. এম.-এর দায়িত্বশীল নেতারা সাংবাদিকদের সম্পর্কে এই ধরণের অপমানকর কথা আর কোনও দিন যাতে না বলেন তার জন্য সি. পি. এম. নেতৃত্ব ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, মাননীয় বিধায়ক সৌগত বাবু যে বিষয়টা বললেন, সেটার সম্বন্ধে আমি দুটো কথা বলতে চাই। মিটিংটায় আমি ব্যক্তিগত ভাবে উপস্থিত ছিলাম। সবকটি সংবাদপত্রের রিপোর্টাররাই সেখানে উপস্থিত ছিলেন। কিন্তু একটা ছাড়া আর কোনও সংবাদপত্রে সৌগত বাবু যা বললেন তা বের হয় নি। বেরিয়েছে একটা বিশেষ সংবাদপত্রে। বক্তা ওখানে ঐ বক্তব্য বলেন নি। একটা সংবাদপত্রে ভুল ভাবে তাঁর বক্তব্য প্রকাশিত হয়েছে। যদি বক্তা ঐ কথা বলতেন তাহলে সেটা একটা গুরুতর অভিযোগ হত এবং তা তাহলে নিশ্চয়ই সব সংবাদপত্রেই বেরত। সব সংবাদপত্রই তা ছাপত। আমি সভায় উপস্থিত ছিলাম, সেখানে ঐ কথা বলা হয় নি, একটি সংবাদপত্রে ভুল সংবাদ বেরিয়েছে। হয়ত সেই সংবাদপত্রের সাংবাদিক ভুল বুঝেছেন। সৌগত বাবু যা বললেন তা ঠিক নয়। ঐ জাতীয় ঘটনা ঘটে নি, সৌগত বাবুর উত্তেজিত হবার মতো কিছু ঘটে নি।

## (Including Adjournment)

[3-10 — 3-45 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার এলাকার একটি করুণ ঘটনা এই হাউসে উল্লেখ করতে চাই। আপনি জানেন, রাজাবাজার অঞ্চল হচ্ছে মুসলিম প্রধান অঞ্চল। সেই মুসলিম প্রধান অঞ্চলের মধ্যে একটি মেয়ে যার নাম হচ্ছে মুস্তারি বেগম, যে স্কুল ফাইনাল পাশ করে সি. এম. ও. গার্লস স্কুলে ১২ ক্লাসে পড়ত, গত ২ দিন আগে সামান্য একটা জল-কলের ঝগড়াকে কেন্দ্র করে কিছু সমাজ বিরোধী সেই মেয়েটির বাড়ির মধ্যে ঢুকে পড়ে সেই মেয়েটিকে দৈহিক অত্যাচার করে। মুসলিম মেয়েদের উপর এই রকম ঘটনা ইদানিংকালে ঐ অঞ্চলে আমি দেখি নি। ঐ মেয়েটি এই লজ্জার হাত থেকে বাঁচার জন্য বিষ খায়। গতকাল সকালবেলা মেয়েটি মারা যায়। মারা যাবার কথা বাড়ির লোকেরা লজ্জায় কাউকে বলে নি। পুলিশ এ ব্যাপারে কয়েকজনকে গ্রেপ্তার করেছে এবং আরও কয়েকজন গ্রেপ্তার হতে বাকি আছে। আমার বিশ্বাস পুলিশ তাদেরও গ্রেপ্তার করবে। আমি কিন্তু এইজন্য উল্লেখ করতে চাইছি না। আমি উদ্বিগ্ন হয়ে পড়ি যখন দেখি সমস্ত ঘটনা ছোটখাট সমাজ বিরোধীদের লড়াইকে কেন্দ্র করে কিংবা রাজনীতির ঘটনাকে কেন্দ্র করে কিংবা মহিলাদের উপর অত্যাচারকে কেন্দ্র করে সকল সংবাদপত্র কলম ধরে, কিন্তু এক্ষেত্রে এখনও পর্যন্ত সংবাদপত্র নীরব। এমন কি উর্দু সংবাদপত্র যারা উর্দু ভাষী লোকেদের জন্য চোখের জলে

কাগজ ভাসিয়ে ফেলেন তারাও পর্যন্ত কলম ধরেন নি। সমগ্র রাজাবাজার অঞ্চলে সমাজ বিরোধীদের দেখি ব্ল্যাক ফ্ল্যাগ। আরও উদ্বেগের কথা, লজ্জার কথা, যে এই কংগ্রেস দল ঐসব সমাজ বিরোধীদের পক্ষে। এই কংগ্রেস রাজাবাজার অঞ্চলে বিকালবেলা এদের হয়ে মিছিল করেছেন। আমরা কোথায় আজকে দাঁড়িয়ে আছি? যেখানে এই সমস্ত সমাজ বিরোধীরা নারীর উপর অত্যাচার করল এবং মেয়েটি এর জন্য মারা গেল সেই দুঃখজনক ঘটনাকে কেন্দ্র করে সমাজ বিরোধীদের হয়ে মিছিলের জন্য কংগ্রেস রাস্তায় নামতে পারে — একথা ভাবতে লজ্জা হয়, ঘৃণা হয়। তাই আমি অনুরোধ করছি, কংগ্রেসকে এ ব্যাপারে সতর্ক করা হোক এবং সমাজ বিরোধীদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে একটি বিশেষ সমস্যা তথা সকলের সমস্যা নিয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে জানেন, কলকাতা হচ্ছে যানজটের জায়গা। হাওড়া ব্রিজের যানজট শুধু এম. এল. এ.-দের সমস্যা নয়, সমস্ত মানুষের সমস্যা। হাওড়ার যানজট-এর জন্য প্রতিটি যাত্রী ভীষণ অসুবিধায় পড়ছে। এই যানজট নিরসনের জন্য — আপনি জানেন — নির্দিষ্ট সময় আছে। এই সময়ের মধ্যে ভিহিকিল, লরি, ঠেলা হাওড়া ব্রিজ ক্রস করতে পারে না। আজকে অত্যন্ত দুঃখের বিষয়, দুটি সমস্যা আমাদের চোখের সামনে এসে পড়ছে। আজকে আমি পারসোনালি ইনভলভড হয়েছিলাম। নির্দিষ্ট সময় হচ্ছে সকাল ৮ থেকে ১১টা এবং বিকাল ৪টা থেকে রাত্রি ৮, এই সময়ের মধ্যে কোনও লরি ঠেলা যেতে পারবে না। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, যারা কর্তব্যরত পুলিশ তারা ঐ সময়ের মধ্যে উৎকোচ নিয়ে বিশেষ ইন্টারেস্টে সেই লরি ঠেলা ছাড়ে, যার ফলে হাওড়া ব্রিজ যানজট হয়ে যায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিজে যখন বেলা ১০টার সময় আমাদের সভায় যাচ্ছিলাম, আমি নিজে নেমে জিজ্ঞাসা করেছিলাম যে লরি গুলি এখন যাচ্ছে কেন? পুলিশ বলে যে ওটা ৪ চাকার, অর্থাৎ ৬ চাকার না হলে হবে না। শক্তিমান ট্রাক গুলি দোতলার সমান মাল নিয়ে যাচ্ছে, ওটা লরি নয়? ম্যাটাডোর গুলি অনেক বেশি মাল নিয়ে যাচ্ছে। আজকে একটা আতঙ্কজনক পরিস্থিতির মধ্যে দিয়ে ট্যাঙ্কারগুলি যাচ্ছে। তাহলে হোয়াট ইজ দি ডেফিনেশন অফ ব্যান ডিউরিং দি রেসট্রিকটেড পিরিয়ড? এটা মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়কে মনে করিয়ে দিতে চাই, তা না হলে ঐ আইনের ফাঁকের মধ্যে দিয়ে উৎকোচ গ্রহণের মধ্যে দিয়ে হাওড়া ব্রিজ নষ্ট হচ্ছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব নির্দিষ্ট সময়ে যেন কোনও মতে হাওড়া ব্রিজের উপর দিয়ে ঐ সব যানবাহন চলাচল না করে। তৃতীয় কথা ব্যান্ড টাইমের মধ্যে নির্দিষ্ট সময়ে যেন কোনও রকম লরি, পাশ না করে, ঠেলা গাড়ি না চলাচল করে, বড় কোনও শক্তিমান গাড়ি না যায়। না হলে যে জঞ্জাল দূর করার জন্য প্রচেষ্টা কিছু কিছু নেওয়া হয়েছে তা কিছুতেই সাকসেস ফুল হবে না। পরিবহন মন্ত্রী মহাশয় হাওড়া ব্রিজের সম্বন্ধে বিশেষ টাক্স ফোর্স গঠন করে, বিশেষ সিদ্ধান্ত গ্রহণ করে নজর দেন।

**মিঃ স্পিকার :** মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় একটি নোটিশ দিয়েছেন মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহার বিরুদ্ধে। তিনি প্রবুদ্ধ লাহা মহাশয়কে দিতে গিয়েছিলেন কিন্তু মাননীয় প্রবুদ্ধ লাহা সেটা নিতে অস্বীকার করেছেন। এই ভাবে কোনও মেম্বারের বিরুদ্ধে কিছু তোলা যায় না। খবরের কাগজের রিপোর্টের উপর ভিত্তি করে তোলা উচিত নয়। ওসবের সঙ্গে পার্লামেন্টারি অ্যাক্টের কোনও সম্পর্ক নেই। এই জন্য অনুমতি দেওয়া হল না। এখন বিরতি, আবার আমরা পৌনে ৪ টার সময় মিলিত হব।

**(At this stage the House was adjourned till 3.45 P.M.)**

[3-45 — 3-50 P.M.] (After Adjournment)

## LEGISLATION

**The West Bengal Co-operative Societies (Amendment) Bill,1989.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to introduce The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1989.

**..... (Secretary then read the Title of the Bill) .....**

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to move that The West Bengal Co-operative societies (Amendment) Bill, 1989 be taken into consideration.

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯' যেটা আজকে সভায় আলোচনার জন্য এবং পাস হবার জন্য এনেছেন, এই প্রসঙ্গে আমি দুই একটি কথা বলতে চাইছি। মূলত বিলটার মধ্যে যা কিছু অ্যানোমালি আছে সেগুলো দূর করতে উনি এই অ্যামেন্ডমেন্টটা এনেছেন এবং সেন্ট্রাল গভনর্মেন্টের নির্দেশ অনুযায়ী কো-অপারেটিভ ইয়ার জুলাই থেকে এপ্রিলে এগিয়ে আনার কথাও এই অ্যামেন্ডমেন্টে বলা হয়েছে। নোমিনাল মেম্বারশিপ, যা আগে প্রচলিত ছিল, সেই নোমিনাল মেম্বারশিপ সম্বন্ধে যা বলা হয়েছে সেটাও আমি সমর্থন করি, কারণ এতে অনেক সাধারণ মানুষ উপকৃত হবে। কিন্তু স্যার, একটি জিনিস আমার কাছে খুব একটা পরিষ্কার নয়। সেটা হল, —

The Government has decided to set up Co-operative from audit to administration.

এই একটি ব্যাপারে একটু পরিষ্কার হওয়া দরকার, কারণ এর অর্থ আমাদের কাছে বোধগম্য নয়। ১৯০৪ সাল থেকে যা চলে আসছে, আজকে কি কারণে মন্ত্রী মহাশয়ের মাথায় অ্যাডমিনিস্ট্রেশন থেকে অডিটকে সেপারেট করবার চিন্তাটা এল? আর এই অ্যামেন্ডমেন্ট আসার আগেই বোধ হয় ডিপার্টমেন্টে অলরেডি অডিট এবং অ্যাডমিনিস্ট্রেশন আলাদা হয়ে গেছে। অ্যাডমিনিস্ট্রেশন থেকে অডিটের এই যে সেপারেশন, এটা সরকার কেন ভাবলেন এটাই আমাদের পরিষ্কার হওয়া দরকার।

[3-50 — 4-00 P.M.]

যদি অডিটকে আলাদা করতে হয় তাহলে ফিনান্স অডিট আছে, সেইখানে এই জিনিসটা ছেড়ে দেওয়া যেতে পারে। ফিনান্স অডিট আমাদের ট্রেজারি অডিট তো ছাড়াই করছে। আলাদা করে একটা অডিট সেল তৈরি করে তার ডিরেক্টর বসিয়ে তাকে আলাদা প্রশাসক করা হচ্ছে কেন এটা আমার মাথায় আসছে না। এটা আমি মনে করি যে সরকার আর একটা মাথা ভারি প্রশাসন চাপিয়ে দেবার চেষ্টা করছে এবং এতে কিছু কমরেড চাকুরি-বাকুরির সুযোগ পাবে — সেটা তৈরি করে দেওয়া হচ্ছে। কারণ এটা আলাদা করে ফিনান্স অডিট করানো যেতে পারত। আরও একটা সেকশন তৈরি করে নূতন কিছু চাকুরির সুযোগ করে দিতে হবে, কারণ কিছু কমরেড দাদাদের কাছে জিন্দাবাদ-জিন্দাবাদ করছে তাদের চাকুরি দিতে হবে। ফলে এর মাধ্যমে গভর্নমেন্টের নূতন করে খরচ বাড়ানো হচ্ছে। ফলে আমি মনে করি এতে আমাদের মত থাকা উচিত নয়। আসল কথা হচ্ছে, এই দপ্তরের যিনি মন্ত্রী তাঁর দলের রাজ্য সম্পাদক মন্ডলীর সদস্য ও একজন সর্বচ্চ ক্ষমতা সম্পন্ন নেতার ভাই যিনি এখানে চিফ অডিটর পদে নিযুক্ত আছেন তাঁকে এই পোস্ট দেবার জন্য রাতারাতি এই পোস্ট তৈরি করা হল, এই পোস্ট ক্রিয়েট করা হল। এই পোস্ট দেওয়া গেলে তাঁকে তাহলে রাজ্য সম্পাদককে খুশি করা যাবে এই আশায় তিনি এটা করার চেষ্টা করলেন। কিন্তু বাদ সাধলেন ডিপার্টমেন্টাল সেক্রেটারি, তিনি বললেন আই. এ. এস. না হলে এই পদ দেওয়া যায় না। তারপর তিনি রিটায়ার করলেন এবং এখন তিনি এক্সটেনশনে আছেন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন ওই রাজ্য সম্পাদক মন্ডলীর ভাই চিফ অডিটর থেকে রিটায়ার করে অ্যাডিশনাল ডিরেক্টর অফ অডিট পদে এখনও বহাল আছেন। যেহেতু তিনি মন্ত্রী, ভক্তি বাবু চেষ্টা করলেন এটা করা দরকার। কিন্তু ডিপার্টমেন্টাল সেক্রেটারি বাধা দিলেন, বললেন আই. এ. এস. না হলে হবে না। সুতরাং সে গুড়ে বালি পড়ে গেল, করা গেল না। আমি আপনার কাছে জানতে চাই এই রেজিস্টারের হাত থেকে ক্ষমতাটাকে কেড়ে নেওয়া হচ্ছে কেন? আজকে রেজিস্টারের ক্ষমতাটাকে খর্ব করে আলাদা করে অডিট ডিপার্টমেন্ট করে দেওয়া হচ্ছে নিচের তলার সমস্ত দুর্নীতিকে ঢাকবার জন্য। নিচের তলার সমস্ত দুর্নীতি

— সার চার্জ বা অন্য যে কোনও পেনাল মেজার এত দিন কে নিত? রেজিস্টার নিজে। এখন রেজিস্টার সেটা নিতে পারবেন না। তাঁর নোটিশে আনা হলে সেই ব্যাপারে তাঁর শাস্তি দেবার ক্ষমতা নেই। নিচের সোসাইটিগুলি এত দিন তাদের জবাবদিহি করতে হত ডাইরেক্টর অফ রেজিস্টারের কাছে, এখন ওই অডিটরের কাছে যেত না। অডিট করে তার রিপোর্ট তাঁর দপ্তরে এখন যাবে। দুর্নীতির ব্যাপারে, সার চার্জের ব্যাপারে, কোরাপশনের ব্যাপারে সোসাইটির অফিস বেয়ারাদের বিরুদ্ধে কোনও রকম শাস্তি দেবার ব্যবস্থা রেজিস্টারের নেই এই ব্যবস্থায়। তাই এই নূতন করে একটা পদ তৈরি করে রেজিস্টারের পদের ক্ষমতাকে খর্ব করা হচ্ছে বলে আমি মনে করি। অনেক ডিফেকশন দেখা যায় ওই রকম নিচের সোসাইটিগুলিতে, ভুরি ভুরি চুরি হচ্ছে। সংবাদপত্রে দেখা যায় এক একটা এলাকা থেকে খবর আসছে এই সোসাইটিগুলি একটা দুর্নীতির আখড়া তৈরি হয়েছে। কিন্তু এই সোসাইটিগুলিকে কিছু করবার ক্ষমতা রেজিস্টারের থাকল না, এখানকার অফিস বেয়ারাদের রেজিস্টার কিছু করতে পারবে না যতক্ষণ না ডিরেক্টর অফ অডিট রিপোর্ট দিচ্ছে। এখানে যে বাস্তু ঘুঘুর বাসাগুলি হয়েছিল, এই যে ছোট ছোট সোসাইটিগুলিতে লক্ষ লক্ষ টাকা নয়ছয় করছে এই ক্ষেত্রে বাস্তু ঘুঘুর বাসার উপর আরও কায়েমী স্বার্থ চাপিয়ে দেওয়া হচ্ছে। কারণ রেজিস্টারের কোনও রকম ক্ষমতা নেই, কো-অপারেটিভের কাছ থেকে অডিট ডিরেক্টরেটের কাছে চলে গেল। স্যার, উনি বলেছেন যে সুন্দর একটা প্রশাসন তৈরি করতে চান, দুর্নীতি মুক্ত প্রশাসন করতে চান। কিন্তু আমরা এই সমবায়ে কি দেখছি? যে দিন থেকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে সেই দিন থেকে বামফ্রন্টের কোনও এক শরিক সমবায় দপ্তরের ক্ষমতা ভোগ করছে।

সেখানে কি করছেন? স্যার, দুর্নীতি মুক্ত করতে গিয়ে আমরা দেখছি আরও বেশি দুর্নীতির পাঁকে নিমজ্জিত হয়ে গেছেন এই দপ্তরের মন্ত্রী। এই মন্ত্রীর যে চেলা চামুন্ডা আছে, দলের সাঙ্গ পাঙ্গরা আছে, তারা সমস্ত দপ্তরকে দুর্নীতিতে ঘিরে ফেলেছে। আপনি আলাদা অডিট, আলাদা অ্যাডমিনিস্ট্রেশন করার জন্য এখানে অ্যামেন্ডমেন্ট আনছেন। এই সভায় দাঁড়িয়ে আমি বলছি. ওয়েস্ট বেঙ্গল সেন্ট্রাল কো-অপারেটিভ ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কে এখনও পর্যন্ত ১৯৭৭ সাল থেকে কোনও নির্বাচন হয় নি। আজ পর্যন্ত আপনি সেখানে কোনও নির্বাচন করলেন না। আপনি দুর্নীতি দূর করতে চাইছেন। এই কো-অপারেটিভ ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কে ১৯৭৭ সাল থেকে আপনি কোনও নির্বাচন করান নি, সেখানে বার বছর ধরে ক্ষমতায় বসে আছেন। এই বিধানসভার একজন সদস্য, নলিনী বাবু, তিনি চেয়ারম্যান হিসাবে সেখানে বসে আছেন। ওখানে আপনি কোনও নির্বাচন করছেন না কেন? কেন নির্বাচন করে তুলে দিচ্ছেন না সাধারণ মানুষের কাছে? কোর্টের অর্ডারে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে ইলেকশন হচ্ছিল না, সেখানে দেখলাম ইলেকশন হল। সেখানে কি করে হল? এই ক্ষেত্রে যেহেতু আপনার দলের লোক চেয়ারম্যান হয়ে বসে আছেন, সেজন্য সেখানে কোনও নির্বাচনের ধার ধারছেন না। ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশনের একটা অদ্ভুত কাহিনী আছে। এখানে একজন অফিসার দিনের পর দিন পোষ্য পুত্র হয়ে বসে আছেন। এই পোষ্য পুত্র বিভিন্ন জায়গায় যে সব সম্মেলন হয়, সেখানে টাকা তুলে দেন,

সেজন্য তাঁকে সরানো হবে না। এই বিধানসভায় দাঁড়িয়ে এই অফিসারের বিরুদ্ধে দিনের পর দিন আমরা চীৎকার করেছি যে, এই কোরাপ্ট অফিসারকে ডিপার্টমেন্ট থেকে সরান। কিন্তু তাঁকে সরানো হবে না। কেন না, তাঁর সঙ্গে এই দপ্তরের কিছু কর্তা ব্যক্তির সঙ্গে যোগাযোগ আছে, পার্টি ফান্ডে ভাল টাকা তুলে দেন। মন্ত্রী মহাশয় দুর্নীতি মুক্ত প্রশাসন করার জন্য এখানে বিল আনছেন। এখানে ম্যানেজিং কমিটির ইলেকশন হতে দেখছি না। আপনি অফিসারকে পোষণ করুন, কিন্তু সেখানে ইলেকশন করছেন না কেন? আপনারা তো কথায় কথায় নির্বাচনের কথা বলেন, রাজীব গান্ধীর পদত্যাগ দাবি করেন। যে সমস্ত জায়গায় বাস্তু ঘুঘুর বাসা বেঁধেছে, সেইসব জায়গায় নির্বাচন করে মানুষের কাছে কেন ক্ষমতা তুলে দিচ্ছেন না? স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের ক্ষেত্রে আমরা দেখছি যখন নির্বাচন হয় নি, তখন এই সরকার সুপ্রিম কোর্ট পর্যন্ত দৌড়েছিলেন। অথচ এই ক্ষেত্রে যেখানে বাস্তু ঘুঘুরা বসে আছে — মার্কেটিং ফেডারেশনে — সেখানে নির্বাচন করে সাধারণ মানুষের হাতে কোনও ক্ষমতা তুলে দিতে চাইছেন না। একটা ক্ষেত্রে সুপ্রিম কোর্ট ছুটবেন, আর একটা ক্ষেত্রে নির্বাচন করবেন না, এই অবস্থা কি চলতে থাকবে? আমরা সংবাদপত্রে এই সমস্ত দেখছি। পশ্চিমবাংলার মানুষ সব কিছু জেনে গিয়েছেন যে সমবায় দপ্তরের সবচেয়ে বড় দুর্নীতি কোথায়। সেটা হচ্ছে 'কনফেড' আমাদের এখানে একজন সদস্য ছিলেন, যিনি বিধানসভায় আসতে পারেন নি, মানুষ তাঁকে হারিয়ে দিয়েছেন, তাঁকে সব রকমের সুযোগ সুবিধা দেবার জন্য — গাড়ি, টেলিফোন, অ্যালাউন্স ইত্যাদি দেবার জন্য 'কনফেডে' চেয়ারম্যান করে রেখে দেওয়া হয়েছে। এখানে কোনও নির্বাচন হয় নি কেন? আমি এই যে তিনটি জায়গার কথা বললাম, এই তিনটি জায়গায় ১৯৭৭ সালের পর থেকে, দল ক্ষমতায় বসার পর থেকে আজ পর্যন্ত কোনও নির্বাচন আপনি করেন নি। যেখানে আপনারা গণতান্ত্রিক পদ্ধতির কথা বলেন, সেখানে নলিনী বাবুকে এক জায়গায় চেয়ারম্যান করে বসিয়ে রেখে দিয়েছেন এবং আর একজন, যিনি আগে বিধানসভার সদস্য ছিলেন তাঁকে চেয়ারম্যান করে রেখে দিয়েছেন কেবলমাত্র সব রকমের সুযোগ সুবিধা দেবার জন্য। এই সমস্ত জায়গায় আপনি কোনও নির্বাচন করছেন না। আর আমরা দেখছি আপনি এখানে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন। আপনার ডিপার্টমেন্টে অ্যাডমিনিস্ট্রেশনে অডিট করান। আপনার ডিপার্টমেন্টকে দুর্নীতি মুক্ত করুন। আপনার দলের লোকেরা পোষ্য হয়ে বসে আছে, যাদের স্বজন-পোষণ করে দীর্ঘ বার বছর ধরে পাইয়ে দিচ্ছেন, এবারে তাদের ওখান থেকে নির্বাচন করে সরিয়ে দিন।

[4-00 — 4-10 P.M.]

আপনি করছেন টা কি? আপনি যখন মৎস্যমন্ত্রী ছিলেন তখন দেখেছিলাম কাগজে বেরিয়েছে যে পাহাড়ের উপরে মাছ চাষ করার পরিকল্পনার কথা পশ্চিমবঙ্গ বাসীকে শুনিয়ে হাসির খোরাক জুগিয়েছিলেন। সেখান থেকে চলে এসে এবার সমবায় দপ্তরে এসে সেই মাছের ডিমগুলোতে চারা ফলানোর চেষ্টা করছেন। কিন্তু সেই ডিমগুলিতে দুর্নীতিতে ভরা। এই দপ্তরগুলি ১২ বছরে ডিম ফুটে বাচ্ছা বেরুবে এবং আপনাকে তা পালন করতে হবে।

সেখানে এত বেশি দুর্নীতিতে ভরা যে আপনার পক্ষে সামলানো মুশকিল হবে। আমি বলছি এই ধরণের অ্যামেন্ডমেন্ট এনে আপনি হয়ত সদস্যদের হাততালি পাবেন কিন্তু আপনার ডিপার্টমেন্ট যে কলুষিত হয়ে আছে তাকে মুক্ত করতে পারবেন না। এতে ডিপার্টমেন্ট ঠিকমতো চলবে না। এই কথা বলে দু একটি বিষয়ে বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী আব্দুল কায়ুম মোল্লা যে দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৮৯ এখানে উত্থাপন করেছেন তার কিছু অ্যামেন্ডমেন্ট খুবই রিলেভেন্ট এবং অত্যন্ত প্রয়োজনীয় সংশোধনী এখানে উপস্থাপনা করেছেন। আমি মনে করি এই সংশোধনীগুলি গ্রহণ করা উচিত এই হাউসে। কারণ এটা মাথা ঠান্ডা করে উর্ব্বর মস্তিকের সুপারিশ করা হয়েছিল। আমি রিভিউ কমিটির সুপারিশ স্টাডি করেছি। ১৯৭৩ সালে যে যে অ্যাক্ট ছিল আমাদের এখানে হাউসে লেফট গভর্নমেন্ট আসার পরে হাউসে অ্যামেন্ড করেন ১৯৭৩ সালের অ্যাক্টকে। ১৯৭৩ সালের অ্যাক্টকে ১৯৮৩ সালে তাকে নূতন নূতন প্রভিশন অ্যাড করেছেন। সেটাই যখন ১৯৮৭ সালে ইমপ্লিমেন্ট করেন তখন সমস্যা দেখা গেল এবং সেই সমস্যা দূর করার জন্যেই রিভিউ কমিটি কয়েকটি সুপারিশ করেছিলেন। কো-অপারেটিভ অ্যাক্টটাকে রিভিউ কমিটি সুপারিশ করলেন এবং এটা একটা ইমপর্টেন্ট সুপারিশ, গভর্নমেন্টও অ্যাকসেপ্ট করেছেন। অ্যাডমিনিস্ট্রেশন থেকে যদি হিসাবটা আলাদা থাকে, তা হলে অঁনেক সময়ে যে দুর্নতির সুযোগ থাকে সেই সুযোগটা কমে থাকে। একটু নিরপেক্ষ ভাবে অডিটের দিকে বিচার করা যায়, নিরপেক্ষ ভাবে বিচার করার সুযোগ আছে। সেই ব্যবস্থাই রিভিউ কমিটি করেছিল এবং সেটাই এখানে করা হয়েছে। আরেকটা হচ্ছে নমিন্যাল মেম্বারশিপ হিসাবে সোসাইটির মেম্বারশিপের প্রভিশন ১৯৭৩ সালের অ্যাক্টে ছিল সেটা নিয়ে আমরা যখন সিলেক্ট কমিটিতে আলোচনা করি তখন নানা রকম সমস্যার কথা তুলেছিলাম এবং নমিন্যাল মেম্বারশিপ যেটা সোসাইটিতে ছিল সেটা তুলে দিয়েছিলাম, রিমুভ করেছিলাম, ডিলিট করেছিলাম এবং অ্যাক্ট থেকে বাদ দিয়ে কাস্টিং করেছিলাম। পরবর্তীকালে কিছু কিছু প্রাইভেট ইন্ডিভিজুয়ালরা মেম্বার হতে চান, এতে সোসাইটিতে ইন্টারেস্টের অসুবিধার সৃষ্টি হয়েছে। তারা মেম্বার হতে চান। কিন্তু যারা ব্যাঙ্কে ডিপোজিট রাখছেন, কো-অপারেটিভ ব্যাঙ্কে তারা অথচ মেম্বার হতে পারবেন না। তাতে কো-অপারেটিভের প্রতি ইন্টারেস্ট কমতে থাকে। কো-অপারেটিভে ইন্টারেস্টেড না থাকায় কেউ কো-অপারেটিভের মেম্বার হতে চায় না। এইরকম অসুবিধা সৃষ্টি হওয়ার জন্যে রিভিউ কমিটির দ্বিতীয় সুপারিশ গ্রহণ করা হয়েছে। সেখানে নমিন্যাল মেম্বারশিপ রিইন্ট্রোডিউসড হবে এবং সেটাই অ্যাক্ট হল। আরেকটা হচ্ছে যেটা বলা হয়েছে স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেওয়ার ব্যাপারে। আমরা জানি হাউসিং কো-অপারেটিভের একজাম্পশনের ব্যাপারে একটি কথা বলি। সেখানে রিভিউ কমিটি একটি কথা বলেছে। সেখানে এই ব্যাপারে কিছু চিন্তা ভাবনা করে একটা সুপারিশ করে। স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেওয়ার বিষয়ে একটা সমালোচনার

বিষয় ছিল। বড় বড় লোকেরা তারা একটা কো-অপারেটিভ সোসাইটি করছে, বড় বড় ফ্ল্যাট করছে সেই ফ্ল্যাট ১০-১৫ লক্ষ টাকায় বিক্রি করছে।

যাই হোক সেখানে স্ট্যাম্প ডিউটি ফাঁকির ব্যাপারে আমরা একটা সুপরিশ করেছিলাম, কারণ ওখানে রান্ডাম ফাঁকি হত। আমরা একটা সিলিং করার কথা বলেছিলাম অর্থাৎ লো ইনকাম গ্রুপের লোকেরা যারা ১ হাজার স্কোয়ার ফিটের মধ্যে করবেন তাদের জন্য এই ফেসিলিটিস। সেইজন্য এই ব্যাপারে আমাদের একটা সুপারিশ ছিল এবং সেটা রিভিউ কমিটি মেনেও নিয়েছে, সেটা অ্যামেন্ডমেন্ট হয়েছে। আর একটা ব্যাপার হচ্ছে কো-অপারেটিভ নিয়ে যেটার অ্যাক্টটা ৮৭তে ইমপ্লিমেন্ট করা হয়েছিল সেই কো-অপারেটিভ ইয়ারটা জুলাই থেকে শুরু করা হয়েছিল, কিন্তু সেটাতে একটা অসুবিধা দেখা দেয়, কারণ হচ্ছে কো-অপারেটিভে অডিটের ব্যাপার আছে অ্যানুয়াল জেনারেল মিটিংয়ের ব্যাপার আছে। তাই এই ব্যাপারটি নিয়ে সিলেক্ট কমিটিতে আলোচনা করেছিল যদি ইয়ারটা পাল্টানো যায় তাহলে তাতে কো-অপারেটিভের ফাংশন এবং ডিপার্টমেন্টের কিছু সুবিধা হয়। তাই এই ব্যাপারে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে বলা হয় যে আমরা ইয়ারের বিগিনিংটা ফিনান্সিয়াল ইয়ারের মতো এপ্রিল থেকে শুরু করতে, সেই অ্যামেন্ডমেন্টটাও এখানে করা হয়েছে। এই ব্যাপারে আমি আর বিস্তারিত কিছু বলতে চাই না, কো-অপারেটিভের মন্ত্রী এখানে আছেন, তিনি অসুস্থ। তাই তিনি বিলটি মুভ করতে পারেন নি, হয়ত তিনি আমাদের কাছে জবাবি ভাষণ দেবেন এবং আরও কিছু তথ্য দেবেন। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমাদের পক্ষ থেকে শ্রী অশোক ঘোষ যে বিল নম্বর ৩৩ অফ ৮৯, ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিস অ্যামেন্ডমেন্ট বিল ৮৯-র সম্পর্কে বলেছেন। তিনি বলেছেন এবং সঙ্গত ভাবেই বলেছেন যে বিলের দুটি ভাগ আছে, একটা হচ্ছে কো-অপারেটিভ সোসাইটিস থেকে অডিটকে আলাদা করার। রেজিস্টার অফ কো-অপারেটিভ সোসাইটি এবং ডিরেক্টার অফ অডিট করা। এই দুটোকে আলাদা করলে প্রাকটিক্যালি প্যারালাল ডিপার্টমেন্ট হিসাবে কাজ করবে। এটা ভালো দিক, তবে খারাপ দিকও আছে। এখানে কন্ট্রোলার অফ অডিটর জেনারেলের অফিস আলাদা ভাবে কাজ করে। সেই রকমভাবে কো-অপারেটিভের অডিট আলাদা ভাবে কাজ করবে। এর ফলে কিছু জায়গায় ডিফিকালটিস দেখা দেবে পাওয়ার ওভারল্যাপ হবে। ডিরেক্টার অফ অডিট এবং রেজিস্টার অফ কো-অপারেটিভ সোসাইটিস একে অপরের কাজে হস্তক্ষেপ করবে। তা সত্ত্বেও মন্ত্রী মহাশয় এটার প্রয়োজন অনুভব করেছেন বলেই এটা তাই এনেছেন এবং আমরা স্ট্রংলি এর বিরোধিতা করছি না এবং তাই অ্যামেন্ডমেন্ট দিই নি। দ্বিতীয় বিষয়টি হল বামফ্রন্ট সরকার ১৯৮৩ সালে কো-অপারেটিভ আইন করেছিলেন তখন একটা গোলমাল থেকে গিয়েছিল। ৭৩ সালের যে কো-অপারেটিভ সোসাইটিস অ্যাক্ট তাতে নমিনাল মেম্বারের প্রভিশন ছিল, অর্থাৎ ১ টাকা চাঁদা দিয়ে কো-অপারেটিভের মেম্বার হওয়া যেত। তার ফলে তাতে কো-অপারেটিভের

বেস বড় হত এবং এর ফলে টাকা ওঠার জায়গা থাকত। কিন্তু বামফ্রন্ট সরকার ৮৩ সালের আইনে ১ টাকার মেম্বারশিপ বাদ দিয়ে দিয়েছিলেন। এটা আনন্দের কথা যে ৮৩ সালের সেই ভুলটা আজকে ৮৯ সালে সেটা ঠিক করেছেন এবং নমিন্যাল মেম্বাররা থাকতে পারবে; ও ১ টাকার মেম্বারশিপের ফি দিয়ে তারা কো-অপারেটিভের মধ্যে থাকতে পারবে। তারপর আর একটি ব্যাপার ছিল প্রভিশন ফর একজেমশান অফ স্ট্যাম্প ডিউটি — এটা ছিল, সাব সেকশন টু অফ সেকশন ৬০ অফ দি প্রেজেন্ট অ্যাক্টে।

[4-10 — 4-20 P.M.]

কিন্তু দেখা দিল কো-অপারেটিভের মাধ্যমে হাউসিং সোসাইটি হচ্ছে এবং হাউসিং সোসাইটিতে অনেক টাকা দিয়ে অ্যাপার্টমেন্ট লোকে কিনছে, তার থেকে কোনও স্ট্যাম্প ডিউটি রাজ্য সরকার পাচ্ছে না। সেজন্য উদ্যোগ নিয়েছেন যাতে স্ট্যাম্প ডিউটি কিছু রাজ্য সরকার এক্ষেত্রে পেয়ে থাকেন। কো-অপারেটিভের একটা রিভিউ কমিটি হয়েছিল, সেই রিভিউ কমিটির কিছু কিছু রেকমেন্ডেশন ইনকর্পোরেট করেছেন। মন্ত্রী মহাশয় ঠিক ভাবেই বলেছেন ৪টি পয়েন্ট —

(a) Separation of Co-operative audit from administration. (b) Re introduction of nominal membership in Co-operative Societies; (c) Recasting of the proviso to sub-section (2) of section 60 of the Act to make the exemption clause more meaningful (d) Change of commencement of the Co-operative year from July to April.

এগুলি কোনও ফার রিচিং চেঞ্জ নয় যদি অ্যাডমিনিস্ট্রেটিভলি রেজিস্ট্রার অব কো-অপারেটিভ অ্যান্ড ডাইরেক্টর অব অডিট আলাদা করা হয়। কিন্তু একটা কথা কো-আপারেটিভের যখন বাজেট আলোচনা হয়েছিল তখন ভক্তি বাবুর সামনে বলেছিলাম, তিনি স্বীকার করেছিলেন যে পশ্চিমবঙ্গে কো-অপারেটিভ মুভমেন্ট হচ্ছে না। হচ্ছে না তার কারণ সরকার যতই বিল করুন কো-অপারেটিভে সরকারের রোল থাকা উচিত, মিনিমাম মার্জিন্যাল একটা কন্ট্রোল থাকা উচিত। সরকার কখনও কো-অপারেটিভ মুভমেন্ট তৈরি করতে পারে না, সরকার যেটা পারে সেটা হচ্ছে কো-অপারেটিভ মাইন্ডসে সমবায়ের মানসিকতা মানুষের মধ্যে সৃষ্টি করতে পারে এবং তাই সমবায়গুলি যাতে কায়েমী স্বার্থের প্রতিনিধি না হয়ে দাঁড়ায়, সমবায়ের ভেতর যাতে দুর্নীতি বাসা না বাঁধে, সমবায়ের যে সুযোগ-সুবিধা সেই সুযোগ-সুবিধা এক শ্রেণীর কায়েমী স্বার্থের মানুষ যাতে ভোগ না করে অপব্যবহার না করে এটুকু দেখাই হচ্ছে সরকারের কর্তব্য। আপনি যদি কো-আপারেটিভের ব্যাপারে লক্ষ্য করেন তাহলে দেখবেন কো-অপারেটিভ ভাল হচ্ছে কোথায়, না শহরে। শহরে কোথায়, না , বড় বড় অফিসে, ব্যাঙ্কে ক্রেডিট কো-অপারেটিভ সোসাইটি করছেন এমপ্লয়িরা নিজেরা টাকা দিয়ে। তার থেকে ধার

নেওয়ার জন্য কো-অপারেটিভ সোসাইটি করছেন। আমাদের মধ্যবিত্ত এবং উচ্চ বিত্তের লোকেরা হাউসিং সোসাইটি তৈরি করছে। এই কো-অপারেটিভ সোসাইটি ভালভাবে চলছে। পশ্চিমবঙ্গে আপনি জানেন কো-আপারেটিভের মাধ্যমে বড় কাজ করা সম্ভব হয় নি। গুজরাটে আমূল আছে। মহারাষ্ট্রে কো-অপারেটিভ সুগার মিল আছে যেগুলি বড় বড় সাকসেসফুল কো-অপারেটিভ। পশ্চিমবঙ্গে একটা বড় সাকসেসফুল কো-অপারেটিভ দেখাতে পারবেন না। কো-অপারেটিভ মুভমেন্ট মেদিনীপুরের তমলুক, কাঁথিতে সফল, সেখানে তাঁরা বড় কো-অপারেটিভ ব্যাঙ্ক চালান। হাওড়ায় কো-অপারেটিভ ব্যাঙ্ক যেগুলি তৈরি করেছে সেটা অপেক্ষাকৃত সফল। কিন্তু সামগ্রিক ভাবে কো-অপারেটিভ উইথ এ ভেরি কনস্ট্রাকটিভ ভিউ পয়েন্ট কিছু তৈরি করছে পশ্চিমবঙ্গে আমরা দেখতে পাই না। হিমুল একটা হয়েছে, হিমুল সম্বন্ধে কত রকমের অভিযোগ এসেছে মন্ত্রী মহাশয় নিজেই জানেন। পশ্চিমবঙ্গে এই কো-অপারেটিভ মাইন্ডসে লোকের মধ্যে নিয়ে আসার জন্য ১৯৭৩ সালে ডাঃ জয়নাল আবেদিন কো-অপারেটিভ অ্যাক্ট করেছিলেন, তখন তিনি বলেছিলেন কো-অপারেটিভকে থ্রাস্ট দিতে চাই। ১৯৮৩ সালে বামফ্রন্ট সরকারের আমলে নিহার বাবু মন্ত্রী ছিলেন তিনি বলেছিলেন আমরা কো-অপারেটিভে থ্রাস্ট দিতে চাই। কিন্তু যেখানে কো-অপারেটিভের দরকার ছিল — এগ্রিকালচারাল মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি যেটা পাট চাষীদের ক্ষেত্রে ভাল, কো-অপারেটিভ সোসাইটি যেখানে পাট চাষী মার্কেটিং করতে পারে, বিক্রি করতে পারে ইত্যাদি, ছোট যেসব ক্ষুদ্র শিল্প টি. নি. সেক্টর তাদের কো-অপারেটিভ সোসাইটি পশ্চিমবঙ্গে হল না। এর ফলে গ্রামাঞ্চলে কৃষি ঋণ পাবার যে সুযোগ ছিল সেই সুযোগ পাচ্ছে না, গ্রামাঞ্চলের যে প্রোডিউস তার মার্কেটিং-এর বাজার, অন্যান্য ক্ষেত্রে সুযোগ-সুবিধা তারা পাচ্ছে না। গত কয়েক বছর ধরে ভারত সরকার রিজার্ভ ব্যাঙ্কের মাধ্যমে কো-অপারেটিভ মুভমেন্টের ক্ষেত্রে যে সুযোগ-সুবিধা ঘোষণা করেছেন সেটা এনরমাস।

সেইগুলির পুরো বেনিফিট অন্যান্য রাজ্যে পাওয়া যাচ্ছে। কো-অপারেটিভ অ্যাক্টের কয়েকটি সংশোধন করেছেন এবং কোনও কোনও জায়গায় করাপ্ট কো-অপারেটিভের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন, এটা ভালই করেছেন। কিন্তু আগেই বলেছি যে, যদি আমরা লক্ষ্যের দিকে যেতে না পারি, কো-অপারেটিভ মুভমেন্টকে নিজের পায়ে দাঁড় করাতে না পারি এবং সরকার পক্ষ থেকে উদ্যোগ নিয়ে কো-অপারেটিভ মানসিকতা তৈরি করতে না পারা যায় তাহলে এই বিল আনাটা নিরর্থক হয়ে যাবে, শুধু আইন থাকবে একটা কন্ট্রোল করার জন্য, এছাড়া কাজের কাজ কিছু হবে না। সেই জন্য আমি যে কথা বলতে চাই তা হল এই, এর আগে আমরা এগ্রিকালচারাল এক্সটেনশন অফিসারদের দেখেছি, যারা উন্নত ধরণের চাষ কি করে হতে পারে সেটা গ্রামে গ্রামে করে দেখিয়েছেন। গ্রামে অ্যাকচুয়্যালি কো-অপারেটিভ এক্সটেনশন ওয়ার্কার দরকার। এরাই এক একটি জায়গায় গিয়ে কো-অপারেটিভ তৈরি করবে এবং যেখানে কো-অপারেটিভ নেই সেখানে কো-অপারেটিভ সংগঠিত করবে। এই কাজটি পশ্চিম

বাংলায় একেবারেই করা যাচ্ছে না। তার ফলে একটা বড় গ্যাপ থেকে যাচ্ছে। স্যার, সম্প্রতিকালে তন্তুজকে পশ্চিমবাংলার একটা সাকসেসফুল স্টোরি বলে বলা হচ্ছে। তন্তুজ কাদের নিয়ে কো-অপারেটিভ করছে? কলকাতার অনেক বিলাস বহুল বাজারে তন্তুজের আউটলেট রয়েছে। কিন্তু আমরা কি তন্তুজের মতো কো-আপারেটিভ চাই? আমরা কি এমন কো-অপারেটিভ চাই, যা কেবল গ্ল্যামার আর সো দেখিয়ে বসে থাকবে, না কি দায়িত্ব পালন করে যাবে? স্যার, আমরা এমন কো-অপারেটিভ চাই — যে মানুষগুলি নিজেদের প্রচেষ্টায় সাহায্য নিতে পারছে না, তাদের কাছে আমরা সাহায্য পৌঁছে দেব। এই জায়গায় একটা সরকারি ইচ্ছা এবং উদ্দেশ্যের সঙ্গে অ্যাকচুয়্যাল পারফরমেন্টের একটা বড় গ্যাপ থেকে যাচ্ছে। তার ফলে বেনিফিটের সুযোগ-সুবিধা সবই উচ্চ মধ্যবিত্ত শ্রেণী কিংবা এক ধরণের কায়েমী স্বার্থ সম্পূর্ণ ভাবে নিয়ে যাচ্ছে। ভারতবর্ষের কনজিউমার কো-অপারেটিভ ফেডারেশন, এন. সি. সি. এফ. সফল — এই রকম কো-অপারেটিভের পক্ষেই সম্ভব নিচের তলার লোকদের কাছে ন্যায্য দরে জিনিস বেচে দিতে পারা — এই ব্যাপারে আমরা পশ্চিমবাংলায় কতটা উদ্যোগ গ্রহণ করতে পেরেছি? লিন্ডসে স্ট্রিট আর গড়িয়াহাটে দোকান খুললে কনজিউমার মুভমেন্ট হয় না, কনজিউমার কো-অপারেটিভ সোসাইটি হয় এবং এতে করে কনজিউমার মুভমেন্ট সফল হয় না। আপনি লক্ষ্য করে দেখবেন কনজিউমার কো-অপারেটিভ সোসাইটির রেশন সপ ছিল, ঝগড়াঝাটি হয়ে সেটা বন্ধ হয়ে গেল। কাজেই একটা নূতন ধরণের কোনও অ্যাপ্রোচ কি করা যায়, সেটা মন্ত্রীকে ভাবতে হবে। আমি এই বিল নিয়ে আর বেশি বলতে চাই না। আমি শুধু এইটুকু বলব যে, এটা কোনও মেজর চেঞ্জ নয়, অ্যাকাউন্টিং-এর কিছু চেঞ্জ করছেন। একটা স্ট্যাম্প ডিউটির ব্যাপারে একজেমশান ক্লজ চেঞ্জ করছেন, ডাইরেক্টর অব অডিট, অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। ডাইরেক্টর অব অডিট আর রেজিস্ট্রারারস অফিস আলাদা করে দিচ্ছেন। কোনও ব্যাপক মেজর চেঞ্জ নয়। আমি এর আগে কো-অপারেটিভ বাজেটে বলেছিলাম যে, পশ্চিমবাংলাকে কি করে কো-অপারেটিভ ম্যাপে নিয়ে আসা যায় সেটা নূতন করে ভেবে দেখার দরকার আছে বলে আমি মনে করি। আমি আর দীর্ঘ বক্তব্য রাখতে চাই না — এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় অসুস্থ হয়ে পড়ায় উনি কথা বলতে পারছেন না, তাই আমি ওঁর হয়ে বক্তব্য রাখছি। মাননীয় সদস্য সৌগত রায় প্রায় সমর্থনই করেছেন এবং মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় বলেছেন অডিটর নিযুক্ত করা হল কেন — আমাদের ইচ্ছাতে অডিটর নিযুক্ত করা হচ্ছে, ব্যাপারটা তা নঁয়। যে কমিশন করা হয়েছিল তাদের সুপারিশে অডিটর নিযুক্ত করার কথা ছিল। এটা শুধু আমাদের রাজ্যে আছে, তা নয়, ভারতের বিভিন্ন রাজ্যে ডাইরেক্টর অব অডিটর ব্যবস্থা চালু আছে এবং ভারতের বিভিন্ন রাজ্যে এটা চলছে।

[4-20 — 4-26 P.M.]

আমরা অন্যান্য রাজ্যের অবস্থা উপলব্ধি করে বলছি। এটা পশ্চিমবঙ্গে নূতন কোন ব্যাপার নয়। সৌগত বাবু ভালোই বলেছেন, নিশ্চয় অ্যাডমিনিস্ট্রেশনের সঙ্গে ডিফারেন্স থাকল। এটা হওয়া উচিত। মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় যে আশঙ্কা প্রকাশ করেছেন যে কোনও মনোনীত ব্যক্তি আসবেন, এটা তা নয়। সরকারি পর্যায়ে যেভাবে আসা উচিত সেইভাবে আসবেন। মাননীয় বিরোধী দলের সদস্যরা এটা সমর্থন করেছেন, কাজেই এ সম্পর্কে আমার বেশি কথা বলবার দরকার নেই। মাননীয় সদস্যরা কথা প্রসঙ্গে বলেছেন যে গ্রামাঞ্চলে এটা আরও প্রসার লাভ করলে ভালো হত। একথা ঠিক যে গ্রামাঞ্চলে যতটা ব্যপ্তি লাভ করা উচিত ছিল ততটা করে নি। কৃষি ক্ষেত্রে এই সমবায়ের যেভাবে ব্যপ্তি লাভ করা উচিত ছিল কংগ্রেসের সময় তা হয় নি, আমাদের সময় চেষ্টা করা হচ্ছে, কিছুটা এগিয়েছে, আরও বেশি হতে পারলে ভালো হত বলে আমি মনে করি। এ ক্ষেত্রে ঋণ-এর টাকা ৪৮ কোটি টাকা থেকে বাড়িয়ে ৮৩ কোটি টাকা করা হয়েছে। দীর্ঘ মেয়াদী ঋণের ক্ষেত্রে ১০ কোটি টাকা থেকে বাড়িয়ে ১৭ কোটি টাকা করা হয়েছে। কৃষি ক্ষেত্রে যাতে এই সমবায় আরও ব্যপ্তি লাভ করে তার জন্য চেষ্টা হচ্ছে। তন্তুজ সম্পর্কে এখানে কথা উঠেছে। আমাদের রাজ্যে তাঁতীরা এক সময় প্রায় বসে পড়েছিল এবং এই শিল্প প্রায় বিলুপ্তির পথে চলে যাচ্ছিল। তন্তুজের মধ্যে দিয়ে এই শিল্প আবার পুনরুজ্জীবিত হয়েছে এবং সুনাম অর্জন করেছে। বাংলার তাঁতের কাপড় — বালুচরী, নিলাম্বরী, ইত্যাদি আবার ফিরে এসেছে এবং তা শুধু ভারতে নয়, ভারতের বাইরেও সমাদৃত হচ্ছে। এর ফলে এখানকার তাঁতীরা উপকৃত হচ্ছেন। এ ছাড়া চর্ম শিল্প এবং অন্যান্য ছোট ছোট শিল্পকেও এর মধ্যে আনার চেষ্টা হচ্ছে। এই কথা বলে মাননীয় সকল সদস্য এই বিলকে সমর্থন করবেন এই আশা নিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

The motion of Shri Abdul Quyiom Molla that The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 6**

The question that Clauses 1 to 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 7**

**Mr. Speaker :** There is one amendment to the Clause given by Shri Satyendra Nath Ghosh. It is in order. Now I request Shri Ghosh to move his amendment.

**Shri Satyendra Nath Ghosh :** Sir, I beg to move that in Clause 7 (b) in the proposed proviso the words "Or a plot of land" wherever it occurs be omitted.

**Shri Abdul Quyiom Molla :** I accept it.

The motion of Shri Satyendra Nath Ghosh that in Clause 7 (b) in the proposed proviso the words "Or a plot of land" wherever it occurs be omitted was then put and agreed to.

The question that Clause 7 (as amended) do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 8-15 and Preamble**

The question that Clauses 8 to 15 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1989 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**ADJOURNMENT**

The House was then adjourned at 4.26 P.M. till 1 P.M. on Monday, the 11th September, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 11th September, 1989 at 1.00 P.M.

## P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair 8 Ministers, 3 Ministers of State and 155 Members.

## Obituary Reference

**Mr. Speaker :** Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shrimati Radharani Debi, noted poetess and writer who died on 9th September, 1989, at her Calcutta residence. She was 86.

Born in 1903, She was educated from presidency College, Calcutta. A close associate of Rabindra Nath Tagore and Sarat Chandra Chatterjee, Shrimati Radarani Debi's poetry in her pseudo name 'Aparajita Debi' created a sensation in then society. She got Bhubon Mohini Award, Lila puraskar from Calcutta University. She got Rabindra Puraskar in 1986. She was the founder of the 'Pen International' of West Bengal Branch. 'Sinthi More', 'Bonbihagi', 'Milaner Mantramala', 'Saratchandra Manush Silpa' are some of her famous books. She became a legend in her life.

At the demise of Shrimati Radharani Debi a void has been created in the field of literature which is hard to fill.

Now, I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At the stage, the Hon'ble Members rose in their seats in silence for two minutes as a mark of respect to the deceased.)

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

**Now Question hour**

[1-00—1-10 P.M.]

**Starred Questions**
**(to which oral answers were given)**

**Report of irregular payment of staff salary at the Kharagpur and Calcutta units of Tata Davy Ltd.**

***62.** (Admitted question No. *193.) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) Whether the State Government has received reports of irregular payment of staff salary and the move to retrench workers employed at the Kharagpur and Calcutta Units of Tata Davy Ltd; and

(b) if so, the steps taken or proposed to be taken by the State Government in the matter ?

**Shri Shanti Ranjan Ghatak :** (a) No dispute has been raised with the Labour Department about irregular payment of salary to the staff in Calcutta and Kharagpur Unit of M/s, Tata Davy Ltd. The management of M/s. Tata Davy Ltd. vide their letter dt. 28.4.89 sought permission of the Government to retrench 102 workmen of their industrial establishments in West Bengal.

(b) On receipt of the letter from the management in the month of April, 1989 Government held several meetings with both the management and the representatives of the workmen employed there. As the reasons adduced by the management for retrenchment of workers were inadequate and not acceptable, the Government refused to permit the management to retrench the workers U/S 25N(3) of the Industrial Disputes Act, 1947 and ordered that the management must not retrench the workers.

**Shri Saugata Roy :** Sir, I am thankful to the Hon'ble Minister for giving permission to the management to retrench workers. In fact, it should not be given. I have reports that workers are not getting their salaries regularly on the first day of every month. Sometimes they are getting their salaries middle of month or at the end of month and as

such whether any disputes have been received from the concerned union of Tata Davyy Ltd.?

**Shri Santi Ranjan Ghatak :** I have no such information. As the honourable members has raising this, I shall enquire it.

**Shri Saugata Roy :** Sir, as I said that we are thankful to the Hon'ble Minister for not giving permission to the management to retrench the workers. May I know what is the policy Government have been following with regard to give permission for such retrenchment in the companies which are asking to do this on the ground of rationalisation or modernisation?

**Shri Santi Ranjan Ghatak :** We are not giving any permission. That is the policy. If you have got any alternative suggestion please give us.

**এন আর ই পি ও আর এল ই জি পিতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ**

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫।) **শ্রী জয়কেশ মুখার্জি :** গ্রামীণ উন্নয়ণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের মার্চ থেকে ১৯৮৯ সালের মার্চ পর্যন্ত এন আর ই পি ও আর এল ই জি পি বাবদ মোট কত টাকা বরাদ্দ করা হয়েছিল; (বৎসরওয়ারি হিসাব) এবং

(খ) উক্ত বছরগুলিতে বরাদ্দকৃত অর্থের কত পরিমাণ অর্থ ব্যয় হয়েছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** (ক)

(কোটি টাকায়)

| বৎসর | এন.আর.ই.পি. | আর.এল.ই.জি.পি |
|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ৩৫.৯৮ | ৩৪.৭৪ |
| ১৯৮৬-৮৭ | ৩৬.০৮ | ৩৩.৮৮ |
| ১৯৮৭-৮৮ | ৩৮.৩৩ | ৩০.৭৭ |
| ১৯৮৮-৮৯ | ৫৬.৭৬ | ৩২.৯২ |
| **মোট** | **১৬৭.১৫** | **১৩২.৩১** |

(খ)

(কোটি টাকায়)

| বৎসর | এন.আর.ই.পি. | আর.এল.ই.জি.পি |
|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ২৬.৩৭ | ২১.৩৩ |
| ১৯৮৬-৮৭ | ৩৫.৯৫ | ৩৯.৭৫ |
| ১৯৮৭-৮৮ | ৩২.৪২ | ৩০.৫০ |
| ১৯৮৮-৮৯ | ৩৭.৭৯ | ২৪.৬০ |
| **মোট** | **১৩২.৫৩** | **১১৬.১৮** |

এছাড়া মজুরির অংশ হিসাবে খাদ্যশস্যও দেওয়া হয়েছে। খাদ্যশস্যের দাম ধরে মোট ব্যয়ের পরিমাণ নিম্নরূপ ঃ—

(কোটি টাকায়)

| বৎসর | এন.আর.ই.পি. | আর.এল.ই.জি.পি |
|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ২৮.৩৯ | ২১.৩৩ |
| ১৯৮৬-৮৭ | ৪৪.৪২ | ৪৬.৩৭ |
| ১৯৮৭-৮৮ | ৪০.৮৬ | ৩৭.৫২ |
| ১৯৮৮-৮৯ | ৪২.৫৭ | ৩০.৯৬ |
| **মোট** | **১৫৬.২৪** | **১৩৬.১৮** |

**শ্রী সৌগত রায় ঃ** কত পারসেন্ট খরচ হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এন.আর.ই.পি.র ক্ষেত্রে প্রাপ্ত অর্থের শতকরা ৯৬.৮৮ ভাগ খরচ হয়েছে। আর.এল.ই.জি.পি.র ক্ষেত্রে প্রাপ্ত অর্থের শতকরা ৮৪.৭৮ ভাগ খরচ হয়েছে।

[1-10—1-20 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে মনে হচ্ছে যে অর্থ পাওয়া গেছে তার চেয়ে কিছুটা কম খরচ হয়েছে, ৯৬ পারসেন্ট, ৯৭ পারসেন্ট। এই কম খরচ হওয়ার কারণটা বলবেন এবং সেইসঙ্গে আরও জানতে চাই, এই কাজের মধ্য দিয়ে যে এ্যাসেট তৈরি হয়েছে তার পরিমানটা কত, সেই হিসাবটা থাকলে জানাবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এরজন্য পৃথক প্রশ্ন না করলে বলা যাবে না। কারণ এই প্রশ্নে অ্যাসেটের কথা নেই। সেইজন্য নোটিশ না দিলে অ্যাসেট বলা যাবে না।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অর্থ পাওয়া গেছে তার সমস্তটা খরচ করতে পারা যায়নি। বিশেষ করে কংগ্রেসি গ্রাম পঞ্চায়েতগুলো যে টাকা-পয়সা খরচ

করছেন তার হিসাব দিচ্ছেন না। এই রকম গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ক'টা আছে আপনার জানা আছে কি?

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে গত বছর আর.এল.ই.জি.পি. এবং এন.আর.পি.তে ৫৬ কোটি এবং ৩২ কোটি টাকা অ্যালটমেন্ট হয়েছিল অর্থাৎ ৮৮ কোটি টাকা টোটাল। এই বছর আর.এল.ই.জি.পি এবং এন.আর.ই.পি এই দুটো মার্জ করে জহর রোজগার যোজনা করা হয়েছে। এই জহর রোজগার যোজনায় যে টাকা বরাদ্দ হয়েছে সেটা ৮৮ কোটি টাকার কত বেশি তা মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** যেটা শেষ বছর ১৯৮৮-৮৯ তাতে ৫৬ কোটি আর ৩২ কোটি অর্থাৎ ৮৮ কোটি টাকার একটু বেশি হবে কেন না ৯২ লক্ষ আর ৭৬ লক্ষ টাকা এই দুটো যোগ করলে ৮৯ কোটি টাকা গত বছর ছিল। এ বছর আমি আগে আর একদিন বলেছিলাম—প্রথম যখন ২১০০ কোটি টাকা সারা ভারতবর্ষের জন্য ছিল তখন আমাদের জন্য ছিল সব মিলিয়ে ১৬৬ কোটি টাকা। জহর রোজগার যোজনা অন্য জিনিস, ৫০০ কোটি টাকা অ্যাড করা হয়েছে। পরবর্তীকালে ন্যাচারালি সেটা ২১৬ কোটি টাকা হয়। সুতরাং ৮৯ কোটি টাকার চেয়ে বেশিই হবে।

**শ্রী সৌগত রায় ঃ** এন.আর.ই.পি এবং আর.এল.ই.জি.পির প্রকল্পের টাকা নিয়ে যে জহর রোজগার যোজনা করা হয়েছে তাতে দ্বিগুন থেকে আড়াইগুন টাকা বেশি হয়ে গেছে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** হ্যাঁ।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে এন.আর.ই.পি. এবং আর.এল.ই.জি.পি ১৬৭.১৫ লক্ষ টাকা খরচা হয়েছে। এতে রাজ্যসরকার কত টাকা দিয়েছেন আর কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি এ বিষয়ে অনেকবার বলেছি। আগে যা ছিল তাতে এন.আর.ই.পিতে ৫০ পারসেন্ট আর আর.এল.ই.জি.পির পুরোটা কেন্দ্রীয় সরকার দিত। এখন এন.আর.ই.পি এবং আর.এল.ই.জি.পি তুলে যে নতুন জহর রোজগার যোজনা করা হয়েছে তাতে ৮০ পারসেন্ট কেন্দ্রীয় সরকার আর ২০ পারসেন্ট রাজ্য সরকারকে দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এর মধ্যে একটা প্রশ্ন উঠেছে। এই ৮০ পারসেন্ট এবং ২০ পারসেন্ট জহর যোজনা প্রকল্পের মধ্যে কেন্দ্রীয় সরকারের টোটাল আউট লে আগের টোটাল আউট লে এতে এন.আর.ই.পি. এবং আর.এল.ই.জি.পি এর টাকা জহর রোজগারের টোটাল টাকার মধ্যে বাড়তি কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** দুটো জিনিস আলাদা। কথাটা যখন উঠেছে তখন একটু ব্যাখ্যা করা দরকার। দুটো জিনিস হচ্ছে জহর যোজনাতে দুটো টাকা মার্জ করে এমপ্লয়মেন্ট জেনারেশন যেটা এবং যেটা মাননীয় সৌগত বাবু তুলেছেন সেটা বুঝতে গেলে এটাই বলতে হয় যে জহর রোজগারের কথা প্রচার করা হচ্ছে যে এমপ্লয়মেন্ট জেনারেশন করার জন্য পথ সত্ত্বেও সেটা আদৌ হবে না। আমি আগের প্রশ্নে অংক কষে দেখিয়ে দিয়েছি, দৈনিক কাগজে দেখানো হচ্ছে, সেই জায়গায় আমাদের এখানে কোনও মতেই সাড়ে বারও পারসেন্ট ফ্যাকচুয়াল যা দেখা যাচ্ছে ম্যাকসিমাম সমস্ত দিক থেকেও যদি ধরি তাহলে সাড়ে পনেরো পারসেন্টের বেশি হতে পারে না। জহর জন্ম শতবার্ষিকীতে তাঁর নাম নিয়ে যোজনা এই রকম মিথ্যা ভাঁওতা কিছুই হতে পারে না।

**শ্রী সৌগত রায় ঃ** এটা তো মাননীয় স্পিকার মহাশয়ের প্রশ্নের উত্তর হল না। টোটাল ৫০০ কোটি টাকা বেশি এটা স্বীকার না করে একটা পলিটিক্যাল বক্তৃতা দিলেন।

**লক আউট ঘোষিত কারখানা খোলবার জন্য মালিকপক্ষকে রাজ্যসরকারের নির্দেশ দান**

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি রাজ্য সরকার কয়েকটি লক আউট ঘোষিত কারখানাকে খোলবার জন্য শিল্প বিরোধ আইন অনুসারে মালিকপক্ষকে নির্দেশ দিয়েছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন কোন কারখানার মালিককে এই নির্দেশ দেওয়া হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** (ক) হ্যাঁ।

(খ) মেসার্স গৌরীপুর কোম্পানি লিমিটেড, মেসার্স নদীয়া মিলস্ কোম্পানি লিমিটেড ও গজানন্দ কমার্সিয়াল প্রাইভেট লিমিটেড (মেঘনা ইউনিট)-এ ঘোষিত লক-আউট নিষিদ্ধ করিয়া সরকারি আদেশ জারি করা হইয়াছে।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—যে অর্ডার দিলেন, সরকার নির্দেশ দিয়েছেন সেই নির্দেশ কি মালিক পক্ষ মাণ্য করছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** গৌরীপুর এবং নদীয়ার মালিকরা হাইকোর্টে আমাদের আদেশের বিরুদ্ধে দরখাস্ত করেছিলেন। হাইকোর্টে প্রথম দিকে সরকারি আদেশ বহাল করা হয়। কিন্তু পরে তারা আবার অ্যাপিল করে। মেঘনা যে কোম্পানি কিনেছেন বলে এখন বলছেন ওদের যে আসল এমপ্লয়ার,যাঁকে আমরা এতদিন মালিক বলে জানতাম তিনি বলেছেন যে তাঁদের ডাইরেক্টর নেই, এর ফলে অসুবিধা হচ্ছে। কারখানায় একটা অর্ডারে আমরা পুলিশকে দিয়ে সার্ভ করিয়েছিলাম, এখন প্রত্যেকটি অফিসে পুলিশ দিয়ে সার্ভ করার দরকার আছে। তারপর

অফিসে বলতে আমরা ওদের অ্যাকাউন্টস অডিট ডিপার্টমেন্ট সার্ভ করার কথা বললে তারা বলছে ডাইরেক্টর বাংলার বাইরে থাকে, বাংলার বাইরে কোথায় থাকে, এবং তার সঙ্গে যোগাযোগ না করতে পারলে সার্ভ করা যাবে না।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আপনাদের এই নোটিশ সার্ভ করার পর এঁদের গ্রেপ্তারের কোনও কথা ভাবছেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এইভাবে গ্রেপ্তার করা যায় না। যেহেতু হাইকোর্টের চিফ জাস্টিসের কাছে অ্যাপিল আছে, সুতরাং চিফ জাস্টিসের কাছ থেকে অ্যাপিলের নিষ্পত্তি না হচ্ছে ততক্ষণ গ্রেপ্তার করা যাবে না। এটা করতে গেলে মামলা করতে হবে। পরে গ্রেপ্তারের ব্যবস্থা হবে।

**শ্রী সৌগত রায় :** এটা ঠিক যে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে সময় অর্ডার দিয়েছিলেন, তার পর মালিকরা তা অস্বীকার করেন। সেই লোক এখন মালিক নয়, অন্য একজন মালিক হিসাবে বসছেন। আমার কথা হচ্ছে, অর্ডার দেওয়াটা তাহলে নিষ্ফল হয়ে গেল। কোর্টে গিয়ে যখন আটকে গেল তখন দিলেন কেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আমি মাননীয় সদস্যকে মনে করিয়ে দিতে চাই যে, আমাদের বাজেটের আলোচনার সময় মাননীয় সদস্য যাঁরা এখানে আছেন, তাঁদের কেউ কেউ এই কথা তুলেছিলেন যে কেন ১০(৩) করছেন না?

[1-20—1-30 P.M.]

আমি বলছিলাম, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট-এর ১০(৩)তে যে বিধান আছে তাতে ইমিডিয়েট রিলিফের ব্যবস্থা নেই। তবে যখন দাবি করছেন তখন আমরা চেষ্টা করব।

**শ্রী সৌগত রায় :** তাহলে আমাদের দাবির জন্যই ১০(৩) করেছেন এটাই সত্যি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আপনি যে কথা বলছেন সেটা নিরর্থক।

**শ্রী সৌগত রায় :** কোনওটাই নিরর্থক নয়। ১০(৩) করলেন, কিন্তু কারখানা খুললো না।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** তারজন্য ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টটা বদলানো দরকার। দিল্লিকে বলুন না সেটা করতে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** হাইকোর্টে আটকে গেলে কিছু করার থাকে না সেটা সকলেরই জানা। কিন্তু আমি জানতে চাইছি, যেসব কারখানা খোলার জন্য অর্ডার দিয়েছিলেন সেইসব কারখানার শ্রমিকদের জন্য কোথায়ও রিপ্রেসমেন্টের পরিকল্পনা আছে কিনা; যে তিনটি কারখানা খুলবার অর্ডার দিয়েছিলেন সেই তিনটি বৃহৎ কারখানা কিনা; এবং তার শ্রমিক সংখ্যা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** শ্রমিকদের জন্য কোনও বিকল্প ব্যবস্থা আছে কিনা সেই প্রশ্ন আসে না। শ্রমিক সংখ্যা হল, নদীয়াতে ৫,০০০, গৌরীপুরে ৫,০০০ এবং মেঘনাতে ৫,০০০।

**জহর রোজগার যোজনা**

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১।) **শ্রী পুলিন বেরা ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জহর রোজগার যোজনা প্রকল্পে কোনও আর্থিক দায়দায়িত্ব ও উক্ত প্রকল্পের বিষয়গুলি নিয়ন্ত্রণের কোনও ক্ষমতা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) জেলা পরিষদগুলি ও পঞ্চায়েত সমিতিগুলি এই প্রকল্পের শতকরা কত অর্থ ব্যয় করতে পারেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** (ক) জহর রোজগার যোজনা প্রকল্পে মোট ব্যয়ভারের শতকরা ৮০ ভাগ কেন্দ্রীয় সরকার এবং শতকরা ২০ ভাগ রাজ্য সরকার বহন করেন।

প্রকল্পের বিষয়সমূহ পঞ্চায়েত সংস্থাগুলি স্থানীয় এলাকার প্রয়োজনভিত্তিক বাৎসরিক কার্য প্রকল্প (অ্যানুয়াল অ্যাকসন প্লান) অনুযায়ী নির্বাচিত করে থাকেন। প্রকল্পের অন্তর্ভুক্ত পরিকল্পনাগুলি নির্দেশিকা অনুযায়ী গ্রহণ বা রূপায়ণ করা হচ্ছে কিনা সে বিষয়ে রাজ্য সরকার তদারকি করতে পারে।

(খ) জেলার মোট বরাদ্দ অর্থের ৬ শতাংশ ইন্দিরা আবাস যোজনার জন্য কেটে রাখার পর বাকি অর্থের অন্তত পক্ষে ৮০ শতাংশ গ্রাম পঞ্চায়েতগুলির মধ্যে লোকসংখ্যার আনুপাতিকহারে দেয়। গ্রাম পঞ্চায়েতগুলি এই অর্থ বিভিন্ন প্রকল্পে ব্যয় করতে পারেন। বাকি ২০ শতাংশ অর্থ জেলা পরিষদ নিজের হাতে রেখে দিতে পারেন এবং বড় বড় কাজ রূপায়ণের জন্য ব্যয় করতে পারেন।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তাহলে ঐ কাজে অর্থ সংক্রান্ত ব্যাপারে পঞ্চায়েত সমিতিগুলির কি ভূমিকা থাকল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** পঞ্চায়েত সমিতির ভূমিকা হল পঞ্চায়েত সমিতির কাজ যেসব হচ্ছে সেগুলো তাঁরা পরিদর্শন করতে পারবেন এবং যেখানে একাধিক গ্রাম পঞ্চায়েতের কাজ আছে এবং যেগুলো জেলা পরিষদ দেখে থাকেন সেগুলো রূপায়ণের ব্যাপারে কাজ করতে পারবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই যে জহর রোজগার যোজনার টাকা প্রত্যক্ষভাবে প্রত্যেক জেলায় পাঠানো হচ্ছে জেলার জনসংখ্যা এবং তফসিলি আদিবাসীদের সংখ্যা অনুযায়ী, এই

ব্যাপারে রাজ্য সরকারের কি কোনও আপত্তি আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** বিষয়টা হচ্ছে যেটাতে আমাদের মূল আপত্তি সেটা হচ্ছে এই যে রাজ্য সরকারকে সম্পূর্ণ ভাবে এড়িয়ে কেন্দ্র থেকে সরাসরি জেলায় সমস্ত জায়গায় এবং গ্রামপঞ্চায়েতগুলিকে দেওয়ার ক্ষেত্রে। এটা অবাস্তব। এর মূল কারণ হচ্ছে লোকাল সেল্ফ-গভর্নমেন্টের একটা ইউনিট হিসাবে পঞ্চায়েতকে ইনস্টিটিউশনের আর্টিকেল-৪০ তাতে বলা হচ্ছে স্বায়ত্ব শাসনের ইউনিট হিসাবে ফাংসান করতে হবে। ভারতবর্ষের মতো বিরাট একটা দেশে কেন্দ্র থেকে, দিল্লি থেকে ৫ লক্ষ গ্রামে সর্বস্তরে এই জিনিস করা যেতে পারে না। এটা অবাস্তব, এটা হতে পারে না। আমাদের এটা এড়িয়ে করেছে। পরে অবশ্য আমাদের বলাতে রিভাইজড করতে বাধ্য হয়েছে। কারণ গ্রামপঞ্চায়েতে রিজিড সেক্টারাল ভাগ করে দিল সেই সেক্টারাল ভাগটা অবাস্তব। আমরা এই ব্যাপারে লিখলাম এবং তাঁরা সেটা বুঝলেন। তারপর কেন্দ্রীয় মন্ত্রী ভজনলাল আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে লিখলেন গ্রামের বিষয়টা আপনারা দুটো জিনিস দেখুন-একটা হচ্ছে বেনিফিসিয়ারিদের মধ্যে ১৫ পারসেন্ট যেন সিডিউল্ড কাস্ট হয় এবং দ্বিতীয় হচ্ছে মহিলা বেনিফিসিয়ারি ৩০ পারসেন্ট হয়। সেক্টারাল ব্যাপারটা ইনডিকেটিভ, এটা রিজিডলি ফলো করা ভাল এবং জেলার ক্ষেত্রে বলেছেন সেক্টারাল ভাগটা মানতে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** এটা তো ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এইগুলিকে ভাল করে বুঝতে হলে ৬৪ নং যে আলোচনা হচ্ছে সেটাকে বুঝতে হবে। সেটা হচ্ছে আমরা চাই না ব্যক্তিগত কারও উপর নির্ভর করতে। এখানে কনসেপ্টটা হচ্ছে পঞ্চায়েতের যিনি প্রধান ডিরেকলি প্রেসিডেন্টের মতো তাকে দায়িত্ব দেওয়া হয়েছে, কমিটিতে যাঁরা আছেন তাঁদের দ্বারা তিনি গাইডেড হবেন না। মারাত্মক ব্যাপার। এতে আমাদের আপত্তি আছে। আগে পশ্চিমবাংলার জন্য যে টাকা বরাদ্দ হয়েছে যেমন এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি এই সমস্ত কাজকর্মের ক্ষেত্রে ইমপ্লিমেনটেশনের ব্যাপারে আমাদের এখানে ভারতবর্ষের মধ্যে সর্বোচ্চ ইমপ্লিমেনটেশন হয়েছে। আমরা এটাও সেইভাবে ইমপ্লিমেন্ট করব, এই ব্যাপারে আমাদের দিক থেকে কোনও আপত্তি নেই। আপত্তিটা অন্য জায়গায় রয়েছে এবং সেটা খুবই মারাত্মক। এটা ডেমোক্রেটিক ডিসেন্ট্রালাইজড নয়। দীর্ঘদিন ধরে ফেডারেল ক্যারেক্টারকে নষ্ট করে ক্ষমতাকে কেন্দ্রীভূত করা হচ্ছে এবং জহর রোজগার যোজনার মাধ্যমে ক্ষমতাকে আরও বেশি করে কেন্দ্রীভূত করা আরও একটা ব্যাপার।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি জহর রোজগার যোজনায় যে টাকা দেওয়া হচ্ছে তার অডিট কি ভাবে করা হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** জহর রোজগার যোজনার জন্য সমস্তটা পৃথক করে রাখতে হবে। হিসাবটা কিভাবে রাখতে হবে তার প্রোফর্মা যেভাবে আসবে সেইভাবেই রাখতে হবে।

অডিট যেটা হবে আলটিমেটলি কন্সটিটিউশন ওঁরা যেটা করছেন যে সেন্ট্রালের কমপোটোলার অ্যান্ড অডিটর জেনারেল এটা করবেন। এটা সম্ভব কিনা সেটা আলাদা জিনিস। ব্যাপার হচ্ছে ন্যাচারেলি আমরা নিজেরা চেষ্টা করছি রাখার, প্রতিটি জায়গায় আমরা নিজেরা করবার চেষ্টা করছি। সেই গুলি যেভাবে অডিট করা হয় সেই ভাবেই করা হবে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** মুর্শিদাবাদ জেলার ভগবান গোলা থানা অর্ধেক ভেঙ্গে পড়েছে, সেখানে চারিদিকে জল পড়ছে। সেখানে স্যার, টাকা দেওয়া হবে কি? সেখানে যে টাকা দেওয়া হয়েছে তার ৩০-৪০ পারসেন্ট টাকা বন-সৃজনের জন্য দেওয়া হয়েছে, সেখানে আমরা কি করব?

**মিঃ স্পিকার :** এই প্রশ্ন ওঠে না।

[1-30—1-40 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে কি বলবেন, জহর রোজগার যোজনার যে টাকা ডাইরেক্টলি গ্রাম পঞ্চায়েতের হাতে দেওয়া হচ্ছে তাতে মনিটরিং করার দায়িত্ব কার? ২য় প্রশ্ন হচ্ছে, এই টাকাতে গরিব মানুষ—ক্ষেতমজুর বা যারা দারিদ্রসীমার নিচে গ্রামাঞ্চলে বাস করছে তাদের উপকার হবে কিনা; এবং সেই রকম কোনও পরিকল্পনা এরমধ্যে আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** প্রথম কথা হচ্ছে, জহর রোজগার যোজনার যে টাকা বরাদ্দ করা হচ্ছে তাতে অন্তত পক্ষে ৫০ পারসেন্ট, এর বেশিও হতে পারে, এটা ওয়েজ কস্ট হিসাবে দাঁড়াতে পারে। প্রথমে যে টাকা বরাদ্দ হল, তার ৬ পারসেন্ট ইন্দিরা আবাস যোজনার জন্য আলাদা করে কেটে রাখতে হবে। বাকি ৮০ পারসেন্ট গ্রাম পঞ্চায়েতগুলিকে দেওয়ার কথা। জেলা পরিষদের মাধ্যমে কাজ করার জন্য ২০ পারসেন্ট দেওয়ার কথা। এই বাকি টাকা খরচ করার ক্ষেত্রে ৫ পারসেন্ট অ্যাডমিনিস্ট্রেটিভ কস্ট, ১০ পারসেন্ট মেনটেন্যান্স জন্য রেখে বাকি যেটা থাকবে তার ৩৫ পারসেন্ট ইকনোমিক প্রোডাকটিভ অ্যাসেটস্ এর জন্য, যেমন সোস্যাল ফরেস্ট্রির জন্য, ২৫ পারসেন্ট ইনক্লুডিং বেনিফিশিয়ারিজ স্কীম, যারমধ্যে এস.সি. এবং এস.টিরা আছে ১৫ পারসেন্ট এবং আদার ফর ওয়েজেস, রোডস্ অ্যান্ড বিল্ডিংস। এরজন্য ২৫ পারসেন্ট বরাদ্দ আছে। এই হচ্ছে লেটেস্ট হিসাব, যেভাবে জহর রোজগার যোজনার টাকা খরচ করা যাবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** জহর রোজগার যোজনার টাকা ভারতবর্ষের সর্বত্র জেলা শাসকদের কাছে পাঠানো হচ্ছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে কি একই ভাবে, না, অন্যভাবে টাকা পাঠানো হচ্ছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমাদের কাছে ডি.আর.ডি.এ। জেলা-পরিষদ, অর্থাৎ সরাসরি

জলা পরিষদের কাছে পাঠানো হচ্ছে।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে গ্রাম পঞ্চায়েত স্তরে যে ওয়েজ কম্পোনেন্ট, তার ৩০ পারসেন্ট মহিলাদের ক্ষেত্রে খরচ করতে হবে। কিন্তু মুসলিম অধ্যুষিত য অঞ্চলগুলি সেখানে মহিলাদের জন্য ৩০ পারসেন্ট টাকা খরচ করা যাবে না—সেই ক্ষেত্রে কি হবে? ঐ সমস্ত অঞ্চলে তো গাইড-লাইন ফলো করা যাবে না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ফার্স্ট গাইড লাইন যা এসেছিল তাতে এই সেকটোরিয়াল গ্রামগুলিতে ইমপ্লিকেশনের জন্য যেটা বলা হয়েছিল তা ওনলি ইনডিকেটিভ। আমরা যখন বিভিন্ন গ্রামের পরিস্থিতির কথা অবহিত করি তখন ওঁরা বলেছিলেন যে, সেকটোরিয়ালভাবে ভাগ করে গ্রামপঞ্চায়েতগুলিতে করতে হবে না, কারণ ওটা ওনলি ইনডিকেটিভ, রিজিড্‌লি ফলো করতে হবে না। তবে এস.সি. এবং এস.টি. যেন ১৫ পারসেন্ট বেনিফিসিয়ারি হয় এবং মোট বেনিফিসিয়ারির যেন মহিলা ৩০ পারসেন্ট হয়। এটা আমাদের দেখতে হবে। যে গ্রামে ওয়েজ কম্পোনেন্টে কাজ হবে সেখানে জনসংখ্যার ভিত্তিতে ঐ পরিমাণ মহিলা কাজ করে, সুতরাং ৩০ পারসেন্ট মহিলা কেন হবে না? মেয়েরা যদি কোদাল চালাতে না পারে তাহলে তারা ঝুড়ি তো সঙ্গে নিয়ে কাজ করতে পারবে। এই দিকটা আমাদের দেখতে হবে বলে তাঁরা বলেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** আমি মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায়ের কাছ থেকে একটি প্রিভিলেজ নোটিশ পেয়েছি। আমি এবার মিঃ রায়কে তাঁর প্রিভিলেজ নোটিশ পড়তে বলছি।

## PRIVILEGE MOTION

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে প্রিভিলেজ যে নোটিশ করেছি সেটা হচ্ছে মূলত গত ৮ই সেপ্টেম্বর তারিখে বিধানসভার চত্বরে দুজন এই সভার সদস্য শ্রী প্রবুদ্ধ লাহা এবং শ্রী সুহৃদ বসুমল্লিককে কেন্দ্র করে যে ঘটনা ঘটেছে। এই নোটিশে আমি ৩টি নির্দিষ্ট স্পেসিফিক কেস এখানে উল্লখ করেছি যেটা পরিষদীয় ব্যবস্থায় বর্তমানে চালু আছে। সেখানে সেই ধরণের ঘটনার সঙ্গে কোনও সদস্য যুক্ত হলে ব্রিচ অফ প্রিভিলেজ এবং কনটেম্পট অফ দি হাউস হবেন। প্রথমত শ্রী লাহা বিধানসভার চত্বরের মধ্যে শ্রী বসু মল্লিককে প্রহার করেছেন। যখন তিনি প্রহার করেন তখন শ্রী বসু মল্লিক তাঁকে গালি গালাজ করেন এবং সেই সঙ্গে তাঁকে খুন করারও হুমকি দিয়েছেন। তারপরে শ্রী বসু মল্লিক তার সঙ্গে তর্কা-তর্কি করেন এবং ঝগড়া-ঝগড়ি করেন এবং তাঁর কথার মধ্যে দিয়ে কিছু গুরুতর তথ্য বেরিয়ে এসেছে। তারমধ্যে প্রথমটি হচ্ছে শ্রী প্রবুদ্ধ লাহা বিধানসভার একজন দায়িত্বশীল সদস্য হয়ে, তিনি সেই দায়িত্বের কথা সম্পূর্ণ বিস্মৃত হয়ে প্রতিবেশি রাজ্যের একজন মুখ্যমন্ত্রীর কাছে এমন ব্যক্তিদের নিয়ে গিয়ে হাজির হয়েছিলেন যারা অন্তত এম.এল.এ. নয়। অথচ তাদের সেখানে পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য হিসাবে

খাড়া করা হয়েছিল। দ্বিতীয়ত, আরেকটি অত্যন্ত গুরুতর অভিযোগের কথা শ্রী বসু মল্লিক বললেন। সেখানে শ্রী প্রবুদ্ধ লাহা জনসাধারণের কাছ থেকে তাদের কাজ করিয়ে দেওয়ার নাম করে ঘুষ নিয়েছেন। আরেকটি অভিযোগ, নাম্বার ওয়ান, মলেস্টেশন অফ এর মেম্বার বাই এনি মেম্বার এবং হাউসে প্রেসিঙ্কটসের ভেতরে, আর দ্বিতীয় নং ইন্টিমিডেশন, তোমাকে খুন করে ফেলব। এই বিধানসভার ভেতরে, এমনকি বাইরে, কোনও একজন সদস্য আরেকজন সদস্যকে ইন্টিমিডেট করতে পারে না। থ্রেট করতে পারে না বিধানসভার ভেতরে তো বটেই বাইরেও নয়। তৃতীয় নং হচ্ছে, এই ইমপারশোনেশন কতদূরে যে ভারতীয় বিধানসভার ঐতিহ্য বিস্মৃত হয়ে, দায়িত্ব সম্পূর্ণভাবে বিস্মৃত হয়ে যারা অন্তত এম.এল.এ নয় তাদেরকে ভিন রাজ্য, প্রতিবেশি রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে এম.এল.এ. হিসাবে দাঁড় করিয়ে দিলেন। এই ইমপারশোনেশন, এই মোলেস্টেশন, এই ইন্টিমিডিশন পরিষদীয় রাজনৈতিক ইতিহাসে আজ পর্যন্ত কোথাও হয় নি। কিন্তু হ্যাঁ, চতুর্থ যে কথা বসু মল্লিকের মুখ দিয়ে বেরিয়ে এসেছে, ঘুষ নেওয়ার কথা, তা আমাদের ভারতবর্ষের আইনসভার ইতিহাসে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এম.জি. মুদ্গল কেস। তাঁকে বিধানসভা থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল।

[1-40—1-50 P.M.]

তিনি ঘুষ নিয়েছিলেন বলে তাঁকে বিধানসভা থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল। বিধানসভার যে রীতিনীতি আছে সেই রীতিনীতিতে ঘুষ নেওয়া অপরাধ। এমনকি এখানে কোনও রকম ফিজ, কোনও রকম রেমুনারেশন, কোনও রকম রিওয়ার্ড নিয়ে কাজ করা যায় না। যদি কোনও মেম্বার ঘুষ নেওয়া তো দূরের কথা, কারুর কাছ থেকে কোনও রকম রিওয়ার্ড নেন, কোনও রেমুনারেশন নেন—এম.এল.এ. হিসাবে, তাহলে তিনি এম.এল.এ. হিসাবে থাকার অযোগ্য এবং তার অপরাধ যদি প্রমাণ হয় তাহলে তাঁকে বের করে দেওয়া উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা গুরুতর অভিযোগ, ওরা দুইজন কোন দলের আমি সেটা দেখতে যাব না, যে দলেরই ওরা হোন না কেন। আজকে যেখানে শরৎ বসুকে নিয়ে সেন্টিনারি হচ্ছে সেই অবস্থায় এই ধরণের মানুষকে নিয়ে তার মতো একজন পার্লামেন্টেরিয়ান যেখানে...

(এই সময় বক্তার মাইক বন্ধ হয়)

**Mr. Speaker :** One thing, Mr. Roy, according to Rules of procedure and conduct of Business in the Parliament, when a breach of Privilege case arises against a Member, that matter is discussed in presence of the concerned member. Today the concerned member is absent. So it would be discussed tomorrow.

**শ্রী অমলেন্দ্র রায় :** এখন শুনানি ঠিক হচ্ছে না, আপনি যদি বলেন আজকে তাহলে এটা শুধু প্রেস করছি। আমি কংগ্রেস দলের চিফ হুইপকে চিঠি দিয়েছি, যদিও তিনি আজকে

একটু দেরিতে এসেছেন, তবে ওদেরকে জানানোর জন্য খুঁজে ছিলাম কিন্তু ওঁদেরকে আমি দিতে পারিনি। ওদেরকে অবশ্য আমি খুঁজে ছিলাম, যাইহোক আমি আজকে এখানে নোটিশটা পেশ করছি। আজকে যে আলোচনা হতে পারে না কনভেনশন অনুযায়ী সেটা আমার জানা আছে; তাই আপনি এই ব্যাপারটা বিচার করে বলবেন।

**Mr. Speaker :** Mr. Roy you serve notice them and request them to be present in the House tomorrow.

**Shri Amalendra Roy :** I do not know how do I serve the notice if they are not present in the House.

**Mr. Speaker :** Mr. Roy, you serve the notice to them tomorrow before the question hour and request them to be present in the House.

**Shri Amalendra Roy :** I have accepted.

**শ্রী সৌগত রায় :** স্যার, উনি যেটা বললেন তাহলে কি এটা এক্সপাঞ্জ হয়ে যাবে? আপনি আজকেরটা এক্সপাঞ্জ করে দিন, তাহলে কালকে বলতে দিন। কারণ আপনি নায্যভাবেই বলেছেন উনি নোটিশ মুভ করেছেন, আপনি আজকেরটা এক্সপাঞ্জ করে দিন, দিয়ে কালকে বলতে দিন। না হলে উনি তো আজকে বলেই নিয়েছেন, একই জিনিসের উপর উনি দুইবার বলবেন কি করে।

**মিঃ স্পিকার :** কালকে আমি এই ব্যাপারটি শুনব তারপরে ডিসকাশন হবে।

(গোলমাল)

Mr. Bandyopadhyay please take your seat. Don't disturb. This will be discussed tomorrow.

## Statement of the Minister in charge of information and cultural affairs Deptt. on Cinema Strike

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, গত তিনদিন ধরে ৮/৯/১০ সেপ্টেম্বর আমাদের রাজ্যে চলচিত্র নিয়ে যে ধর্মঘট হয়েছে, সেই ধর্মঘটের প্রশ্ন নিয়ে এখানে গত শুক্রবার মাননীয় সদস্য বিরোধী দলের সুদীপ বাবু যে বক্তব্য রেখেছেন তার ভিত্তিতে আমি কয়েকটি কথা বলতে চাই। আপনাকে ধন্যবাদ, আমি সংক্ষেপে কয়েকটি কথা বলব। তিনদিন ধরে এখানে যে ধর্মঘট হয়েছে চলচিত্র শিল্পের প্রযোজক, সিনেমা হলের মালিক, চলচিত্রের টেকনিসিয়ান, অভিনেতা, সমস্ত স্তরের চলচিত্র শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট সকলেই এই ধর্মঘটের পক্ষে ছিলেন। সরকারের পক্ষ থেকে এই ধর্মঘটের সম্পর্কে আমাদের সম্পূর্ণ একটা সমর্থন ছিল এবং ছিল বলেই সরকারি কেন্দ্রগুলি রূপায়ণ, স্টুডিওগুলি বন্ধ ছিল। আপনারা ইতিমধ্যে

কাগজে দেখেছেন দুটি বিষয়ে তাঁরা ধর্মঘট ডেকেছিলেন—একটি বিষয় হল আই ই এম পি এ ভি.ডি.ও মালিকদের বিরুদ্ধে চলচ্চিত্র শিল্পের পক্ষে ধর্মঘট ডেকেছিলেন, দ্বিতীয় বিষয় হল দূরদর্শন কেন্দ্র এখানকার চলচ্চিত্র শিল্পের সঙ্গে কয়েকটি বিষয়ে সহযোগিতা করছেন না, তার ফলে চলচ্চিত্র শিল্পে যে সমস্যা হচ্ছে সে সম্বন্ধে দূরদর্শন কর্তৃপক্ষের বিরুদ্ধে তাঁদের কিছু বক্তব্য আছে বলে তাঁরা ধর্মঘট ডেকেছিলেন। এই ধর্মঘটকে সরকারের পক্ষ থেকে আমরা সমর্থন করি। ধর্মঘটের আগের দিন আমার সঙ্গে প্রযোজক সংস্থা এবং সংশ্লিষ্ট সকলের কথা হয়। ধর্মঘটের মাঝখানে মুখ্যমন্ত্রীর সঙ্গে তাঁদের সাক্ষাৎ হয়েছিল, তাঁদের সেই ধর্মঘটকে আমরা সমর্থন করি। কিন্তু এই বিষয়ে সরকারের কি ভূমিকা চলছে তা আমি আপনাদের কাছে বলব। সমস্যা হচ্ছে ভি.ডি.ও আমাদের রাজ্যে হচ্ছে, ১৯৯৬ সালে এই সমস্যার আমরা প্রথম মুখোমুখি হই। ভি.ডি.ওর যারা মালিক, যারা ব্যবসা করেন তাঁদের একটা অ্যাসোসিয়েশন আছে। তাঁরা আমাদের দেশের চলচ্চিত্র শিল্পের সমস্ত আইন কানুন লঙ্ঘন করে চলেছেন। প্রথম কথা হচ্ছে কপিরাইট যা লাগে তার আইন ভাঙ্গছেন, সেনসারসিপের আইন মানছেন না, যেকোনও চলচ্চিত্রের ফিল্ম ভি.ডি.ও-তে দেখাতে গেলে লাইসেন্স লাগে, সেই লাইসেন্স নেন না, ভি.ডি.ও পার্লারে ফিল্ম দেখাচ্ছেন, গ্রামাঞ্চলে সাময়িকভাবে ঘর বা মঞ্চ করে নিয়ে ফিল্ম দেখাচ্ছেন, সেখানে লাইসেন্স লাগে সেই লাইসেন্স নেন না, ভি.ডি.ও রাজ্য সরকারের অ্যামিউজমেন্ট ট্যাক্স দেন না, তাঁরা বলছেন এটা অ্যামিউজমেন্ট ট্যাক্সের মধ্যে পড়ছে না। বিভিন্নভাবে তাঁরা সেনসারসিপ মানেন না, কপিরাইট মানেন না, লাইসেন্স মানেন না, অ্যামিউজমেন্ট ট্যাক্স মানেন না। ১৯৮৬ সালে এই নিয়ে সমস্যা শুরু হয়, সমস্ত বিষয়গুলি নিয়ে তারা কোর্টে চলে যায় এবং কোর্টে গিয়ে আমাদের দেশের ৩টি আইনকে তাঁরা সরাসরি চ্যালেঞ্জ করছেন—তার মধ্যে দুটি কেন্দ্রীয় সরকারের আইন—সিনেমাটোগ্রাফি অ্যাক্ট, ১৯৫২ এবং কপিরাইট অ্যাক্ট ১৯৫৭, আর আমাদের রাজ্য সরকারের যে অ্যাক্ট সেটা হচ্ছে ১৯৫৪ সালের অ্যাক্ট যাতে কপিরাইটের প্রশ্ন আছে, লাইসেন্স যা থেকে বেরিয়ে আসে। এই ৩টি আইনকে তাঁরা চ্যালেঞ্জ করলেন। কেন্দ্রীয় সরকারের এই আইনের উপর তাঁরা ইনজাংকশন নিয়ে এসেছেন। তাঁদের বক্তব্য হচ্ছে ভি.ডি.ও সিনেমা নয়। এটা মূলত কেন্দ্রীয় সরকারের আইনের চ্যালেঞ্জ করছেন। মাননীয় সদস্যদের জানা দরকার যে সারা ভারতবর্ষের মধ্যে এই সংক্রান্ত মামলা কলকাতা হাইকোর্টে হচ্ছে, কেন্দ্রীয় সরকারের মূলত আইনের উপর হচ্ছে। সমস্যা হচ্ছে গত মে মাসে কেন্দ্রীয় সরকারকে একাধিকবার চিঠি লিখেও কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত হাইকোর্টে এফিডেভিট দেননি। মে মাস থেকে আমরা কেন্দ্রীয় সরকারকে চিঠি লিখছি যে দয়া করে আপনারা হাইকোর্টে আসুন, আমরা মামলা লড়ছি। ভি.ডি.ওর যারা মালিক তারা সেনসর মানে না, লাইসেন্স নেবে না, এ্যামিউজমেন্ট ট্যাক্স দেবে না, কিছুই মানবে না, কারণ তাদের বক্তব্য হচ্ছে ভি.ডি.ও সিনেমা নয়, তাই কেন্দ্রীয় সরকারের উপর আমরা মামলা করছি। কেন্দ্রীয় সরকার মামলা সংক্রান্ত কাগজপত্র চাওয়ায় জুন, জুলাই মাসে যে মামলা হয়েছে তার কাগজপত্র সমস্ত কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিয়েছি, কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার কোনও কাউন্টার এফিডেভিট দেননি। আমরা সেই চেষ্টা করে যাচ্ছি।

কোর্টে দুটো জায়গায় মামলা হচ্ছে, এরমধ্যে কেন্দ্রীয় সরকার যদি তাঁদের বক্তব্য পেশ করেন তাহলে মামলায় সুবিধা হবে। সে সম্বন্ধে মুখ্যমন্ত্রীর তরফ থেকে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীকে চিঠি দেওয়া হয়েছে যে আপনারা তাড়াতাড়ি লিখে পাঠান। কলকাতার হাইকোর্টে জিতলে সারা ভারতবর্ষে একটা অবস্থা সৃষ্টি করা যাবে।

[1-50—2-00 P.M.]

কিন্তু এই কোর্ট কেস চলাকালীন সময়েও আমরা বসে নেই। প্রতিদিনই একটি করে ইনজাংকশন আসছে। কিন্তু এর মাঝখানেও আমরা পুলিশকে বলেছি বেআইনি কপি রাইট সেনসর করা নেই এই ধরণের ভি.ডি.ও যেখানে যা পাবেন তার বিরুদ্ধে আইন মতো ব্যবস্থা গ্রহণ করুন। আমি সমস্ত রাজ্যের খবর এখনই বলতে পারব না, তবে গোটা কলকাতা শহরের খবর বলতে পারব। গত ১ বছরের মধ্যে আমরা ১০৯ টি কেস করেছি, ১১৫ জনকে অ্যারেস্ট করেছি, ১৩ হাজার ২৭৯টি বেআইনি ক্যাসেট তুলে নিয়ে এসেছি। প্রত্যেকটি কেস চলছে এবং চলবে। এই মামলা কলকাতা হাইকোর্টের একটি গুরুত্বপূর্ণ মামলা। এই মামলায় রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার একসঙ্গে দাঁড়িয়ে লড়লে ৫২ অ্যাক্টকে চ্যালেঞ্জ করে ভি.ডি.ও-কে সিনেমা থেকে যে বের করে আনতে চাইছে তার একটা আইনসঙ্গত সমাধান খুঁজে পাওয়া যাবে। সর্বোপরি আমাদের রাজ্যের মানুষকে ভি.ডি.ওর ব্যাপারে সচেতন করে তুলতে হবে। চলচ্চিত্র আজকে সত্যিই একটা সমস্যার মধ্যে পড়ে গেছে। বিশেষ করে কপিরাইট মানছে না। এর বিরুদ্ধেই জনমতকে সোচ্চার হয়ে উঠতে হবে। আর এই জনমত তৈরি করার জন্যই ৩ দিনের স্ট্রাইক হয়েছিল। এই কারণে জনমত সৃষ্টি করার জন্য ৩ দিনের যে স্ট্রাইক ডাকা হয়েছিল তাকে আমরা সমর্থন করেছি—এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বুদ্ধদেববাবু যে বক্তব্য রাখলেন সেটা নিশ্চয় প্রশংসনীয়। ভিডিও'র ব্যাপারে সরকারি উদ্যোগের কথাটি তিনি সঠিকভাবেই ঘোষণা করলেন এবং আমরাও এটাকে সমর্থন করছি। তার কারণ, ঐ ভিডিও'র দৌরাত্ম্য বন্ধ না হলে এই চলচ্চিত্র শিল্প আরও সংকটের মধ্যে পড়ে যাবে। আজকে শুধু যে চলচ্চিত্র শিল্প এবং এর সাথে যুক্ত শিল্পীরাই সংকটের মধ্যে পড়েছে, তা নয়, সিনেমা হলের কর্মচারী, টেকনিসিয়্যান্স ইত্যাদি কর্মচারীরাও একটা অস্বস্তিকর অসুবিধার মধ্যে পড়েছে। বুদ্ধদেববাবু লিখিত ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছেন। আমি তাই আপনাকে অনুরোধ করব যে, আপনি একটি দিনের জন্য আপনার নেতৃত্বে একটি প্রতিনিধি দল শিল্পী নিয়ে চলুন এবং এই দিল্লি যাওয়ার কর্মসূচি যদি আপনি গ্রহণ করেন তাহলে ওখানে বসে আলোচনা করে আমরা সত্যিকারে কি অসুবিধার মধ্যে আছি সেটা জানা যেতে পারে। কেন্দ্রীয় সরকারের কাছে আপনি যখন আবেদন করেছেন তখন রাজ্য সরকারের এই গঠন মূলক পদক্ষেপকে তারা সম্পূর্ণভাবে নাকচ করে দেবে বলে আমাদের বিশ্বাস হয় না। সুতরাং কাগজ কলমের মধ্যে বিষয়টিকে সীমাবদ্ধ না রেখে, কেবলমাত্র বিধানসভার মধ্যে বিবৃতিদানের মাধ্যমে বিষয়টিকে

ফেলে না রেখে এটাকে আরও গতিশীল, বাস্তবমুখি করে তুলতে একত্রে দিল্লি যাবার ব্যবস্থা করলে ভাল হয়।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of illness of Mother Terassa, the second is from Shri Saugata Roy on the subject of reported police firing at Jangipara in Hooghly district on 10-9-89 and the third is from Shri Mannan Hossain on the subject of loss of crops due to widespread load-shedding.

The Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to all the motions. One Member of the party may however, read out the text of his motion as amended.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely :-

Police firing on a Congress(I) procession at Jangipara, district Hooghly yesterday in which several Congress supporters have been seriously injured and admitted to Walsh Hospital, Serampore.

স্যার, কংগ্রেসি লোকেদের উপর জাঙ্গীপাড়ায় পুলিশ নির্মমভাবে গুলি চালিয়েছে। কংগ্রেসের মিছিলের উপর গুলি চালানো হয়েছে এর বিরুদ্ধে সোচ্চার হওয়া দরকার। স্যার, মুখ্যমন্ত্রীকে আপনি এই বিষয়ে বিবৃতি দিতে বলুন।

(গোলমাল)

## CALLING ATTENTION TO MATTERS OR URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 6 notices of Calling Attention, namely—

1. Policy of the nationalised Banks in respect of Bank-loans in West Bengal : Shri Sadhan Chattopadhyay

| | | |
|---|---|---|
| 2. Reported difficulties of students to take admission in the 11th Class in the Institutes in Murshidabad district | : | Shri Mannan Hossain |
| 3. Haldia Petro Chemicals | : | Shri Lakshman Ch. Seth |
| 4. Reported murder of two persons at Dariahat under Canning Police Station of South 24-Parganas | : | Shri Gobinda Chandra Naskar |
| 5. Reported police firing at Jangipara of Hooghly district on 10-9-89 | : | Shri Ambica Banerjee<br>Shri Prabuddha Laha, and<br>Shri Saugata Roy |
| 6. Alleged killing of seven pavement Dwellers in Calcutta (Statement on the same issue due to be make on 12-9-89) | : | Shri Sultan Ahmed |

I have selected the notice of Shri Lakshman Chandra Seth on the subject of Haldia Petro Chemicals.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** 15th.

## Presentation of Report

### Presentation of the Interim Report of the Ad hoc Committee on the Question of Subject Committee

**The Chairman (Shri Amalendra Roy) :** Sir, I beg to present the Interim Report of the Ad hoc Committee on the Question of Subject Committee.

**Mr. Speaker :** Now the Hon'ble Minister-in-charge of the Labour Department, Shri Santi Ranjan Ghatak, will make a statement on Messrs Metal Box India Limited.

## Statement Under Rule 346

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker, Sir, the Metal Box Workers Union by their letter dated 28-11-87 addressed to Labour Minister raised a dispute, stating that the management in a meeting with the union on 23-11-87 had made certain proposals including wage freeze, reduction in wage, reduction of canteen expenses etc. The Union sought immediate intervention.

The matter was immediately taken up in conciliation. While conciliation was in progress, the management by their notice dated 20-12-87 suspended operation of their units No.1 & 2 including the Reserch Division w.e.f. 26-12-87 due to shortage of finance.

During discussion, the management proposed a reduction of wage by 25% freeze of wage upto March, 1991, and a moratorium on all promotions and up-gradations for a period of 27 months on January, 1988. The union was also required to agree on rationalisation and restructuring of business operations and also on 10% reduction of canteen expenses.

During conciliation, it also emerged that the management had declared a voluntary separation scheme in september, 1987, and about 280 workmen had opted for it, but the management had not paid the gratuity or compensation to the workmen.

Both these issues were discussed. The management modified their proposal to the extent of asking for a 20% refundable reduction of wage of which 10% would be paid over a period of three years beginning from March, 1991 while the remaining amount would be repaid thereafter when the company felt itself to be in a position to do so.

They also agreed to pay the gratuity to the workmen who have accepted V.S.S., and this was paid during April to June, 1988. However, extra compensation as offered in the V.S.S. has not been paid to this workmen.

Subsequently it is learnt that operation at Mahul, Deohar and Madras factories have been started with the help of financial assistance given by customers, suppliers, banks and financial institutions. It is understood

that the workmen had to agree to wage freeze and on wage deduction.

It is learnt that in Madras wages have been reduced by 20% for a period of three years Commencing from 1989-90 on the basis of wages and salary as prevalent in December, 1987.

A meeting was held by the Labour Minister in June, 1989. The Workers had stated that they are agreeable to the terms reached in the Madras factory. However, the management stated that they are not in a position to resume operation in the Calcutta Factories. Rather they have proposed to chose down Research Division, as well as Unit No.2 (Machinery Building Factory), together employing about 600 workmen. They have also proposed a reduction in the number of workmen in Unit No.1.

Conciliation meeting have been held on 4-12-87, 10-12-87, 22-1-88, 1-2-88, 2-2-88, 5-2-88, 12-2-88, 31-3-88, 11-4-88, 19-4-88, 3-5-88, 3-6-88, 10-6-88 and on other subsequent dates.

Metal Box India Limited (MBIL) reported to BIFR sometime in 1988. BIFR has already held several hearing of the case starting from the first hearing on May, 27, 1988. ICICI which has been appointed as the operating agency has prepared a viability study which is currently under discussion in the form of BIFR.

**Extension of time for presentation of the Report of the Ad hoc Committee on the Question of Subject Committee.**

**The Chairman (Shri Amalendra Roy) :** Sir, I beg to move that the time for presentation of the report of the Ad hoc Committee on the Question of Subject Committee, which will expire on the 17th November, 1989, be extended for a further period of six months.

**Mr. Speaker :** Mr. Roy has moved a motion for extention of time for presentation of the Report of the Ad hoc Committee on the Question of Subject Committee. I think the motion may be accepted.

(Voices : Ayes) The motion is accepted.

[2-00—2-10 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু আগে আপনার কাছে

একটা আবেদন রেখেছিলাম। আজকে সারা ভারতবর্ষের মানুষই নয়, সারা পৃথিবীর মানুষ উদ্বিগ্ন। মাদার টেরেসার অসুস্থতার জন্য ভারতের প্রধান মন্ত্রী উদ্বিগ্ন, আমাদের মুখ্যমন্ত্রীও উদ্বিগ্ন। তাঁরা তাঁকে দেখতে গেছেন। আমরা সকলেই এই বিষয়ে উদ্বিগ্ন। কাজেই আমি চেয়েছিলাম যে আমরা সকলে এখানে দাঁড়িয়ে এক মিনিট প্রার্থনা করি তাঁর আরোগ্য লাভের জন্য। এই আবেদন আমি আপনার কাছে রেখেছিলাম।

**মিঃ স্পিকার ঃ** প্রার্থনাটা ব্যক্তিগত ব্যাপার। কেউ যদি সেটা করতে চান তাহলে মনে মনে করতে পারেন।

## MENTION CASES

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুতর অভিযোগ বলুন বা আবেদনই বলুন মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে করছি। আপনি জানেন যে যদি একটা হাসপাতালে টিটেনাশ ডিক্লেয়ার হয় তাহলে সেখানে কি ধরণের ব্যবস্থা নেওয়া হয়। গত ১৫/১৬ দিন আগে হাওড়া জেলা হাসপাতালে একটি যুবক ভর্তি হয়। তাকে রিলিজ করে দেবার ২৪ ঘন্টার মধ্যে সে টিটেনাসে আক্রান্ত হয়। তাকে আই.ডি. হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং সেখানে সে মারা যায়। স্যার, হাওড়া জেলা হাসপাতালে ৭ দিন চিকিৎসা হবার পরে তার টিটেনাস ধরা পড়ে এবং ঐ হাসপাতাল থেকে তাকে আই.ডি. হাসপাতালে পাঠানো হয়। এই ব্যাপার নিয়ে হাওড়ার মানুষ অত্যন্ত বিক্ষুব্ধ হয়। আমার ইন্টারভেনশনে হাসপাতালের ডাক্তার এবং স্টাফদের উপরে কোনও রকম হামলা করা হয় না। আমরা সকলে মিলে ডি.এম-এর কাছে যাই। তিনি আমাদের কাছে প্রতিশ্রুতি দেন যে একটা হাই লেভেল ইনকোয়ারি করবেন। স্যার, আপনি যদি হাওড়া জেলা হাসপাতালে যান তাহলে দেখবেন যে সেখানে সার্জিক্যাল ওয়ার্কের কি অবস্থা, অ্যাসেপটিক ওয়ার্ডের কি অবস্থা হয়ে আছে। সেখানে রুগী ঢুকলে টিটেনাস না হওয়াটাই অসম্ভব। ডাক্তাররা টিটেনাস ডিক্লেয়ার করলে হাসপাতালে অ্যাডমিশন বন্ধ হয়ে যায়। ওয়ার্ডগুলি ডিসইনফেক্ট করা প্রয়োজন কিন্তু সেগুলি করা হল না। সেখানে একটা টিম গেল কিন্তু তাদের কোনও রিপোর্ট আজ পর্যন্ত আমরা জানতে পারিনি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রীর প্রতি একটা গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ৭ তারিখে আমাদের মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায় চালের সংকট দেখা দিয়েছে। আমি গত ৯ তারিখে যখন বাড়ি গেছি। সেখানে দেখেছি যে কয়েকদিন ধরে চাল কোথাও পাওয়া যাচ্ছে না। যে চালের দর ছিল ৪ টাকা সেটা ৭/৮ টাকায় বিক্রয় হচ্ছে, বাজারে চাল পাওয়া যাচ্ছে। এর মূল কারণ হচ্ছে, সেখানকার যে সমস্ত হকাররা চাল বিক্রি করে, বি.এস.এফ.-এর লোকেরা বাংলা দেশে যে সমস্ত চাল পাচার হচ্ছে সেগুলি না ধরে, সেই হকারদের চালগুলি সিজ করছে। তার ফলে হকাররা চাল বিক্রয় করতে পারছেনা এবং ঐ এলাকায় কোথাও চাল পাওয়া যাচ্ছে না,

একটা সংকট দেখা দিয়েছে। এই সম্পর্কে অবিলম্বে যাতে ব্যবস্থা গ্রহণ করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** নট প্রেজেন্ট।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী কমল গুহ, পঞ্চায়েত মন্ত্রী বিনয় চৌধুরী, এবং পূর্তমন্ত্রী জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। স্যার, একটা খুব দুঃখ এবং বেদনার ঘটনা ঘটেছে। মেদিনীপুর থেকে ধেঁড়ুয়া ১২ কিলো মিটার রাস্তা। দীর্ঘ ২২ বছর আগে যেহেতু জেলা পরিষদের টাকা ছিল না সেজন্য মার্কেটিং ৎলান সোসাইটির মাধ্যমে রাস্তাটি পিচ করা হয়েছে। ১০/১২ টা বাস নিয়মিত চলে, হাজার হাজার মজুর তারা শহরে আসে কাজকর্ম করতে, সুদূর ঝাড়গ্রাম থেকেও আসে, ঐ একটা মাত্র পথ দিয়ে বাস আসে, কাজকর্ম করে তারা আবার ঐ পথে বাসে করে ফিরে যায়। মাত্র ১৬ দিন আগে রাস্তার ব্যাপারে আমি বারবার বলা সত্ত্বেও, স্থানীয় জনসাধারণ আবেদন নিবেদন করা সত্ত্বেও, ডেপুটেশন দেওয়া সত্ত্বেও জেলা পরিষদ থেকে রাস্তাটা মেরামতের ব্যবস্থা করা হল না। ফলে একটা বড় বাস দুর্ঘটনা ঘটলো, তাতে ৩২ জন আহত হল এবং একজন নিহত হল স্পটে আর একজন মজুরানি হাসপাতালে মৃত্যুর সঙ্গে যুদ্ধ করছে। স্থানীয় জনসাধারণ এই রাস্তা মেরামতের জন্য গণ দরখাস্ত করল, কিন্তু কোনও কাজ হল না। মাননীয় মন্ত্রী কমল গুহ পুজোর পর রাস্তাটা মেরামত হবে বলে জানান। এই রাস্তা যাতে পুজোর পর মেরামত করা হয় তারজন্য পরিষদকে নির্দেশ দেওয়া হয় এবং সেই ভাবে যেন ইয়ারমার্ক করে রাখা হয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সংবাদপত্রে দেখলাম ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে পশ্চিমবাংলার হিটলার জ্যোতি বসু উনি সাংবাদিকদের আবার কিছু আঘাত করার চেষ্টা করেছেন। আমি খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, উনি একদিকে ওঁর ক্যাডারদের বলছেন, সাবধান হও, নিজেদের হাতে আইন তুলে নিও না, অপর দিকে সাংবাদিকদের সম পরিমানে নিজে গালাগালি দিচ্ছেন। কারণ তাঁদের বিরুদ্ধে কিছু বলা যাবে না। সাংবাদিকরা সত্য কথা বলতে পারবেন না। কিন্তু উনি ভুলে গেছেন এটা চিন বা রাশিয়া নয়। দিন রাত্রি যদি একজন মুখ্যমন্ত্রী দায়িত্বজ্ঞান হীনের মতো ব্যবহার করেন তাহলে খুব দুঃখের বিষয়। তিনি দায়িত্বপূর্ণ লোক হিসাবে গতকাল এবং প্রতিদিন সাংবাদিকদের শাসানি দিচ্ছেন, তাঁর মানসিকতাই হচ্ছে শাসানি দেওয়া, এই হচ্ছে তাঁর মানসিকতা এবং অভ্যাস। যে কোনও মিটিং-এ তিনি আগে সাংবাদিকদের এক হাতে নেবেন, তারপর রাজীব গান্ধীকে এক হাত নেবেন, নিয়ে তারপর তাঁর বক্তৃতা শুরু করবেন। মাঠে ময়দানে তিনি যদি নিজে থেকে উস্কানি দেন, বুদ্ধদেববাবু অবশ্য বেশি বলেন না, মাঝে মাঝে বলছেন। মুখ্যমন্ত্রী একদিকে ক্যাডারদের বলছেন সংযত হতে আর নিজে সাংবাদিকদের গালাগাল দিচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রীকে ৫াইগুলো বন্ধ করতে বলুন।

**শ্রী শচীন সেন ঃ** স্পিকার মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় এখানে অনেক কিছু বলতে পারেন। কিন্তু যা খুশি বলবেন এটা সহ্য করা যায় না। এখানে মুখ্যমন্ত্রীকে বলছেন হিটলার, এটা আপনি এক্সপাঞ্জ করার ব্যবস্থা করুন, না হলে আমাদের বলতে হয় তাঁদের নেতা রাজীব গান্ধী হচ্ছেন একজন বাটলার।

**মিঃ স্পিকার ঃ** শচীন বাবু গনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে বলার অধিকার আছে মানুষের। এটা ওঁদের বলবার জায়গা, আর তো ওঁদের অন্য কোথাও জায়গা নেই বলার, এখানেই তো এইসব বলবেন।

[2-10—2-20 P.M.]

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৮ তারিখ মাননীয় সদস্য গোবিন্দ নস্কর আমার এলাকা সন্দেশখালি সম্পর্কে একটা রিপোর্ট এখানে করেছেন। যদিও আমি ঐ দিন এখানে উপস্থিত ছিলাম না, তবুও আমি যা শুনলাম তাতে আমি দেখছি যে, উনি সঠিক কথা বলেন নি। তিনি বলেছেন যে, ওখানে কংগ্রেসিদের ওপর ৩০ তারিখের ভারত বন্‌ধকে কেন্দ্র করে নানা রকম অত্যাচার হয়েছে। কিন্তু আমি বলতে চাইছি যে, ঐ জাতীয় কোনও ঘটনা ওখানে ঘটে নি, যা ঘটেছে তা হচ্ছে গত ৩০ তারিখ ভারত বন্‌ধ উপলক্ষ্যে ওখানে সমস্ত স্কুল পাঠশালা, যানবাহন বন্ধ ছিল। সেদিন কংগ্রেসিরা উদ্দেশ্যমূলকভাবে ৭/৮ জন ছাত্রকে ওখানকার একটা স্কুলে পাঠিয়েছিল। কিন্তু সেই স্কুলটির ঘর দরজা বন্ধ ছিল। ফলে সেখানকার মানুষরা সেই ছাত্রদের চলে যেতে বলেছিল, কিন্তু তারা বাড়ি ফিরে না গিয়ে উত্তেজিত হয়ে ইঁট-পাটকেল ছুঁড়েছিল। সেই কাজ যখন তারা করছিল তখন সেখানকার মানুষরা বাধ্য হয়ে তাদের নিরস্ত্র করে। কিন্তু পরের দিন ৩১ তারিখ কংগ্রেসের পক্ষ থেকে বলা হয় যে, ৩ জন ছাত্রকে অপমান করা হয়েছে। এই অজুহাতে একটা ষড়যন্ত্র করে ৩১ তারিখ সকাল ১০টার সময়ে ঐ স্কুলে যাতে মাস্টার মশাইরা না যেতে পারেন তার জন্য পার্শ্ববর্তী অন্য স্কুল থেকে কিছু ছেলেকে এবং অন্যান্য কংগ্রেসি সমর্থক গুন্ডাদের ডেকে এনে মাস্টার মশাইদের মারধোর করা হয়। মাস্টার মশাইদের স্কুলে ঢুকতে বাধা দেওয়া হয়।

**শ্রী মান্নান হোসেন ঃ** নট প্রেজেন্ট।

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মারফত কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের পশ্চিমবাংলার গত বছর ৪৫ লক্ষ বেল পাট উৎপাদন হয়েছিল। এ বছর সরকারি সূত্রে যে খবর পেয়েছি তাতে দেখছি যে, আশা করা হচ্ছে সারা ভারতবর্ষে এ বছর ৭০ লক্ষ বেল পাট উৎপাদন হবে এবং তার মধ্যে ৪০ লক্ষ বেল আমাদের পশ্চিমবাংলায় উৎপন্ন হবে। স্যার, আমি নদীয়া জেলা থেকে এসেছি, আমাদের নদীয়া জেলায়, মুর্শিদাবাদ জেলায়, ২৪-পরগনা জেলার কিছু অংশে, কুচবিহার এবং জলপাইগুড়ি জেলায় ভাল পাট উৎপন্ন হয়। কিন্তু স্যার, বর্তমানে

আমরা লক্ষ্য করছি যে, গত দু মাস আগেও পাটের যে দাম ছিল সেই দাম হুহু করে কমছে। দু মাস আগেও ৬০০, ৬৫০, ৭০০ টাকা দাম ছিল। কম পক্ষে ৫০০/৫৫০ টাকা দাম ছিল। এখন সেই দাম কমে ৪৭৫ থেকে ৪১০-এ নেমে গেছে। আমাদের নদীয়া জেলায় গোলডেন ফাইবার নামে যে ভাল জাতের পাট উৎপন্ন হয় সেই পাটের দাম পর্যন্ত ঐ জায়গায় নেমে এসেছে। জে.সি.আই বাজার থেকে পাট কিনব কিনব বলছে, কিন্তু এখনও পর্যন্ত কেনা শুরু করে নি। যে ৪০ লক্ষ বেল উৎপন্ন হবে বলে আশা করা হচ্ছে তার মাত্র ৫ লক্ষ বেল পাট তারা ক্রয় করবে। এই যদি অবস্থা হয়, তাহলে রাঘব-বোয়াল ব্যবসায়ীদের মুখে পাট চাষীদের ছেড়ে দেওয়া হবে। আমাদের রাজ্যের ৪০ লক্ষ বেল পাট চাষীকে বিপদের মুখে ফেলে দেওয়া হবে। আমরা জানি আমাদের দেশের পাট-জাত দ্রব্য রপ্তানি করে ভারত সরকার প্রতি বছর প্রচুর বিদেশি মুদ্রা অর্জন করে থাকেন। আজকে পাট চাষীরা যদি ক্ষতিগ্রস্ত হয় তাহলে শুধু পশ্চিমবাংলার নয় সারা ভারতবর্ষের অর্থনীতি ক্ষতিগ্রস্ত হবে। সেই জন্য অবিলম্বে জে.সি.আই.কে পাট চাষীদের স্বার্থ রক্ষা করতে এগিয়ে আসতে হবে। ইতিমধ্যে ৭ই আগস্ট থেকে ১৩ই আগস্ট পর্যন্ত পাট চাষীরা দাবি সপ্তাহ পালন করেছে। সুতরাং আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ক্ষেত্রের ভয়াবহ অবস্থার একটা নজির এই সভায় তুলে ধরতে চাই। স্যার, নজিরটি তোলার সাথে আমি প্রতিকারও দাবি করছি। গত ২৩/৩/৮৯ তারিখে বর্ধমান মেডিকেল কলেজ হাসপাতালের চতুর্থ শ্রেণীর কর্মচারী শ্রীমতী কল্যাণী সেনগুপ্তার ছেলে সুব্রত সেনগুপ্তের বর্ধমান মেডিকেল কলেজ হাসপাতালেই অপারেশন করে অ্যাপেনডিক্সটি বাদ দেওয়া হয়। তার অ্যাপেনডিসাইটস রোগ হয়েছিল। তাকে ১এ(এশ) ইউনিটে ভর্তি করা হয়েছিল। অপারেশনের কিছু দিন পরেই তার পেটে যন্ত্রনা শুরু হয় এবং তখন তাকে মেডিকেল কলেজ হাসপাতালে পাঠানো হয়। মেডিকেল কলেজ হাসপাতালের নিউরোলজিতে তাকে পাঠানো হয়, কিন্তু নিউরোলজি ডিপার্টমেন্ট বলে যে, তার ক্ষেত্রে নিউরোলজির কোনও ব্যাপার নেই এবং আবার তাকে বর্ধমান মেডিকেল কলেজ হাসপাতালেই ফেরত পাঠিয়ে দেওয়া হয়। পরবর্তী পর্যায়ে ৪/৭/৮৯ তারিখে বর্ধমান মেডিকেল কলেজ হাসপাতালে তার বেরিয়াম এক্স-রে হয়। বেরিয়াম-এক্স-রে হওয়ার পর দেখা গেল ডাক্তার ক্লিয়ারলি লিখে দিয়েছেন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার সেই সমস্ত রেকর্ডস আমার কাছে আছে। তাতে লিখে দিয়েছে তার দেহে এখন পর্যন্ত অ্যাপেনডিসাইটিস আছে। এ খবর শোনার পর স্বভাবতই হাসপাতালের কর্মচারীরা উত্তেজিত। তাহলে প্রশ্ন ২৩-৩-৮৯ তারিখে যে অপারেশন হয়েছিল সেই অপারেশন অ্যাপেনডিসাইটিসের অপারেশন না হলে কি অপারেশন হল? কোন ডাক্তার করল? আজকে চিকিৎসা ব্যবস্থা এমন একটা পর্যায়ে এসে দাঁড়িয়েছে যে মানুষের জীবনের কোনও মূল্য নেই। অপারেশন হয়েছে রেকর্ডেড, কিন্তু কোন ডাক্তার অপারেশন

করেছে তা জানা যাচ্ছে না। তার অ্যাপেনডিসাইটিস বাদ দেওয়া হয়েছে এটা রেকর্ড হয়েছে কিন্তু পরবর্তী পর্যায়ে তার এক্স-রে রিপোর্টে দেখা যাচ্ছে তার অ্যাপেনডিসাইটিস আছে। এটা কোন ধরণের চিকিৎসা ব্যবস্থা? মানুষ এখন হাসপাতালকে মৃত্যুপুরী বলে মনে করছে, কেউ গেলে আর ফিরে আসে না। কল্যাণী সেনগুপ্তের একমাত্র ছেলে শ্রী সুব্রত সেনগুপ্তর এবং বর্ধমানের মানুষের একটাই প্রশ্ন তাহলে কি অপারেশন হল? আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এ ব্যাপারে অবিলম্বে তদন্ত করুন? কোন ডাক্তার অপারেশন করেছে, কি অপারেশন করেছে, কি তার চিকিৎসা হয়েছে, কেন বেরিয়াম এক্স-রেতে আবার অ্যাপেনডিসাইট ধরা গেল এইসব তদন্ত হওয়া দরকার। এই ধরণের অবস্থা পশ্চিমবাংলার সব হাসপাতালগুলিতে চলেছে, এক রোগ আর এক চিকিৎসা। আমরা আরও দেখতে পাই, অনেকক্ষেত্রে অবহেলার দরুন অপারেশন করার পর রুগী আস্তে-আস্তে মারা যাচ্ছে। আমার কাছে সংবাদ আছে, বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে এইভাবে বিনা কেয়ারে এবং শিক্ষানবীশ দিয়ে অপারেশন করার ফলে বহু রুগী মারা যাচ্ছে। আমার অনুরোধ অবিলম্বে এ বিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক। ইতিমধ্যে আমাদের অ্যাসেম্বলি কমিটি অন্ হেলথ যেটা আছে তার কাছেও রিপোর্ট করেছিল, কিন্তু এখনও পর্যন্ত কোনও প্রতিকার হয় নি।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সব আছে কিছু নেই, মাসে মাসে বেতন যাচ্ছে কিন্তু কোনও কাজ নেই। প্রতিকার চাইলে প্রতিকার পাওয়া যায় না এইরূপ একটি পিতৃমাতৃহীন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই স্বাস্থ্যকেন্দ্রটি হচ্ছে আমার নির্বাচনী এলাকার কাঁথি ২নং ব্লকে বড় রামতলিয়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র। গত ৩ মাস ধরে কোনও ডাক্তার সেখানে যাচ্ছে না। আউটডোরে কোনও কাজ হচ্ছে না। কোনও কর্মচারী ওখানকার স্টাফ কোয়ার্টারে থাকে না। ওষুধপত্র বিলি করা হচ্ছে না। সাব-সেন্টার বন্ধ হয়ে গেছে। প্রসুতিদের প্রসব করানোর জন্য যে বেড আছে সেই বেডে ভর্তি করে চিকিৎসা করা হচ্ছে না, অথচ মাসে মাসে কর্মচারীরা বেতন নিচ্ছে। মহকুমা ও জেলা স্বাস্থ্য অধিকর্তাদের কাছে জানানোর পরও কোনও উত্তর পাওয়া যায়নি, কোনও প্রতিকার হয়নি। তাই আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই স্বাস্থ্যকেন্দ্রের প্রতি দৃষ্টি দেওয়া হোক এবং যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

[2-20—2-30 P.M.]

**श्री सत्य नारायभ सिं :** उपाध्यक्ष महोदय, मैं आपके माध्यम से एक बहुत गुरुत्वपूर्ण विषय की ओर माननीय हायर सेकण्डरी मंत्री महोदय का ध्यान आकर्षित करना चाहता हूँ। हायर सेकण्डरी मंत्री महोदय को अवगत कराना चाहता हूँ कि हायर सेकण्डरी का कुश्चेनपेपर बंगला और इंगलिश में आता हैं। इससे हिन्दी भाषी छात्रो को बहुत ही कठिनाई होती हैं। पश्चिम बंगाल में हिन्दी छात्रों की संख्या अधिक हैं। अगर हिन्दी में कुश्चेन पेपर आता तो उनका नाम भी मेरिट लिस्ट में आता। हिन्दी भाषी लड़के अच्छे हैं और अच्छे नम्बरों से पास

करते हैं। हायर सेकण्डरी का प्रश्न पर हिन्दी मेन होकर बंगला ओर अंग्रेजी में आता हैं, जो इनकी समझ में अच्छी तरह से नहीं आता हैं। यदि हिन्दी में प्रश्न पत्र हो तो हिन्दी भाषी छात्रों को अत्यधिक सुबिधा होगी। इसलिए मैं माननीय शिक्षा मंत्री मुख्यमंत्री और सदन के आदरणीय सदस्यो से अनुरोध करता हूँ कि हिन्दी भाषी लड़को को हिन्दी में प्रश्नपत्र देकर उनके भविष्य को अन्धकार से मुक्त कर उज्वल बनाने की चेष्टा को। यदि हिन्दी में प्रश्नपत्र दिए जायगे तो वे आपके आमारी रहेंगे।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে বিদ্যুতের উৎপাদন কেন্দ্র বেড়েছে, বিদ্যুৎ উৎপাদনও বাড়ছে, কিন্তু দেখা যাচ্ছে যে, পূর্বের তুলনায় বিদ্যুৎ উৎপাদনের হার এখন কমতির দিকে যাচ্ছে। আসাম, বিহার এবং উড়িষ্যা এই ৩টি রাজ্যের উপর আমাদের অবস্থান হলেও অনেকগুলি রাজ্যের তুলনায় আমরা অনেকটা নিচের দিকে নেমে যাচ্ছি। সঠিক মানের কয়লার সরবরাহ না হওয়ার ব্যাপার এর মধ্যে আছে ঠিকই, কিন্তু তবু সেটাই একমাত্র কারণ বলে আমি মনে করি না। অন্যান্য কারণও আছে এবং সেইটা অনুসন্ধান করতে হবে। এই সমস্ত কারণে লোডশেডিং হচ্ছে এবং তার ফলে শিল্প বাণিজ্য অফিস আদালত, কৃষি, হাসপাতাল প্রভৃতির গুরুত্বপূর্ণ কাজকর্ম এবং ছেলেমেয়েদের পড়াশোনা সবই ক্ষতিগ্রস্ত হচ্ছে। ২৪ ঘন্টার মধ্যে ২৪ ঘন্টাই বিদ্যুৎ থাকাটা যেন একটা ব্যতিক্রম হয়েছে, না থাকাটাই যেন একটা সাধারণ নিয়ম হয়ে দাঁড়িয়েছে। এই একটা ব্যাপারেও যেন আমরা নির্বিকার হয়ে আছি। আমার বিধানসভা নির্বাচন কেন্দ্র পাঁশকুড়ায় বিদ্যুতের বেহাল অবস্থা, এই নিয়ে আমি অনেকবার দৃষ্টি আকর্ষণ করেছি, তা সত্ত্বেও এখন অবস্থার কোনও রকম উন্নতি হয় নি। তাই আমি এই বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অরুণকুমার গোস্বামি ঃ** (হাউসে উপস্থিত ছিলেন না।)

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। বিষয়টি হল গত ৮ তারিখে বিধানসভা ভবনে কংগ্রেস পরিষদীয় অফিসে দুই বিধায়কের মধ্যে মারামারি হল। দুই এই হাউসের সদস্য, একজন হচ্ছেন মাননীয় শ্রী প্রবুদ্ধ লাহা এবং একজন মাননীয় শ্রী সুহৃদ বসুমল্লিক। ওঁদের মারামারির ঘটনায় অনেক গুলি সত্য উৎঘাটিত হল যেগুলি তদন্ত করার মতো বিষয়। মাননীয় সুহৃদ বসুমল্লিক মহাশয় বলেন যে মাননীয় প্রবুদ্ধ লাহা বোম্বের যে হোটেলে ছিলেন সেখানে দৈনিক ৫ হাজার টাকা খরচ, এটা তদন্তের বিষয় একজন এম.এল.এ কি করে দৈনিক ৫ হাজার টাকা খরচ করতে পারেন?

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ওটা বলা যাবে না। আপনি বসুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এই সভায় রাখছি। সেনা বাহিনীর জওয়ানরা অতন্দ্র প্রহরী হয়ে আমাদের সীমান্ত রক্ষা করছেন। তাঁদের প্রয়োজনে অশ্ব-বাহিনী রাখতে হয়। পূর্ব ভারতের সেনা বাহিনীর প্রধান কেন্দ্র হচ্ছে পশ্চিমবঙ্গে। তাঁরা ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার কাছে তাঁদের অশ্ব-বাহিনীর জন্য কয়েক রেক্ ভাঙ্গা ছোলা সরবরাহের জন্য বলেন। সেইমতো এফ.সি.আই. পূর্বাঞ্চলের সেনা-বাহিনীর জন্য রেক্ ভর্তি করে। কিন্তু ল্যাবরেটরির পরীক্ষায় দেখা যায় ঐ ছোলা ঘোড়ার খাবার অযোগ্য। ফলে ইস্টার্ন কমান্ডের জি.ও.সি. ইন-চিফ লেফটেনেন্ট জেনারেল মিঃ ভোরার নির্দেশে সেই ভাঙ্গা ছোলা ফেরত পাঠিয়ে দেওয়া হয়েছে। এখানে পশ্চিমবঙ্গে এফ.সি.আই রেশনে পচা চাল দিচ্ছে এই কথা বললে কংগ্রেস বন্ধুরা চীৎকার করেন, কিন্তু লেফটেনেন্ট জেনারেল মিঃ ভোরা তো বামপন্থী বা সি.পি.এম. নন্। কিন্তু ল্যাবরেটরি পরীক্ষায় প্রমানিত হয় যে সেনা বাহিনীর পূর্বাঞ্চলীয় অশ্ব-বাহিনীর পচা ছোলা খাওয়াবার চেষ্টা করেছেন তাঁরা। আগেই রাজীব গান্ধী ঘুষ খাওয়ার ব্যাপারে অভিযুক্ত হয়েছিলেন এবং এখন সি.এ.জি. সুন্দরজীর রিপোর্টে সেটা প্রমানিত হয়েছে। আর এখন সেনা বাহিনীকে দুর্বল করবার জন্য তাঁদেরকে এফ.সি.আই.এর মাধ্যমে পচা ছোলা সরবরাহ করা হয়েছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে একটি বিষয়ে অর্থমন্ত্রীর বিবৃতি দাবি করছি। কলকাতার ত্রিশত বর্ষ উপলক্ষ্যে কেন্দ্রীয় সরকার ১০০ কোটি টাকা বরাদ্দ করেছেন। এই ১০০ কোটি টাকার মধ্যে বলা হয়েছে কলকাতার বস্তি উন্নয়ন, কলকাতার পরিবেশ দূষণ এবং কলকাতার সৌন্দর্য বৃদ্ধির জন্য টাকাটা বরাদ্দ করা হল। এই ১০০ কোটি টাকা বরাদ্দের সংবাদ আমাদের রাজ্য সরকারের কাছে এসেও পৌঁছেছে। এখন বিধানসভা চলছে। কেন্দ্র যখন কোনওকিছু দেন না তখন কেন্দ্রের বঞ্চনা সম্পর্কে হাউসের সদস্য থেকে শুরু করে মন্ত্রীরা সকলেই বিশেষ আগ্রহের সঙ্গে প্রশ্নোত্তরের মাধ্যমে তার উল্লেখ করেন। কিন্তু আজকে কেন্দ্র যখন এই অর্থ বরাদ্দ করেছেন এবং বিধানসভার অধিবেশন চলছে তখন এই বিধানসভার মর্যাদা রক্ষা করবার জন্য অবশ্যই এই বিষয়ে সদস্যদের প্রত্যাশা অবহিত করবেন যথা সময়ে এটাই স্বাভাবিক। আমি স্যার, আপনার মাধ্যমে এটুকু প্রত্যাশা করব, কেন্দ্রীয় সরকার এই যে ১০০ কোটি টাকা কলকাতার জন্য বরাদ্দ করেছেন এই সম্পর্কে অর্থমন্ত্রী এখানে তাঁর মন্তব্য ব্যক্ত করুন এবং সভাকে অবহিত করুন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে উত্থাপন করতে চাই। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সরকারি কর্মচারিদের বিরুদ্ধে এবং সরকারি কর্মচারিদের পক্ষ থেকে সরকারের বিরুদ্ধে হাইকোর্টে দায়ের করা কেস কয়েক হাজার ঝুলে আছে। গত তিন বছরের পরিসংখ্যান দেখলেই সেটা বোঝা যাবে। ইন দি মিন টাইম যাতে কেসগুলোর দ্রুত নিষ্পত্তি করা যায় তারজন্য বামফ্রন্ট সরকার মন্ত্রিসভায় দ্রুততার সঙ্গে সিদ্ধান্তও গৃহীত হয়েছিল যে,

অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনাল গঠন করা হোক। ঐ সিদ্ধান্ত গ্রহণের পর আজকে এক বছর অতিবাহিত হল, কিন্তু সেই ট্রাইবুনাল গঠন করা হল না। যাতে ঐ জমে থাকা হাজার হাজার কেস দ্রুত ডিসপোজ অফ করা সম্ভব হয় তারজন্য অবিলম্বে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুনাল গঠন করতে আমি আপনার মাধ্যমে আইনমন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :** Now, Shri Subrata Mukherjee.

(At this stage, Shri Mukherjee was not found in the House)

[2-30—2-40 P.M.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার সেচের জল মূলত নির্ভর করে ডি.ভি.সি-র উপর। এই ডি.ভি.সি.-র পরিচালনার দায়িত্বে আছেন কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং বিহার সরকার, এই তিনজনের ইকুয়াল শেয়ার আছে। এই জল বন্টনের ক্ষেত্রে তাঁরা পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে কোনও আলাপ-আলোচনা করছেন না। বিগত সভায় এই ব্যাপার নিয়ে বার বার আলোচনা হয়েছে। এই বছর জুলাই মাসে প্রবল বৃষ্টি হওয়ার ফলে ডি.ভি.সি. জল ছেড়ে দেয় এবং তার ফলে গোটা বর্ধমান এবং হুগলি জেলার নিচের অংশ প্লাবিত হয়। কিন্তু আগস্ট মাসে বৃষ্টি না হওয়ার ফলে মাঠ-ঘাট সব শুকিয়ে যায়, সেই সময় তাঁরা ডি.ভি.সি-র জল ছাড়লো না, যেমন শুকনো মাঠ তেমনিই রয়ে গেল। ডি.ভি.সি-র জল বন্টনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার কিম্বা জেলা পরিষদের সঙ্গে কোনও আলাপ-আলোচনা করছেন না। আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে আবেদন রাখতে চাই তিনি যেন এই ব্যবস্থাটা দেখেন। ডি.ভি.সি.র জল বন্টনের ক্ষেত্রে সরকারের যে নিয়ম-নীতি আছে সেটা চালু করা হোক এবং প্রয়োজনের সময় জল দেওয়া হোক যাতে ঠিকমতো চাষ হতে পারে।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন এবং হাউসের সকল সদস্যই জানেন যে বার্নপুরের 'ইস্কো' কারখানা এবং দুর্গাপুরের স্টিল প্ল্যান্ট আধুনিকীকরণের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। এই আধুনিকীকরণ করার ক্ষেত্রে অ্যানসিলিয়ারি ইউনিট তৈরি করা যায় এই অ্যানসিলিয়ারি ইউনিট তৈরি করার ক্ষেত্রে শোনা যাচ্ছে রাষ্ট্রায়ত্ত অ্যানসিলিয়ারি ইউনিট গড়ে তোলার জন্য কোনও কিছু করা হচ্ছে না। এই অ্যানসিলিয়ারি ইউনিট তৈরি করা বাতিল করে দিয়ে বার্নপুর 'ইস্কো' কারখানার এবং দুর্গাপুর স্টিল প্ল্যান্ট কারখানার বহুজাতিক কর্পোরেশনকে, একচেটিয়া পুঁজিপতিকে ডেকে নিয়ে আসা হচ্ছে। এর দ্বারা আমাদের রাজ্যে বেকার সমস্যার সমাধানের যে রাস্তা তৈরি হত, যে সম্ভাবনা ছিল সেটা তাঁরা নস্যাৎ করে দিতে চাইছে। সম্প্রতি বুরো অফ পাবলিক এন্টারপ্রাইজ সারকুলার জারি করেছেন যে যাদের জমি সমস্ত রাষ্ট্রায়ত্ত শিল্পের জন্য চলে যাবে, তাদের চাকুরি দেওয়া যাবে

না। স্যার, এইভাবে আমাদের পশ্চিমবাংলার অর্থনীতির উপর একটা চাপ সৃষ্টি করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার তাদের বিভিন্ন প্রচার মাধ্যম দিয়ে প্রচার করছেন দুর্গাপুর স্টিল প্ল্যান্ট মডার্নাইজেশন করছেন বার্নপুরের 'ইস্কো' কারখানা মডার্নাইজেশন করছেন। কিন্তু তা আদৌ আমাদের রাজ্যের উপকারে লাগবে না। আমাদের এখানে অ্যানসিলিয়ারি ইউনিট তৈরি হবে না, অতিরিক্ত কর্মসংস্থানের কোনও সুযোগ হবে না। আমাদের রাজ্যে যে অর্থ বিনিয়োগ করা হচ্ছে সেটা আমাদের রাজ্যে তার কোনও প্রভাব ফেলতে পারবে না। এই ব্যাপারে মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে চিঠি লিখেছেন। আমি এটা হাউসেও উল্লেখ করছি। আমি বিরোধী পক্ষের বন্ধুদের বলব আপনারা এই ব্যাপারে সচেষ্ট হোন, কেন্দ্রীয় সরকারকে এই ব্যাপারে সচেতন করুন আমাদের রাজ্যের অর্থনীতির দিকে তাকিয়ে।

**Mr. Deputy Speaker :** Now Shri Prabuddha Laha. (At this stage Shri Laha was not found present in the House)

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে রানাঘাটের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ে আমি সেখানকার যাঁরা ডাক্তারবাবু আছেন, এস.ডি.ও সাহেব যিনি আছে, সি.এম.ও.এইচ. সাহেব যিনি আছেন তাঁদের আমি বহুবার বলেছি। কিন্তু তাঁরা আমার কথায় কর্ণপাত করেন নি। তাঁরা এম.এল.এ.কে মানুষ বলেই মনে করেন না। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যদি কিছু এই ব্যাপারে করা যায়। রানাঘাটে একটা আউট ডোর ডিপার্টমেন্ট আছে, এই টাউনে এই একটাই আউট ডোর, এছাড়া আর কিছু নেই। সেখানে আর কোনও আউট ডোর কাছে পিঠে নেই। সেই আউট ডোরে গত এক বছর যাবৎ ডাক্তারবাবু মাসের মধ্যে তিনদিন আসেন কিনা সন্দেহ। রোগীরা সেখানে চিকিৎসা করাতে এসে ফিরে যান। কংগ্রেসিরা তাঁদের নানাভাবে লেলিয়ে দিচ্ছেন। ঐ সমস্ত রোগীরা ওখানে নানাভাবে বিক্ষোভ প্রদর্শন করছেন। বিক্ষোভ হওয়াটা খুবই স্বাভাবিক। ডাক্তারবাবু সেখানে আসছেন না, বহু দুরদুরান্ত থেকে রোগীরা চিকিৎসা করাতে এসে ফিরে যাচ্ছেন। টেলিফোন করে জিজ্ঞাসা করলে বলা হচ্ছে ডাক্তারবাবু নেই। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই, এই বিষয়টির প্রতি তিনি যেন একটু দৃষ্টি দেন। তার কাছে এটি আমার আন্তরিক অনুরোধ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই রাজ্যের একটি জায়গার আদিবাসী যুবকের উপরে সি.পি.এম. যে অত্যাচার করেছে সেই ব্যাপারে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল মধ্যমগ্রাম থানায় আদিবাসীরা তীর ধনুক নিয়ে একটা বিক্ষোভ প্রদর্শন করেছেন। তাদের মূল বক্তব্য ছিল এই যে, মধ্যমগ্রামের বাসিন্দা একজন আদিবাসী, আতোয়ার বার্লা নামের একজন যুবক, তাকে কিছু দিন আগে পুলিশ গ্রেপ্তার করেছিল। তারপর সেই যুবকটি পুলিশের লক-আপে মারা যায়। ওখানকার এস.পি., যার বিরুদ্ধে আমি এর আগে অভিযোগ করেছি, সেই এস.পি. বলেছেন যে যুবকটি মদ খেত, লিকার পয়জনিংয়ে মারা গেছে। কিন্তু মধ্যমগ্রামের পার্শ্ববর্তী এলাকার বসবাসকারী ট্রাইবুনাল লিডার ও আরও অনেকে বলছেন যে

সে মদ খেত না। মধ্যমগ্রামের একজন অঞ্চল প্রধান, সুরেন মন্ডল তাকে খুব গুরুতর ভাবে আহত করেছিল, কারণ সে নাকি কোনও মেয়েকে কিছু বলেছিল। ঐ এলাকার যে সমস্ত আদিবাসী লোকেরা থাকেন, তাঁরা এখন নিরাপত্তার অভাব বোধ করছেন। ওখানে বীরসা মুন্ডা নামে একটি স্কুল আছে, সরকার এখনও সেটির স্বীকৃতি দেন নি। মধ্যমগ্রাম কলোনির মোড়ে কিছু আদিবাসী থাকতেন, তাঁদের ওখান থেকে তুলে দেওয়া হয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে ট্রাইবুনাল একজন আদিবাসী, আতোয়ার বার্লার হত্যার ব্যাপারে সি.আই.ডি.কে দিয়ে তদন্তের দাবি করছি। সি.পি.এম.এর অঞ্চল প্রধান সুরেন মন্ডল, তাকে পুলিশ গ্রেপ্তার করে ছেড়ে দিয়েছে, আমি তাঁর গ্রেপ্তারের দাবি করছি।

**শ্রী সাত্বিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের পশ্চিমবাংলায় বহু কৃষি খামারে প্রায় ৮ হাজার শ্রমিক নিযুক্ত আছে। তারা দীর্ঘদিন ধরে কাজ করে যাচ্ছে। সরকারি আদেশ নামা ১০০৭ ই.এম.পি. এবং ৩/৭/৮৯ তারিখে যে আদেশনামা হয়েছে, যার নম্বর ১৬৫০, এই দুটি যাতে কার্যকর করা যায় সেজন্য আমি মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১/১০/৮৮ থেকে যে সমস্ত শ্রমিকের বেতন বৃদ্ধি করা হয়েছে, আজ পর্যন্ত সেই সমস্ত বেতন গরিব শ্রমিকরা পায় নি। এটি যাতে অতি শীঘ্র ঐ শ্রমিকরা পায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য কৃষি মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এই সমস্ত শ্রমিকরা দীর্ঘদিন ধরে এক জায়গায় কাজ করছে, তাদের যাতে চাকুরি পারমানেন্ট হয় তারজন্য আমি মাননীয় কৃষিমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি যেন বিষয়টি রাজ্য মন্ত্রী সভার কাছে পেশ করেন। যে সমস্ত শ্রমিক দীর্ঘদিন ধরে কাজ করছে তাদের অন্ততপক্ষে পারমানেন্ট করা হোক।

[2-40—2-50 P.M.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিষয়টি বারে বারে উল্লেখ করেছি যখনই অ্যাসেম্বলি চলে এবং আমি অ্যাসেম্বলিতে উল্লেখ করি তখনই পুলিশের তরফ থেকে একটু উদ্যোগ নেওয়া হয়। তারপরে আর উদ্যোগ থাকে না। বারে বারে উল্লেখ করেছি কিন্তু আজ পর্যন্ত কোনও ফল হয় নি। আমার অঞ্চলে একটি পুলিশ মর্গ আছে, মেডিকেল কলেজ পুলিশ মর্গ, সেই মর্গের আশেপাশের লোকজন সেখানে বাস করতে পারে না। প্রতিবারেই কিছু কিছু টাকা স্যাংশন হয় যখনই আমি বলি কিন্তু আজ পর্যন্ত আশু সমাধান হল না। আমি যেহেতু কলকাতায় বাস করি সেইজন্য আমি উল্লেখ করতে চাই যে মরাগুলি যে মর্গে রাখা হয় তার যে কি অবস্থা না দেখলে বোঝা যাবে না। তার ওপর আমাদের ওখানে পুলিশ মর্গে যে মরা রাখা হয় তা যতক্ষণ পর্যন্ত না সেখানে মেজিস্ট্রেট বা করোনার না যাবে ততক্ষণ পর্যন্ত মরা পচে মরে গেলেও কোনও ব্যবস্থা নেওয়া হবে না। সুতরাং সেখানে ওই যে ম্যাজিস্ট্রেট সিস্টেম চলছে তা আর চলে না। সুতরাং এই মেডিকেল মর্গের যে সিস্টেম চালু আছে তা অবিলম্বে তুলে নেওয়া দরকার এবং রিনোভেশনের দরকার।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভায় বহুবার রাজ্যের আইনশৃঙ্খলার কথা বলেছি, বিতর্ক করেছি, কারুর ভালো লেগেছে, কারুর লাগে নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি কথার মাধ্যমে রাজ্যের আইনশৃঙ্খলার পরিস্থিতি এবং মানুষের আতঙ্কের কথা আপনার কাছে তুলে ধরছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গত শুক্রবার বালি থানার অন্তর্গত একটি জায়গায় বিবেকানন্দ কলোনীতে দুপুর বেলায় একটি বাড়িতে দুষ্কৃতকারীরা ঢুকে গৃহকর্তীকে খুন করে লুটপাট করে চলে যায়। এ কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়, সবচেয়ে শোচনীয় ব্যাপার হচ্ছে যে ওই অঞ্চলের মানুষের মনে এবং মা বোনেদের মনে অত্যন্ত আশঙ্কা দাঁড়িয়েছে। কেউ বাড়ি থেকে বেরুতে পারে না, দরজা খুলে থাকতে পারছে না। সব সময়ে মনে একটা ভয় রয়েছে। ওই অঞ্চলের বাসিন্দারা কেউ ইউ পি থেকে এসেছেন, কেউ বিহার থেকে এসেছেন কেউ কেউ আবার রাজস্থান, ভিন্ন প্রদেশ থেকে এসেছেন। তারা আজকে চিন্তিত। তারা আজকে চিন্তিত, এই যদি পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার অবস্থা হয় তা হলে পশ্চিমবঙ্গে আর থাকা যাবে কিনা। সুতরাং আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যাতে তিনি এই বিষয়ে পদক্ষেপ নেন। মানুষ যাতে ওখানে স্বস্তিতে বাস করতে পারে এবং বাড়িতে শান্তিতে বসবাস করতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুব পরিতাপের বিষয় যে পশ্চিমবঙ্গের শিল্প দিনের পর দিন পিছিয়ে যাচ্ছে। আমিই শুধু না, আমাদের মুখ্যমন্ত্রী পর্যন্ত এই বিষয়ে দুঃখ প্রকাশ করেছেন। ১৯৮৫-৮৬ সালে ৬৪টি শিল্পে লাইসেন্স দেওয়া হয়েছিল। এই ৬৪টি শিল্পে লাইসেন্স দেওয়া সত্ত্বেও মাত্র ৫টি শিল্পে ফলতা ফ্রি ট্রেড জোনে কাজ হতে পেরেছে এবং মাল উৎপাদন হয়েছে। এই ৬৪টি শিল্পে লাইসেন্স দেওয়া হলেও মাত্র ৫টি শিল্প সেখানে প্রোডাকশন আরম্ভ করেছে এবং টোটাল ২৩ কোটির মাল আজ পর্যন্ত সাপ্লাই হয়েছে। আমি সেখানে গিয়েছিলাম এবং সেখানে গিয়ে দেখি যে ১৬টি শিল্প লাইসেন্স পেয়েছে কিন্তু কাজকর্ম কিছু হয়নি। সেখানে নির্দিষ্ট কারণে সময়ের মধ্যে কাজ করতে পারেনি বলে ১৬টি শিল্পই বাতিল হয়ে গেছে। সেখানে গিয়ে দেখলাম একটা হতাশার ছাপ। সেখানে বিরাট ফ্রি ট্রেড জোন হওয়ার কথা ছিল। তা না হয়ে সেখানকার শ্রমিকরা চারিদিকে লাল পতাকা আর সিটু ফ্ল্যাগ উড়াচ্ছে। একটা খালি জমি আছে সেখানে কোনও ফ্যাক্টরি হয় নি। সেই জমিতে ফ্ল্যাগ উড়ছে এবং লেখা আছে একটা শ্রমিকও নিয়োগ করতে হলে আমাদের নিতে হবে। আমি এই রকম ১৪/১৫টি জায়গা ফ্রি ট্রেড জোন ঘুরে ঘুরে দেখলাম। আজকে শুধু শিল্পে নয়, এই শিল্পে যারা আগ্রহী—পশ্চিমবাংলার শিল্পে তাদের যে ইনফ্রাস্ট্রাকচার দরকার তা নেই, এবং সেই বাতাবরণও নষ্ট হয়ে গিয়েছে। মুখ্যমন্ত্রীকে তো পেনিসিলিনের কারখানার জন্য কেন্দ্রীয় সরকার লাইসেন্স দিয়েছেন কিন্তু সেটা করতে পারছেন না; মুখ্যমন্ত্রী নিজে তা বলেছেন। আমি আপনাকে বলি, এখানে আমাদের লেবার মিনিস্টার আছেন, তিনি বলুন—পশ্চিমবাংলা শিল্পে এত পিছিয়ে যাচ্ছে কেন। শুধু আপনারা চিৎকার করছেন কেন্দ্রের বিরুদ্ধে আর গালাগালি দিলে তো হবে না। পশ্চিমবাংলায় আপনারা যে আওয়াজ তুলেছেন

শিল্প ধ্বংস হয়ে যাচ্ছে এখানে তো শিল্প শেষ হয়ে যাবে। বর্তমানে আপনারা শিল্পের ক্ষেত্রে ১৮তম জায়গায় এসে পৌঁছেছেন। ফ্রি ট্রেড জোনগুলি দেখে আমি হতাশ হয়েছি আজকে আপনারা, সিটুরা সেখানের অবস্থা নষ্ট করে দিচ্ছে। তাই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের এখানে লেবার মিনিস্টার আছেন, তিনি যদি এনলাইটেন্ড করেন তাহলে আমি খুশি হব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটি একটি গুরুত্বপূর্ণ ব্যাপার। আমাদের পশ্চিমবঙ্গ সরকার সল্টলেক এরিয়াকে নোটিফায়েড এরিয়া হিসাবে ঘোষণা না করার জন্য মিনিমাম ওয়েজেস অ্যাক্ট চালু হওয়ার সম্ভাবনা দেখা যাচ্ছে না। ফলে ওখানে যারা কন্ট্রাক্টারের আন্ডারে কাজ করে তারা সেখানে মিনিমাম ওয়েজেস অ্যাক্ট থেকে বঞ্চিত হচ্ছেন, বিশেষ করে বঞ্চিত হচ্ছেন ক্যাজুয়াল লেবার এবং ডেলি লেবার যারা। বামফ্রন্ট সরকার হচ্ছে শ্রমিক দরদী সরকার, গরিবের সরকার, তাদের কাছে আমি মাননীয় শ্রমমন্ত্রীর কাছে, দাবি করব অবিলম্বে যাতে সল্টলেক এরিয়াকে নোটিফায়েড এরিয়া হিসাবে ঘোষণা করা হয় এবং তার ফলে শ্রমিকরা মিনিমাম ওয়েজেস অ্যাক্টের সুযোগ সুবিধা যেন পায়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বর্ষার দিন কয়লাখনি অঞ্চলে ৭৫ ভাগ গড় শ্রমিক তারা কাজে যোগ দিয়েছিলেন। ঠিক তারপর থেকে বিভিন্ন কোলিয়ারিতে সংঘবদ্ধভাবে আক্রমণ চলছে। এর আগে আমি মাদারবণির কথা বলেছি, নিমচা কোলিয়ারিতে প্রায় ৯০ ভাগ শ্রমিক সেদিন কাজে যোগ দিয়েছিল। কিন্তু তার ফলে তার পর থেকে সেই কোলিয়ারির শ্রমিকদের উপর যৌথভাবে আক্রমণ চলছে। একদিকে সি.পি.এম.র তরফ থেকে আক্রমণ চলছে, অপর দিকে পুলিশ তাদের মিথ্যা কেস দিয়ে রোজ ৫ জন করে তুলে নিয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মুখে এক কথা বলেন—তিনি নিজে বলছেন আইন হাতে নেবেন না, অপরদিকে আমরা দেখছি পার্টির লোককে তিনি নির্দেশ দিয়ে দিচ্ছেন, এইভাবে ঘটনাগুলি ঘটছে। এই ব্যাপারে যথাযথভাবে ব্যবস্থা নেবার জন্য আমি দাবি জানাচ্ছি।

[2-50—3-30 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা উদ্বেগজনক খবর আপনার মাধ্যমে সভায় রাখছি। আবার কলেজ হোস্টেলে র‍্যাগিংয়ের কথা শোনা যাচ্ছে। এবার ছেলেদের হোস্টেলে নয়, মেয়েদের হোস্টেলে এই র‍্যাগিং হচ্ছে বলে খবর বেরুচ্ছে। উদাহরণস্বরূপ দমদম সরোজিনি নাইডু কলেজ হোস্টেলে উচ্চতর শ্রেণীর ছাত্রীরা সেই কলেজে প্রথম শ্রেণীতে যারা ভর্তি হয়েছে তাদের উপর জঘন্য র‍্যাগিং করছে বলে এবারে সংবাদ বেরিয়েছে। এটা অত্যন্ত নোংরা ঘৃণিত ব্যবস্থা। এটা বুর্জোয়া কান্ট্রি আমেরিকা, ইউরোপ থেকে এখানে এসেছে, এটা আমাদের ভারতীয় কোনও ব্যাপার নয়। আপনারা জানেন ইতিপূর্বে ২

বছর আগে বি.ই. কলেজে এই রকম র‍্যাগিংয়ের ফলে একটি ছাত্রের পা ভেঙ্গে জখম হয়ে তাকে পড়া ছেড়ে ফেরত যেতে হয়েছে। এই রকম আরও বহু ঘটনা আছে। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে বিষয়টা উত্থাপন করছি এবং অনুরোধ করছি এই কুশ্রী নোংরা র‍্যাগিং যাতে বন্ধ হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক। ছেলে বা মেয়ে যারা এই সমস্ত কাজ করছে, যারা দোষী সাব্যস্ত হবে তাদের কলেজ থেকে তাড়িয়ে দেবার ব্যবস্থা করা হোক এবং সঙ্গে সঙ্গে কলেজ কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করা হোক যে তাদের নিয়ন্ত্রণে কোনও কলেজ হোস্টেলে এই ধরণের ঘটনা ঘটলে তাঁরা যদি উপযুক্ত ব্যবস্থা না নেন তাহলে তাঁদের কাছে জবাবদিহির ব্যবস্থা করা হোক। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করছি। কলকাতায় ৩রা জুন থেকে রাতের অন্ধকারে ভোর রাতের দিকে ভিখারী শ্রেণীর মানুষ যারা রাস্তায় শুয়ে থাকে যাদের স্টোন ম্যান নামে পরিচিত হয়ে গেছে কলকাতা শহরে তারা মানুষ খুন করে চলেছে। ভোর রাত্রে যারা পূর্ণ্যার্থে গঙ্গা স্নান করতে যায় তারা এই স্টোন ম্যানদের ভয়ে ভীত হয়ে পড়েছে। কারণ, খুনটা হয় ভোর ৩ টা থেকে ৫টার মধ্যে। আপনি শুনলে আশ্চর্য হবেন গত ৩ মাস ধরে এই রকম ঘটনা ঘটছে, পুলিশ যে ৫০ জনকে গ্রেপ্তার করেছে দেখা গেছে তারা সকলেই উন্মাদ। যারা ধরা পড়ছে তারা উন্মাদ, পুলিশ উন্মাদ, অথচ স্টোন ম্যানরা খুন করে চলেছে, ধরা পড়ছে না। এই রকম কলঙ্কময় জগতে বাস করছি যেখানে রাতের বেলায় খুন করে যাচ্ছে, ভোর বেলায় আমরা কাগজে পড়ছি, মাঝে মাঝে পুলিশ দাবি করছে স্টোন ম্যান ধরা পড়েছে। এই সম্বন্ধে রাজ্য সরকারের পক্ষ থেকে কিছুই জানানো হচ্ছে না। বারংবার বিধানসভায় কলকাতা শহরের গুরুত্বপূর্ণ এক একটা ঘটনার উল্লেখ করছি যার মধ্যে রাজনীতির কোনও ব্যাপার নেই অথচ সরকারের একটা প্রবণতা হচ্ছে সমস্ত বিষয়টা বাই পাস করে যাওয়ার। এই যে স্টোন ম্যানদের প্রাদুর্ভাব কলকাতা শহরে শুরু হয়েছে এই ব্যাপারে অবিলম্বে সরকার তাঁর বক্তব্য রাখুন। আজকে দৈনিক সংবাদপত্রে সংবাদ প্রকাশিত হয়েছে যে স্টোন ম্যান ধরা পড়েছে। আমি লাল বাজারে খবর নিলাম, এই সম্পর্কে তাঁরা কিছু বলতে পারলেন না। অবিলম্বে এই সম্পর্কে হাউসে সরকার থেকে একটা বিবৃতি দিন যে সত্যই স্টোন ম্যান ধরা পড়েছে কিনা, সর্বশেষ পরিস্থিতি কি। কারণ, কলকাতার জনগণ এই স্টোন ম্যানদের আতঙ্কে আতঙ্কিত হয়ে পড়েছেন।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী, শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েকদিন আগে মালদহ জেলার রতুয়া গ্রামে বালুকা হাই স্কুলের প্রধান শিক্ষক রঘুনন্দন মন্ডলকে জনৈক ছাত্র হঠাৎ গুলি করে খুন করে। সেই খুনের ঘটনাকে কেন্দ্র করে মালদহে ৭ দিন স্কুল বন্ধ আছে। গত ৩ দিন আগে পশ্চিমবঙ্গ প্রধান শিক্ষক সমিতির নেতৃত্বে সেখানে এক শোকসভা করা হয় এবং রঘুনন্দন মন্ডল যে নিহত হয়েছেন তার বিচার বিভাগীয় তদন্তের দাবি করা হয়। কিন্তু আশ্চর্যের বিষয়

এখনও পর্যন্ত শিক্ষামন্ত্রী বা মুখ্যমন্ত্রী মহাশয় এই বিষয়ে কোনও ব্যবস্থা অবলম্বন করেন নি। গত যুক্তফ্রন্টের আমলে এথোরা গার্লস স্কুলের ছাত্রী খুন হয়েছিল। আজকে চারিদিকে খুন হচ্ছে সি.পি.এম.গুন্ডাদের দ্বারা। মাল্লদার ভালুকা রাইমোহন মোহিনী স্কুলের প্রধান শিক্ষক রঘুনন্দন মন্ডল নৃশংসভাবে খুন হল এবং স্কুলেরই ছাত্র তাকে খুন করল। আমি এর নিন্দা করছি এবং সেই ছাত্রীকে অ্যারেষ্ট করার দাবি জানাচ্ছি। মালদহে আজকে ১০/১২ টি স্কুল বন্ধ আছে। স্যার, শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য চলেছে। এর প্রতিকারের জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রধান শিক্ষক মারা গেল অথচ, তার কোনও তদন্তের ব্যবস্থা করা হচ্ছে না। আসামীকে এখনও অ্যারেষ্ট করা হয়নি। এর চেয়ে লজ্জার আর কি থাকতে পারে? ৭দিন ধরে ১০/১২ টি স্কুল বন্ধ আছে। এই কি সরকারি প্রশাসন চলার নমুনা? চারিদিকে নৈরাজ্যের অবস্থা চলেছে। আমরা প্রধান শিক্ষক নিহত হওয়ার ঘটনার বিচার বিভাগীয় তদন্ত দাবি করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এর আগে এই বিধানসভায় এই কথা বলার চেষ্টা করেছি যে, বিধানসভার সদস্যরা সব কথার শেষ কথা বলে না, সব বিচার করার শেষ বিচার করে না, জনগণই শেষ মালিক, তারাই শেষ বিচার করার মালিক। জনপ্রতিনিধি হিসাবে আমাদের একটা দায়িত্ব আছে, বিধানসভার একটা মর্যাদা আছে। আমরা সেই মর্যাদা রক্ষা করার জন্য সব সময়ই সতর্ক থাকি এবং থাকা উচিতও। কিন্তু আমি একটি বিষয় খুব উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে, দীর্ঘদিন ধরে কংগ্রেস দলের পক্ষ থেকে বিভিন্ন ভাবে বিকৃত তথ্য, বিকৃত সংবাদ এই সভায় উপস্থাপিত করে সভার মর্যাদাকে কিছুটা ম্লান করার চেষ্টা হচ্ছে। এটা সংসদীয় গনতন্ত্রের ক্ষেত্রে একটা খুবই বিপজ্জনক দিক বলে আমার মনে হয়েছে। আমি এটাকে এক ধরণের কালচার বলতে পারি। কংগ্রেস তাদের ডিকশেনারির পাতা থেকে এটাকে তুলে দিয়েছে। তারা বিভিন্ন প্রসেসের মধ্যে লেখাপড়া করেছে। অন্তত তাদের মর্যাদা রাখার জন্য আমি এটা আশা করতে পারি যে, সংবাদ যেগুলি এখানে পরিবেশন করবেন সেটা যেন সত্যের উপর ভিত্তি করে প্রতিষ্ঠিত হয়। একটু আগে অধ্যাপক সৌগতবাবু একটি সংবাদ পরিবেশন করলেন, মধ্যমগ্রাম সম্বন্ধে এবং এটা আমার কনস্টিটিউয়েন্সির পাশের এলাকা, অনেক দিন আগে এটা আমার বিধানসভা এলাকার মধ্যে ছিল। তিনি এই রেফারেন্স টেনে একজন অঞ্চল প্রধানের নাম বললেন। এই নামে কোনও অঞ্চল প্রধান সেখানে আছে বলে আমি জানি না। জানি না উনি এই নামটি কোথা থেকে পেলেন। উনি বললেন সি.পি.এম.এর পক্ষ থেকে তার বাড়িতে হামলা করা হয়েছে। বাস্তবের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। আমার বক্তব্য হচ্ছে এই, বিধানসভায় ২৯৪ জন প্রতিনিধি নির্বাচিত হয়ে এসেছেন। তাদের পক্ষে সব কিছু জানা সম্ভব নয়। পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের কোথায় কি ঘটছে, না ঘটছে এবং এক প্রান্ত থেকে আর এক প্রান্তে কি ঘটছে সব কিছু জানা সম্ভব নয়। আমরাও সেই দায়িত্ব পালন করছি না এবং বিরোধী দলের সদস্য হিসাবে কংগ্রেসরাও সেই দায়িত্ব যথাযথভাবে পালন করছে না। আমি আশা করব তারা

তাদের যোগ্য দায়িত্ব পালন করবেন এবং বিকৃত তথ্য অন্তত পক্ষে সংশোধন করবার চেষ্টা করবেন। সংসদীয় গণতন্ত্রের স্বার্থে বিরোধী দল হিসাবে কংগ্রেস এই দায়িত্ব পালন করবার চেষ্টা করবেন।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে হাউসে উত্থাপন করে সমগ্র মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূমের শান্তিনিকেতনে ভীষণ পানীয় জলের সংকট দেখা দিয়েছে। সেখানে যে সব ডিপ-টিউবওয়েল ছিল সেইগুলি সবই নষ্ট হয়ে গেছে। মানুষ বিভ্রান্ত হয়ে পুকুরের জল খাচ্ছে। এই জল খেতে থাকলে যে কোনও সময়ে মানুষ সংক্রামক ব্যধিতে আক্রান্ত হয়ে পড়তে পারে। তাই অবিলম্বে কবি গুরুর শান্তিনিকেতনে পানীয় জল সরবরাহ ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন আমি মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে বা বামফ্রন্ট সরকারকে গালাগালি করতে উঠি নি, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার জন্য উঠেছি। স্যার, হাওড়া ব্রিজ, যাকে আমরা রবীন্দ্র সেতু বলি, দু দিন আগেও দেখলাম বোধহয় কয়েক লক্ষ টাকা খরচ করে বিরাট চাকচিক্য করে তাতে রং লাগানো হল কিন্তু ব্রিজটার মাঝখানে গেলে দেখবেন জায়গায় জায়গায় প্লেট উঠে গিয়েছে এবং তার ভেতর দিয়ে গঙ্গার জল দেখা যাচ্ছে। ব্রিজটির অবস্থা অত্যন্ত খারাপ হয়ে পড়েছে, এক কথায় বলা যায় জরাজীর্ন অবস্থা। স্যার, কিছুদিন আগে আমরা জানি একটা বাচ্ছা ছেলে ঐ প্লেট গলে নিচে গঙ্গার জলে পড়ে মারা যায়। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি, অবিলম্বে পোর্ট ট্রাস্টের সঙ্গে কথা বলে বা পূর্ত বিভাগের সঙ্গে কথা বলে এ সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করুন। হাওড়া ব্রিজের উপরটা চাকচিক্য করা হয়েছে কিন্তু যেখান দিয়ে যানবাহন চলাচল করে তার অবস্থা জরাজীর্ন। তা ছাড়া স্যার, এই প্রসঙ্গে বলি, বিরাট সব লরি ব্রিজ জ্যাম করে দাঁড়িয়ে থাকে। স্যার, হাওড়া ব্রিজের ক্যাপাসিটি কত জানি না কিন্তু যা অবস্থা তাতে আশঙ্কা হয় যে কোনও দিন ভয়াবহ দুর্ঘটনা ঘটে যেতে পারে। অবিলম্বে এই হাওড়া ব্রিজের সংস্কারের জন্য স্যার, আপনার মাধ্যমে এই সভায় আমি দাবি জানাচ্ছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভার লবিতে দুই বিধায়কের হাতাহাতি এক ব্যাপক আকার নিয়েছে।

(গোলমাল)

স্যার, শনিবারের কাগজে যা বেরিয়েছে সেটা হচ্ছে, একজন বিধায়কের বিরুদ্ধে খুনের অভিযোগ করা হয়েছে, তিনি নাকি কোলিয়ারির দু জন লোককে খুন করিয়েছেন। স্যার, আমি বলছি, ওঁর বিরুদ্ধে তদন্ত হোক যে কোন দুজন লোককে তিনি খুন করিয়েছেন। এটা আমার

দাবি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এসেছিলেন তখন ঘোষণা করেছিলেন যে কোনও গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। কিন্তু স্যার, এই বামফ্রন্ট সরকার এখন পুলিশের উপর নির্ভরশীল লাঠি এবং গুলির সরকার হয়ে দাঁড়িয়েছে।

(গোলমাল)

স্যার, এর আগে এই সভায় কুচবিহারে যুব কংগ্রেসের ছেলেদের গুলি করে মারার ঘটনার কথা উল্লেখ করেছি, আজ যেটা উল্লেখ করছি সেটা হচ্ছে গতকালের ঘটনা। গতকাল হুগলি জেলার জাঙ্গীপাড়ায় প্রায় ৬/৭ হাজার কংগ্রেস কর্মী থানার সামনে জমা হয়েছিলেন। স্যার, তারা জমা হয়েছিলেন শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সির উপর আক্রমণের বিরোধিতা করতে এবং বেলেঘাটাতে মহিলাদের উপর অত্যাচারের বিরোধিতা করতে। আমাদের এম.এল.এ. অরুন গোস্বামি মহাশয়, তিনি পাশেই বসে আছেন, এম.পি. বিমল কান্তি ঘোষ, সেখানে উপস্থিত ছিলেন। স্যার, সেখানে এস.এফ.আই-এর ছেলেরা প্রথমে ইঁট মারে এবং সেই ইঁট মারার প্রভোকেশন নিয়ে প্রথমে পুলিশ নির্মমভাবে লাঠি চার্জ করে। লাঠি চার্জে ২০ জন লোক আহত হন। তারপর সেখানে পুলিশ টিয়ার গ্যাস চালায়। তারপর থানার সামনে যেখানে ৪ জন আহত হয়েছেন, তারমধ্যে একজনের বুকে গুলি লেগেছে, তিনজনের পায়ে গুলি লেগেছে। আমার কাছে তাদের নামও আছে। শিবতলার অরুন দাস, তার বুকের মধ্যে গুলি চলে গিয়েছে, শ্রীরামপুর ওয়ালস হাসপাতালে সে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। আরও নামগুলি হচ্ছে, লক্ষণ চন্দ্র বাগ, সমীর দাস, নিতাই চক্রবর্তী এদের গুলি লেগেছে।

(গোলমাল)

কোথায় মুখ্যমন্ত্রী মহাশয়, এখনই আসুন সভায় বিবৃতি দিতে হবে। আমার দাবি, গুলি চলেছে, বিচার বিভাগীয় তদন্ত করতে হবে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, সভা আবার বসবে ৩-৩০ টার সময়।

At this stage the House stands adjourned till 3-30 p.m.

[3-30—3-40 P.M.]

## LEGISLATION

The West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other

Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to introduce the West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989. The Bill has been published in the Calcutta Gazette, Extraordinary of August 23, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989, be taken into Consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি একটি কথা খালি এখানে বলব। ১৯৮১ সালে এই ব্যাপারে যে আইন গ্রহণ করা হয়েছিল তাতে প্রেসিডেন্সিয়াল অ্যাসেন্টের ব্যাপারে কতকগুলি শর্ত তারা দিয়েছিলেন যে কতকগুলি অ্যামেন্ডমেন্ট করতে হবে। তার ভিত্তিতে কথাবার্তা হয় এবং প্রেসিডেন্সিয়াল অ্যাসেন্ট পাওয়া যায়। সে ভিত্তিতে অ্যামেন্ডগুলি এই বিলে আনা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কংগ্রেস থেকে কে বলবেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমাদের তরফ থেকে সৌগত রায় বলবেন। তিনি এখনও আসেন নি। আপনি সরকার পক্ষের সদস্যদের আগে বলার জন্য অনুরোধ করুন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে যে কথা বলতে হচ্ছে সেটা হচ্ছে এই সমর্থন আমি বাধ্য হয়ে করছি এবং এটা বাধ্য করেছে কেন্দ্রীয় সরকার। কারণ আপনি জানেন যে ১৯৮১ সালে এটা পাশ হয়েছিল। আমাদের যে সমস্ত অসংগঠিত শিল্প আছে তাতে যারা নিয়োজিত তারা যাতে খানিকটা আর্থিক দিক থেকে সুযোগ-সুবিধা পায় সেই ব্যাপারে পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রী ভেবে ছিলেন এবং সেইভাবে ১৯৮১ সালে এই আইন এনেছিলেন এবং আমরা বিধানসভায় এটা গ্রহণ করেছিলাম। কেন্দ্রীয় সরকার এই বিষয়ে তাদের সিদ্ধান্ত জানাতে অনেক সময় লাগিয়ে দেয়। ১৯৮৭ সালে রাষ্ট্রপতি জানালেন যে আরও খানিকটা সংশোধন না করলে তাদের পক্ষে এই বিলটাতে অ্যাসেন্ট দেওয়া সম্ভব নয়। অথচ সম্মতি দেবার জন্য—শুধু সম্মতি দেবেন কি না, এটা ভাবার জন্য এতগুলি বছর তারা লাগালেন। এখন যেহেতু তিনি অ্যাসেন্ট দেবেন না, এইসব কিছু অ্যামেন্ডমেন্ট না করলে, রাজ্য সরকারের বা তার শ্রমমন্ত্রীর শ্রমিকদের জন্য যত দরদ

থাকে, ভারতবর্ষের সংবিধানে যে কায়দা পদ্ধতি ইত্যাদি আছে—তাকে বিল আনতে হয়েছে এবং আমাকে সেইজন্য বাধ্য হয়ে সমর্থন করতে হচ্ছে। এই বিলের ভিতর বিশেষ কিছু নেই, যেটুকু ওরা সংশোধন করতে বলেছেন, সেটুকু সমর্থন করতেই হবে। কিন্তু আগে অরিজিন্যালি যে বিলটি ছিল তাতে অসংগঠিত শিল্পের শ্রমিকদের জন্য বক্তৃতা নয়, কথা নয়, খানিকটা তারা পেতে পারে, তার ব্যবস্থা সেই বিলে ছিল। তাকে খানিকটা সংশোধন করছেন, আমি আপনাকে বুঝতে বলব, আজকে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে গরিব মানুষের জন্য শ্রমিকদের জন্য যে ধরণের কথাবার্তা বলেছেন, তাদের এই কার্য কলাপ সেটা প্রমান করে না। তাদের কার্যকলাপ প্রমান করে সমস্তটাই হচ্ছে গরিব মানুষের বিরুদ্ধে, শ্রমজীবী মানুষের বিরুদ্ধে। কারণ আপনি জানেন, আজকে যে ভাবে কলকারখানাগুলো বন্ধ হয়ে যাচ্ছে—অতীতেও ছিল সংগঠিত শিল্পের চেয়ে অসংগঠিত শিল্পের শ্রমিক, তারা ছিল সংখ্যায় বেশি। আর এখন হয়েছে, যখন কেন্দ্রীয় সরকারের নীতির ফলে কারখানাগুলো একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে, এক লক্ষ ৭০ হাজার কারখানা, যেটা গোটা ভারতবর্ষে বন্ধ হয়ে গেছে, তার শ্রমিকরা এসে কিন্তু এই অসংগঠিত শিল্পে নাম লেখাতে বাধ্য হয়েছে। অতএব এই সংখ্যাটা হচ্ছে শ্রমজীবী মানুষদের মধ্যে সবচেয়ে বেশি এবং স্বাভাবিক ভাবে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তাদের সমর্থনে প্রধানত সিটু এই অসংগঠিত শিল্পের শ্রমিকদের সংগঠিত করে, তাদের দাবি দাওয়া উত্থাপন করার চেষ্টা করেছিল, তাদের খানিকটা যাতে আর্থিক সুযোগ সুবিধা হয় এবং তার জন্য বামফ্রন্ট সরকার শ্রমিকদের পক্ষে বলে তার শ্রমমন্ত্রী ১৯৮১ সালে এই আইনটা আনেন এবং আমরা আশা করেছিলাম এই আইনটা অন্তত কেন্দ্রীয় সরকার আপত্তি করবেন না। কারণ তাকে নগদ পয়সা দিতে হচ্ছে না। কিন্তু তাতেও তারা আপত্তি করলেন এবং আপত্তি করলেন না শুধু, একেবারে পাঁচ বছর ধরে আটকে রাখার পর এটা দিয়েছেন। সেই জন্য কোনও উপায় নেই শ্রমমন্ত্রী কেন্দ্রীয় সরকারের নির্দেশে শ্রমিকদের বিরুদ্ধে তারা যে কাজ করতে বলছেন, মানার উপায় নেই, কিন্তু উপায় নেই মানতে হবে, সংবিধান অনুযায়ী, সেই জন্য যে সংশোধন এখানে উত্থাপিত হয়েছে, তাকে বাধ্য হয়ে সমর্থন করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, এই বিলের বিরোধিতা করার কিছু নেই, যে কথা ননী বাবু আগে উল্লেখ করেছেন যে, The West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989. এই বিলটা এর আগে বিধানসভায় গৃহীত হয়েছিল। এই যে যারা মাথায় লোড তোলে যাদের বম্বেতে মাথাড়ি ওয়ার্কার বলে বা হেড লোডার বলে, যারা এক কথায় মুটে তাদের ক্ষেত্রে কিছু কিছু সামাজিক নিরাপত্তা দেবার জন্য, তাদের ক্ষেত্রে কিছু কিছু কল্যাণমূলক ব্যবস্থা করার উদ্দেশ্য নিয়ে এই বিল তৈরি হয়েছিল। যে অরিজিন্যাল বিল ছিল, তাদের এদের জন্য বোর্ড করার কথা বলা হয়েছিল যার মাধ্যমে এদেরকে সামাজিক সুযোগ সুবিধা দেওয়া হবে। পরবর্তীকালে এটা রাষ্ট্রপতির সম্মতির জন্য রাষ্ট্রপতির কাছে যায় এবং তখন কেন্দ্রীয় সরকার থেকে দু তিনটে রেষ্ট্রিকশন এর উপর

করে, এর উপর বলা হয় যে রেলের ক্ষেত্রে যারা রেলে কাজ করে, ডিপার্টমেন্টাল লেবার হিসাবে, তাদের মধ্যে অনেকে আছেন যারা এই শারিরিক বা কায়িক কাজ করেন কিন্তু তারা এর মধ্যে রেলের যে আইন কানুন আছে, তারমধ্যে তারা পড়ে যান। সুতরাং এই যে বোর্ডের আওতার হাত থেকে রেলওয়ে ডিপার্টমেন্টাল লেবারকে বাদ দেবার জন্য একটা প্রভিসন করা হয়েছিল, দ্বিতীয়ত যারা ডকে কাজ করেন, মানে জাহাজের উপর যারা কাজ করেন, আপনি জানেন তাদের ডক ওয়ার্কার বলে, যারা শোরে তোলেন, তারা পোর্ট ওয়ার্কার, তারা ডিপার্টমেন্টাল লেবার, যারা জাহাজের উপর তোলেন, তারা ডক ওয়ার্কার, তাদের জন্য একটা ক্যালকাটা ডক লেবার বোর্ড আছে এবং সেই ডক লেবার বোর্ড এই ধরণের জাহাজের উপর যারা মাল তোলেন, যাঁরা এই ধরণের কাজ করেন, তাদের ক্ষেত্রে ডক লেবার বোর্ড আছে, তারা বলে দেন, তারা এতদিন কাজ করবেন, তাদের ক্ষেত্রে বোনাস দেওয়া হয়। বিভিন্ন যে শিপিং কোম্পানি, স্টিভেডাররা, সেই ডক লেবার বোর্ডকে টাকা দিয়ে থাকেন।

[3-40—3-50 P.M.]

শান্তিবাবুর বিলের অ্যামবিটে যে স্কোপ ছিল তাতে রেল শ্রমিক এবং ডক শ্রমিকরাও পড়ত। সেইজন্য রাষ্ট্রপতির সম্মতির জন্য যখন গেল তখন এই দুধরনের শ্রমিকদের—রেল শ্রমিক এবং ডক শ্রমিকদের—আলাদা করে দেওয়া হল। এ ছাড়া আর একটা বড় কথা শান্তিবাবুর অরিজিন্যাল বিলের মধ্যে ছিল যে, একজন মুটে মাথার ওপরে কত লোড্ নেবে। কারণ এই প্রশ্নটা উঠেছিল। শান্তিবাবুর আগের বিলে, সরকারের আগের বিলে একটা অ্যামেন্ডমেন্ট স্পেসিফাই করা ছিল। কিন্তু এটা দেখা গেল যে, যদি কেউ কোনও মেকানিক্যাল ডিভাইসের সাহায্যে, ফর্ক লিস্ট ক্রেনের সাহায্যে মাল তোলে তাহলে সেটাও তার মধ্যে পড়ে যায়। সেই জন্য অ্যামেন্ডমেন্ট অফ সেকশন ১৯ করা হয়েছে যে, No single worker shall be required by any employer to carry without any mechanical aid. এটা ইমপর্টেন্ট কথা যে, সোজাসুজি মাথায় তোলা হবে না, কোনও রকম মেকানিক্যাল এড্ যেখানে নেওয়া হবে—সোজাসুজি মাথায় তোলার ব্যাপারে আগের বিলে রেস্ট্রিকশন থাকলেও, যেখানে ফর্ক লিফট ক্রেন-এর সাহায্য নেওয়া হবে বা কোনও রকম মেকানিক্যাল এড্ দেওয়া হবে সেখানে এই রেস্ট্রিকশন খাটবে না। চতুর্থত আগের বিলে বলা হয়েছিল ওয়েজের ডেফিনিশন কি হবে। ওয়েজ বলতে কি বোঝায়? যাঁরা ট্রেড ইউনিয়ন করেন তাঁরা জানেন যে, ওয়েজ একটা টেকনিক্যাল টার্ম এবং ইন্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্ট, ১৯৪৭-এ ওয়েজেস স্পেসিফাই করা আছে। এখানে যে অরিজিন্যাল বিল এসেছিল, The West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989. তাতে ওয়েজেসের যে সূত্র বা ডেফিনিশন সেটা অরিজিন্যাল আই ডি অ্যাক্ট থেকে আলাদা ছিল। সেই জন্য এবারে স্পেসিফিক্যালি বলে দেওয়া হচ্ছে যে, ওয়েজেস বলতে কি কি বোঝায়। এতে বলা হচ্ছে,

"Wages means all remuneration expressed in terms of money or capable of being so expressed which would, if the terms of employment express or implied, were fulfilled, be payable to an unprotected worker in respect of work done in any scheduled employment but does not include." তার মানে অয়েজেস সম্বন্ধে স্পেসিফিক্যালি বলতে হবে যে, হাউস রেন্ট ওয়েজেসের মধ্যে পড়ে না, পি.এফ. বা পেনসন ওয়েজেসের মধ্যে পড়ে না, ট্রাভেলিং অ্যালাউন্সেস ওয়েজেসের মধ্যে পড়ে না, কোনও স্পেসিফিক এক্সপেনসেস বা গ্র্যাচুইটি যদি দেওয়া হয় তাহলে সেটাও এর মধ্যে পড়ে না। এই রেস্ট্রিকশন গুলি আনার ফলে এখানে আমাদের রাজ্য সরকার যে আইনটা পাশ করেছিলেন সেটা ইন্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্টের ওয়েজেস ডেফিনিশনের সমান হবে। এখন আমি তা সত্ত্বেও এই কথা বলব যে, এটা হেড লোডারদের একটা বড় সমস্যা এবং এ-ব্যাপারে মহারাষ্ট্রে আমাদের চেয়ে অনেক বেশি এগিয়ে আছে। মহারাষ্ট্রের হোলসেল মার্কেটে, বিশেষ করে বোম্বাই শহরে যাদের 'মাথাডি ওয়ার্কার বলে তাদের জন্য একটা বোর্ড তৈরি হয়েছে। এবং শানিবাবুও সেই বোম্বাই বা মহারাষ্ট্র লাইনে একটা বোর্ড করেছেন। এই সমস্ত ওয়ার্কাররা কত ওজন তুলবে, কত মাইনে হবে, তাদের মিনিমাম ওয়েলফেয়ার দেওয়া যায় কিনা ইত্যাদি ঠিক করার জন্যই বোর্ড করেছেন এবং মহারাষ্ট্র লাইনেই সেটা করেছেন। তবে বড়বাজারের মতো জায়গায়, যেখানে অনেক হেড লোডার কাজ করে সেখানে এটা রেগুলেট করা সম্ভব। কিন্তু যেটা আমাদের বড় সমস্যা, যে কথা আমরা প্রতিটি বন্ধের আগেই বলি—শান্তিবাবু বন্ধ করেন, অসুবিধায় কে পড়ে? অসুবিধায় পড়ে এই হেড লোডাররা। এরা দিন আনে দিন খায়। বন্ধ হলে ঠেলাওয়ালা রিকশাওয়ালা, মুটে, মজুরদের এক দিনের রোজ চলে যায়। আপনারা বলেন যে, আপনারা এদের প্রতি সিমপ্যাথিক্। কিন্তু এখন পর্যন্ত এই বিলের মধ্যে দিয়েও তাদের কোনও নিশ্চয়তা দেওয়া যাচ্ছে না। আমি নিজে বড়বাজারে ইউনিয়ন করেছি। সেখানে যদিও কিছুটা ব্যবস্থা করা গেছে। পার্টিকুলার দোকানের সঙ্গে অ্যাসোসিয়েটেড হয়েছে। সেখানে বোনাস চাইলে অনেকে সেই সুবিধা দেয়, আবার অনেকে এখনও রাজি হয় না। কিন্তু সেখানে ইউনিয়ন করে এখন পর্যন্ত মোটামুটি একটি প্লেস অফ এমপ্লয়মেন্ট করা গেছে। দুর্ভাগ্যবশত গোটা পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে এটা করা যায় নি। কিন্তু এখন এই আইন পাশ হয়ে যাবার পরে—১২ই অক্টোবর ৮৭ তারিখে এই বিধানসভার এই আইন পাশ হয়েছিল। প্রেসিডেন্ট অ্যাসেন্টের চেঞ্জ ইনকরপোরেট করে পাশ হয়। তাহলেও পশ্চিমবাংলার অসংখ্য আনঅর্গানাইজড লেবারদের জন্য একটা পজিটিভ স্টেপ নিতে হবে। আমি একথা বলব, বামফ্রন্ট সরকার নিজেদের গরিব সরকার, মেহনতী মানুষের সরকার বলে, সেক্ষেত্রে ১০ বছর সময় লাগছে এই গরিব, দিনমজুর, মাথায় ওজন তোলা লোকেদের জন্য—এটাই যা দুঃখের। তবে শান্তিবাবু এ ব্যাপারে ধন্যবাদ পাবেন যে তিনি পূর্ণ শ্রমমন্ত্রী হবার পর পুরো উদ্যোগ নিয়েছেন এ ব্যাপারে একটা রেগুলেশনের মধ্যে আনা যায়। এখন চেষ্টা করতে হবে বিভিন্ন জায়গায় হেড-লোডাররা আছে তাদের মধ্যে ট্রেডইউনিয়ন আছে সেখানে দু-ধরণের শ্রমিকের ক্ষেত্রে

কোনও রকম এখন আইন নেই। এক ধরণের শ্রমিক হচ্ছে হেড-লোডার যারা ঠেলাওয়ালার কাজ বা রিক্সাওয়ালার কাজ করে, এদের জন্য আইনে রেগুলেশন নেই। আর এক ধরণের শ্রমিক আছে—আমি এ ব্যাপারে শান্তিবাবুর দৃষ্টি আকর্ষণ করছি—যারা সেশনাল ওয়ার্কার। আমি উদাহরণ দিই, বড়বাজারে ছাতার কারখানা আছে সেখানে ৮/১০ হাজার শ্রমিক কাজ করে, এরা সেশনাল, বছরে ৬ মাস মাত্র ছাতা তৈরি হয়, বাকি সময় ছাতা তৈরি হয় না। এই সমস্ত লোকেরা ৬ মাস কাজ করে। এরা ইউনিয়ন করে তাদের ডেলি ওয়েজেস করেছে। কিন্তু এদের কোনও সামাজিক নিরাপত্তা নেই। এদের না আছে প্রভিডেন্ট ফান্ড, না আছে গ্রাচ্যুইটি, না আছে ওয়েলফেয়ার। যখন হেড-লোডারদের ন্যুনতম ব্যবস্থা হয়ে যাবে তখন পরবর্তীকালে এই যে কাজ, এই যে নেচার অফ্ ওয়ার্ক (সেশনাল) তাদের জন্য আইন নিয়ে আসা উচিত। কারণ এদের দি কোর্স অফ দি জব্ ইজ পারমানেন্ট, ৩০ বছর ধরে ছাতার কারখানায় কাজ করছে, অথচ বছরে ৬ মাস কাজ হবে-এদের জন্য পরবর্তীকালে আইন নিয়ে আসা উচিত। আপনি জানেন, ফুড কর্পোরেশনের হেডলোডাররা সবচেয়ে বেশি মাহিনা পায়। এরা হুক দিয়ে বড় বস্তা তোলে। ফুড কর্পোরেশনের হেডলোডাররা আই.এন.টি.ইউ.সির আন্দোলনের ফলে আজকে তারা রেস্পেক্টবল অবস্থায় এসেছে। অধিকাংশ জায়গায় ফুড কর্পোরেশনের ওয়ার্কাররা ডিপার্টমেন্টালাইজড হয়ে গেছে যেখানে, সেখানে রাজ্য সরকারের দেখা দরকার, যেখানে যেখানে রাজ্য সরকারের সংস্থায় যারা এখন হেডলোডার আছে তাদেরকে আস্তে আস্তে ডিপার্টমেন্টালাইজড করা যায় কিনা। যেমন ধরুন স্টেট ওয়ার হাউসিং কর্পোরেশনে সেখানে হেডলোডাররা কাজ করে কিম্বা অন্যান্য রাজ্য সরকারি সংস্থা—এসেন্সিয়াল কমোডিটিস কর্পোরেশন সেখানে যে হেডলোডাররা আছে সেক্ষেত্রে আপনি করতে পারেন। আমি আবার বলব, এই বিল যত তাড়াতাড়ি পাশ হয়ে যায় ততই ভাল। তারপর প্রেসিডেন্সিয়াল অ্যাসেন্টের জন্য দিতে হবে। কিন্তু এখানে বলে দিচ্ছে, The assent was subject to the understanding given by the State Government earlier to amend or modify the bill. তারমানে প্রেসিডেন্টের এ্যাসেন্টের জন্য যেতে হবে না। এখানে তাই রয়েছে। এখানে বলা হয়েছে, এই চেঞ্জগুলি ইনট্রোডিউস করুন। সুতরাং ইমিডিয়েটলি এই বিলটি কার্যকর হোক এটা আমরা চাই এবং তাড়াতাড়ি করে এদের ওয়েলফেয়ারের জন্য মজদুর, টিন্ডাল, বোঝাইকারি, গুদামকর্মী প্রভৃতি এই ধরণের ওয়ার্কারদের জন্য রেগুলেটরি বোর্ড তৈরি করা হোক এবং পশ্চিমবাংলায় একটা সেনসাস নেওয়া হোক এই ধরণের আন-অর্গানাইজড ওয়ার্কার কত আছে, তাদের কনডিশন কি রকম? পশ্চিমবাংলায় লেবার ইন ওয়েস্ট বেঙ্গল বের হয়, পশ্চিমবাংলায় লেবার স্ট্যাটিসটিক্স বের হয়, কিন্তু এই আন অর্গানাইজড ওয়ার্কারদের সংখ্যা কত তা জানা নেই। তবে আমি যতদূর জানি, শুধু কলকাতায় আন-অর্গানাইজড ওয়ার্কারদের সংখ্যা ১ লক্ষের বেশি।

[3-50—4-00 P.M.]

এক লক্ষের বেশি এবং অধিকাংশ জায়গায় যারা সাবহিউম্যান কন্ডিশনে কাজ করে

সরকার এতদিন পরে ১৯৮৭ সালে প্রথম স্টেপ নিলেন। এদের এমপ্লয়মেন্ট কেমনভাবে রেগুলেট করবে তার প্রথম স্টেপ নেওয়ার জন্য আমি শান্তিবাবুকে অভিনন্দন জানাই। অপরদিকে যারা এর মধ্যে আসছে না, তাদের জন্যও যেন কিছু ব্যবস্থা নেওয়া হয়। একটা প্রান্তে অধিকাংশ মালিক এই বোর্ডের মধ্যে আসবেন না, তাঁরা বলবেন পার্মানেন্ট নেচারের ওয়েলফেয়ার মেজার মানতে বাধ্য নই। এতে মালিকরা যে সেস আদায় করবেন সেই সেস দিয়ে বোর্ডের কাজ করা হবে। এ প্রসঙ্গে যারা ডক শ্রমিক আছে, ওয়েলফেয়ার বোর্ডের বা লেবার বোর্ডের মধ্যে আসছে না তাদের কথাটাও একটু ভেবে দেখবেন। সেখানে এই প্রসেস চলছে, অধিকাংশ মালিক বিভিন্ন ভাবে এটাকে আটকাবার চেষ্টা করবে। আমাদের দেখতে হবে কি করে একে সঠিকভাবে রূপায়িত করা যায়। এর পরে আইন করে, রুলস তৈরি করে এটা যাতে তাড়াতাড়ি কার্যকর করা যায় তারজন্য চেষ্টা করতে হবে। পরবর্তী যে সমস্যাটা সেটা হল সিজনাল ওয়ার্কারদের সমস্যা, তার প্রতিও আমি মাননীয় শান্তিবাবুর দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করব। যেহেতু এই ব্যাপারে কিছু কনস্টিটিউশন্যাল অবলিগেশন ফুলফিল করার প্রয়োজন হয়ে পড়েছে সেইহেতু সাংবিধানিক কারণে যে বিল আনা হয়েছে সেই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আজকে যে বিলটি আমাদের কাছে উত্থাপন করেছেন সেই বিলটিকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। প্রথম হচ্ছে এই সংশোধনী বিল অত্যন্ত সংক্ষিপ্ত, কিন্তু এর মধ্যে একটা প্রয়োজনীয় দৃষ্টিভঙ্গি এবং বামফ্রন্টের যে ব্যক্তিত্ব—বামফ্রন্ট শ্রমিকদের স্বার্থবাহী—শ্রমিকদের স্বার্থ দেখেন সেটা এই বিলের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। একটু আগে মাননীয় সৌগত বাবু বললেন বামফ্রন্ট সরকার এই বিলটি আনতে প্রায় ১০ বছর দেরি করেছেন। আমার মনে হয় এই বিল ১৯৮১ সালে আনা হয়েছিল। নট ইন ১৯৮৭, বাট দি বিল ওয়াজ ড্রন আপ ইন ১৯৮১। কাজেই ফ্রম ১৯৭৭ থেকে ধরলে ৪ বছরের মধ্যে আনা হয়েছিল। যারা সমাজে এবং কর্মক্ষেত্রে শ্রমিক, যারা অ্যাকচুয়ালি ইকনমিক ল্যাডার এই দলে পড়েছে সেই শ্রমিকদের মঙ্গল এবং সুবিধার জন্য এই বিল আনা হয়েছিল। আপনি জানেন স্যার, তার আগে শ্রমিকদের সাধারণভাবে একটা পে দিয়ে এই দুর্দান্ত পরিশ্রমের কাজ করানো হোত। এই টিনডাল ওয়ার্কার, যেটা আমাদের মাননীয় অশোক বাবু জানেন, আমাদের হাওড়া পুলের পাশে একটা বাগান আছে, টিনডাল গার্ডেন যার নাম সেখানে কয়েক হাজার খালাসী, শ্রমিক মুটে সবাই থাকত। এখন তাদের সামান্য অস্তিত্বই বজায় আছে। এদের কোনওরকম পেমেন্ট ছিল না, কোনও মাইনে ছিল না। ভার বহন করারও কোনও ওজন ছিল না, যে কোনও দুর্বিষহ এবং দুর্বহ কাজ এদের দিয়ে করানো হোত। সেজন্য এই বিলের ওয়েজেস কথাটা ক্লারিফাই করে সেখানে বলা হয়েছে ওয়েজেস মিনস অল রেমুনারেশন এক্সপ্রেসড ইন টার্মস অফ মানি কাজেই ওয়েজ বলতে সমস্ত পরিশ্রমের জন্য যে অর্থ তাকে ওয়েজ বলে সেখানে ক্লারিফাই করা হল এবং তার সঙ্গে তাদের বোনাস অ্যাকমোডেশন, ট্রাভেলিং অ্যালাউয়েন্স

এবং গ্রাচুইটি ইত্যাদি বাদ দেওয়া হল তখন কনসোলিডেটেড পে হিসাবে থাউকো কিছু টাকা দেওয়া হোত।এমপ্লয়ারের আত্মীয়স্বজন লোকদের দিয়ে কাজ করাতেন, অনেক টাকা তাদের দেওয়া হত এখানে বলা হচ্ছে, "any member of the family of an employer", the words "or any person who, being employed in a supervisory capacity, draws wages exceeding one thousand six hundred rupees per mensem" shall be inserted. কাজেই এক হাজার ৬০০ টাকার উপর যদি মাইনে হয় তাহলে সেই ফ্যামেলির এমপ্লয়ার হিসাবে ধার্য করা হবে। এর আগে এ নিয়মগুলি ছিল না, সবচেয়ে যেটা গুরুত্বপূর্ণ ব্যাপার, মাননীয় সৌগত বাবু বলেছেন শ্রমিকদের যে কোনও ওয়েট, যে কোনও মাল, তাদের দিয়ে বহন করানো হোত। এখন কোনও সিঙ্গল ওয়ার্কারকে দিয়ে এই রকম দুর্বিষহ কাজ করানো চলবে না। প্রসঙ্গক্রমে বলতে চাই, প্রথম যুক্তফ্রন্ট আসার সময় মুটে-মজুরদের বোনাস দিতে হবে বলে যখন তাঁরা আন্দোলন করেছিলেন তখন আমাদের যাঁরা বিরোধীপক্ষ এবং শিক্ষিত সমাজ তাঁরা হেসে বলেছিলেন যে, মুটে-মজুরদের আবার বোনাস কি? ঐ যে আওয়াজ সেদিন উঠেছিল তারই প্রতিফলন আজকে এই বিলের মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে। যা হোক এই বিল উত্থাপন করে বামফ্রন্টের আদর্শকে নতুনভাবে প্রতিফলনের চেষ্টা করা হয়েছে তারজন্য শ্রমমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি ক্ল্যারিফিকেশন দিতে চাই। একটু আগে আমি যা বলেছিলাম সেটা পাল্টে বলছি যে, বিলটা ১৯৮০ সালে পাশ হয়েছিল এবং ১৯৮৭ সালে প্রেসিডেন্টের কন্ডিশন্যাল অ্যাসেন্ট পাওয়া গিয়েছিল। এটাই আমি শুধরে দিলাম যাতে ভুল বোঝাবুঝি না হয়।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় টিন্ডাল ওয়ার্কারদের জন্য যে সংশোধনী বিল এনেছেন সেই অ্যামেন্ডমেন্টকে আমি সম্পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অসংগঠিত কর্মী-মুটে-মজুর, গো-ডাউন ও ওয়ার্কারদের কিছু সুযোগ-সুবিধা দেবার জন্য এই বিলটা ১৯৮১ সালে আনেন। সৌগতবাবু বলছিলেন যে, কেন এত দেরি করে আনলেন, কিন্তু ১৯৮১ সালে আইনটা পাশ করবার পর রাষ্ট্রপতির কন্ডিশনাল অ্যাসেন্ট নিয়ে আসতে ১৯৮৭ সাল হয়ে গেল। কাজেই অসংগঠিত এইসব শ্রমিক মজুরদের কিছু সুযোগ-সুবিধা দেবার চেষ্টা বামফ্রন্ট সরকার করলেও বাধাটা এসেছে কেন্দ্রের কংগ্রেস সরকারের পক্ষ থেকে। আজকে ৪০ বছরে যেখানে এদের জন্য কংগ্রেস সরকার কিছুই করেন নি সেখানে বামফ্রন্ট সরকার তাঁদের ১২ বছরে কেন সেটা করে ফেলেন নি যখন এটা শুনতে হয় তখন অবাক হয়ে যাই। আমাদের দেশে এই হেড লোডাররা অসংগঠিত শ্রমিক। এইসব হেড লোডারদের আজকে অমানুষিক বলে এক কুইন্টাল, ৭৫ কেজির ব্যাগ বইতে হয়। অধিকাংশ সময় ঐসব বস্তা তাদের পিঠে করে নিয়ে গাড়িতে লোডিং আনলোডিং করতে হয়। আজকে এই আইনের ঐসব অসংগঠিত শ্রমিকদের কিছু সুযোগ-সুবিধা দেবার চেষ্টা করা হয়েছে। এতে এদের গ্রাচুইটির কথা বলা হয়েছে।

**পশ্চিমবঙ্গে অনেক সিজিনাল ফ্যাক্টরি আছে এবং সেখানে অনেক অসংগঠিত শ্রমিক কাজ করেন। কিন্তু অদ্ভুৎ ব্যাপার হল, ফ্যাক্টরিতে যারা ১২ মাস কাজ করেন তাদের জন্য এক রকম গ্রাচুইটি আর সিজিনাল ওয়ার্কারদের জন্য একরকম গ্রাচুইটি। ফ্যাক্টরির স্থায়ী ওয়ার্কাররা যেখানে গ্রাচুইটি পাচ্ছেন শেষ বেতনের ১৫ দিন হিসাবে, সেখানে সিজিনাল ওয়ার্কাররা পান প্রতি বছরের ৭ দিন হিসাবে। এইভাবে সিজিনাল ওয়ার্কারদের ক্ষেত্রে অনেক বৈষম্য আছে। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে সিজিনাল ফ্যাক্টরির লোডার আনলোডারের কাজ যারা করেন তাদের জন্য এই ব্যাপারে ভাবতে অনুরোধ করছি। আজকে অসংগঠিত শ্রমিকদের স্বার্থে যে সংশোধনী বিল এসেছে তাকে সমর্থন করে শেষ করছি।**

[4-00—4-10 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি মাননীয় সদস্য সৌগত রায় মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এবং আমাদের অন্য সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি এই বিলকে সমর্থন করার জন্য। এই বিষয়ে আমার বিশেষ কিছু বলার নেই, আমি খুব সংক্ষেপে আমার বক্তব্য রাখব। অরিজিনাল বিলটা ১৯৮১ সালে এসেছিল, সেই বিলের পরিধিটা একটু ব্যাপক ছিল। ব্যাপক রাখা হয়েছিল এই জন্য তাতে মুটিয়া বা মজুরদের সুযোগ সুবিধা সেই রকম ছিল না, মানচিত্রটা ঠিক ভাবে ছিল না। এইজন্য অন্য রকম রাখতে হয়েছিল। কেন্দ্রীয় সরকার বললেন আপনাদের এই বিলটা অন্য প্রচলিত যে আইন আছে তার সঙ্গে সংগঠিত থাকছে না। আমাদের দেশে শ্রমিকদের জন্য যে বিভিন্ন রকম আইন আছে তাতে আমাদের নিজেদের মধ্যে কিছু অসঙ্গতি আছে, চাইল্ড লেবার অ্যাক্টে অসংঙ্গতি আছে। বিভিন্ন মিটিং-এ আমরা বার বার বলেছি যে একটা কমপ্রিহেন্সিভ লেবার লেজিসলেশন করা উচিত এবং সেটা সব কিছু মিলিয়ে করা উচিত। কিছু কিছু স্টেটে কিছু কিছু ব্যবস্থা আছে যে গুলি হয়ত কিছু ভাল। আবার যে আইনগুলি আছে সেই আইনগুলির মধ্যে প্রধান ব্যাপার গুলি নেই। যাই হোক কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যখন তাঁদের বক্তব্য আমাদের বলেন তখন আমরা এই সমস্ত ব্যাপারে যাঁরা কনসার্ন তাঁদের সঙ্গে আলোচনা করেছি। অর্থাৎ যেমন রেল, ডক এদের কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করেছি, তাদের ইউনিয়নের সঙ্গে আলোচনা করেছি। আলোচনা করে মোটামুটি দেখলাম যে আর দেরি করা ঠিক নয়, একটা কিছু হোক। সেই জন্য আমি এইভাবে বলেছি। তারপর আমাদের কিছু সাজেশন তাঁরা অ্যাকসেপ্ট করেন—এই ব্যাপারে তাঁদের বেশ কিছু ব্যাপারে বোঝাতে হয়েছে—তারপর অ্যাসেন্ট আসে। এখন যে প্রশ্ন গুলি উঠেছে আমি এটা বলে রাখি, এর আগে অরিজিনাল বিলে আছে কি ধরণের সুযোগ সুবিধা দেওয়া যাবে এবং তাদের সার্ভিস কন্ডিশন কি হবে, রেগুলেট করা যাবে কিনা এই সম্বন্ধে কিছু কথা লেখা আছে। বোর্ডের ইত্যাদি ব্যাপার আছে। কোনও একটা জিনিস হচ্ছে সেটা আমাদের জেনে রাখা ভাল। ওরা যে সমস্ত জায়গায় কাজ করে, বন্দর ইত্যাদি জায়গায় সেখানে বিরাট ব্যাপার, সেখানে কোনও ইউনিফর্মিটি নেই, কন্ডিশনে কোনও ইউনিফর্মিটি নেই এবং সেখানকার এমপ্লয়ার তাদের যে প্রস্তাব সেইগুলির মধ্যে অনেক রকম ডাইভারসিফিকেশন

আছে। এছাড়া হচ্ছে এটা ঠিক যে অনেক অনীহা আছে, সহজে এটা মনে নেওয়া কষ্টকর। এই সমস্ত রয়েছে, এই গুলি নিয়ে আলোচনা হবে, ওদের সংগঠনকে এইগুলি করতে হবে, আইনের ব্যবস্থা করা হবে তারপর সংগঠনের দরকার আছে। সৌগতবাবু এফ.সি.আই.এর কথা বলেছেন, এফ.সি.আই.এর ব্যাপারটা দিল্লি হাতে নিয়ে নিয়েছেন, এই ব্যাপারে অথরাইজড গভর্নমেন্ট হচ্ছে দিল্লি। এফ.সি.আই. সম্বন্ধে যে নীতিতে যা বলেছেন সেটার সবটা ভাল নয়। আপনি হয়ত জানেন বা খোঁজ নিয়ে জানবেন, এফ.সি.আই.এর যে ইউনিয়ন আছে তাদের প্রচুর পয়সা। আপনি খোঁজ নিয়ে জানবেন, আমি জেনেছি। কিভাবে হল আমি জানি না। এই যে জিনিস হচ্ছে এটা ভাল হচ্ছে না। এফ.সি.আই.এ যে ভাবে হচ্ছে সেটা আপনার কাছে খবর থাকতে পারে। যাই হোক অন্য কথা আমি বাড়াতে চাচ্ছি না। পরে আমরা নিশ্চয়ই এই ব্যাপার নিয়ে আলোচনা করব। আসল হচ্ছে যে একটা কমপ্রিহেন্সিভ লেবার লেজিসলেশন কেন্দ্রীয় সরকারের করা উচিত। তারপর টি প্ল্যানটিং ওয়ারকার যারা আছে তাদের ব্যাপারে এবং সেখানে চাইল্ড লেবার নিয়োগ করে কিনা এই সমস্ত ব্যাপার আছে। তারপর কনস্ট্রাকশনে যে কন্ট্রাক্ট ওয়ার্কার আছে তাদের জন্য কোনও আইন নেই। তাদের কোনও সার্ভিস কন্ডিশন নেই, কোনও ছুটি-ছটা নেই, এমন কি এক্সিডেন্ট হলে টাকা পয়সা পাওয়া যায় না। তারপর ঠেলা গাড়ির চালক প্রচুর রয়েছে, তাদের জন্য কোনও আইন নেই, গরুর গাড়ির যারা চালক তাদের জন্যও কোনও কিছু নেই। এই ব্যাপারে কিছু কিছু সেন্ট্রালি গাইড লাইন না থাকে যদি তাহলে কি করে হবে? একটা সেন্ট্রালি লিগাল প্রভিশন যদি না করে তাহলে এই গুলি ঠিক করতে অনেক অসুবিধা আছে। এই হচ্ছে ব্যাপার। তবে এটা আর একটু তাড়াতাড়ি হলে আমাদের সুবিধা হোত। যাইহোক আমি আর কথা বাড়াতে চাইছি না। আমি সৌগতবাবু এবং অন্যদের ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে তাঁরা এই বিলটিকে সমর্থন করেছেন।

The motion of Shri Santi Ranjan Ghatak that the West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that the Clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 4**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 4 by Shri Sachin Sen which is in order. I call upon Shri Sachin Sen to move his amendment.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that in Clause 4(b) for the

figures "1980" the figures "1890" be substituted.

**Mr. Deputy Speaker :** Mr. Ghatak, do you accept it?

**Shri Santi Ranjan Ghatak :** Yes Sir, I accept the amendment. The motion of Shri Sachin Sen that in clause 4(b) for the figures "1980" the figures "1890" be Substituted was then put and agreed to.

The question that Clause 4, as amended, do stand part of the bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the West Bengal Mazdoor, Tindal, Loader, Godownman and Other Workers (Regulation of Employment and Welfare) (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1989.**

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to introduce the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1989.

..(Secretary then read the Tittle of the Bill)..

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1989 be taken into consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভায় যেটা এসেছে সেটা, আমরা যেহেতু বলেছিলাম, আপনারা যেটা আনবে্ন আমরা তা সমবেতভাবে স্বীকার করে নেব, সেজন্য এখানে আমার কিছু বলার নেই।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এও আর একটা নতুন নজির দেখছি, সত্যবাবু আর বক্তৃতাই করলেন না। ওঁরা যা আনবেন, কথাটার মানে কি? আপনারা বারবার বলার জন্যই আমরা এনেছি। আসলে আমরা সকলে মিলিত ভাবেই এনেছি। আমরা এনেছি

আর আপনারা সমর্থন করছেন, এইসব কথা বলার প্রয়োজন নেই। যাইহোক, আমি বিলটিকে সমর্থন জানাচ্ছি।

[4-10—4-15 P.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দলের হলেও বিলটি আজকে যে হিসাবে আনা হয়েছে তা আমি সম্পূর্ণ সমর্থন করছি কারণ এখন যেটা চালু আছে সেটা ১৯৮৩ সালের, অর্থাৎ ৬ বছরের। বিলটি রিভাইজ করার প্রয়োজন ছিল। সেইজন্য বিলটিকে সম্পূর্ণরূপে সমর্থন করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, এই বিলটিকে সমর্থন করার জন্য আমার উপরে ভার পড়েছে। আগে আমরা ২৫০ টাকা পেতাম, ৫ টাকা সি.এ. এবং ২০ টাকা ডি.এ.। এটাকে অল পার্টি ডিসিশন নিয়ে এটাকে করা হয়েছে, সেইজন্য এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটি সবাই মিলে আলোচনা করে এনেছি, আমি সেই বিলটিকে আবার সমর্থন জানাচ্ছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটির এইটুকু পরিস্কার জানা দরকার যে এখানে অ্যাসেম্বলির সমস্ত পার্টির নেতারা বসে তাদের আলোচনার ভিত্তিতে এসেছে। সুতরাং দায়িত্বটা অন্যের ঘাড়ে চাপিয়ে দেওয়া ঠিক নয়। অ্যাসেম্বলির সমস্ত পার্টি বসে এই বিলটিকে রিপ্রেসেন্ট করেছে, আমিও এই বিলের একজন অংশীদার ছিলাম। সুতরাং এই বিলটিকে পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা অল পার্টি একসঙ্গে বসে নানা রকম দাবি-দাওয়া করেছিলাম। সমস্ত দাবি-দাওয়ার মধ্যে সামান্যতম যে অংশটুকু এই বিধানসভায় এসেছে তাকে সমর্থন জানাই। কিন্তু জানা দরকার কেন এই জিনিসটা এসেছে—বিভিন্ন রাজ্যের বিভিন্ন মাননীয় সদস্যরা যে সুযোগ-সুবিধা পায় আমার মনে হয় তাতে এই সমর্থন করাটা খুব একটা অন্যায় কিছু হবে না। বিভিন্ন কনস্টিটিউয়েন্সি ফি যেটা আছে সেটা তুলে ধরছি। হরিয়াণা ১০০০ টাকা পার মান্থ, উত্তরপ্রদেশ ২৬০০ টাকা, অন্ধ্রপ্রদেশ ১৫০০ টাকা, আসাম ৫০০ টাকা, বিহার ২০০ টাকা, জম্মু-কাশ্মীর ৭০০ টাকা, কর্ণাটক ৫০০ টাকা, মধ্যপ্রদেশ ৫০০ টাকা, মহারাষ্ট্র ৫০০ টাকা, পাঞ্জাব ১১০০ টাকা, রাজস্থান ৯০০ টাকা আর পার্লামেন্ট ১২৫০ টাকা। সমস্ত রাজ্যে যখন বেড়েছে তখন আমাদের পশ্চিমবঙ্গে বাড়াটা কোন দৃষ্টিকটু ব্যাপার বলে মনে করি না। এখানে অনেক আরও দাবি-

দাওয়া ছিল সেগুলো গ্রহণ করা সম্ভব হয় নি। কিন্তু যেটুকু গ্রহণ করেছি আশা করছি এক বাক্যে তা সকলে মিলে পুনরায় সমর্থন করবেন।

The motion of Shri Abdul Quiyom Molla that the Bengal Legislative Assembly (Members Emoluments) (Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2 and Preamble

The question that Clasues 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Abdul Quiyom Molla :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 4-15 P.M. till 1 P.M. on Tuesday, the 12th September, 1989 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 12th September, 1989 at 1-00 P.M.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 149 Members.

[1-00 — 1-10 P.M.]

**OBITUARY REFERENCE**

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Nanda Kishore Ghosh, ex-member of the West Bengal Legislative Council** who breathed his last on the 16th May, 1989 in Calcutta. He was 84.

Born at Calcutta on the 1st Arpil, 1905, Shri Ghosh had his education in Sarada Charan Aryan Institution, Calcutta, Scottish Church College and Calcutta University. An L.L.B. from Leeds University, United Kingdom and Bar-at-Law from Lincoln's Inn Shri Ghosh started his career as a legal practitioner in Calcutta High Court. Afterwards he was appointed as Calcutta Senior Municipal and Additional Presidency Magistrate. He was a member of Senate, Syndicate, the Academic Council and Faculty of Arts, Law and Education of Calcutta University, member of the Board of Trustees for the improvement of Calcutta and member of General Council of the Calcutta Metropolitan Water and Sanitation Authority. He also became the Chairman of the Calcutta University Sports Board and Chairman of the Calcutta University Centre of World University Service. Besides, he was also closely associated with many educational institutions. He had a special interest in sports and held many important port-folios in various State level organisations. He wrote some articles and sport stories. He was elected to the now defunct West Bengal Legislative Council in 1962 and was its member till its dissolution in 1969.

At his death the State has lost a veteran political leader as well as an eminent educationist.

Now I request the Hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the hon'ble members rose in thier seats for two minutes as a mark of respect)...

Thank you ladies and gentlemen.

Secretariat will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (to which oral answers were given)

### পশ্চিমবঙ্গে গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে ১৯৮৯-৯০ আর্থিক বৎসরে কতগুলি গভীর নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে ; এবং

(খ) তন্মধ্যে হুগলি জেলার গোঘাট থানায় কতগুলি?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) এই রাজ্যে চলতি আর্থিক বছরে মোট ৩০৭টি গভীর নলকূপ বসানোর পরিকল্পনা আছে।

(খ) হুগলি জেলার গোঘাট থানায় মোট ৯টি গভীর নলকূপ বসানোর কাজ অনুমোদিত হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি একটা গভীর নলকূপ বসাতে গেলে কত খরচ হয়?

**শ্রী কানাই ভৌমিক ঃ** প্রায় ৩।।/৪ লক্ষ টাকা খরচ পড়ে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ৩।। লক্ষ টাকা খরচ হয় এটা সম্পূর্ণ রাজ্য সরকারের টাকা, না, কেন্দ্রীয় সরকারও সাহায্য করেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাদের যেসমস্ত পরিকল্পনায় কেন্দ্রীয় সাহায্য নেওয়া হয়—যেমন ধরুন আমাদের ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রোজেক্ট থেকে যে পরিকল্পনায় আমরা গভীর নলকূপ বসাচ্ছি তাতে কিছুটা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে পাই, কিছুটা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে দেয়। এইভাবে বিভিন্ন স্কীমে বিভিন্ন ভাবে আমাদের টাকা আসে।

**শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৩০৭টি গভীর নলকূপ বসানো হবে। এই বছর এই ৩০৭টি নলকূপ বসানোর জন্য যে পরিকল্পনা কাঠামো দরকার, ড্রিলিং মেশিন ইত্যাদি ; বা আপনি কন্ট্রাক্ট দেবেন খরচ কমানোর জন্য, আমরা দেখেছি কন্ট্রাক্ট দিলে কন্ট্রাক্টররা পালিয়ে যায়, এটা করার জন্য আপনার কি রকম পরিকল্পনা আছে তাতে ৩০৭টি আপনি এক বছরের ড্রিলিং করতে পারেন?

**শ্রী কানাই ভৌমিকঃ** আমাদের যে পরিকাঠামো আছে সেই অনুযায়ী আমরা বিভিন্নভাবে বিভিন্ন কন্ট্রাক্টের জন্য নাম চাই, টেন্ডার কল করি, তার মধ্যে যাদের টেন্ডার কম হয় তাদের আমরা নিয়োগ করি, সেইভাবে আমাদের এখন পর্যন্ত কাজকর্ম চলে আসছে। তাতে যে কিছু অসুবিধার মাঝে মাঝে সম্মুখীন হতে হয় না তা নয়, কিন্তু আমরা সেগুলি চেষ্টা করছি যাতে ক্রমশ ক্রমশ সল্‌ভ করতে পারি। আমরা আশা করছি এই বছরে যে পরিকল্পনা নিয়েছি সেটা সফল করতে পারব।

**শ্রী সত্যপদ ভট্টাচার্যঃ** মন্ত্রী মহোদয়, বলছেন যে তিলপাড়া ব্যারেজ থেকে বক্রেশ্বরের জন্য জল নিলে যেটা ঘাটতি হবে সেটা মাইনর ইরিগেশনের ডিপ টিউবওয়েল দিয়ে পূরণ হবে। সেজন্য ঐ এলাকায় কতগুলি ডিপ টিউবওয়েল লাগাবেন বলবেন কি?

**শ্রী কানাই ভৌমিকঃ** মোটামুটি আমরা একটা আন্দাজ পেয়েছি যে প্রায় ১৫০টা গভীর নলকূপের দরকার হবে।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে ঋণ নিয়ে, কেন্দ্রীয় সাহায্য নিয়ে নদীয়া জেলায় কতগুলি ডিপ টিউবওয়েল বসানোর পরিকল্পনা আছে এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের সুদের হার কত?

**শ্রী কানাই ভৌমিকঃ** আজকে এটা এই প্রশ্নের মধ্যে আসে না, আপনি পরে প্রশ্ন করবেন, আমি তার উত্তর দিয়ে দেব।

**শ্রী সুমন্তকুমার হীরাঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ৩০৭টি ডিপ টিউবওয়েলের কথা বললেন, বর্তমানে আর্থিক বছরে তার মধ্যে ট্রাইব্যাল সাব-প্ল্যানে কতগুলি টিউবওয়েল হবে এবং কোন কোন জেলায় এগুলি হচ্ছে?

**শ্রী কানাই ভৌমিকঃ** এটার আমি আজকে উত্তর দিতে পারছি না, আমাকে প্রশ্ন করে দেবেন, আমি উত্তর দিয়ে দেব।

**কলকাতা থেকে ঢাকা পর্যন্ত বাস চালু করার পরিকল্পনা**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে ঢাকা পর্যন্ত বাস চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

(খ) থাকলে, এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের অনুমতি পাওয়া গেছে কিনা ; এবং

(গ) পাওয়া গিয়ে থাকলে, কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

(গ) এখনই প্রশ্ন ওঠে না।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আপনি 'খ' প্রশ্নের উত্তরে বললেন বিবেচনাধীন আছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত কিছু জানিয়েছেন কিনা, এটা আমি জানতে চাইছি। আর দ্বিতীয় কথা হল এই আমি যতদূর জানি যে, দিল্লি লাহোর বাস চালু করবার অনুমতি তারা দিয়েছেন। এই ব্যাপারে আপনার গ্রিন সিগন্যাল জানা আছে কিনা, সেটা আপনি একটু অনুগ্রহ করে বলুন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** গ্রিন কিম্বা রেড কোনও সিগন্যালই আমরা এখনও পাইনি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** কলকাতা থেকে ঢাকা বাস চলাচালের কথাটি আমরা অনেকদিন ধরেই শুনছি। এটা হলে সত্যিই আনন্দের খবর বলতে হবে এবং এতে সুবিধাও হবে এবং মৈত্রীও হবে। দিল্লির কাছে আটকে আছে আমরা শুনছি সর্বদলীয় কমিটি করে এই ব্যাপারটি যাতে ক্লিন্স করা যায় সেই জন্য আপনি কি দিল্লিতে কোনও প্রতিনিধি দল পাঠাতে উৎসাহী আছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি নিজে কেন্দ্রীয় দপ্তরের ২/৩ জন সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে কথা বলেছি। আপনারা যদি মনে করেন যে, আপনারা সঙ্গে থাকলে ভাল হবে, তাতে আমার কোনও আপত্তি নেই।

**শ্রী শীশ মহম্মদ ঃ** আপনি বললেন বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। কত সাল থেকে এই বিবেচনার কাজ আরম্ভ হয়েছে, সেটা কি আপনি বলতে পারবেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। আপনি নিশ্চয় বুঝতে পারছেন যে, এটা হচ্ছে অন্তর্দেশীয় বিষয়। সুতরাং এটার চূড়ান্ত সিদ্ধান্তের অধিকারী আমরা নই। গত বছর আমরা প্রস্তাব করেছি। ৬ মাসের মতো হল আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি। সুতরাং ৬ মাস হল বিবেচনাধীন আছে, এটা আপনি বলতে পারেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আপনি বললেন অন্তর্দেশীয় ব্যাপার। কতগুলি এই রকম পারমিশন অন্য দেশের সঙ্গে কেন্দ্রীয় সরকার দিয়েছেন, সেটা কি আপনার জানা আছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এখনই আমি সবটা বলতে পারব না। তবে ভারতের সঙ্গে

পাকিস্তানের ট্রেন যোগাযোগের ব্যবস্থা আছে। কিন্তু ভারতের সঙ্গে বাংলাদেশের কোনও যোগাযোগের ব্যবস্থা ওরা করছেন না।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** আপনি এর আগের সেশনে বলেছিলেন, সরাসরি কলকাতা থেকে ঢাকা এবং অনুরূপ ভাবে ঢাকা থেকে কলকাতা পর্যন্ত যাতে বাস চলতে পারে সেই বিষয়ে আপনি কেন্দ্রীয় সরকারের অনুমতির জন্য লিখেছেন। আপনি এখন উত্তর দিলেন যে, তারা এখনও পর্যন্ত এই বিষয়টি অনুমোদন করেন নি। এই বিষয়ে আপনি সর্বশেষ কী পদক্ষেপ নিয়েছেন? আপনি কি কোনও চিঠিপত্র লিখেছেন এবং ওখানকার মন্ত্রী লেভেলে কোনও আলোচনা করতে যাবেন কিনা সেটা কি ভাবছেন অথবা রেল লিংক করা যায় কিনা রেল যোগাযোগের জন্য— এই বিষয়ে কি চিঠিপত্র লিখেছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ব্যাপারটা হল এই যদি বাস যোগাযোগ হয় তাহলে অন্য যোগাযোগও হতে পারে। কারণ, আপনি জানেন বাংলাদেশের সঙ্গে ট্রেন যোগাযোগের প্রস্তাব কেন্দ্রীয় সরকার অনেকদিন আগেই করেছিল, কিন্তু বাংলাদেশ তাতে রাজি হয়নি। এখন যদি বাস যোগাযোগের ব্যবস্থা চালু হয় তাহলে অন্য ব্যবস্থা সম্পর্কে হয়ত আলাপ আলোচনার দরজা খুলে যাবে। সর্বশেষ আমি নিজে পররাষ্ট্র ভারপ্রাপ্ত প্রতিমন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং আলোচনাও করেছি।

**মালদা-ঝাড়গ্রাম রুটে উত্তরবঙ্গে রাষ্ট্রীয় পরিবহনের বাস চালাবার পরিকল্পনা**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ইহা কি সত্য যে, মালদা হইতে ঝাড়গ্রাম (ভায়া বাঁকুড়া) রুটে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা বাস চালাইবার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

না।

**শ্রী অমিয় পাত্র ঃ** দূর পাল্লার বাসের ক্ষেত্রে সরকারি মালিকানা যদি উদ্যোগ গ্রহণ করে তাহলে এ ব্যাপারে অতীতে যে নিষেধাজ্ঞা ছিল সে ব্যাপারে কোনও শিথিলতা এখন দেখাচ্ছেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এ ব্যাপারে এখন কোনও শিথিলতাই দেখাতে চাইছি না।

**কলকাতা-হরিহরপাড়া রুটে এন বি এস টি-র বাস চালু করার পরিকল্পনা**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২২২।) **শ্রী মোজাম্মেল হকঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা হতে হরিহরপাড়া ভায়া কৃষ্ণনগর, বেলডাঙ্গা, ভাকুড়ি রুটের জন্য কলকাতায় সকালে ছাড়া ও সন্ধ্যায় ফিরে আসার এন বি এস টি-র বাস চালু

*করার সরকারের কোনও পরিকল্পনা আছে কি ; এবং*

*(খ) থাকলে, কতদিনের মধ্যে ঐ রুট চালু হতে পারে বলে আশা করা যায়?*

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**হলদি নদীর উপরে জেটি নির্মাণ**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭।) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদি নদীর উপর জেটি নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা রূপায়ণে আনুমানিক কত টাকা ব্যয়িত হবে ; এবং

(গ) কবে নাগাদ তা বাস্তাবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) না। আপাতত কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার অতিরিক্ত প্রশ্নটা এই প্রশ্নের ক্ষেত্রে যথাযথ হবে কিনা জানি না, হলে মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে ঠিক করে নেবেন। আমার জিজ্ঞাসা হলদিয়া যাবার পথে রায়চক এবং কুকরাহাটি তে যে জেটি আছে বর্তমানে তার পজিশন কি? সেটা কি শেষ হয়েছে, তার উপর দিয়ে বাস চলাচলের পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ওখানে রায়চক এবং কুকরাহাটিতে এখন একটা জেটি তৈরি করা হয়েছে, কুকরাহাটিতে। পাশে রায়চক কেন্দ্রীয় সরকারের একটি জেটি অব্যবহৃত অবস্থায় পড়ে ছিল। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলে তার পারমিশন নিয়ে এসেছি, আপাতত সেটা ব্যবহার করতে পারব যতক্ষণ না আমাদের নিজস্ব জেটি তৈরি হয়। আপনি যেটা জিজ্ঞাসা করছেন সে ব্যাপারে বলছি, আমাদের পরিকল্পনা ছিল আগে—জেটি পাবার ফলে সরাসরি জেটি পর্যন্ত সরকারি বাস চলবে, ঐ টিকিটেই লঞ্চ পার হয়ে আমাদের লঞ্চ ওখান থেকে সরকারি বাসে হলদিয়া যেতে পারবে। এর ফলে এক থেকে দেড় ঘণ্টা সময় হলদিয়া যাবার ক্ষেত্রে কম লাগবে। পূজার আগেই শুরু করব এরকম পরিকল্পনা আছে।

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Now I will take up the privilege notice of Shri Amalendra Roy. Where is Shri Prabuddha Laha and Shri Suhrid Basu Mallik ?

[1-20 — 1-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রিভিলেজের নোটিশটি দাখিল করেছি সেটা আজকে এখন যথারীতি উত্থাপন করছি। ওদের দুজনকেই জানানো হয়েছে, দুজনই এসেছেন।

**(ভয়েস ঃ একজন এসেছেন।)**

এসে পড়বেন আর একজন। আমি আমার মোশনটি পড়ছি। আজ বিধানসভার অধিবেশনে যথা সময়ে এবং যথাবিষয়ে আমি বিধানসভার সদস্য শ্রী প্রবুদ্ধ লাহা এবং শ্রী সুহৃদ মল্লিকের বিরুদ্ধে স্বাধীকার ভঙ্গ এবং বিধানসভার অবমাননা করার একটি অভিযোগ উত্থাপন করিতে চাই। এই বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিবেন আশা করি।

যে প্রশ্নটি উত্থাপন করিতে চাই তাহা এই যে গত ৮-৯-৮৯ তারিখে বিধানসভার অধিবেশনে যোগাদান করিতে আসিয়া বিধানসভার চত্বরের মধ্যে শ্রী লাহা শ্রী বসু মল্লিককে মলেস্ট করে এবং শ্রী বসুমল্লিক ও শ্রী লাহাকে খুন করার হুমকি দেয় ও গালমন্দ করে। এছাড়াও পারস্পরিক বাদ প্রতিবাদ এবং ঝগড়াঝাটির সময় শ্রী বসুমল্লিক শ্রী লাহার বিরুদ্ধে একটি গুরুতর অভিযোগ উত্থাপন করে। প্রকাশ্যে সম্প্রতি শ্রী লাহা কয়েকজন সঙ্গীসাথীকে সঙ্গে লইয়া উড়িষ্যার মুখ্যমন্ত্রী শ্রী জানকীবল্লভ পট্টানায়ক মহাশয়ের সঙ্গে বিধানসভার সদস্য হিসাবে সাক্ষাৎ করে এবং শ্রী পট্টানায়ক মারফত অপর একজন কংগ্রেস (ই) নেতার সঙ্গে একই পরিচয় দিয়া দেখা করিয়াছিলেন। সেখানে শ্রী লাহা তারা দুজন সঙ্গীকে শ্রী বসুমল্লিক ও শ্রী মানিক উপাধ্যায় হিসাবে পরিচিত করে। (১) বর্ণিত ঘটনা অর্থাৎ মলেস্টেশন' ও 'ইন্টিমিডিয়েশন' ব্রিচ অব প্রিভিলেজ ও কনটেম্পট অব দি হাউস অপরাধ হিসাবে গ্রাহ্য হয়ে থাকে। (১) এ বর্ণিত ঘটনা অর্থাৎ 'ইমপার্সোনেসান ও ব্রিচ অব প্রিভিলেজ ও কনটেম্পট অব দি হাউসের কেস হিসাবে ট্রিটেড হয়ে থাকে। উভয় অপরাধই দন্ডযোগ্য অপরাধ। এই সকল ক্রিমিন্যাল অ্যাক্টের সঙ্গে যে সব সদস্য যুক্ত থাকে তারা কোনও প্রিভিলেজ দাবি করতে পারেনা। তাদের বিরুদ্ধে দেশের প্রচলিত ফৌজদারি আইন মোতাবেক যেমন ব্যবস্থা নেওয়া যায় তেমনি বিধানসভাও উপযুক্ত ব্যবস্থা গ্রহণের অধিকার ভোগ করে থাকে এবং উভয় প্রতিষেধক এক সঙ্গে কার্যকর হওয়াতে কোনও বাধা থাকেনা। ঘটনাগুলির বর্ণনা শুনে হাউস নিশ্চয়ই একমত হবেন যে, এগুলি প্রাথমিক ভাবে প্রমাণিত। অতএব আমি প্রস্তাব করি যে এই কেসটি ইনভেস্টিগেশন, একজামিনেশন ও রিপোর্টের জন্য প্রিভিলেজ কমিটিতে পাঠানো হউক। এই সঙ্গে ঘটনার প্রমাণ হিসাবে গত ৮-৯-৮৯ তারিখের দি স্টেটসম্যান পত্রিকা দাখিল করিতেছি। প্রকাশ থাকে যে ঐ তারিখের সমস্ত সংবাদপত্রতেই খবরটি প্রকাশিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও কয়েকটি কাগজ সংগ্রহ করেছি।

একটা হচ্ছে, টেলিগ্রাফ, ৯ই সেপ্টেম্বর। আর ৩টি হচ্ছে 'আজকাল' ৮,৯, এবং ১০ই সেপ্টেম্বর। এই ঘটনা সম্পর্কে এই কাগজগুলিতে বিস্তারিত ভাবে সমস্ত সংবাদ দেওয়া হয়েছে। এটা ঠিকই যে এই অভিযোগগুলি আমাদের পশ্চিমবাংলায় যতগুলি সংবাদপত্র আছে প্রায় সমস্ত সংবাদপত্রেই প্রকাশিত হয়েছে। স্বাভাবিকভাবে এখানে আলোচনা হবে যে সংবাদপত্রে যে খবর বেরিয়েছে সেই খবরের ভিত্তিতে একটা প্রিভিলেজ মোশনের প্রাইমা ফেসি এস্টাবলিশড হয় কিনা, প্রাইমা ফেসি আছে কিনা। আমার মনে হয় আছে। কারণ সমস্ত সংবাদপত্রে একই সঙ্গে একই খবর সাজানো এটা মেনে নেওয়া সম্ভব নয়। সুতরাং নিশ্চয়ই কোথাও সত্য আছে এবং সেই সত্যকে ভিত্তি করেই সংবাদপত্রগুলিতে রচিত হয়েছে। প্রাইমা ফেসি আছে কিনা এটা এস্ট্যাবলিশ করার জন্য আমাদের নিশ্চয়ই অধিকার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাইমা ফেসি আছে কিনা এটা নিয়ে অনেক সময়ে এবং অধিকাংশ সময়ে এই বিধানসভায় আলোচনা হয়েছে। এখানে বিশেষভাবে ২ জন বিধানসভার সদস্যর বিরুদ্ধে গুরুতর অভিযোগ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমি আপনাকে বলেছি যে ভারতবর্ষের কোনও বিধানসভায় কিম্বা ভারতবর্ষের লোকসভা, রাজ্যসভায় এই ধরনের ঘটনা হয়েছে কিনা তা আমার জানা নেই। আমার মনে হয় যে এটা বোধ হয় সর্ব প্রথম ঘটনা এইভাবে হয়েছে। সুতরাং এখানে এটা কোনও দলীয় প্রশ্ন নয়। ২জন বিধায়ক এই কাজকর্মের সঙ্গে যুক্ত হয়েছেন, যতটুকুই হোন না কেন। যদি না হয়ে থাকে তাহলে সেটা বলতে পারবেন। প্রাইমা ফেসি এস্টাবলিশ করার ক্ষেত্রে সংশ্লিষ্ট বিধায়কদের বক্তব্য কি সেটা আমার মনে হয় আমাদের শোনা কর্তব্য। এবং ওদেরকে রেহাই দেবার আগে বক্তব্য স্পষ্ট ভাষা আমাদের শোনার প্রয়োজন আছে। এখানে আমি দলের প্রশ্ন দেখি না। ডিফেন্ড করার যদি হয় তারা ডিফেন্ড করবেন। আমরা বিধানসভার সদস্য হিসাবে সংবাদপত্রে সমস্ত মিথ্যা খবর ছেপেছে, বিধানসভার সদস্য হিসাবে সমস্ত দলের সদস্য এক সঙ্গে ডিফেন্ড করব, সবাই ডিফেন্ড করব। আবার ঠিক তেমনি যদি সত্যতা থাকে তাহলে—খানিকটা সত্যও যদি সেখান থেকে বেরিয়ে আসে তাহলে এটা বিধানসভার কর্তব্য সমস্ত সত্যটাকে বার কবার জন্য ইনভেস্টিগেশনের প্রয়োজন আছে। এবং সমস্ত সত্যটাকে বার করার জন্য একজামিনেশনের প্রয়োজন আছে, তারপর রিপোর্ট দেবার প্রয়োজন আছে। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কত সুক্ষ প্রশ্ন এখানে জড়িত রয়েছে, সংবাদপত্রের সংবাদের ভিত্তিতে এই মোশন আনা হয়েছে, বহু সংবাদপত্রের সংবাদের ভিত্তিতে আনা হয়েছে, এটা সত্যি কি মিথ্যা কে বলবেন? ওরা বলতে পারেন, কিছু বলিনি, কি বলবেন আমি জানি না। যাই হোক না কেন যদি সেখানে কিছু সত্য থাকে তার ভিত্তিতে প্রাইমাফেসি কেস যদি এস্টাবলিশ হয় তাহলে সেই ব্যাপারে আরও খবরের জন্য ফার্দার ইনভেস্টিগেশন করতে হবে। এমন কি দরকার হলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা শুধু প্রিভিলেজ মোশন নয়, এটা দরকার হলে একটা সাব কমিটি অ্যাপয়েন্ট করে আজকে ইনভেস্টিগেশন করা উচিত। কারণ একজন মেম্বার আর একজন মেম্বারের বিরুদ্ধে যে অভিযোগ করেছেন, তার গুরুত্ব সম্পর্কে সকলকে সচেতন করতে চাই। ফর এ মোমেন্ট আমাদের সমস্ত বিধানসভার সদস্যদের ভুলে যেতে হবে কে কোন দলের। সমস্ত বিধানসভার ডিগনিটি অফেন্ডেড হয়েছে, সমস্ত বিধানসভার প্রেসটিজ লোয়ার্ড হয়েছে এবং বিধানসভার যারা সদস্য, আমাদের সকলের প্রেসটিজ ধুলায় লুটিয়ে গেছে। এখানে আমাদের সমস্ত সত্যকে বের করে আনা দরকার। এটা করতে গেলে

[1-30 — 1-40 P.M.]

ইনভেস্টিগেশন ছাড়া তা সম্ভব নয়। যদি মনে হয় কোনও অ্যাট অল প্রাইমাফেসি কেস নেই, তাহলে ইনভেস্টিগেশন দরকার করে না। যদি প্রাইমাফেসি কেস থাকে তাহলে এটা ইনভেস্টিগেশন ছাড়া আমরা আপোষে মিটিয়ে নিতে পারি না। ইজ নট এ কোয়েশ্চেন অব এনি পার্টি। এটা হচ্ছে সকলের প্রশ্ন। আমাদের সকলের মান সম্মান এতে জড়িত রয়েছে। আমাদের সকলের মান সম্মান রক্ষা করার জন্য বিধানসভার মর্যাদা রক্ষা করার জন্য এই জিনিসের ইনভেস্টিগেশন প্রয়োজন আছে। আমি কালকে বলেছি, একজন এম এল এ আর একজন এম এল এ-র বিরুদ্ধে ঘুসের অভিযোগ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঘুস তো দুরের কথা, আমরা এম এল এ হিসাবে যদি কোনও ফি নিই, রেমুনারেশন নিই বা রিওয়ার্ড নিই, তাহলে আমাদের মেম্বারশিপ চলে যাবে। এই ভাবে কোনও রিওয়ার্ড, কোনও ফি, কোনও ব্রাইব, এমন কি অ্যাকসেপ্টেন্স অব ব্রাইব যদি টাকা পয়সার লেনদেন, পয়সার লেনদেন না হয়ে থাকে, শুধু অফার্ড হয়ে থাকে। সেটা যদি অ্যাকসেপ্ট করে নেয়, ইভিন কস ব্রাইব অ্যাকসেপ্টেন্সের চার্জ যদি প্রমাণিত হয়, তাহলে কি হয়—আমরা দেখেছি, আমি কালকেও তার নাম করেছি, লোকসভায় সদস্য এস জি মুদ্গল, তার বিরুদ্ধে স্বয়ং জওহরলাল নেহেরু যখন ছিলেন, তিনি নিজে একটা বিশেষ কমিটি নিযুক্ত করেছিলেন এবং প্রমাণিত হয়েছিল এবং মুদ্গলকে এক্সপেল করা হয়েছিল লোকসভা থেকে। একজন এম এল এ আর একজন এম এল এ-র বিরুদ্ধে ঘুস নেয়, এই অভিযোগ করছেন এবং যে ঘুস নিচ্ছে, সে বলছে [*****]। এই সব সংবাদপত্রে বেরিয়েছে। আজকে ইনভেস্টিগেশন হবে না কেন? কাজে কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে,—

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমলবাবু এখানে বললেন যে, প্রবুদ্ধ লাহা বলেছেন, কোন পেপারে বেরিয়েছে, " রাজীব যদি বোফর্স থেকে ঘুস খায়, আমি কেন খাব না?" এসব কথা কি এখানে বাদ যাবে, এগুলো কি বাদ যাবে না?

**মিঃ স্পিকার ঃ** না না, ওটা বাদ যাবে। খবরের কাগজ কি বলেছে, না, বলেছে—ওটা বাদ যাবে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এখানে যাই বাদ যাক না কেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজীব ঘুস নিয়েছে, কি নেয় নি, সেটা প্রশ্ন নয়, সেটা আদৌ প্রশ্ন নয়। কিন্তু একজন বিশিষ্ট এম এল এ এই কথা বলেছেন, কি বলেন নি, দ্যাট ইজ দি মেটিরিয়াল পয়েন্ট আজকে সেটারই ইনভেস্টিগেশন হবার দরকার আছে। আমি সেই জন্য এক এক করে আমার অভিযোগগুলি এখানে রেখেছি। প্রশ্নটা হচ্ছে একজন এম এল এ এই সব বলেছেন এবং করেছেন কি না?

**মিঃ স্পিকার ঃ** কোনও এম এল এ প্রাইম মিনিস্টারের বিরুদ্ধে অভিযোগ করলেও,I think that is not the subject matter of investigation. ইন দিস প্রিভিলেজ মোশন সেটা আসতে পারে না। কিন্তু একজন এম এল এ আর একজন এম এল এ-কে অ্যাসাল্ট

[* Expunged as ordered by the Chair]

করছেন কিনা, গাল-মন্দ করেছেন কিনা, গ্রেট অফ লাইফ করেছেন কি না? এটাই সারকমফারেন্স অফ ইয়োর মোশন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, ঘটনার সত্য মিথ্যা আমার জানা নেই। সবই সংবাদপত্রের মাধ্যমে জানা। 'আজকাল' পত্রিকায় দেখলাম ইমপারসনেশনের যে চার্জ এসেছে—সেই চার্জ সংবাদপত্রে বেরিয়েছে— এবং চিফ মিনিস্টার জানকিবল্লভ পট্টানায়ক-এর নাম সেখানে রয়েছে। সমস্ত প্রিভিলেজ মোশনই সংবাদপত্রের সংবাদের ভিত্তিতে হাউসে এসে থাকে। সর্বত্রই তাই হয় এবং এখানেও তাই হয়। কারণ আমরা তো আর সব জায়গায় দাঁড়িয়ে থাকি না, সব কিছু আমরা শুনি না এবং সেই জন্যই তো ইনভেস্টিগেশনের দরকার হয়। ইনভেস্টিগেশন করে প্রতিকার করতে হয়। সুতরাং এক্ষেত্রেও আমাদের ইনভেস্টিগেশন করে দেখতে হবে ঐ সংবাদের মধ্যে সত্য আছে, না মিথ্যা আছে। মলেস্টেশন হয়েছে, কি হয় নি সেটা দেখতে হবে। বিধানসভার মর্যাদা এর সঙ্গে জড়িত বলেই প্রশ্নটা উঠেছে। আমার কাছে এবিষয়ের সমস্ত রকম প্রিসিডেন্ট আছে, আমি ফাঁকা আওয়াজ করছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন দি বেসিস অফ প্রিসিডেন্স আমি বলছি যে, হাউসে আসার সময়, হাউসে থাকার সময় এবং হাউস থেকে যাবার সময় যদি কোনও সদস্য অ্যাসল্ট হন—এখানে অভিযোগ হচ্ছে উনি প্রিসিঙ্কট-এর ভেতরই ছিলেন, হাউসের প্রিসিঙ্কট-এর ভেতর ছিলেন এবং ডিসচার্জিং অফ ফ্যাশন অফ দি এম এল এ, বলতে আমরা যা বুঝি তার মধ্যেই ঘটনা ঘটেছে। অতএব ডিসচার্জিং অফ হিজ ফাংশন থেকে এটাকে আলাদা করা যায় না। কোথাও তা হয় না, এই প্রিসিডেন্ট আছে। সুতরাং এসব প্রিভিলেজ মোশনের মধ্যে চলে আসবে। দ্বিতীয় হচ্ছে, ইন্টিমিডেশনের প্রশ্ন। তৃতীয় হচ্ছে, এম-এল এ হিসাবে ইমপারসনেশন করেছেন কিনা? যদি ঐসব হয়ে থাকে তাহলে অফ কোর্স এম এল এ হিসাবেই পরিচয় দিয়েছেন এবং সেটা নিয়েই প্রশ্ন উঠেছে। সুতরাং এম এল এ হিসাবে ঐসব করেন নি, এই কথা আসে কি করে? সুতরাং ওটাও এই চৌহদ্দির মধ্যে আসতে পারে। আর ব্রাইব-এর যে প্রশ্ন যা ওরা পরস্পরের বিরুদ্ধে করেছেন তা স্বভাবতই এম এল এ হিসাবেই করেছেন এবং সেই হিসাবেই প্রশ্নটা উঠেছে। কাজেই সমস্তগুলিই অ্যাজ এম এল এ তারা করেছেন। সুতরাং প্রিভিলেজ মোশন এখানে আসতেই পারে এবং তা এসেছে। এবং শুধু প্রিভিলেজই নয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কনটেম্পট অফ দি হাউস-এর চার্জও এনেছি। তার কারণ স্পেসিফিক প্রিভিলেজ ছাড়াও কনটেম্পট অফ দি হাউস হয়। লোয়ারিং দি ডিগনিটি অফ দি হাউস যদি কোনও কাজের ফলে হয় তাহলেই সেটা হয়। লোয়ারিং দি ডিগনিটি অফ দি হাউসের মানে হচ্ছে কাজে বাধা সৃষ্টি করা—আপহেল্ড দি ডিগনিটি অফ দি হাউসের কাজে যেখানে বাধা সৃষ্টি হয়—এম এল এ-র প্রেস্টিজ যেখানে লোয়ার হয় সেখানেই কাজে বাধা সৃষ্টি হয়, সেই মেম্বারকে কেউ মানে না, কেউ তার দাম দেয় না। সুতরাং কোনও মেম্বারের প্রেস্টিজ লোয়ার যদি হয় আইদার ডাইরেক্ট অর ইনডাইরেক্টলি, তাহলেই তার কাজে বাধা সৃষ্টি করা হয়। সুতরাং সমস্ত দিক থেকে আমার মনে হয় ইট ইজ এ ফিট টু বি রেফার্ড টু দি প্রিভিলেজ কমিটি। অবশ্য আপনি হাউসের মতামত নিয়ে প্রাইমা-ফেসি আছে কিনা দেখতে পারেন এবং কনসার্ন্ড যারা এল এম এ তাদের মতামত হাউসে না শুনে সংবাদপত্রে যা বেরিয়েছে তা সত্য না মিথ্যা বোধ হয় সিদ্ধান্ত গ্রহণ করতে পারি না, এই

আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি হাউসকে জানিয়ে দিতে চাই, কাল সন্ধ্যার সময় আমার চেম্বারে শ্রী জ্ঞান সিং সোহনপাল, শ্রী সৌগত রায়, শ্রী সত্যরঞ্জন বাপুলি, অ্যালং উইথ শ্রী সুহৃদ বসুমল্লিক অ্যান্ড শ্রী প্রবুদ্ধ লাহা এসেছিলেন। আজ সকালেও এই নিয়ে বসা হয়েছিল। মোটামুটি যে দুজন মাননীয় সদস্য কনসার্ন্ড তারা বলেছেন, যেভাবে কাগজে খবর প্রকাশিত হয়েছে সে রকম কোনও ঘটনা ঘটেনি। কিছু হট ডিসকাশন হয়েছিল, কিন্তু এসব নিজেদের মধ্যে রফা করে নিয়েছেন, এই রকম কোনও ব্যাপার হয়নি, এইভাবে সিরিয়াস কোনও ঘটনা ঘটেনি। যখন ওনারা চেম্বারে এই কথা বলেছেন তখন এটা নিয়ে বেশি দূর ড্র্যাগ করে লাভ নেই। কি বলেন অমলবাবু?

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, প্রবুদ্ধবাবু আপনি বলুন, লেট আস হেয়ার হিম ফার্স্ট।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসে জানিয়ে দিতে চাই আমার বিরুদ্ধে যেসব অভিযোগ এসেছে সেইসব অভিযোগ অসত্য, কেন না প্রথম কথা, ভারতবর্ষের যিনি প্রধানমন্ত্রী তার নাম করে কোনও কথা আমি বলতে পারি না। কোনও সদস্য এমনকি সি পি এমের কোনও সদস্য বলতে পারেন না। কারণ তিনি ভারতের প্রধানমন্ত্রী, দেশনেতা। আমি এইরকম কোনও কথা বলিনি। দ্বিতীয়ত আমি কাউকে আঘাত করিনি, সে কংগ্রেসের কোনও সদস্যই হোক আর আমার বিরোধী অর্থাৎ সরকারপক্ষের কোনও সদস্যই হোক, আমি সবাইকে সমানভাবে শ্রদ্ধা করে থাকি। তৃতীয় কথা, সংবাদপত্রে যা কিছু বেরিয়ে থাকে তা অসত্য, আমার সম্বন্ধে কোনওভাবেই বা কোনও দিক থেকে যদি কোনও অভিযোগ এসে থাকে তা অসত্য এবং যদি কেউ প্রমাণ করতে পারেন, যে কোনও শাস্তির জন্য প্রস্তুত থাকতে রাজি আছি।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** মিঃ চট্টোপাধ্যায়, হোয়াট ইজ ইওর পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় প্রিভিলেজ মোশন আনার সময় বলেছেন যে শুধু স্টেটসম্যান নয়, আজকাল, টেলিগ্রাফ এবং অন্যান্য প্রায় সমস্ত সংবাদপত্রে এই সংবাদ বেরিয়েছে। যদি এই সংবাদ অসত্য হয় যেটা মাননীয় সদস্য শ্রী প্রবুদ্ধ লাহা মহাশয় বলেছেন তাহলে এই সভার দুজন মাননীয় সদস্য সম্পর্কে এই সংবাদপত্রগুলি যে অসত্য বক্তব্য রেখেছেন তাহলে সেটা প্রিভিলেজ আসা দরকার বলে আমি মনে করি। আমি আপনার মাধ্যমে হাউসের কাছে আমার এই বক্তব্য রাখছি।

[1-40 — 1-50 P.M.]

**মিঃ স্পিকার ঃ** দেখুন, কথা হচ্ছে এখন খবরের কাগজে কি সংবাদ প্রকাশিত হয়েছে,

সেটা সত্য কথা হতে পারে, আংশিক সত্য হতে পারে, আবার সম্পূর্ণ অসত্যও হতে পা আমি তার মধ্যে যাচ্ছি না। আমার চেম্বারে দুজন অনারেবল মেম্বারের মধ্যে জিনিসট আলোচনা হয়েছে। আমাদের পার্লামেন্টারি প্রসিডিওরে এটা প্রিসিডেন্ট আছে যে মেম্বারে কথাটা বিশ্বাস করতে হয়। যদি কোনও মেম্বার বলেন যে, এটা ঘটেনি, খবরে বলেনি এ খবরের কাগজে প্রকাশিত কথাটা সত্য কথা নয়, আমরা মেম্বারের কথার উপরই গুরুত্ব দি থাকি। তা না করলে পার্লামেন্টের গুরুত্ব থাকে না। এটাই নিয়ম যখন মেম্বার বলেছেন এ মাননীয় প্রবুদ্ধ লাহা এখানেও কথাটা বললেন তখন এটা নিয়ে আর বাড়াবাড়ি করে লা নেই।

(গোলমাল)

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অমলবাবু গতকাল ঘটনা উল্লেখ করেছিলেন এবং আজকেও করলেন, তিনি তার বক্তব্যে বলেছেন যে মাননীয় সদস শ্রী প্রবুদ্ধ লাহা, তিনি একটা বক্তব্য রেখেছেন। তিনি যখন ওখানে তার বক্তব্য রাখছিলে তখন একটু অস্বস্তি বোধ করছিলেন, এটা বিরোধীপক্ষের অনেক সদস্যেরও মনে হয়েছিল এদিক থেকে চিৎকার চেঁচামেচি হচ্ছিল। আমার মনে হয় বর্ধমানের যারা এম এল এ আছে বর্ধমানের মানুষদের সঙ্গে ব্যাপারটা সম্পর্কে তাদেরই ফেস করতে হচ্ছে, সেজন্য তার চেঁচামেচি করছেন। আমি তাদের অনুরোধ করব যে মাননীয় স্পিকার মহাশয় সুচিন্তিতভাবে একটা সিদ্ধান্তের দিকে যাচ্ছেন। আমরা কোনওদিন অন্তত্পক্ষে যারা সরকার পক্ষে আছি স্পিকার মহাশয়ের নির্দেশকে অমান্য করিনি। মাননীয় বিরোধীপক্ষের সদস্যরাও অমান্য করেন নি, তবে নানা রকম বিদ্রুপাত্মক ধ্বনি দিয়ে শেষ অবধি সমর্থন করতে বাধ্য হয়েছেন কাজেই আমি বর্ধমান ডিস্ট্রিক্টের এম এল এ-দের সেন্টিমেন্ট বুঝতে পারছি, আমাদের জবাব দিতে হচ্ছে, মানুষে বলে যে এই কি এম এল এ এই সব কান্ড করবে? সমস্ত সংবাদপত্র একই রকম অসত্য কথা লিখবে এটাকি বিশ্বাসযোগ্য? সমস্ত সংবাদপত্র একই রকম বক্তব্য রাখছে? কাজেই আমার মনে হয় এটা তার উইথড্র করা উচিত যে যা করেছি, অন্যায় করেছি, আর কখন এসব কাজ করব না, এই কথা বলা উচিত।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার দু-একজন সদস্যের বিরুদ্ধে স্পেসিফিক চার্জ এসেছে, তিনি সব কিছু অস্বীকার করতে চাইছেন। মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা, তার সম্বন্ধে সমস্ত কাগজপত্রে যে সংবাদ বেরিয়েছে, তিনি সেটাকে অস্বীকার করতে চাইছেন। যদিও এই কথা এই হাউসে বলা হয়েছে পাশাপাশি সকলে শুনেছেন, তিনি সেটাকে অস্বীকার করতে চাইছেন, প্রমাণের দাবি জানাচ্ছেন। প্রমাণের উপযুক্ত জায়গা যেটা সেই প্রিভিলেজ কমিটিতে এটা যাওয়া উচিত ছিল সেখানে সত্য নিরূপণ হতে পারত। এখানে ঐ ঘটনার সঙ্গে শুধু প্রবুদ্ধ লাহাই যুক্ত নন কাজেই আর একজন সদস্য সুহৃদ বসুমল্লিক মহাশয়ের বক্তব্যেও শুনবার প্রয়োজন আছে। কারণ পাল্টা অভিযোগ যা কিছু হয়েছে তা এই দুইজনের মধ্যেই হয়েছে। এখানে একজনের বক্তব্য শুনলাম, কাজেই আর একজন সদস্যের বক্তব্যেও শুনবার প্রয়োজন আছে। এবং এই সভায় তা লিপিবদ্ধ হবার প্রয়োজন আছে।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে গতকাল অ্যাপিল করেছিলাম যে যে লজ্জাজনক ঘটনা ঘটেছে তা নিয়ে আলোচনা হোক। কাজেই নতুন কিছু বলবার নেই। এ-ব্যাপারে আপনার সিদ্ধান্তই নত মস্তকে মেনে নেব। মাননীয় চিফ হুইপ মহাশয়ও সেই কথাই বলেছেন। তবে ঐ ঘটনার সময় সুহৃদবাবু কোলিয়ারির দুইজন সি পি এম সদস্যকে খুন করে কংগ্রেস অফিসে লুকিয়ে রেখেছেন বলে অভিযোগ উঠেছে। প্রবুদ্ধবাবু এই কথা তখন বলছেন যখন পশ্চিমবঙ্গ বারবার আইন-শৃঙ্খলার কথা উঠেছে। গত শনিবার বসুমতী পত্রিকায় এই ঘটনাটা বেরিয়েছে প্রথম পাতায়। একজন দায়িত্বশীল এম এল এ, যদিও এখানে যথেষ্ট দায়িত্ব জ্ঞানহীন কাজ করেছেন, কিন্তু তিনি স্পেসিফিক চার্জ এনেছেন যে, সি পি এম এর দুইজন কর্মীকে খুন করিয়ে অপরাধীদের তার অফিসে লুকিয়ে রাখা হয়েছিল। এই কথা স্বীকার করে নেবার পর প্রবুদ্ধ লাহা আরও বলেছেন যে, পুলিশের কাছ থেকে এই খবর পাবার পর পুলিশ নিয়ে অফিসে পৌঁছাবার আগেই তাদের সরিয়ে দেওয়া হয়। প্রবুদ্ধবাবু এইসব কথা স্বীকার করেছেন, কিন্তু সি পি এম-এর দুইজন কাদের খুন করা হয়েছে এবং ঐ কাজে কারা জড়িত সেটাও স্পেসিফিক বলে দিন! এটাই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রথম কথা হচ্ছে এই যে, সংবাদপত্রে যে সংবাদ বেরিয়েছে সেটা অসত্য। কিন্তু আমি তার একথা স্বীকার করিনা। কারণ সমস্ত সংবাদপত্রে একসঙ্গে একই সংবাদ বেরিয়েছে এবং যা বেরিয়েছে তা সত্য কথা। তিনি এবং সুহৃদ বসুমল্লিক দুজনেই গতকাল স্পিকার মহাশয়ের কাছে গিয়ে বলেছেন যে, সংবাদ যা বেরিয়েছে তা সত্য নয় এবং স্পিকার মহাশয়ও সভায় বলেছেন যে, সদস্যরা যদি ঐকথা বলেন তাহলে সেটা মেনে নেওয়া উচিত। কাজেই তার নির্দেশটা মানছি। তবে আশা করব এইরকম ঘটনা ভবিষ্যতে আর ঘটবে না, কারণ এই ধরনের ঘটনা বিধায়কদের মান-মর্যাদা ক্ষুণ্ণ করে। এই স্ট্রিকচার দিয়ে মাননীয় স্পিকার মহাশয়ের যে যুক্তি, যে নির্দেশ, সকলেই সেটা পালন করব।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা অত্যন্ত দুর্ভাগ্যের, কিন্তু সুহৃদবাবু এবং প্রবুদ্ধবাবু যদি রিপেন্টেন্ট হয়ে থাকেন তাহলে আমাদের কিছু আর বলবার নেই। এক্ষেত্রে যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্তকেই স্বাগত জানাচ্ছি। প্রসঙ্গত একটি কথা বলব যে, বিধানসভার সদস্যদের আচরণ এবং তাদের কথাবার্তা সারা দেশে কাগজের মধ্যে দিয়ে রিফ্লেকটেড হয় এবং এই বিধানসভায় অনেক ছোট ছোট ছেলেমেয়ে এবং অনেক শিক্ষিত মানুষ দর্শক হিসাবে আসেন। কাজেই যখন কাগজের মধ্যে দিয়ে জানতে পারবেন যে, বিধানসভার চত্বরের মধ্যে দুইজন বিধায়ক এই ধরনের কথাবার্তা বলেছেন তখন আমাদের বিধানসভার ডিগনিটি ক্ষুণ্ণ হবে বলেই আমার বিশ্বাস। কাজেই আমি আশা করব, ভবিষ্যতে কোনও বিধায়ক এই ধরনের কোনও উক্তি করবেন না।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা বলতে চাই সেটা হল আসানসোলের যেখান থেকে প্রবুদ্ধ লাহা নির্বাচিত হয়ে এসেছেন জনগণের ভোটের দ্বারা

সেখানকার জনগণ অত্যন্ত উদ্বিগ্ন এবং মর্মাহত। আপনি যে সিদ্ধান্ত নিয়েছেন আমি ব্যক্তিগত ভাবে সহমত পোষণ করছি। তার আগে আমি বলতে চাই ওনারেবল মেম্বারের আগে আমি "শ্রী" কথাটা যোগ করতে পারছি না। আসানসোলের জনগণ যারা ওনাকে এখানে পাঠিয়েছেন তারা বুঝে ফেলেছেন যে তারা কি করেছেন। আমি আপনাকে অনুরোধ করছি সেই জনগণের প্রতি যাতে খানিকটা মর্যাদা দেওয়া হয়, তারা যাতে এটা উপলব্ধি করতে পারেন সেটা আপনি একটু লক্ষ্য রাখবেন, এটা আমি আশা করব।

**মিঃ স্পিকার ঃ** এখানে দু-জন সদস্যের বিরুদ্ধে তাদের নামে যে প্রিভিলেজ নোটিশ দেওয়া হয়েছে সেই ব্যাপারে অ্যালং তারা এবং উইথ সৌগত রায়, জ্ঞান সিং সোহনপাল এবং সত্যরঞ্জন বাপুলির সঙ্গে আলোচনা হয়েছে, ওনারা গতকাল সন্ধ্যার সময় আমার চেম্বারে এসেছিলেন। আজকে সকালে এই ব্যাপারে সৌগত রায় এবং জ্ঞান সিং সোহন পাল সঙ্গে আমার আলোচনা হয়েছে এবং সেখানে মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় মহাশয়ও উপস্থিত ছিলেন। তখন তারা এটা স্বীকার করেন যে খবরের কাগজে যে কথাটা বলা হয়েছে তাদের সম্পর্কে সেটা ঠিক নয়। ওরা বলেছেন যে ওদের মধ্যে একটা হিটেড ডিসকাশন হতে পারে কিন্তু যেভাবে খবরের কাগজে রিপোর্ট করা হয়েছে সেটা ঠিক নয়। যে ঘটনা ঘটেছে সেটা আবার নিজেদের মধ্যে রিসলভ হয়ে গেছে। সুতরাং আমাদের এই ব্যাপারটা নিয়ে আর টানাটানির দরকার নেই। বিফোর এ পোরশন ফাইল আমি শুধু এইটুকুই বলব আমাদের সকল মেম্বারদের একটা দায় আছে দায়িত্ব আছে In our public life as MLA, in our Private life as MLA. সকলের সামনে যেন সেটা সম্মানজনক থাকে। এই দায়িত্ব আমাদের পালন করতে হবে। পশ্চিমবঙ্গ বিধানসভার একটা সম্মান আছে সারা ভারতবর্ষের মধ্যে এবং শুধু ভারতবর্ষের মধ্যেই নয়, আমি যখন কমনওয়েলথ কনফারেন্স অ্যাটেন করেছি তখন শুনেছি আমাদের বিধানসভার একটা ভিন্ন পজিশন আছে, স্থান আছে। তারা সকলে আমাদের এই বিধানসভাকে সম্মান দেয়। আমাদের দায়িত্ব হল সেই সম্মানকে রক্ষা করা। আমাদের বিধানসভার একটা উচ্চ মান আছে। আমরা অনেক সময় অনেক বিষয় নিয়ে আলোচনা করি, বাইরের অনেক বিষয় নিয়ে আলোচনা করি, তাতে অ্যাক্রোমোনিয়াস ডিবেট হয়, বিটারনেস আসে। কিন্তু আমরা যে আলোচনা করি সেটা ইন দি বেস্ট ইন্টারেস্ট অফ দি পিপল, সবই মানুষের স্বার্থ রক্ষার উদ্দেশ্যে করি। আমি সবাইকে অনুরোধ করব সংযত হতে এবং এই বিধানসভা মান এবং মর্যাদা যাতে রক্ষিত হয় তার চেষ্টা করবেন। এটা অগাস্ট সেশন এই বছর ওয়েস্ট বেঙ্গল লেজিসটেলিভ অ্যাসেম্বলির গোল্ডেন জুবিলি সেলিব্রেট হবে, এই বছর শেষ হয়েছে, আমরা এই বছর সেটা পালন করব। যাতে এই বছর তার মান উজ্জ্বল রাখতে পারি, ভাল করে যাতে এই বিধানসভার সুনাম বজায় রাখতে পারি এটা আমাদের সকলকে দেখতে হবে। এই কথা বলে শ্রী অমলেন্দ্র রায়ের আনীত নোটিশ অগ্রাহ্য করলাম।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of

acute scarcity or kerosene oil in the State, the second is from Shri Sudip Bandyopadhyay on the subject of acute scarcity of kerosene oil in Calcutta and the third is from Shri Ambica Banerjee on the subject of prevention of Tuberculosis in the State.

The Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention, etc. I therefore withhold my consent to all the motions. One Member of the party may however, readout the text of his motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely :-

About 1.2 million people are suffering from Tuberculosis about 25 percent cases of which are infectious. Immediate steps should be taken for controlling and prevention of this disease.

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। এখানে চিফ মিনিস্টার উপস্থিত আছেন। জঙ্গীপাড়ায় পুলিশের গুলিতে তিনজন মারা গেছেন, এই ব্যাপারে আমরা গতকাল কলিং অ্যাটেনশন এনেছিলাম, অ্যাডজর্নমেন্ট মোশনও এনেছিলাম। আজকে কলিং অ্যাটেনশন এনেছি। মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমরা এই ব্যাপারে তার বিবৃতি দাবি করছি।

(গোলমাল)

**(এই সময়ে একাধিক কংগ্রেস সদস্য উঠে বলতে থাকেন)**

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Alleged attack on a private houses and a clue on 8.9.89 in the Belelious Road area under Howrah P.S. | : Shri Ambica Banerjee |
| 2. Reported Police firing on a demonstration in frent of Jangipara P.S. in Hooghly district on 10.9.89 | : Shri Mannan Hossain, Shri Satya Ranjan Bapuli, and Shri Saugata Roy |
| 3. Reported murder of a mother and her baby of an Oraon Family in Harischandrapur on 10.9.89 | : Shri Birendra Kumar Moitra |

I have selected the notice of Shri Birendra Kumar Moitra on the

subject of reported murder of a mother and her baby of an oraon family in Harishchandrapur on 10-9-89.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Abdul Quiyom Molla :** The statement will be made on 15-9-89.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported mysterious killing of six persons near Howrah Flyover Bridge during the last two months.

(Attention called by Dr. Manas Bhunia on 7th September, 1989)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Dr. Manas Bhunia, on the subject of 6 mysterious killings in Howrah near Howrah flyover bridge during the last two months.

According to the report received, there were altogether six incidents of murder by hitting pavement dwellers with stone slabs from 4th June to 8th September, 1989. In all these cases, isolated sleeping pavement dwellers were the victims in the late hours of night. The heads of the victims were found smashed by stone-slabs. The first case was on the 4th June at the South-West corner of B.B.D. Bag. The second incident took place on the 19th July, 1989, on the Western side of Sealdah flyover, while the third incident occurred on the same night on the Jawaharlal Nehru Road. The next incident took place on the 27th August, 1989, on the Northern side of the Sub-way of Sealdah flyover. The fifth incident took place on the 6th September, 1989, on the Northern pavement of Howrah Bridge approach road, while the sixth murder took place on the Western footpath of the Old Court House Street. Besides these cases, the deadbody of a 20-year old boy with similar head injury was detected on the 4th July on platform No. 4A of Sealdah Railway Station. Investigation has been taken up to find out as to whether the victim died as a result of a train accident. All these incidents took place in Central Calcutta.

Again on the 11th September, 1989, there was an attempt to kill a pavement dweller by using stone slab. One Tega Roy was sleeping

on the pavement near 157, Baithakkhana Road under Muchipara P.S. There were some other persons also sleeping nearby. At about 1.20 A.M., suddenly one stone slab hit him on the back of the left ear. Tega Roy Jumped up an started shouting for help. This attructed the attention of others sleeping nearby. One person was running away from the spot towards Mahatma Gandhi Road. The crowd started chasing him. One of the patrol teams of the Detective Department which was in the vicinity also arrived at the scene and succeeded in apprehending the fleeing person. This person who gave his name as Ekram Mohammed was brought to Lalbazar for interrogation, and a case has been started at the Muchipara P.S. It may be stated that the Calcutta Police authorities had been asked to strengthen their efforts to find the assailants in the various cases reported. Accordingly, regular patrols were introduced and watch was kept in all the divisions of the Calcutta Police, while special emphasis was given to cover the Central Division. A number of persons found moving suspiciously in this area at night were picked up. All these persons were taken up for interrogation by the police but as complicity did not transpire, none has been arrested in any specific case. Seven persons of unsound mind have been taken into custody.

Investigation of this case has been taken up with utmost seriousness. The incidents appear to be the handy work of either a lunatic or a paychopathic killer. The likelihood of the last person arrested in Muchipara PS area on the 11th September, 1989, being the assailant is being seriously examined.

On the basis of a report that similar incidents of killing of pavement dwellers with stone slabs had taken place in Bombay earlier, the Calcutta police have contacted the Bombay police officials for details.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported murder of the Headmaster of Valuka High School under Ratua Police station of Malda district.

(Attention called by Shri Shish Mohammad on the 8th September, 1989)

[2-00 — 2-10 P.M.]

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Shish Mohammed regarding the alleged murder of the Headmaster of Valuka

High School under P.S. Ratua in the district of Malda on the 6th September, 1989 in the hands of a student.

It is reported that on the 6th September, 1989, at about 7.30 P.M., Sri Raghunandan Mondal, Headmaster of R.M.M. Vidyapith, Valuka was returning to his quaters after visiting the Assistant Headmaster of the School, when he was stabbed by a student by name Purnendu Mondal of the same school. The Headmaster was shifted to Mashaldah Primary Health Centre, P.S. Harishchandrapur, where he was declared brought dead. The post-mortem on the dead body was done at Malda Sadar Hospital. A murder case was registered at Ratua P.S.

The accused Purnendu Mondal has been arrested. During interrogation, he is reported to have made a confession and produced the weapons of offence. The accused took his Madhyamik Examination from his School in 1988, and was placed in the 2nd Division. However, name of the school was wrongly written on his marksheet. It further appears that the marksheet was allegedly sent to Calcutta instead of to Siliguri by the Headmaster for necessary rectification. The accused reportedly held the Headmaster responsible for spoiling his career and hence committed his crime.

An attempt to politicise this issue is being made by the Congress (I), stating that this murder was an outcome or rivalry between the deceased and the Managing Committee led by a CPI(M) supporter. The police reports show that this contention has not be corroborated during investigation of the case.

(Noise)

(Several Congress (I) Members rose to speak)

(Noise)

(At this stage Members of the Congress (I) benches walked out of the Chamber)

## PRESENTATION OF FIRST REPORT OF THE COMMITTEE ON ENVIRONMENT, 1988-89

**The Chairman (Shri Satyendra Nath Ghosh):** Sir, I beg to present the First Report of the Committee on Environment, 1988-89.

## LAYING OF REPORTS

**The Annual Report, 1988-89 and Budget Estimate, 1989-90 of the West Bengal Scheduled Castes and Scheduled Tribes**

## Development and Finance Corporation

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to play the Annual Report, 1988-89 and Budget Estimate, 1989-90 of the West Bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation.

## The Annual Report on the Working and Affairs of the West Bengal Agro-Industries Corporation Limited for the year 1982-83

**Shri Kanai Bhowmik :** Sir, I beg to lay the Annual Report on the Working and Affairs of the West Bengal Agro-Industries Corporation Limited for the year 1982-83.

## Twenty-ninth and Thirtieth Annual Reports of the West Bengal State Warehousing Corporation for the years 1986-87 and 1987-88

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Twenty-ninth and Thirtieth Annual Reports of the West Bengal State Warehousing Corporation for the years 1986-87 and 1987-88.

## Twenty-sixth Annual Report and Accounts of the Kalyani Spinning Mill Limited for the year 1985-86

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Twenty-sixth Annual Report and Accounts of the Kalyani Spinning Mills Limited for the year 1985-86.

## Twenty-sixth Annual Report on the Working and Affairs of the Electro-Medical and Allied Industries Limited for the year 1986-87

**Shri Jyoti Basu :** Sir, I beg to lay the Twenty-sixth Annual Report on the working and Affairs on the Electro-Medical and Allied Industries Limited for the year 1986-87.

## Statement under rule 346

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপরিচালনাবিধির ৩৪৬ নং ধারা অনুসারে আমি আপনার মাধ্যমে বিধানসভার সদস্যদের অবগতির জন্য নিম্ন বিবৃতি পেশ করছি ঃ-

রাজ্য সরকার স্থির করেছেন, এই বৎসর থেকে শুখা মাসে যখন ক্ষেতমজুরদের কোনও কাজ থাকে না তখন বাড়তি ভরতুকি দিয়ে তাদের জন্য সস্তা দরে রেশনে চাল দেওয়া হবে।

এই বৎসর কার্তিক মাসের চার সপ্তাহে (ইংরাজি ১৮ই অক্টোবর থেকে ১৬ই নভেম্বর) পরীক্ষামূলকভাবে সারা রাজ্যে ক্ষেতমজুর ও তাদের পরিবারভুক্ত অন্য ব্যক্তিদের ধরে প্রায় ৪০ লক্ষ ব্যক্তিকে এই বিশেষ রেশনের সুবিধা দেওয়া হবে। আগামী বছর আশ্বিন ও কার্তিক, এই দুই মাসে এই রেশন দেওয়া হবে। এই প্রকল্প অনুযায়ী, ক্ষেতমজুর ও তার পরিবারের অন্য ব্যক্তি মাথা পিছু সপ্তাহে এক কে. জি করে চাল পাবেন এবং অপ্রাপ্তবয়স্করা পাবেন এর অর্ধেক, অর্থাৎ ৫০০ গ্রাম করে। ক্ষেতমজুরদের জন্য এই চাল ২ টাকা ২৫ পয়সা কেজি দরে দেওয়া হবে। এবং এর জন্য যে ভরতুকির প্রয়োজন হবে তা রাজ্য সরকার বহন করবেন। গ্রাম পঞ্চায়েতের প্রধান এলাকার সকল কৃষক সংগঠনের প্রতিনিধি এবং সর্বনিম্ন কৃষি মজুর আইনের পরিদর্শকের সঙ্গে যুক্তভাবে ক্ষেতমজুরদের নামের তালিকা প্রস্তুত করবেন। এই তালিকার ভিত্তিতে খাদ্য ও সরবরাহ দপ্তরের অফিসাররা এদের জন্য পৃথক রেশন কার্ড দেবেন্ এবং সংশোধিত রেশন এলাকার রেশন দোকান থেকে এই প্রকল্পের চাল বণ্টন করা হবে। জেলা পরিষদের সভাধিপতিদের প্রকল্পটির সামগ্রিক কাজ তদারক করার জন্য অনুরোধ করা হয়েছে। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমকে এই প্রকল্পের জন্য অবিলম্বে ৫ হাজার মেট্রিক টন চাল কিনতে বলা হয়েছে। তাছাড়া, সাধারণ রেশনিং এর জন্য অন্ধ্রপ্রদেশ থেকে রাজ্য সরকার যে চাল কিনছেন, তারও একটা অংশ এই কাজের জন্য ব্যবহার করা হবে। আগামী বছর, এই প্রকল্পের জন্য প্রয়োজনীয় চাল, বাজারের নতুন চাল ওঠার সময়ই রাজ্য সরকার খোলা বাজার থেকে কিনে এই উদ্দেশ্যে এক বিশেষ ভান্ডার গঠন করবেন।

শুখা মরশুমে অতিরিক্ত ভরতুকি দিয়ে ক্ষেতমজুরদের জন্য রেশনে সস্তা দরে চাল দেবার জন্য বিভিন্ন কৃষক সংগঠন দীর্ঘদিন ধরে দাবি জানিয়ে আসছেন। সীমিত আর্থিক ক্ষমতা সত্ত্বেও রাজ্য সরকার আজ ক্ষেতমজুরদের স্বার্থে এই প্রকল্পে কাজ শুরু করছেন। আমি আশা করব, বিধানসভার সকল সদস্য এবং জনসাধারণের সকল অংশ এই প্রকল্পকে সমর্থন করবেন এবং এর সার্থক রূপায়ণের কাজে সর্বতোভাবে সহযোগিতা করবে।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী শচীন সেন :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী নির্মল বসু মহাশয় যে বিবৃতি উপস্থিত করেছেন তার জন্য সর্বাগ্রে তাকে বিধানসভার তরফ থেকে আন্তরিক ধন্যবাদ জানাই। আর ধন্যবাদ জানাচ্ছি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে তাদের এই সিদ্ধান্তের জন্য। বিগত ১২ বছর ধরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার অধিষ্ঠিত হবার পর থেকে আমাদের দাবি ছিল কেন্দ্রীয় সরকারের কাছে, কিন্তু কোনও সময়েই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা এই ব্যাপারে কোনও সদুত্তর পাইনি। বিশেষ করে ১৪টি নিত্য প্রয়োজনীয় খাদ্য দ্রব্য যা সাধারণ মানুষ ব্যবহার করে যেমন চাল, ডাল, তেল, নুন, আটা, ময়দা, কেরোসিন ইত্যাদি এই সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসগুলি সস্তা দরে সারা ভারতবর্ষের সর্বত্র একই দামে রেশন দোকানের মাধ্যমে বিলি করা হোক, তাতে হয়ত কেন্দ্রীয় সরকারকে কিছুটা ভরতুকি দেওয়ার প্রয়োজন হতে পারে। কারণ কেন্দ্রীয় সরকারই একমাত্র তারা এটা দোকানে দিতে পারেন, এটা কোনও রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়, কিন্তু তাদের যেটা কানে পৌঁছায় না। কারণ

এতে দেশে ৭০/৭৫ কোটি গরিব মানুষ, সাধারণ মানুষ মধ্যবিত্ত থেকে শুরু করে শ্রমিক কৃষক তারা উপকৃত হবেন, শতকরা ৫ ভাগ মানুষ যারা ওদের দ্বারা উপকৃত হন তাদের হয়ত এইসব রেশন-টেশন দরকার নাও হতে পারে। কিন্তু সারা ভারতবর্ষের সমস্ত জায়গায় সেই কোটি কোটি মানুষের শতকরা ৯০ ভাগ মানুষের সুযোগ-সুবিধার জন্য ভরতুকি দিয়ে হলেও ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস যেমন চাল, ডাল, তেল, নুন, কেরোসিন, দেশলাই, মোটা কাপড় ইত্যাদি সস্তা দরে রেশন মারফত বিলি করা হোক এই দাবি আমাদের উত্থাপন করা আছে এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট তথা বামফ্রন্ট সরকার এই আন্দোলন চালিয়ে যাচ্ছে। রাজ্য সরকারের একটা সীমাবদ্ধ ক্ষমতা আছে, তা সত্ত্বেও খাদ্য মন্ত্রী আজকে যে বিবৃতি দিলেন গ্রামাঞ্চলের গরিব মানুষ, ক্ষেত মজুরদের জন্য যাদের সংখ্যা পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যার প্রায় অর্ধেক হবে বা তারও বেশি হতে পারে এই গরিব মানুষদের প্রতি বামফ্রন্ট সরকারের বিভিন্ন সময়ের যে প্রতিশ্রুতি, কার্যকলাপ অ্যাটিচিউড তা আজকে খাদ্যমন্ত্রীর সেই বিবৃতির মধ্য দিয়ে প্রতিফলিত হয়েছে। আমি আবার খাদ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এবং বামফ্রন্ট সরকারকে আবার অভিনন্দন জানাই তাদের এই সিদ্ধান্ত গ্রহণ করার জন্য।

(At this stage the Congress (I) Members re-entered the Chamber)

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, খাদ্যমন্ত্রী তার যে বৈপ্লবিক এবং নতুন প্রকল্প আমাদের সামনে উপস্থাপিত করলেন তারজন্য তাকে এবং পশ্চিমবঙ্গ সরকারকে আমার অভিনন্দন জানাচ্ছি। প্রসঙ্গক্রমে একটা কথা বলব সেটা হচ্ছে এই যে এতদিন ক্ষেত মজুর এবং সমাজের যারা দরিদ্রতম শ্রেণী তাদের কথা যেন মনে হল নতুন করে আমরা ভাববার চেষ্টা করলাম এবং তাদের সুযোগ-সুবিধার কথা আজকে খাদ্য মন্ত্রীর এই প্রকল্পের মধ্য দিয়ে প্রতিফলিত হল। সেজন্য আবার আমরা তাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের বিধানসভায় মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের রাজ্যের অগণিত ক্ষেত মজুরদের জন্য যা ঘোষণা করলেন এটা স্মরণীয় এবং ঐতিহ্যপূর্ণ ঘোষণা। ঠিক যে সময়ে কেন্দ্রীয় সরকার আমাদের এই রাজ্যের রেশন ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়ার ব্যাপারে কৌশল, চক্রান্ত করছে ঠিক সেই মুহূর্তে রাজ্য সরকারের পক্ষ থেকে মাননীয় খাদ্য মন্ত্রী নির্মল বসু মহাশয় এই ধরনের শত দরিদ্র ক্ষেত মজুরদের জন্য যে ঘোষণা করলেন তারজন্য আমি তাকে আন্তরিক অভিনন্দন জানাই। শুধু বিধায়ক হিসাবে আমার অভিনন্দন নয়, এই রাজ্যের বহু ক্ষেত মজুর যাদের নিয়ে আমরা ঐক্যবদ্ধ আন্দোলন করছি সেই সংযুক্ত কৃষাণ সভা, ক্ষেত মজুর ইউনিয়নের পক্ষ থেকে যারা সারা বছর কাজ পাচ্ছে না তাদের সেই দিনগুলির কথা ভেবে তাদের জন্য সরকার যে কিছু করছেন, তারজন্য খাদ্যমন্ত্রী যে ঘোষণা করেছেন সেজন্য তাকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজ এই বিধানসভায় মাননীয় খাদ্যমন্ত্রী নির্মল বসু যে ঘোষণা করেছেন তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। বামফ্রন্ট সরকার গরিব মানুষ, শোষিত মানুষের সরকার। ক্ষেত মজুররা শোষিত শ্রেণী, তাদের জন্য বামফ্রন্ট সরকার একটা ঘোষণা করলেন। এই প্রসঙ্গে আমি বলে রাখি যে, কেন্দ্রীয় সরকারের

কাছে সারা ভারত ক্ষেত মজুর ইউনিয়ন এবং অন্যান্য কিষাণ ও মজুর সংগঠন দাবি করেছিল যে, একটা কল্যাণমূলক আইন তারা যেন পাস করেন। আমরা পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে ঐক্যমত হয়ে সেই কল্যাণমূলক আইন করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি। কেন্দ্রীয় সরকার টুঁ শব্দ করেন নি। কর্মহীন ক্ষেত মজুররা যখন অবর্ণনীয় দুর্দশার মধ্যে পড়ে তখন তাদের কিছু ভরতুকি দিয়ে খাদ্য দেবার চেষ্টা করা হয়েছে। এই কাজটা যেন কেন্দ্রীয় সরকার স্মরণ রাখেন এবং তারা যেন চিন্তা করেন, যে কল্যাণমূলক আইন বছরের পর বছর ফেলে রেখে দিয়েছেন সেটা যেন শীঘ্র পাস করিয়ে দেন এবং প্রকৃত ভাবে যাতে শোষিত ক্ষেত মজুরদের কল্যাণ হয় সেই দিকে তারা যেন লক্ষ্য দেন। খাদ্যমন্ত্রীর এই ঘোষণার জন্য আমি তাকে আমার অন্তরের অভিনন্দন ও ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্যমন্ত্রী আজকে এই সভায় তথাকথিত একটি বৈপ্লবিক কর্মসূচির নাম করে একটি ঘোষণা করলেন, দরিদ্র, মেহনতি ক্ষেত মজুর ভাইদের জন্য। ইতিমধ্যে ১৯৮৩ সাল থেকে ভারত সরকার ও একটি ঘোষণা করেছিলেন গরিব ক্ষেত মজুর ভাইদের জন্য, যে সময় গ্রামে তাদের কোনও কাজ থাকে না। গত বছর অবধি আর এল ই জি পি, রুরাল ল্যান্ডলেস এমপ্লয়মেন্ট গ্যারান্টি প্রোগ্রাম-এর কর্মসূচি ছিল। তাদের জন্য খাদ্য এবং টাকার প্রতিটি নয়া পয়সা কেন্দ্রীয় সরকার দিতেন। এই খাদ্যমন্ত্রীর দিকে তাকিয়ে আমার দুঃখ হয়, বেদনা হয়, যখন দেখি এই সুজলা সুফলা পশ্চিমবাংলায় খাদ্য মন্ত্রী এবং কৃষি মন্ত্রী গর্ব করে দাবি করেন ১ কোটি ৫ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য ১৯৮৮-৮৯ সালে উৎপাদন হয়েছে এবং সরকার পক্ষ থেকে, খাদ্য দপ্তরের পক্ষ থেকে খাদ্য সংগ্রহের জন্য লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে প্রায় ২।। লক্ষ মেট্রিক টন, তখন এই খাদ্য মন্ত্রীর নেতৃত্বে আজ পর্যন্ত ৯৮ হাজার মেট্রিক টন খাদ্য সংগ্রহ করা গেছে কিনা যথেষ্ট সন্দেহ আছে। আরও বেদনা এবং দুঃখের ব্যাপার হল এই যে, এই খাদ্যমন্ত্রীর নিজের জেলায় মাত্র ১৬ কুইন্টাল না কত—যা লক্ষ্যমাত্রা ছিল তার চেয়ে নগন্য পরিমাণ খাদ্য সংগৃহীত হয়েছে। তার এই প্রকল্প ঘোষণায় নিশ্চয় আমরা খুশি হয়েছি এবং আরও বেশি হতাম যদি খাদ্যমন্ত্রীর নেতৃত্বে অনেক বেশি খাদ্য সংগৃহীত হত এবং যদি তিনি মিল মালিকদের কাছ থেকে লেভি সংগ্রহ করে ২.২৫ পয়সার জায়গায় ১.৫০ পয়সা ঘোষণা করতে পারতেন। তিনি ২.২৫ পয়সা এক মাসের জন্য ঘোষণা করেছেন। ক্ষেতমজুরদের জন্য সারা বছর যদি এটা করতে পারতেন তাহলে সেটা বৈপ্লবিক কর্মসূচি হত। ইদানিংকালে খাদ্যমন্ত্রীর চূড়ান্ত ব্যর্থতা ঢাকতে গিয়ে সামান্যতম একটু উপঢৌকন ক্ষেত মজুরদের নামে ঘোষণা করেছেন। আমরা দাবি করছি খাদ্যমন্ত্রীর নেতৃত্বে ছোটাছুটি বাড়ুক, খাদ্য সংগ্রহের অভিযান বাড়ুক, লেভি আদায় হোক। ক্ষেত মজুরদের জন্য ২.২৫ পয়সার বদলে ১.৫০ পয়সা ঘোষণার দাবি জানাচ্ছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য মন্ত্রী ক্ষেত মজুরদের ভরতুকি দিয়ে সুলভে খাদ্য সরবরাহ করার কথা ঘোষণা করেছেন। তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। দীর্ঘদিন ধরে এই বিধানসভার অভ্যন্তরে আমরা এই দাবি জানিয়ে আসছি

আমাদের দলের পক্ষ থেকে এবং সুদীর্ঘ কাল ধরে জনসাধারণের যে দাবি ছিল খাদ্যমন্ত্রী আংশিকভাবে সেই দাবি রক্ষা করার চেষ্টা করেছেন। সেটাকে আমি স্বাগত জানাচ্ছি। তবে এই প্রসঙ্গে আমি বলব, ক্ষেতমজুররা যাতে সারা বছর এই সুযোগ পান সেটা দেখা দরকার। তার কারণ, আমরা জানি, ক্ষেতমজুরদের বছরের ৯ মাসই কাজ থাকে না, মাত্র তিন মাস ঐ চাষের সময়, হারভেস্টিং-এর সময় তারা কাজ পান। আমি মনে করি এ ব্যাপারে প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের দেওয়া উচিত। এটা একটা নায্য, যুক্তি সঙ্গত দাবি, আমি মনে করি কেন্দ্র এবং রাজ্য উভয় সরকারের প্রচেষ্টায় সারা বছর ক্ষেতমজুররা যাতে এই সুযোগ পান সে উদ্যোগ নেওয়া দরকার। এই বলে এই প্রচেষ্টাকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Sengupta, what is your point of order?

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, এই বিধানসভার নিয়ম অনুসারে আমরা জানি যে মন্ত্রীদের বিবৃতি নিয়ে কোনও আলোচনা সুযোগ থাকে না। কিন্তু স্যার, এটা এমনই একটা ব্যাপার যে আমরা সকলে স্বতঃপ্রণোদিত হয়েই আলোচনা করছি। অবশ্য যাদের চুলোচুলি করা উদ্দেশ্য তারা চুলোচুলি করছেন। নীতিগতভাবে সরকার এই সিদ্ধান্ত ঘোষণা করেছেন, এটা অত্যন্ত ধন্যবাদের কাজ। আমি স্যার, মনে করি এটা নিয়ে বিস্তারিত আলোচনা হওয়া দরকার। আমার অনুরোধ যে কদিন হাউস আছে তারমধ্যে একদিন এটা নিয়ে হাফ অ্যান আওয়ার ডিসকাশন হোক।

**মিঃ স্পিকার ঃ** হাফ অ্যান আওয়ার ডিসকাশন কোয়েশ্চেন থেকে হয়, স্টেটমেন্ট থেকে হয় না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মন্ত্রী মহাশয় যদি রাজি থাকেন তাহলে তার নোটিশ আমরা দিয়ে দিতে পারি।

**মিঃ স্পিকার ঃ** স্টেটমেন্টের উপর এমনি ডিসকাশন চাওয়া যায়। সেই রকম যদি বিজনেস সময় থাকে ডিসকাশন করা যায়। আজকে হবে না, পরে দেখা যাবে। সময় হলে হবে। এখন আপনি বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার আপনি ঠিকই বলেছেন, গুরুত্ব পূর্ণ বিষয় হলে সেটা আপনি আলোচনার জন্য সময় দিতেও পারেন। আপনি অনেক সময় ঐতিহাসিক এবং বৈপ্লবিক সিদ্ধান্ত নিয়েছেন, এটা দিলেও খুব একটা অসুবিধা হবে না।

**মিঃ স্পিকার ঃ** আমার ঐতিহাসিক এবং বৈপ্লবিক সিদ্ধান্তের মধ্যে হচ্ছে to allow Shri Satya Ranjan Bapuli to raise a point of order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি আপনাকে বলি, মন্ত্রী মহাশয় এটা পড়েছেন কিনা জানি না। উনি বলছেন, ৪০ লক্ষ লোকের কথা। এটাতে খুব অ্যানোমলি লাগছে। ১৮ই অক্টোবর থেকে ১৬ই নভেম্বর পর্যন্ত দেবেন। এরমধ্যে ৪০ লক্ষ লোককে বলা হচ্ছে আলাদা রেশন কার্ড দেওয়া হবে। স্যার, আপনি গ্রামাঞ্চলের অবস্থার কথা জানেন। সেখানে বহু

জায়গায় রেশন কার্ড পুরানো হয়ে ছিঁড়ে যাওয়া সত্ত্বেও নতুন রেশন কার্ড দেওয়া যায় নি এই অবস্থায় ৪০ লক্ষ লোককে কি করে নতুন কার্ড দেবেন জানি না। তাছাড়া এমনিতেই ৭/৮ লক্ষ ভুয়ো রেশন কার্ড ধরা পড়েছিল। স্যার, এটা নির্বাচনী চমক দেবার জন্য করা হয়েছে। লোকসভার নির্বাচনে ভোট নেবার জন্য করা হয়েছে। এরমধ্যে আন্তরিকতার অভাব আছে, ভোটের জন্য এটা করা হচ্ছে।

(গোলমাল)

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় ক্ষেতমজুরদের সস্তা দামে রেশন দেবার জন্য যে কথা ঘোষণা করেছেন, আমি আন্তরিক ভাবে অভিনন্দন জানাচ্ছি। এই রকম সুন্দর এবং জনকল্যাণমূলক ঘোষণাকে কেন্দ্র করে বিরোধী পক্ষ থেকে যে প্রতিবাদ এবং একটা সংশয়পূর্ণ বক্তব্য আসতে পারে সেটা আমি কল্পনা করিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘোষণার মাধ্যমে ভারতবর্ষের অন্যান্য অঙ্গ রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার আর একটা নতুন নজির সৃষ্টি করবেন। ভারতবর্ষের অন্য কোনও রাজ্য ক্ষেত মজুর এবং সাধারণ মানুষের কল্যাণের জন্য এই ধরনের উন্নয়নমূলক এবং কল্যাণকামী প্রকল্প ঘোষণা করে নি। সেদিক থেকে বামফ্রন্ট সরকার আর একটা নতুন ইতিহাস সৃষ্টি করলেন। এটা ঠিক যে বামফ্রন্ট সরকার ক্ষেতমজুরদের আরও বেশি করে সুযোগ-সুবিধা দিতে চায়। তাদের আর্থিক সমস্যার কথা, অন্যান্য সমস্যার কথা চিন্তা করে এটা পরীক্ষামূলকভাবে এক মাসের জন্য চালু করা হয়েছে। আমি আশা করব যে আগামি বছর থেকে এই পরিকল্পনা দীর্ঘায়িত হবে, আরও বেশি সুযোগ-সুবিধা ক্ষেতমজুরদের দেওয়া হবে। এই বিধান সভায় অতীতে ক্ষেতমজুরদের কল্যাণের জন্য এই দাবি উত্থাপিত হয়েছে। বামফ্রন্ট সরকার আজকে এটা রূপায়ণ করার জন্য পদক্ষেপ গ্রহণ করায় বিধানসভার সর্বসম্মত সিদ্ধান্তের প্রতি স্বীকৃতি দেওয়া হল। ভবিষ্যতে অগণিত ক্ষেত মজুরদের কল্যাণের জন্য এই যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তার জন্য মাননীয় খাদ্য মন্ত্রীকে আমি পুনরায় অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## PRESENTATION OF REPORT

### Forty-seventh Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Forty-seventh Report of the Business Advisory Committee which at its meeting held in my chamber today considered the Question of allocation of date and time for the disposal of Legislative Business recommended as follows :-

Wednesday, 13.9.89 — The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989 (Introduction, Consideration & Passing)— 1 hour.

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৪৭তম প্রতিবেদন যে সুপারিশ করা হয়েছে আমি তা গ্রহণের জন্য এই সভায় উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি এতে সকলের সম্মতি আছে। (সকলের সম্মতি জ্ঞাপন) এটা গৃহীত হল। Now, Mention Cases. I call upon shri Satya Ranjan Bapuli.

## MENTION CASES

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অশোক নগরের ব্যাপারে সেখানে কেন্দ্রীয় মন্ত্রী, প্রিয়রঞ্জন দাসমুন্সিকে হত্যার ষড়যন্ত্র হয়েছিল। অত্যন্ত পরিতাপের বিষয় যে সমস্ত অফিসার সেখানে উপস্থিত ছিলেন আজ পর্যন্ত তাদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়নি। তবে এটা পরিষ্কার যে সমস্ত অফিসার সেখানে ছিলেন তারা কর্তব্যে অবহেলা করেছেন, ঠিকমতো কাজ করেন নি, এটা মুখ্যমন্ত্রী নিজে স্বীকার করেছেন। তিনি বলেছেন যে একটা মিছিলের কাছে আর একটা মিছিলকে যেতে দেওয়া উচিত হয়নি। মুখ্যমন্ত্রী এখানে নেই। তিনি হয়ত ঘরে বসে শুনছেন। আমি তাকে বলব যে সমস্ত অফিসার রেসপনসিবল ফর দিস তাদের বিরুদ্ধে এই সরকার কোনও ব্যবস্থা নেননি। যে সমস্ত লোককে গ্রেপ্তার করা উচিত ছিল তাদের ধরা হচ্ছে না, সেখানে অন্য লোকদের ধরা হচ্ছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে তাদের শাস্তি দেবার ব্যবস্থা করা হোক।

**Mr. Speaker :** I call upon Shri Mohan Sing Rai. (Shri Rai was not Present)

[2-30 — 2-40 P.M.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই সেশনের শুরু থেকে বিরোধী পক্ষের সদস্যরা প্রতিদিনই চিৎকার করছেন যে এই রাজ্যে আইন-শৃঙ্খলা নেই, তাদের পুলিশ পেটাচ্ছে। আজকেও ওরা ওয়াক আউট করেছেন। স্যার, ওরা কি করছেন? বর্ধমান জেলার ভাতার থানার কংগ্রেসের দলের নেতৃত্বে ওখানকার থানার মধ্যে ঢুকে মারধর করেছে, থানার আসবাবপত্র ভাঙচুর করেছে। সেখানে একটা পারিবারিক খুন হয়েছে, সেটাকে তারা রাজনৈতিক রং চড়িয়ে দাবি করেছিল যে এই খুনীকে গ্রেপ্তার করতে হবে। স্যার, এরা সব জায়গায়, মাঠে ময়দানে বক্তৃতা দিয়ে বলছে যে পুলিশের কাছ থেকে বন্দুক ছিনিয়ে নিতে হবে। আর এখানে এসে চিৎকার করছে যে আমাদের পুলিশ পেটাচ্ছে। ওরা জঙ্গীপাড়ার ঘটনা নিয়েও ওয়াক আউট করেছিল। আর এমন আচরণ করছে বিভিন্ন জায়গায় যে তাদের কাছ থেকে জনসাধারণের সমর্থন আরও কমে যাচ্ছে। মুষ্টিমেয় লোক নিয়ে তারা থানা আক্রমণ করছে, সরকারি অফিস আক্রমণ করছে, ময়দানে প্ররোচনামূলক বক্তব্য রাখছেন, এই রকম ভাবে রাজ্যে একটা বিশৃঙ্খলা অবস্থার সৃষ্টি করতে চাইছেন। তাদের সব থেকে সুশৃঙ্খল সংগঠন কংগ্রেস সেবাদল, যার সভাপতিও হচ্ছেন কংগ্রেস সভাপতি এবং ভারতের প্রধানমন্ত্রী, সেই সংগঠন সেবাদলের কর্মীরা ভাতার থানার ওসি কে মারধোর করেছে, থানা ভাঙচুর করেছে। সুতরাং এদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কাগজে বেরিয়েছে কংগ্রেসের একজন শ্রমিক, কৃষকনেতা যিনি ১৯৭২ সাল থেকে

১৯৭৭ সাল পর্যন্ত আমাদের রাজ্যে যিনি সন্ত্রাসের নায়ক ছিলেন, তিনি আবার পশ্চিমবাংলায় ভূমি সেনা তৈরি করার কথা ঘোষণা করেছেন সি পি এমকে ঠান্ডা করার জন্য। ঠিক কথা উনাদের ভূমি সেনা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে রয়েছে, গরিব মানুষদের উপর অত্যাচার, হত্যা করার জন্য সেই সব রাজ্যে সেই সব ভূমি সেনাদের ব্যবহার করছে। এখানে একদিকে পুলিশের উপর আক্রমণ করছে, প্রশাসনের উপর আক্রমণ করছে, পাশাপাশি এই সব কথা বলছেন। সুতরাং সেই সব দোষীদের শাস্তি দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে একটি ঐতিহাসিক ঘটনা এই বিধানসভায় বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি যেখানে বাস করি, মুর্শিদাবাদ জেলার সুতি দু' নং ব্লকে, সেখানে একটি পি এইচ সি আছে, মহেশাইল হাসপাতাল তার নাম, দীর্ঘদিন ধরে এই হাসপাতালটি চলছে, সেখানে আউট ডোর, ইন্ডোর সব আছে, ২০টি বেড আছে। সেখানে রোগী ভর্তি হয়। কিন্তু বিগত ছয় মাস যাবত সেখানে যে দু'জন ডাক্তার ছিলেন, তারা চলে যাওয়ায় ওখানে একজন ডাক্তার এসেছেন, তার নাম জানি না। তিনি যেদিন থেকে গেছেন, সেখানে কোনও রোগী ভর্তি হচ্ছে না, তিনি বলছেন তিনি রোগী ভর্তি করবেন না, তিনি নাকি অ্যাডমিনিস্ট্রেশনের কাজ দেখার জন্য গেছেন, তিনি শুধু খাতাপত্র দেখবেন, অ্যাডমিনিস্ট্রেটার হিসাবে তিনি সেখানে গেছেন। তাহলে কি সেখানে জি ডি এ নার্স এরা চিকিৎসা করবে, এটা অত্যন্ত পরিতাপের বিষয়। এর ফলে সেখানকার গরিব মানুষদের অবস্থা, সাধারণ মানুষের অবস্থা অত্যন্ত সঙ্গীন হয়ে পড়েছে, কারণ জঙ্গীপুর হাসপাতাল ওখান থেকে অনেক দূরে। আমাদের মহেশাইলের ডাক্তার চিকিৎসা করবেন না। উনি বলছেন উনি খাতাপত্র দেখার জন্য আছেন, একদিন দেখা গেল হাসপাতালের দরজা বন্ধ এবং পেছন দিকটা খোলা, তারপর হঠাৎ দেখা গেল ওষুধ নেই, থানায় খবর গেল, কর্মচারিদের বিরুদ্ধে তিনি বললেন, পরে আবার নাকি সেটা তিনি প্রত্যাহার করে নিলেন। আমার মনে হয়, তিনিও এই চুরির সঙ্গে জড়িত। এই ডাক্তারের সেখানে থাকা উচিত কি না মন্ত্রী মহাশয় সেটা ভেবে দেখবেন এবং বিষয়টা সম্পর্কে চিন্তা ভাবনা করবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অত্যন্ত উদ্বেগের সঙ্গে আমি মুখ্যমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র হাওড়ার বেলিলিয়াস রোড সাধারণ ভাবে মুসলমান অধ্যুষিত এলাকা। এর আগে ঐ অঞ্চলে অত্যন্ত শান্তিপূর্ণ ছিল। কিন্তু গত ৫ই মার্চ কর্পোরেশন ইলেকশনের পর থেকে ওখানে শান্তি বিঘ্নিত হচ্ছে। ওখানকার যিনি কাউন্সিলার ছিলেন তিনি পরাজিত হন, তারপর থেকে ঐ অঞ্চলে সব সময় একটা গন্ডগোল লেগে থাকে, ঐ অঞ্চলের স্থানীয় কর্মীদের নিয়ে কিন্তু এই গন্ডগোল হয়, না, বাইরে থেকে লোক নিয়ে এসে সেখানে অরাজকতা চালানো হচ্ছে এবং ঐ পরাজিত কাউন্সিলার এর পরিচালনায়। আজ থেকে দু'সপ্তাহ আগে স্থানীয় কলেজের কিছু ছেলেকে নিয়ে এসে সেখানে একজন বর্দ্ধিষ্ণু মানুষ হিসাবে পরিচিত হাজি সাহেব নামে একজন ভদ্রলোকের বাড়ি তছ-নছ করে দেয়, জানালা দরজার কাঁচ ভেঙে দিয়ে যায়। বাড়ির মেয়েরা এবং বাচ্চারাও রেহাই পায় না। ঐ এলাকাটি মুসলমান অধ্যুষিত এলাকা, ওখানে বাইরের হিন্দু ছেলেদের নিয়ে এসে এই সমস্ত করার মধ্যে দিয়ে রায়ট লাগাবার সুযোগ সৃষ্টি করে দেওয়া হচ্ছে। তাই

ামি বিষয়টির প্রতি বিশেষ করে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮ তারিখ রাত্রি ১টার সময়ে ওখানে 'ক্রান্তি ক্লাব' বলে একটা ক্লাবকে বিধ্বস্ত করে দিয়ে গেছে। ক্লাবের ভতরে কংগ্রেসের পতাকা পুড়িয়েছে, ন্যাশনাল লিডারদের ছবি ভেঙে চুরমার করেছে এবং াবটির টিভি ও ক্যাশ লুঠ করে নিয়ে গেছে। এলাকাটি হাওড়া থানার অধীন। প্রতিটি টনাই হাওড়া থানাকে জানানো হয়, কিন্তু হাওড়া থানা থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয় া। যাদের বিরুদ্ধে এফ আই আর করা হয়েছে তাদের একজনকেও অ্যারেস্ট করা হয় নি। ব চেয়ে দুঃখের কথা হচ্ছে হাজি সাহেবের বাড়ি ভাঙচুর করা হল, আবার হাজি সাহেবের ছলেকেই পুলিশ ধরে নিয়ে গেল। বাধ্য হয়ে তাকে আমাদের বেল করতে হয়েছে। মুসলমান লাকায় যদি বাইরে থেকে হিন্দু ছেলেদের নিয়ে গিয়ে এই রকম হাঙ্গামা করা হয়, এবং লিশ নিষ্ক্রিয় থাকে তাহলে রায়ট লাগার সুযোগ সৃষ্টি হয়। এটা কোনও প্যারোকিয়াল কথা য়। এইভাবে যদি পার্টিজান রুল চলে, পুলিশ নিষ্ক্রিয় থাকে, তাহলে রায়ট লাগার সুযোগ ৃষ্টি হয়। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ রছি।

**শ্রী নাজমুল হক:** মাননীয় অধ্যক্ষ, স্যার, আপনার মাধ্যমে আমার এলাকার একটা িষয় আমি এখানে উল্লেখ করছি। আমার নির্বাচনী এলাকার কেন্দ্রীয় সরকার একটা ভুঁইফোঁড় বসরকারি সংস্থাকে ইন্দিরা আবাসন, পানীয় জল সরবরাহ এবং নিরক্ষরতা দূরিকরণের জন্য কতগুলি কাজে নিযুক্ত করেছে। অথচ আমাদের রাজ্যে এই সমস্ত কাজ দীর্ঘ ১২ বছর ধরে াজ্য সরকারের এবং পঞ্চায়েতের মাধ্যমেই করা হচ্ছিল। হঠাৎ আজকে এই রকম একটা ভুঁইফোঁড় সংস্থাকে কেন্দ্রীয় সরকার কেন দায়িত্ব দিলেন তা বোঝা যাচ্ছে না! এক্ষেত্রে আমাদের আপত্তির কারণ, এই সংস্থাটির কোনও অভিজ্ঞতা নেই। এই কাজের বিষয়ে ডি এম কে পর্যন্ত অন্ধকারে রাখা হয়েছে। ইন্দিরা আবাসন প্রকল্পে তফসিলি জাতি এবং উপজাতির ানুষদের জন্য বাড়ি তৈরি করা হয়। যে সংস্থাকে এই দায়িত্ব দেওয়া হয়েছে সেই সংস্থার ধ্যে তফসিলি জাতি ও উপজাতির কোনও মানুষ নেই। এখন পর্যন্ত এই সংস্থা যে দু-একটা াড়ি নির্মাণ করেছে তা এতই নিম্নমানের যে সেগুলি বাস যোগ্য নয়। এত কম সিমেন্ট ব্যবহার করা হয়েছে যে যে কোনও দিন গৃহগুলি ভেঙে পড়তে পারে। এমন কি দুর্ঘটনা পর্যন্ত ঘটতে পারে। স্যার, আমি মনে করি এই কাজ করা হচ্ছে শুধু মাত্র চমক সৃষ্টি করার জন্য একদিকে বাগাড়ম্বর করা হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হচ্ছে, আর একদিকে পঞ্চয়েতকে বাদ দিয়ে বেসরকারি ভুঁইফোঁড় সংস্থার মাধ্যমে বিভিন্ন প্রকল্প রূপায়িত করতে গিয়ে টাকা পয়সা তছ-নছ করা হচ্ছে। আমি এই কাজের তীব্র প্রতিবাদ করছি। এবং আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী ও গ্রাম উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে তাদের অনুরোধ করছি যে, তারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে এবিষয়ে আলোচনা করে অবিলম্বে এই কাজ বন্ধ করার ব্যবস্থা গ্রহণ করুন।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে, রাজ্যের শ্রমজীবী মানুষের

একটা উল্লেখযোগ্য অংশ হচ্ছে মৎস্যজীবী সম্প্রদায়, যারা নদী মোহনায় এবং সমুদ্র উপকূলব এলাকায় মাছ ধরে জীবিকা নির্বাহ করে। এই মৎস্যজীবী সম্প্রদায় বিশেষ করে সুন্দরব অঞ্চলে এই মৎস্যজীবীদের সংখ্যা প্রায় লক্ষাধিক—এদের ওপর ইদানিংকালে নদী প দিনের পর দিন জলদস্যুদের আক্রমণ ভয়াবহ রূপ ধারণ করেছে। যার ফলে এদের জীব জীবিকা আজকে বিপন্ন জলদস্যুরা এইসব মৎস্যজীবীদের কাছ থেকে শুধু লুঠ করে নিচে তা নয়, তাদের ট্রলার এবং জাল শুধু নিয়ে নিচ্ছে তাই নয়, তাদের গুম করে রাখছে এব মুক্তিপণ দাবি করছে হাজার হাজার টাকা। এইসব মৎস্যজীবীদের বলছে মুক্তিপণ না দিে ছাড়া হবে না। বারবার প্রশাসনের কাছে বিষয়গুলি জানানো হয়েছে কিন্তু প্রশাসন নির্বিকার সেইজন্য তারা অসহায় হয়ে মুক্তিপণ যোগড় করছে এইরকম অবস্থা। এই লক্ষাধিক মৎস্যজী সম্প্রদায় বিকল্প জীবন-জীবিকার কথা এখন ভাবছে। এই অবস্থায় তাদের যাতে ঠেলে দেওয়া হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে এর প্রতিবিধান করা দরকার। আপ জানেন, নদী পথে নানা সমস্যা রয়েছে। আবহাওয়ার ব্যাপারে প্রাকৃতিক দুর্যোগের ব্যাপা ইত্যাদি রয়েছে। তারা যে নির্দেশ পায় সেই নির্দেশ সঠিক নয়।

(এই সময়ে পরবর্তী স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পিকার স্যার, কলকাতার মানুষের অনেকদিনের অনে আশা এবং রেলযাত্রীদেরও অনেকদিনের আশা কতকগুলি বিষয়ে কলকাতাকে কেন্দ্র ক ছিল। গত ১৯৮২ সাল থেকে ১৯৮৭ সাল পর্যন্ত বিধানসভার মধ্যে এই প্রশ্ন উত্থাপ করেছিলাম যে কলকাতায় মেট্রো কবে শেষ হবে জানি না, কিন্তু সার্কুলার রেল কম পয়সা অন্তত কেন্দ্রীয় সরকার শেষ করে দিক। গত পার্লামেন্ট ইলেকশনের আগে অর্ধচক্রাকার রে হয়ে পড়ে আছে ৫ বছর হয়ে গেল। আমি আবার উত্থাপন করতে চাই এই পার্লামে নির্বাচনের আগে যেন কলকাতার সার্কুলার রেল কমপ্লিট হয়ে যায়। খালি প্রতিশ্রুতি নয় অর্ধচক্রাকার শেষ হয়েছে, এবারে চক্রকারটা শেষ হোক এই আশা করব এবং মাননী পরিবহন মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি যেন একটা চিঠি কেন্দ্রীয় রেল দপ্তরকে দে যাতে অবিলম্বে সার্কুলার রেলটা কমপ্লিট হয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার এলাকায় ভীষণ খরা চলছে ধানের মাটি ফেটে যাচ্ছে। ধানের ফলনের সম্ভাবনা এবার খুব কম। সেইজন্য ময়ুরাক্ষী সাউ ক্যানেল ডিভিসন থেকে জল দেওয়ার আবেদন জানাচ্ছি। অবশ্য তারা মোটামুটি জল দিচ্ছে কিন্তু কোনও চাপ নেই, গড়িয়ে চলে যাচ্ছে। খাল থেকে মাঠের জমিতে জল উঠছে না প্রচুর জল সরবরাহ না করলে ধানের শীষ বেরুবে না। ফলে ধানের উৎপাদন কমে যাবে ময়ুরাক্ষী সাউথ ক্যানেল ডিভিসন যাতে জল দেয় সেইজন্য আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রী এবং মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত দেড় বছর পঞ্চায়েত নির্বাচন হ গেল অথচ আমার এলাকায় কাঁথি ২ ব্লক পঞ্চায়েত সমিতি গঠিত হতে পারেনি। বামফ্রন্টে এখানে নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা থাকা সত্ত্বেও কংগ্রেসের পক্ষ থেকে নানা কারচুপি করার প যখন জনগণের কাছে পরাজিত হল—হাইকোর্টের আশ্রয়ে পঞ্চায়েত সমিতির গঠন বন্ধ ক

দিয়েছে। বি ডিও অফিস অবশ্য সেখানে কাজ করছে কিন্তু টাকা এদিক ওদিক হচ্ছে। সেইজন্য এলাকার উন্নয়ন ব্যাহত হচ্ছে। কৃষি, ভূমিসংস্কার এবং জমি বণ্টন প্রভৃতি কাজ সুষ্ঠুভাবে হচ্ছে না। তাই আমি আপনার মাননীয় মহাশয়ের হস্তক্ষেপের প্রার্থনা জানাচ্ছি। যাতে ঐ কেসটির ফলসালা তাড়াতাড়ি হয় এবং নির্বাচিত প্রতিনিধিদের হাতে এবং পঞ্চায়েত সমিতির পুনর্গঠিত বোর্ডের হাতে ক্ষমতা দেওয়া হয়। সেজন্য আমি মাননীয় বিনয়বাবু মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন হোমিওপ্যাথি চিকিৎসা পদ্ধতি একটা স্বীকৃত চিকিৎসা পদ্ধতি। এর দ্বারা লক্ষ লক্ষ মানুষের উপকার হলেও এই চিকিৎসা পদ্ধতির উন্নতির জন্য যাতে প্রকৃত পক্ষে হোমিওপ্যাথি ডাক্তার হিসাবে তৈরি করার দরকার তারজন্য উদ্যোগের অভাব এবং সেই উদ্যোগের অভাব আমাদের রাজ্য সরকারের মধ্যেও রয়েছে। এ ব্যাপারে একটা বিমাতৃসুলভ আচরণের অভিযোগ আছে। ক্যালকাটা হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ সবচেয়ে দামি এবং ঐতিহ্যপূর্ণ মেডিক্যাল কলেজ। কিন্তু সাধারণ উদ্যোগের অভাবে আর ৫টা মেডিক্যাল কলেজের মতো তারও নাভিশ্বাস উঠেছে। যে সমস্ত ডিপ্লোমা কোর্স তাদের অবস্থা আরও শোচনীয় হয়ে উঠেছে। এই কলেজে ডিসকাশন হল এবং চ্যারিটেবল ডিসপেনসারির জন্য বরাদ্দ ছিল ২ লক্ষ ৪০ হাজার টাকা, এবং স্থান নির্বাচিত হয়েছিল ট্যাংরায়, ১৯৮১ সালে ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়ে বলা হয়েছিল ডিসকাশন হল এবং ডিসপেনসারির বাড়ি তৈরি হয়ে গেছে। কিন্তু আপনার অবগতির জন্য জানাচ্ছি যে এর অস্তিত্ব এখন পর্যন্ত সেখানে নেই। সুতরাং প্রশ্ন হল যে এই টাকাটা তাহলে গেল কোথায়? কারও পকেটে, না অন্য কোনও খাতে খরচ হয়ে গেল সেটা দেখা দরকার। তাই আমি এই বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দেশে এবং রাজ্যে এখন পর্যন্ত বৃহৎ সেচ প্রকল্প সম্প্রসারণ না হওয়ার জন্য এই রাজ্যের চাষীদের মাঝারি সেচের উপর নির্ভর করতে হয়। কিন্তু অত্যন্ত দুঃখের ব্যাপারে যে, এগ্রি ইরিগেশন ডিপার্টমেন্টের চিফ ইঞ্জিনিয়ার থেকে শুরু করে সাব অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার পর্যন্ত সকলকে মহামান্য হাইকোর্টের দরজায় যেতে হচ্ছে। এই ডিপার্টমেন্ট ৬৬৭টি কেস করেছে। আজকে আমরা দেখছি যে এই এগ্রি ইরিগেশন ডিপার্টমেন্টে যে দিন থেকে মাননীয় কানাই বাবু মন্ত্রী হয়েছেন সেদিন থেকেই কোনও কাজ হচ্ছে না। আজকে গ্রামবাংলায় রিভার পাম্প, ডিপ টিউবওয়েল ইত্যাদির মোটর চুরি হয়ে গেলে, সেই কথা বলতে বা মেরামতির কথা বলতে চাষিরা যখন ডিপার্টমেন্টে যায়, তখন বেশির ভাগ সময়েই দেখা যায় যে হাইকোর্টে যেতে হবে। কেন না এই ডিপার্টমেন্টের চিফ ইঞ্জিনিয়ার হাইকোর্ট থেকে মাইনে নিচ্ছেন। এমন কি বহু সাব-অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ারকে হাইকোর্টে আসতে হচ্ছে মাইনের জন্য।

(মাইক বন্ধ হয়ে যাওয়ার জন্য বক্তা তার আসন গ্রহণ করেন।)

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি খাদ্য দপ্তর থেকে একটা সার্কুলার দেওয়া হয়েছে, সেই সার্কুলারে সমস্ত কেরোসিন তেলের যারা খুচরো বিক্রেতা এবং যারা বিগ

ডিলার তাদের ফায়ার লাইসেন্স সংগ্রহ করতে বলা হয়েছে। এই সেপ্টেম্বর মাসের মধ্যে ফায়ার লাইসেন্স সংগ্রহ করতে না পারলে তাদের তেল সরবরাহ বন্ধ হয়ে যাবে। ঠি পুজোর মুখে এই রকম একটা সার্কুলার একটা অনিশ্চিন্ততার সৃষ্টি করবে এবং বাজারে কেরোসিন তেলের সঙ্কট সৃষ্টি করবে। কলকাতা থেকে ফায়ার লাইসেন্স দেওয়া হচ্ছে, এতে খুচরো বিক্রেতাদের লাইসেন্স নিতে অযথা হয়রানির সম্মুখীন হতে হচ্ছে। সুদূর গ্রামাঞ্চল থেকে—মাসে দু-চার টিন তেল যারা বিক্রি করে থাকে—কলকাতায় এসে ফায়ার লাইসেন্স সংগ্রহ করা একটা দুঃসাধ্য ব্যাপার। তাই আমি আপনার মাধ্যমে খাদ্য মন্ত্রী এবং ফায়ার লাইসেন্স বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে খুচরো বিক্রেতাদের এর আওতা থেকে বাদ দেওয়া হয় এবং সময় সীমাটা যেটা সেপ্টেম্বর আছে সেটাকে বাড়িয়ে ডিসেম্বর করা হয় সেই অনুরোধ জানাচ্ছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী বলাই ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকারের স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি একটি বিশেষ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। আমাদের হুগলি জেলার সাধারণ মানুষ একটু আশ্চর্য হয়ে লক্ষ্য করছেন যে, বিগত কিছুদিন আগে, বিশেষ করে বন্ধের আগে থেকে হুগলি জেলার বিভিন্ন প্রান্তে কংগ্রেস সমাজবিরোধীদের সংগঠিত করে আক্রমণের পর আক্রমণ করছে এবং বিভিন্ন জায়গায় গোলমাল চালাবার চেষ্টা করছে। ধর্মঘটের দিন তারকেশ্বর থানার জয়নগর গ্রামে তারা তান্ডব চালাল শান্তিপূর্ণ মিছিলের উপর এবং সেখানে আমাদের কর্মী তারক সাহাকে উৎখাত করল। এখন অ্যাসেম্বলিতে চিৎকার করছেন যে, ওখানে নাকি দ্বিতীয় বেলেঘাটা ঘটে গেছে। তারপর ১০.৯.৮৯ তারিখে জাঙ্গীপাড়া থানায় তারা তান্ডব নৃত্য করেছে এবং সেখানে এস ডি পিও এবং সেকেন্ড অফিসারকে আক্রমণ করেছে। সেখানে পুলিশ ছিল, কিন্তু তারা কোনও কিছু করেননি। ওখানে কংগ্রেসের বিমল কান্তি ঘোষের নেতৃত্বে থানার মধ্যে ঢুকে অস্ত্রশস্ত্র লুঠ করবার চেষ্টা করা হয় এবং প্রচন্ডভাবে ঢিল মেরে আক্রমণ করে সেখানে তান্ডব সৃষ্টি করে তারা। এইভাবে ঐ জেলার হরিপাল, ধনেখালি, পুরসুরা প্রভৃতি জায়গায় অ্যান্টি-সোশ্যালদের মবিলাইজ করে বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে। গতকাল কংগ্রেসিরা নকশালদের সাহায্যে শিয়াখালা বাজার আক্রমণ করেছে। এইভাবেই কোনও কোনও জায়গায় আদিবাসী ঝাড়খন্ডীদের সাহায্যে গন্ডগোল পাকাবার চেষ্টা হচ্ছে। বিষয়টার প্রতি আমি স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করলাম।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রী সভায় উপস্থিত আছেন। বিষয়টা তাদের খতিয়ে দেখবার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকারের লাইফ ইনসুরেন্স কর্পোরেশন সারা ভারতবর্ষে ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য জীবন বিমা করে দেবেন এই ঘোষণা করেন ১৯৮৫ সালে। সেইমতো ১৯৮৭ সাল থেকে সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যে ভূমিহীন ক্ষেতমজুরদের এই পরিকল্পনার আওতায় আনার কাজ শুরু হয়ে গেছে। ভারতবর্ষের ২৫টি রাজ্য এবং ৭টি কেন্দ্রীয় শাসিত রাজ্যে এই পরিকল্পনা চালু হয়ে গেলেও পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত সেটা চালু হল না যেখানে প্রিমিয়ামের টাকাটা পর্যন্ত দেবেন কেন্দ্রীয় সরকার। ভূমিহীন ক্ষেতমজুরদের প্রতি এই যে বৈষম্য এটাই কি মাঝে মাঝে

তাদের স্বার্থ রক্ষার কথা যা বলেন তার প্রমাণ? অর্থমন্ত্রী সভায় উপস্থিত আছেন, আমি তার কাছে ক্যাটাগরিকালি জানতে চাইছি, যেখানে এল আই সির প্রিমিয়ামটা পর্যন্ত দেবেন কেন্দ্রীয় সরকার সেখানে তাদের জন্য পলিসি আজ পর্যন্ত কেন চালু হল না? পশ্চিমবঙ্গে ৩৮,০০০ গ্রাম এবং ৩৪১টি ব্লক। সেই পশ্চিমবঙ্গের অর্থ দপ্তরের সঙ্গে এই নিয়ে জীবন বিমা নিগমের জোনাল ম্যানেজার এবং ডিভিশন্যাল ম্যানেজারের গত তিন বছর ধরে নাকি মিটিং হচ্ছে! এবং অর্থমন্ত্রী আছেন, কাজেই আমাদের কাছে টোটাল সিচুয়েশনটা ক্লারিফাই করুন যে, কেন পশ্চিমবঙ্গে আজও এটা চালু হল না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু বিষয়টা এই মাত্র শুনলাম, যেহেতু এটা পঞ্চায়েত দপ্তরের ব্যাপারে, পঞ্চায়েত মন্ত্রী এখানে উপস্থিত আছেন তার অনুমতি নিয়ে বলছি এটা রাজ্য সরকার গ্রহণ করেছেন, এই বছর চালু হয়েছে, তার প্রসেসিং-এর কাজটা চলছে। এই বাজেটে এটা চালু হয়েছে। আপনি যে বললেন চালু হয় নি, সেই জন্য বলে দিলাম। এটা চালু হয়েছে এবং প্রসেসিং-এর কাজটা শুরু হয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প-বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। একটি গুরুত্বপূর্ণ শিল্প সম্পর্কে আমি এখানে উল্লেখ করছি। মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় ঠাকুরানপাহাড়ী বলে একটা গ্রাম আছে। সেই গ্রামে ১৯৫৭ সালে একটা চিনামাটির কারখানা বেসরকারি উদ্যোগে গড়ে উঠেছিল। সেখানে ২ হেক্টর জমির উপর কারখানা গড়ে উঠেছিল এবং সেখানে দুটি জলাশয় চিনামাটির ধৌতাগারের জন্য কাটা হয়। কাঁচা মাল সংগ্রহের জন্য তার পার্শ্ববর্তী এলাকা কুটুচুয়া ডাকাই ও বালিচুয়ার মৃগাডুঙ্গী বামফ্রন্ট সরকারের কাছ থেকে দীর্ঘমেয়াদি লিজ নেওয়া হয়। এর মধ্যে কুটুচুয়ার খাদান থেকে সাদা রঙের চিনা মাটি সংগৃহীত হয় এবং সেটা ধৌতাগারে কেমিক্যাল পদ্ধতিতে ধৌত করে কলিকাতার বাজারে বিক্রি হত এবং এর বিরাট বাজার রয়েছে। ডাকাই খাদান থেকে লাল রঙের চিনা মাটি সংগ্রহ করে ভারতবর্ষের সমস্ত বড় বড় বাজারে বিক্রি হত। এই মাটি পাকা বাড়ি রং করার ক্ষেত্রে খুব কার্যকর এবং অন্যান্য কাজে ব্যবহৃত হত এবং হলদে রঙের মাটিও সরবরাহ করা হত। এখানে প্রায় ২০০ শ্রমিক কাজ করত এবং সবচেয়ে উল্লেখযোগ্য ব্যাপার হল এখানকার শ্রমিকদের মধ্যে আদিবাসীদের সংখ্যা বেশি ছিল। এই কারখানা ১৯৬৭ সালে সম্প্রসারিত হয়েছিল এবং শ্রমিকদের সংখ্যা বৃদ্ধি পেয়েছিল এবং কারখানার লাভের অঙ্কটা বেড়েছিল। কিন্তু অজ্ঞাত কারণে এই কারখানা ১৯৭৪ সালে বন্ধ হয়ে যায়। আমাদের রাজ্যে চিনামাটির কারখানা খুব কম। বিশেষ করে এই এলাকায় আদিবাসীর সংখ্যা বেশি এবং এখানে ব্যাপক হারে ঝাড়খণ্ডী আন্দোলন গড়ে উঠেছে। সেই জন্য আমি বলতে চাই এই কারখানা যাতে অবিলম্বে অধিগ্রহণ করা হয় তার জন্য আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এফ সি আই-র মাধ্যমে গ্রামে-গঞ্জের ডিলারদের যে চাল দেওয়া হচ্ছে সেটা অত্যন্ত নিম্ন মানের, খাওয়ার অযোগ্য। কিন্তু এফ সি আই-এর অফিস থেকে তারা সেই চাল নিতে বাধ্য করাচ্ছে। সেই চাল দেবার সময় ডিলাররা যে ক্যাশ মেমো করছে

সেখানে সেই চালকে সুপার ফাইন বলে উল্লেখ করছে। সুপার ফাইন বলে উল্লেখ না করলে তাহলে তারা চাল দেওয়া বন্ধ করে দেবেন বলে হুমকি দিচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, যে মানের চাল দেওয়া হচ্ছে ক্যাশ মোমোয় যাতে সেই মানের চালের উল্লেখ থাকে এবং সেই মানের চালের যে দাম সেই দাম যাতে নেওয়া হয় তারজন্য তিনি যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় স্পিকার স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ায় প্রাকৃতিক পরিবর্তন ঘটছে। নদী-নালা, খাল-বিল, বাওড় সব মজে যাচ্ছে। আম, জাম, কাঁঠাল, বট অশ্বত্থ গাছ বেপরোয়া ভাবে ধ্বংস করা হয়েছে। পশু-পক্ষি মারার জন্য কিট নাশক ঔষধ ব্যবহার করা হচ্ছে। এই বছর দেখছি কিছু লোক ফায়ার গান নিয়ে ভিন দেশ থেকে যে সিজিনাল বার্ডস আমাদের ওখানে আসে সেই পাখিগুলোকে হত্যা করা হচ্ছে। এখনও এখানে যতটা আছে ভবিষ্যতে যদি এই ভাবে হত্যা করা হয় তাহলে সমস্ত ফিনিস হয়ে যাবে। এই অবস্থার মধ্যে আমি বনমন্ত্রীর বিশেষ করে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ধরনের বেপরোয়া ভাবে পশুপক্ষী ও জীবজন্তু হত্যা না করা হয় তারজন্য তিনি যেন প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন কেন্দ্রের অন্তর্গত মুরারই থানায় যে সমস্ত পুলিশ অফিসার আছেন তাদের এবং এস পি কে বারবার করে বলা সত্ত্বেও কিছু করতে পারিনি, সেজন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টিতে বিষয়টি আনছি। মুরারই থানা এলাকায় প্রতিদিন ছিনতাই, রাহাজানি, ডাকাতি হচ্ছে। ওখানে পুলিশের সাথে ডাকাতদের একটা আনহোলি অ্যালায়েন্স গড়ে উঠেছে। এ এস আই, এস আই দের সাথে ডাকাতদের একাট আঁতাত সৃষ্টি হয়েছে। চোরকে পুলিশের কাছে ধরিয়ে দিলে সে ওখান থেকে আবার চলে যাচ্ছে। এই অবস্থাতে আমার অনুরোধ, কিছু উচ্চ পদস্থ সরকারি কর্মচারীকে দিয়ে একটা এনকোয়ারির ব্যবস্থা করা হোক এবং দেখা হোক কেন এই সমস্ত জিনিস ঘটছে। ওখানকার মানুষ এই ব্যাপারে প্রচন্ড উত্যক্ত হয়ে উঠেছেন এবং যারজন্য ৪/৫ দিন আগে তারা থানা ঘেরাও করেছিলেন। ওখানকার মানুষ এই ঘটনায় অতিষ্ঠ হয়ে উঠেছেন। এই অবস্থার সুরাহার জন্য কোনও উচ্চ পদস্থ অফিসারকে দিয়ে একটা এনকোয়ারির ব্যবস্থা করাতে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এটি একটি সিরিয়াস ব্যাপার।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী ক্ষেত্রের অন্তর্গত কৃষ্ণনগর শহরে শক্তিনগরে নদীয়া জেলা হাসপাতালের তিনটি প্রধান অংশ অবস্থিত। কংগ্রেস সরকারের আমলে ওখানে হাসপাতাল গেটের পাশে বিচার বিবেচনাহীন ভাবে একটি মর্গ তৈরি করা হয়েছিল। সেখানে নদীয়া জেলার বিভিন্ন এলাকা থেকে পোস্টমর্টেমের জন্য বিভিন্ন মৃতদেহ আসে। এরফলে ওখানে সাধারণ মানুষ এবং দোকান-পসারির জন্য যারা বসবাস করেন এবং হাসপাতালে রোগীদের দেখতে যে সমস্ত সাধারণ মানুষরা আসেন তারা মর্গের মধ্যে থাকা মৃতদেহের দুর্গন্ধের শিকার হচ্ছেন। স্থানীয় মানুষ এরজন্য ইতিপূর্বে অনেক আন্দোলনও করেছেন। ইতিপূর্বে কয়েকটি দুঃখজনক ঘটনা ও গোলমালও সৃষ্টি হয়েছে। এক

এক সময়ে ওখানে এমন অবস্থা হয় যে ওখান থেকে মৃতদেহগুলিকে ভ্যান রিক্সাতে তুলে নিয়ে গিয়ে এলাকার মানুষ থানার সামনে রেখে দেন। প্রশাসন, পুলিশ এবং স্বাস্থ্য দপ্তরের কর্তৃপক্ষ বারবার করে অনেক আশ্বাস দিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত ওখান থেকে মর্গকে সরানো হয়নি। এর ফলে ওখানকার উত্তেজিত ও বিরক্ত মানুষ একটা বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি করতে পারে বলে আমার আশঙ্কা হয়। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি সত্ত্বর ঐ জলবহুল এলাকায় যে অস্বাস্থ্যকর অবস্থার সৃষ্টি হয়েছে মর্গ থাকার জন্য তা অন্য জায়গায় স্থানান্তকরণের দ্রুত ব্যবস্থা করেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর একটি বিশেষ গুরুত্বপূর্ণ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার সর্বত্র নন-জুডিশিয়াল স্ট্যাম্প দুস্প্রাপ্য হয়ে গেছে। পাঁচ টাকা মূল্যের নন-জুডিশিয়াল স্ট্যাম্প ওখানে ২৫ টাকায় বিক্রি হচ্ছে। শুধু তাই নয়, এক একটা ডেমি পেপারের দাম হচ্ছে পাঁচ টাকা। কয়েকদিন আগে আমার একটা পাঁচ টাকা মূল্যের স্ট্যাম্প দরকার হয়েছিল। আমি পরীক্ষা করে দেখতে ঐ স্ট্যাম্প কিনতে একজনকে পাঠিয়েছিলাম। কোনওকিছু বলার আগে পরীক্ষা করে দেখা উচিত, এই মনে করে স্ট্যাম্প কিনতে একজনকে পাঠিয়েছিলাম। আমাকে দশ টাকা মূল্যের স্ট্যাম্প কিনতে হয়। আমি এম এল এ বলে আমাকে খাতির করে ঐ স্ট্যাম্প ১৫ টাকায় দেওয়া হয়েছিল। এই সমস্ত স্ট্যাম্প দীর্ঘদিনের মধ্যে এত দামে আগে কখনও বিক্রি হতে দেখা যায়নি। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের অফিসের সামনে, সদরে বসে এই সমস্ত কাগজ এত দামে বিক্রি হচ্ছে। বলা হচ্ছে যে নাসিক থেকে নাকি এগুলো ঠিকমতো আসছে না। এরফলে ঘটনাটা বামফ্রন্ট সরকারের বিপক্ষে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়ে জানেন কিনা জানি না, তিনি যেন এই বিষয়ে একটু খোঁজ খবর করে একটা ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সুহৃদ বসুমল্লিকঃ** অনুপস্থিত।

**শ্রী রাজকুমার মন্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়ার মধ্যে কুলগাছিয়া, তুলশীবেড়িয়া হসপিট্যাল লিংক রোডটির অবস্থা অত্যন্ত শোচনীয়। সারা রাস্তাটি মেরামত করার জন্য ছোট পথ হয়ে গেছে, সম্পূর্ণ গর্ত হয়ে গেছে। ফলে এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে হেঁটে যাওয়া অসম্ভব হয়ে উঠেছে। কোনও সাইকেল, রিক্সা, বা ট্রলি ভ্যান ওই রাস্তা দিয়ে যাতায়াত করতে পারছে না। ওই এলাকার ৫-৬টি গ্রামের লোক অসুবিধায় পড়েছে। ওই রাস্তা দিয়ে কুলগাছিয়া স্টেশনে আসতে হয় কিন্তু রাস্তা খারাপের জন্য যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। এছাড়া তুলশীবেড়িয়া উপস্বাস্থ্যকেন্দ্রে লোকেদের যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। এই রাস্তাটির প্রতি গুরত্ব দেবেন এবং অবিলম্বে মেরামতির ব্যবস্থা করবেন।

**श्री सत्यनारायण सिं :** माननीय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय विद्युत मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। पश्चिम बंगाल में स्टेट इलेक्ट्रिक सीटी वोर्ड आने के पहले प्रावेट कम्पनी भाटपाढ़ा इलेक्ट्रिक सप्लाई हमारे यहाँ थी। इस समय टाईमली बिल दिया जाता था और मीटर की रीडिंग अच्छी तरह से की जाती थी। किन्तु

जबसे एक वेस्ट बंगाल स्टेट इलेक्ट्रिसीटी वार्ड के हाथ में इलेक्ट्रिक की सप्लाई का दायित्व आया तवसे घर में बैठे रीडिंग हो रही हैं। इसका परिणाम यह हुआ कि जहाँ पहले १५ रु० का बिल आता था, वहीं अब १५० रु० का बिल आने लगा हैं। एड्वान्स बिल घर वैठे रीडिंग करके दिया जाता हैं। स्टेट गवर्नमेन्ट जो नीति चला रही हैं, उसे दुर्नीति प्रतिदिन वाड़ती ही जा रही है। स्टेट गवर्नमेन्ट से अनुरोध किया जाता है रीडिंग के सम्वन्ध में किन्तु पश्चिम वंगाल सरकार का ध्यान इधर जा ही नहीं रहा है। देखा जाता हे कि ८२, ८३, ८४ या ८५ का जो विल पेमेन्ट हो चुका है, बही विल अनपेड वोलकर दिया जाता है ओर जव पेमेन्ट विल की रसीद दिखलाई जाती है तो कहतें कि भुल हो गई, ठीक कर दिया जायगा। विना नोटिश के कनेकशन काट दिया जाता है। यों तो इलेकट्रिक लाइन ने सवको तवाह कर दिया है। १०-१५ हजार रुपया ४४० लाइन लेने के लिए घुस मांगा जाता है। योतो पश्चिम वंगाल सरकार कहती है कि हम रोजगार देंगे-वेकारी मिटायेंगे फिरभी घरकी प्राइभेट लाइन लेने के लिए ४सो-५सो रुपया घुस मांगा जाता है। ४४० लाईन के लेने के लिए १० हजार १५ हजार रुपया घुस मांगा जाता है। ऐसी अवस्था में इलेक्ट्रिक लाइन को लेकर क्या होने बाला है? में मन्त्री महोदय से अनुरोध करता हुँ कि विल की रीडिंग ठीक से सही हो इधर ध्यान दें।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় স্পিকার স্যার, হুগলি নদী জলপথ পরিবহন সমিতি লঞ্চ সার্ভিস চালায়। এতে সাধারণ যাত্রীদের খুব সুবিধা হচ্ছিল। কিন্তু গত ১০-১৫ দিন ধরে বিকালে এবং সকালে ঠিক অফিস আওয়ারসে এত যাত্রী হচ্ছে যে যারফলে লঞ্চ পরিভ্রমণ করা অত্যন্ত অসুবিধা হয়ে যাচ্ছে। দিন তিনেক আগে এবং গতকালও আমার মতো এম এল এ যারা লঞ্চে করে যাতায়াত করেন তাদের খুব অসুবিধা হয়েছিল। গতকাল লঞ্চে এত লোক উঠেছিল যে লঞ্চ এক পেশে হয়ে গেছিল এবং যে কোনও মুহূর্তে একটা দুর্ঘটনা ঘটে যেতে পারত। তখন অনেক যাত্রী আতঙ্কিত হয়ে উঠেছিলেন পাছে লঞ্চ ডুবি হয়ে যায়। যাইহোক ভাগবান না করুন ব্যাপারটা এত সাংঘাতিক যে দুর্ঘটনা হতে পারত বলে আমার বিশ্বাসে। তাই এই সম্পর্কে অত্যন্ত উদ্বিগ্ন হয়ে আমি আপনার মাধ্যমে ব্যাপারটি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে লঞ্চ সার্ভিস বাড়ানো হয় কিম্বা প্যাসেঞ্জারস রেসট্রিকশন করুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আপনি নিশ্চয় আজকে সংবাদপত্র দেখেছেন, আমিও দেখেছি, আগামিকাল সারা ভারতবর্ষের ব্যবসায়ীরা বন্ধ ডেকেছেন। এই বন্‌ধ ডেকেছেন ফেডারেশন অফ অল-ইন্ডিয়া ট্রেড অ্যাশোসিয়েশন, দিল্লি ; সারা ভারতবর্ষের ব্যবসায়ীদের বন্ধের সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলাতেও এই বন্ধ পালিত হতে পারে। আমার কথা হচ্ছে রাজ্য সরকারের এই ব্যাপারে উদ্যোগী হওয়া দরকার, কারণ সামনে শারদীয়া দুর্গোৎসব আছে।

কিছুদিন আগে এই ব্যবসায়ীরা ট্রেড লাইসেন্স ফি বাড়ানোর জন্য বাংলার ব্যবসায়ীরা বন্ধ ডেকেছিলেন, তার পরিপ্রেক্ষিতে কলকাতার কর্পোরেশন যে ট্রেড লাইসেন্স ফি বাড়িয়েছিল সেটা তারা নাকচ করে দিয়েছে। এবং সরকার আগে যে ট্রেড লাইসেন্স ফি ধার্য করে ছিল সেখানেই তারা রেখে দিয়েছেন। এতে ছোট এবং মাঝারি ব্যবসায়ীদের যথেষ্ট আশ্বস্ত হবার কারণ রয়েছে। বর্তমানে ছোট এবং মাঝারি ব্যবসায়ীরা আগামিকাল যে ব্যবসা বন্ধের ডাক দিয়েছে সারা ভারতবর্ষে, সেই ক্ষেত্রে পশ্চিমবাংলার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে এবং বিধানসভা থেকে একটা প্রস্তাব গ্রহণ করা হোক যাতে তারা ব্যবসা বন্ধ থাকার ফলে অসুবিধার মধ্যে না পড়েন, এটা তাদের পক্ষে খুব অসুবিধাজনক ব্যপার। সুতরাং এই ব্যাপারে রাজ্য সরকার যদি আবেদন করেন বন্ধে সামিল না হওয়ার জন্য, আমার মনে হয় তাতে তারা রেসপন্স করবেন এবং এতে ছোট ও মাঝারি ব্যবসায়ীরা এর থেকে মুক্ত হতে পারে।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আজকে চাঞ্চল্যকর খবর কিছু নেই, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি হয়তো জানেন, যে রেড ক্রশ সোসাইটি আছে তার ব্যাপারে রাজ্য সরকার একটা স্পেশ্যাল অডিট শুরু করেছেন—কারণ ৮৭ সালের এবং ৮৮ সালের হিসাবে কিছু কারচুপি দেখা গিয়েছে প্রায় কয়েক লক্ষ টাকা। এর আগে রেড ক্রশ সোসাইটিতে প্রথমে পরশমণি লটারি করে এবং রেড ক্রশ বলে করে এবং সেই করে টাকা তোলে। রেড ক্রসের বলে মুখ্যমন্ত্রী গিয়েছেন কিন্তু এখনও কত টাকা ডিফালকেশন সেটা আমরা জানিনা। কিন্তু আমরা জানি সরকারের দুইজন মেম্বার ছিলেন রেড ক্রশ সোসাইটিতে, তার মধ্যে একজন হচ্ছেন মাননীয় সদস্য শ্রী বীরেন মৈত্র, আর একজন হচ্ছেন সুভাষ ব্যানার্জি, সেক্রেটারি, ইউনিভার্সিটি, যিনি ইউনিভার্সিটি কলেজের আর্টসের সেক্রেটারি, তার নাম কেটে দিয়েছেন। এখানে আমি যেটা আপনার কাছে নিবেদন করতে চাই সেটা হচ্ছে বর্তমানে কি অবস্থায় রেড ক্রস রয়েছে। রেড ক্রসের কর্মচারিরা মাইনে পাচ্ছেন কিনা এবং তৃতীয়ত সাংবিধানিক ভাবে রেড ক্রশ যেহেতু স্ট্যাটুটরি বডি, তার উপর রাজ্য সরকার অডিট করছেন, স্পেশ্যাল অডিট বসিয়েছেন, সেটা কি অধিকারে বসিয়েছেন, এটা আইনগতভাবে সিদ্ধ কিনা এবং জরুরি আছে কিনা, অবশ্য আমি চাই নীতিগতভাবে এবং সাংবিধানিকভাবে সমস্ত দুর্নীতি ধরা হোক।

**শ্রী গোবিন্দচন্দ্র নস্করঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার দক্ষিণ ২৪-পরগনা জেলার কতকগুলি স্বাস্থ্য কেন্দ্রে দুরবস্থার কথা স্বাস্থ্য মন্ত্রীর গোচরে আনতে চাই। আমাদের ক্যানিং ব্লকে একটা স্বাস্থ্য কেন্দ্র হয়েছিল ১৯৭৪ সালে। আজকে ১৫ বছর হয়ে গেল সেই স্বাস্থ্য কেন্দ্রে সরকার একজন ডাক্তার দিতে পারলেন না। জি ডি এ সুইপার আজকে সেই স্বাস্থ্য কেন্দ্র পরিচালনা করছে এবং স্বাস্থ্য কেন্দ্রটি একটা জরাজীর্ণ বাড়ির মধ্যে পড়ে আছে। উত্তর ২৪-পরগনা সন্দেশখালি থানার কেড়োকাটি স্বাস্থ্য কেন্দ্রের বিল্ডিং কমপ্লিট, ডাক্তার নার্স, স্টাফ কেউ যায়নি। সেজন্য দুষ্কৃতকারীরা দরজা জানালা খুলে নিয়ে যাচ্ছে। ঘুটিয়ারি শরিফ স্বাস্থ্য কেন্দ্রে গত ২ বছর কোনও ডাক্তার নেই। সম্প্রতি একজন ডাক্তার দেওয়া হয়েছে, সেই ডাক্তার মাত্র ২ ঘণ্টা থাকেন—১০টা থেকে ১২টা পর্যন্ত। ডাক্তারের সঙ্গে নার্স, অন্যান্য স্টাফ চলে যান, ফলে দরজা, জানালা চুরি হয়ে যাচ্ছে। দক্ষিণ ২৪

পরগনা শিমূলতলা, মঠের দীঘি, বাসন্তী, চালতাবেড়িয়া, কালিকাপুর, মোমরেজগড়, মায়াহাউড়ি, পদ্মের পাট, এই সমস্ত স্বাস্থ্য কেন্দ্রেও একই দুরবস্থা। আমি এই বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা খুব আনন্দিত যে দীর্ঘদিন পরে আমাদের দাবি মেনে নিয়ে ইস্পাত কর্তৃপক্ষ দুর্গাপুর ইস্পাত কারখানার আধুনিকীকরণ মঞ্জুর করেছেন। এরজন্য ব্যয় হবে ৩ হাজার কোটি টাকা। এই আধুনিকীকরণ করার জন্য যে নির্মাণ কার্য হবে তারজন্য অনেক ইঞ্জিনিয়ারিং কলকারখানা আগামি বছর প্রচুর বরাদ্দ পাবে এবং পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং শিল্প বসে আছে দুর্গাপুর ইস্পাত কারখানার আধুনিকীকরণের জন্য বিরাট বরাদ্দ পাবার আশায়। কিন্তু দুঃখের বিষয় তারা সেই বরাদ্দ পাচ্ছে না। মুখ্যমন্ত্রী ইতিপূর্বে কয়েকবার উচ্চ পর্যায়ে মিটিং করেছেন দুর্গাপুর ইস্পাত কর্তৃপক্ষ এবং বিভিন্ন কর্তৃপক্ষের সঙ্গে। দুর্গাপুর ইস্পাত সেলের যিনি চেয়ারম্যান মিঃ কৃষ্ণমূর্তি তাকে নিয়ে মিটিং করেছেন। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে দুর্গাপুরে যারা আছে তারা বরাদ্দ পাচ্ছে না, হাওড়া অঞ্চল পাচ্ছে না, পশ্চিমবঙ্গের যারা আছে তারাও পাচ্ছে না, পশ্চিমবঙ্গের বাইরে এই বরাদ্দ চলে যাচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গের স্বার্থে এটা একটা বিরাট সুযোগ ছিল। অম্বিকা বাবু এখানে আছেন, এই সম্পর্কে বার বার তিনি ইস্পাত কর্তৃপক্ষের কাছে চিঠি লিখেছেন, মুখ্যমন্ত্রীর সাথে দেখা করেছেন। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে এম এল এ-দের নিয়ে একটা কমিটি তৈরি করে এটা বিধানসভার মারফত দুর্গাপুর ইস্পাত কর্তৃপক্ষের কাছে পাঠানো হোক যাতে আমরা আমাদের রাজ্যের স্বার্থে তদারকি করতে পারি, চাপ দিতে পারি এবং অর্ডার নিয়ে আসতে পারি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলীপবাবুকে পূর্ণ সমর্থন করে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। স্মল স্কেল ইন্ডাস্ট্রি বাজেটের সময় এটা বলেছি, মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে যথেষ্ট উদ্বেগ প্রকাশ করেছেন, দিলীপ বাবু যেটা বললেন সত্যই এটা হয়েছে। শতকরা ৮০ ভাগ প্যাকেজ ডিল পশ্চিমবঙ্গের বাইরে গেছে এবং ২০ ভাগ যেটা কলকাতায় আছে, ওয়েস্ট বেঙ্গল বেসড যেটা আছে সেটাও তারা এখান থেকে মালপত্র কিনতে চাচ্ছে না, বাইরে থেকে কিনবার চেষ্টা করছে। সরকার যদি এটা বন্ধ না করেন তাহলে এখানকার ছোট ছোট শিল্প একটা সঙ্কটের সম্মুখীন হবে!

[3-20 — 3-30 P.M.]

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১২ বছর ধরে পশ্চিমবঙ্গে সি পি এম শাসিত একটা জঙ্গলের রাজত্ব চলছে। পাড়ায় পাড়ায় এখন একটা আওয়াজ উঠেছে সি পি এম দিল কি—লাঠি, গুলি আবার কি'। স্যার, কুচবিহার কৃষ্ণনগর, অশোকনগর সব ছাড়িয়ে গত রবিবার দিন একটা বিভৎস ঘটনা ঘটেছে জাঙ্গিপাড়ায়। কংগ্রেস ওখানে একটা মিছিল নিয়ে যায়, সেই মিছিল শান্তিপূর্ণ মিছিল ছিল, তারা একটা ডেপুটেশন থানায় দেয়। সি পি এম-এর ছেলেরা আগে থেকে সেখানে জমায়েত হয়েছে একথা কংগ্রেস থেকে পুলিশকে জানানো হয়। সি পি এম-এর ছেলেরা সেই মিছিলের উপর এবং পুলিশকে এমনভাবে ঢিল

মারে যে পুলিশ সেখানে যথেষ্টভাবে গুলি চালায়। স্যার, আপনি নিশ্চয়ই আজকের সংবাদপত্রে দেখেছেন যে, পুলিশ কি ধরনের গুলি চালিয়েছে। অরুণ দাসকে এমনভাবে গুলি মেরেছে যে, তার বুকের সামনে দিয়ে গুলি ঢুকে পিছন দিয়ে বেরিয়ে গেছে। হাসপাতালে পড়ে আছে, তার ছবিও আপনি দেখেছেন। এটা কোনও বিবৃত ঘটনা নয়। একজন কংগ্রেস কর্মীর পায়ে গুলি লেগেছে। যেখানেই কংগ্রেস শান্তিপূর্ণ ভাবে মিছিল নিয়ে যায় সেখানেই পুলিশ সি পি এম প্ররোচনায় এই ধরনের ঘটনা ঘটিয়ে চলেছে। স্যার, দিনের পর দিন পুলিশ পশ্চিমবাংলায় এই ধরনের জঙ্গলের রাজত্ব কায়েম করে চলছে। একটা নপুংশক সরকার পশ্চিমবাংলার ঘাড়ে ১২ বছর ধরে চেপে বসে আছে। ফরওয়ার্ড ব্লক চিৎকার করছে, আর পাড়ায় পাড়ায় গিয়ে সন্ত্রাস সৃষ্টি করছে। কংগ্রেসি মিছিলে ঢিল, বোমা মারছে এবং পুলিশ লেলিয়ে দিয়ে ডেপুটেশন দিতে যাওয়া শান্তিপূর্ণ কংগ্রেসি মিছিলের উপর হামলা চালিয়ে সন্ত্রাস সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্ররোচনায় পুলিশ এই জিনিস করে চলেছে। আমরা মুখ্যমন্ত্রীর কাছে এই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত দাবি করছি। আমরা বলেছি মুখ্যমন্ত্রীকে, তিনি এই বিষয়ে একটি বিবৃতি দিন এবং বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করুন। কিন্তু তিনি তা করছেন না। অশোকনগরে প্রিয়রঞ্জন দাসমুন্সির উপর আক্রমণ করা হল। সেখানেও আমরা বিচার বিভাগীয় তদন্তের দাবি করেছিলাম। কিন্তু কোথাও বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হচ্ছে না। মুখ্যমন্ত্রীর সাহস থাকলে আমাদের এই দাবি অ্যাকসেপ্ট করে নিতেন। এখানে কোনও আইনের শাসন নেই। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু গুন্ডা পশ্চিমবঙ্গের বুকে সন্ত্রাস সৃষ্টি করে চলেছে, আর সরকার দিনের পর দিন চুপ করে বসে আছে, কোনও ব্যবস্থা গ্রহণ করছে না। আমরা তাই বিচার বিভাগীয় তদন্তের দাবি জানাচ্ছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর মন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রী প্রবীরবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। কুলটি থানায় লাছিপুর বলে একটি এলাকা আছে যেখানে পতিতা বোনেরা বাস করে। স্যার, আপনি জানেন কুলটি থানার বহু জায়গায় প্রচন্ড জলের অভাব রয়েছে। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগ থেকে সেখানে জল সরবরাহ করা হয় না। নোটিফায়েড এরিয়া অথরিটি আছে। সেই নোটিফায়েড এরিয়া অথরিটিও সমস্ত ক্ষেত্রেই দলবাজি এবং রাজনীতি ছাড়া কিছু করে না। বি ডি ও অফিস থেকে কল বসিয়েছে। নোটিফায়েড এরিয়া অথরিটি একটি টিউবওয়েল বসাবার পরিকল্পনা গ্রহণ করে। কিন্তু কমিউনিস্ট পার্টি হল এমনই একটি পার্টি-এরা জলের ক্ষেত্রেও রাজনীতি করে চলেছে। সেই পতিতা পল্লীর বোনেরা সর্বসাধারণের জায়গায় মহাবীরতলায় এই টিউবওয়েল বসাবার দাবি জানায়। কিন্তু তাদের সেই দাবি অগ্রাহ্য করে পার্টির একটি লোককে জোগাড় করেছে পার্টিবাজি করার জন্য এবং যেহেতু তারা সব কংগ্রেসি ভোটার, কংগ্রেসকেই ভোট দেয় সেই জন্য ঐ পার্টির লোকের বাড়ির সামনেই জলের কলটি বসাতে হবে বলে চেষ্টা শুরু করে দেয়। এতে পতিতা বোনেরা বাধা দেয়। তখন নোটিফায়েড এরিয়া অথরিটির মেম্বার তাদের গালি-গালাজ করে ভয় দেখায় এবং পুলিশ দিয়ে উঠিয়ে দেবার ভয় দেখায় এবং ঘরবাড়ি জ্বালিয়ে দেবার হুমকি দেয়। তারপর ভাইস-চেয়ারম্যান হাজির হলে এই পতিতা বোনেরা অনুরোধ করে যে, সর্বসাধারণের জায়গা মহাবীরতলায় কলটি বসানো হোক। তখন পুলিশ অশ্লীল ভাষায় গালিগালাজ করায় এই

*পতিতা বোনেরা ক্ষেপে গিয়ে ঝাঁটা দিয়ে মারতে তেড়ে যায়। আমি তাই দাবি করছি অবিলম্বে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর পক্ষ থেকে কল্যাণী ওয়াটার ওয়ার্কস থেকে জল সরবরাহের ব্যবস্থা করুন, নতুবা পতিতা বোনেরা যে জায়গায় কলটি বসানোর দাবি জানিয়েছে সেই জায়গায় কলটি বসানোর ব্যবস্থা করন।*

## ZERO HOUR

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, রাজ্য পুলিশের টেলিকম ডিপার্টমেন্টে বহুদিন ধরে একটা দুর্নীতির আখড়া জেঁকে বসেছে। সংশ্লিষ্ট অফিসাররা এ ব্যাপারে কিছু কিছু উদ্যোগ নেবার চেষ্টা করেছিলেন, বিভিন্ন রকমের সরবরাহকারীদের সঙ্গে কিছু কিছু অফিসারের যে একটা ভয়ঙ্কর রকমের দুর্নীতির সংযোগ রয়েছে তা বন্ধ করার জন্য। কিছু কিছু তদন্তও শুরু হয়েছিল। কিন্তু স্যার, কোনও এক অদৃশ্য কারণে প্রভাবশালী সমস্ত ব্যবসায়ী এবং সরবরাহকারীদের চাপ দিয়ে স্বরাষ্ট্র দপ্তরের অধীন সংশ্লিষ্ট অফিসাররা সমস্ত ব্যাপারটা ধামা চাপা দিয়ে দিয়েছেন। এ নিয়ে বহু লেখালেখি হয়েছে, বহু বিতর্কও হয়েছে কিন্তু কোনও এক ভৌতিক কারণে সংশ্লিষ্ট দপ্তরের অফিসাররা উচ্চ কর্তৃপক্ষের চাপে সমস্ত ব্যাপারটা ধামা চাপা দেবার চেষ্টা করছেন। স্যার, স্বরাষ্ট্র দপ্তরের বিশাল বিশাল অফিসাররা যদি দুর্নীতির সঙ্গে যুক্ত হয়ে সরকারি অর্থ তছনছ করে, যার ধারাবাহিকতা গত ১২ বছর ধরে পশ্চিমবঙ্গের বিভিন্ন সরকারি দপ্তরের প্রতিষ্ঠিত একটা সত্য হিসাবে পরিণত হয়েছে, তাহলে অবস্থা কি দাঁড়ায় সেটা আপনি বুঝতেই পারছেন। বড় বড় পুলিশের অফিসাররা যদি ছোট ছোট সরবরাহকারীদের সামান্য উৎকোচের জন্য নিজেরা তাতে সংযুক্ত হয়ে যান এবং সেই পরিপ্রেক্ষিতে যদি সমস্ত বিভাগটা স্তব্ধ হয়ে যায়, কাজকর্ম বন্ধ হয়ে যায়, সরবরাহ বন্ধ হয়ে যায় তাহলে দুঃখের আর সীমা থাকে না। মাননীয় মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে দীর্ঘদিন ধরেই আছেন তিনি দুর্নীতির বিরুদ্ধে বলেন, সে ক্ষেত্রে সংগ্রামের কথাও বলেন কিন্তু স্যার, প্রদীপের নিচেই অন্ধকার, তার দপ্তরের অধীনেই সবচেয়ে ব্যাপকভাবে দুর্নীতি চলছে। স্যার, এর আগে এই সভায় আমরা বহু ব্যাপার নিয়ে বলেছি। মাননীয় বিনয়বাবু এখানে আছেন, আলিপুর ট্রেজারি কেলেঙ্কারি নিয়ে এই সভায় এবং সভার বাইরে অনেক বিতর্ক হয়েছে কিন্তু আজ পর্যন্ত সেই আলিপুর ট্রেজারি কেলেঙ্কারির তদন্তের জন্য যে বি সি মুখার্জি তদন্ত কমিটি হয়েছিল তার রিপোর্ট এই সভায় পেশ করা হল না। স্যার, সার্বিকভাবে সমস্ত সরকারি দপ্তর আজ এমনিভাবে চলছে। মাননীয় অর্থমন্ত্রীর অধীন সেলস ট্যাক্স ডিপার্টমেন্টের অফিসাররা সেলস ট্যাক্স আদায়ের নাম করে ব্যবসায়ীদের কাছে ঘুস চাইছেন। তারা বলছেন, ঘুস দাও, তা না হলে কেস দিয়ে দেব। এইরকম একটা বিপদজনক ব্যাপার চলছে। আমার দাবি, অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন আগে বি এস এফ নিয়ে এই সভায় আমি উল্লেখ করেছিলাম, আজও সেই বি এস এফ নিয়ে উল্লেখ করছি। স্যার গত ৮ তারিখে ধুলিয়ান হাটে ব্যবসায়ীদের সমস্ত গরু বাঁধা ছিল, সেখানে নিমতিতার কিছু

বি এস এফের জওয়ান গিয়ে উপস্থিত হয়। স্যার, কোথা থেকে তাদের আমদানি করে ছিল জানি না, মাথায় পাগড়ি বাঁধা, মুখে কাপড় বাঁধা লোকেরা চাকু দিয়ে হঠাৎ সমস্ত গরুর দড়ি কচ কচ করে কেটে দেয়। তারপর তিনশো গরু নিমতিতা ক্যাম্পের দিকে রওনা হয়। রাস্তায় কোথায় কিছু গরু কাকে দিল না বিক্রি করল জানি না কিন্তু সেখানে এই ঘটনা ঘটল। স্যার, এর ফলে ধুলিয়ান হাট বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। চালের হাটে গিয়েও তারা এই কাজ করেছে, চাদনিচকের হাটে গিয়েও এই কাজ করেছে। এর ফলে স্যার আমার এলাকার লোকের প্রাণ ওষ্ঠাগত হয়ে গিয়েছে। সেখানে ব্যবসাপত্র, হাট-বাজার সমস্ত বন্ধ হতে চলেছে। স্যার বি এস এফ সম্পর্কে ভীতি জনসাধারণের আগে থেকেই ছিল, আমি তাই একেবারে নির্দিষ্ট করে বলছি যে এই অবস্থা যদি দিনের পর দিন চলতে থাকে তাহলে জনসাধারণের কেন্দ্রের বি এস এফ বাহিনীর বিরুদ্ধে লড়াই-এ নামা ছাড়া গতি নেই। তাতে ইসলামপুরের মতন অবস্থা হতে পারে। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এ ব্যাপারে দিল্লির সঙ্গে যোগাযোগ করে সমস্যার যাতে সমাধান হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং এই সভার সকল মাননীয় সদস্যই জানেন যে পশ্চিমবঙ্গে কেরোসিন তেল নিয়ে একটা ভয়ঙ্কর সঙ্কট চলেছে। এখানে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় আছেন, স্যার, আপনার মাধ্যমে আমি তাকে এখানে কেরোসিন তেল নিয়ে যে গুন্ডাবাজি চলছে, ফাটকাবাজি চলছে সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, দেখা যাচ্ছে প্রতিটি জায়গায় সকাল থেকে শ খানেক করে পলিথিনের জাগ লাইন করে বসিয়ে রাখা হচ্ছে। পাড়ার মস্তানরা লাইন দিয়ে এসে সেগুলি পর পর নিয়ে চলে যাচ্ছে। প্রকৃত যাদের পাওয়া উচিত তারা পাচ্ছে না। কেরোসিন নিয়ে ইতিমধ্যে বনগাঁ বর্ডারে একটা ফুল লোডেড ট্রাক ধরা পড়েছে। সেখান থেকে কেরোসিন তেল পাচার হচ্ছিল। আমি আপনার মাধ্যমে এই কথা বলব যে পশ্চিমবঙ্গে এই কেরোসিন তেলের যে সঙ্কট দেখা দিয়েছে সেটা শুধু বণ্টনের দুরবস্থার জন্য। এখানে বণ্টন ব্যবস্থা অত্যন্ত খারাপ। এখানে যে সমস্ত এনফোর্সমেন্ট ব্রাঞ্চের অফিসার আছেন, ফুড ডিপার্টমেন্টের যে সমস্ত অফিসার আছেন তারা অত্যন্ত দুর্নীতি পরায়ণ হয়ে এটাকে সমর্থন করছেন। আমি খাদ্য মন্ত্রীকে বলব যে আপনি এই বিষয়ে সজাগ হোন, এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। আমি গতকাল ছিলাম না। মাননীয় সদস্য গোবিন্দচন্দ্র নস্কর ভালুকা হাই স্কুল-এর প্রধান শিক্ষকের নিহত হওয়া সম্পর্কে অসত্য খরচ হাউসকে দিয়েছেন। এর ফলে অনেকেই বিভ্রান্ত হয়েছেন। ভালুকা হাই স্কুল আমার নির্বাচনী কেন্দ্রে। উনি হয়ত সমস্ত ঘটনা জানেন না। ওনাকে যে ভাবে ব্রিফ করা হয়েছে সেই ভাবেই উনি বলেছেন। উনি নাকি বলেছেন যে আততায়ী গ্রেপ্তার হয়নি, কেউ গ্রেপ্তার হয়নি। আমি একথা বলতে চাই যে ছেলেটি স্ট্যাব করেছে সে ঐ ঘটনার পরে পালাবার সময়ে রাস্তায় ধরা পড়েছে এবং সে স্টেটমেন্ট দিয়ে বলেছেন যে তার মার্কশিটের একটা গোলমালের জন্য সে এটা করেছেন এটা

কারও প্ররোচনায় করেনি। কাজেই এটার সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নেই। গোবিন্দবাবুর দলের লোকেরা এটা থেকে রাজনৈতিক ফায়দা লুঠবার জন্য ছেলেদের খেপিয়ে তুলেছেন। পরবর্তীকালে শোকসভার পরে ছাত্ররা বাড়ি ফেরার পথে একজন দর্জিকে আক্রমণ করে এবং তার ফলে একটা গন্ডগোল হয়। এর সঙ্গেও কোনও রাজনীতির সম্পর্ক নেই। আততায়ী গ্রেপ্তার হয়েছে এবং সে কনফেস করেছে সাধারণ মানুষের সামনে যে সে এটা করেছেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করছি। আপনি জানেন যে গার্ডেনরিচ এলাকার যারা নাগরিক তারা দীর্ঘদিন ধরে ঐ এলাকায় একটা সরকারি হাসপাতাল গড়ে তোলার জন্য সরকারের কাছে দাবি জানিয়ে আসছিল এবং গত ৫ বছর ধরে সরকারের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য তারা সমস্ত রকম প্রচেষ্টা, মিটিং, মিছিল, বন্ধ, স্থানীয় ভাবে রাস্তারোখ ইত্যাদি সমস্ত রকম পথ অবলম্বন করেও সরকারের কাছ থেকে কার্যকর কোনও সাড়া পায়নি। গত ১০ই সেপ্টেম্বর থেকে ঐ এলাকার নাগরিকদের পক্ষ থেকে নাগরিক পরিষদ-এর নেতৃত্বে সরকারি হাসপাতালের দাবিতে ৫ জন কর্মী আমরণ অনশনের পথ বেছে নেয়। মাননীয় অধ্যক্ষ, মহাশয়, সরকারি হাসপাতালের জন্য যে প্রস্তাবিত জমি সেটায় ইনজাংশন ছিল, গত ৪ মাস আগে সেই জমির উপর থেকে ইনজাংশন প্রত্যাহৃত হয়েছে। এই ব্যাপারে তারা স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছেন এবং চিঠিও দিয়েছেন। অবিলম্বে যাতে সেই অধিগ্রহণপূর্ণ জমি যেটা অধিগ্রহণ করা আছে সেটাকে সরকারি গেজেটে নথিভুক্ত করুন, এই দাবি তারা জানিয়েছেন। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীকে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি যে কথা বলব তা হচ্ছে বিদ্যুৎ সঙ্কট নিয়ে একটা অদ্ভুত পরিস্থিতি লক্ষ্য করা যাচ্ছে সারা রাজ্যে এবং কলকাতায়। সাঁওতালডিহি, কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রের এদের ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। রাজ্য সরকারের বিদ্যুৎ মন্ত্রী বিধানসভায় এসে পরিস্থিতি সম্পর্কে মাননীয় সদস্যদের জানাবার প্রয়োজন বোধ করেন না। কালকেও সি পি আই-এর ডঃ ওমর আলি বক্তৃতায় বলেছেন যে রাজ্যে বিদ্যুৎ উৎপাদনের হার কমছে, লোডশেডিংয়ের হার বাড়ছে। এর ফলে শিল্প-বাণিজ্য পিছিয়ে পড়েছে, পড়াশুনা লাটে উঠেছে তবুও বিদ্যুৎ মন্ত্রী নির্বিকার। একটা বিধানসভার অধিবেশন চলছে, একজন বিদ্যুৎ মন্ত্রী, যার ব্যর্থতার সীমাহীনতা সম্পর্কে আমরা কেউ কোনও আলোচনা করছি না, সরকার পুরো মাত্রায় নির্বিকার, ছয় থেকে আট দশ ঘণ্টা পর্যন্ত লোডশেডিং চলছে, বিদ্যুৎ সঙ্কট চলছে এবং এর পরিত্রাণ পাবার কি উপায় সেই সম্পর্কে কোনও একটা সুনির্দিষ্ট পরিকল্পনা পর্যন্ত রাজ্য সরকারের নেই। এত মিস ম্যানেজমেন্ট এবং এত পরিস্থিতি সম্পূর্ণভাবে নিয়ন্ত্রণের বাইরে চলে গেছে, এই বিষয়ে বিদ্যুৎ মন্ত্রী একে কিছু বলুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা জানি যে কেরোসিন দাহ্য পদার্থ এবং অনেক মহিলা কেরোসিন ঢেলে শাড়িতে নিজের গায়ে আগুন লাগান। কিন্তু আজকে কেরোসিন পশ্চিমবাংলায় একটি অগ্নি গর্ভ অবস্থার সৃষ্টি করেছে। আমাদের মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় কেরোসিনের অভাবের কথা উল্লেখ করেছেন। কিন্তু কলকাতা শহরে কেরোসিনের লাইন নিয়ে যে অবস্থার সৃষ্টি হয়েছে—প্রতিদিন আইন শৃঙ্খলার প্রশ্ন দেখা দিচ্ছে। এই কথা ঠিক যে

কেরোসিন দেন কেন্দ্রীয় সরকার কিন্তু কেরোসিনের বন্টনের ব্যবস্থা সম্পূর্ণভাবে রাজ্য সরকারের হাতে এবং কেরোসিনে যাকে বলে থ্রাইভিং ব্লাক মার্কেট আছে। তার কারণ কেরোসিন ব্যবহার করা হয় পেট্রোলের পাইলিং করার জন্য, বিশ্বকর্মা পুজোর আগে বিভিন্ন কারখানায় তাদের মেশিন পরিষ্কার করার জন্য। তার ফলে বস্তির মা বোনেরা যাদের এমনিতেও ইলেকট্রিক থাকলেও কেরোসিন জালাতে হয় লোড শেডিং এর জন্য এবং সাধারণ মধ্যবিত্ত ঘরের মা বোনেরা আজকে রাস্তায় লাইন দিচ্ছে, কিন্তু কোথাও কেরোসিন পাচ্ছে না।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জালিয়াতির ঘটনা বলছি সরকারের দৃষ্টি আকর্ষণের জন্য। গত ৩১শে মার্চ মেমারি থানার বিডিও অফিসের পাশে একটা কালচারাল ফাংশন হবে বলে কিছু উদ্যোক্তা তারা টিকিট বিক্রি করল, পাঁচ টাকা, দশ টাকা, ১৫ টাকা। ৫০ হাজার টাকার টিকিট বিক্রি হল। কিন্তু ৩১শে মার্চ তারিখে দেখা গেল কোনও শিল্পী আসেনি। জানি না কোনও শিল্পীকে উদ্যোক্তারা কন্ট্রাক্ট করেছিলেন কি না—অবাক কান্ড স্থানীয় প্রশাসনের কাছ থেকে তারা পারমিশন নেয়নি, সরাসরি চিফ সেক্রোটারির কাছ থেকে নাকি পারমিশন নিয়েছিলেন এবং সেখানকার মানুষেরা আজকে উত্তেজিত, তাদের ধারণা যে সেখানে কোনও শিল্পীকে বুক করা হয় নি। পুলিশ পাঁচ জন সি পি এম কর্মীর নামে এফ আই আর করেছে। কিন্তু এ পর্যন্ত তাদের গ্রেপ্তার করা হয়নি। লোকে টাকা ফেরত চায়, যাদের প্যান্ডেল খুলে নিয়ে গেছে, মাইক্রোফোন খুলে নিয়ে গেছে এবং এই জালিয়াতির সঙ্গে যুক্ত কারা আমি নাম করতে চাই না, কারণ বন্ধুরা সঙ্গে সঙ্গে জ্বলে উঠবেন। জালিয়াতির সঙ্গে যুক্ত, যারা ফাংশন করব বলে ৫/১০/১৫/২৫ টাকার পর্যন্ত টিকিট বিক্রি করে, তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক এবং পুলিশ যে পাঁচ জনের নামে এফ আই আর করেছে তাদের কেন গ্রেপ্তার করা হচ্ছে না?

**শ্রী গোবিন্দচন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দক্ষিণ ২৪ পরগনা জেলার যে অবস্থা চলছে তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। বারুইপুর থানার দমদম বৃন্দাখালি মাঝপুকুরে পুলিশের সন্ত্রাশ চলছে। গত মাসে এক সপ্তাহে ১৩ জন মানুষ খুন হয়েছে। সেই খুনকে কেন্দ্র করে পুলিশ প্রকৃত আসামিকে না ধরে নিরীহ মানুষের বাড়িতে ঝামেলা সৃষ্টি করছে। আমরা বারে বারে সেখানে পুলিশের ক্যাম্প চেয়েছি, তাও পুলিশ ক্যাম্প দেওয়া হয়নি এবং অত্যন্ত দুঃখের কথা যারা সমাজ বিরোধী, সেই রকম তিন জন সমাজ বিরোধীর বাড়িতে দক্ষিণ ২৪ পরগনার পুলিশ ক্যাম্প করেছে। আমতলাতে একটা পুলিশ ক্যাম্প হয়েছে। ইদ্রিশ আলি মোল্লা, সে কতকগুলো মার্ডার কেসের আসামি, তার বাড়িতে পুলিশ ক্যাম্প হয়েছে। গোলা বাড়িতে পুলিশ ক্যাম্প হয়েছে, খগেন রায় যে খুনের আসামি, তার বাড়িতে পুলিশ ক্যাম্প তৈরি হয়েছে। তাই আপনার মাধ্যমে যে সমস্ত খুন হয়েছে, যারা খুন করেছে তাদের শাস্তির দাবি করছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুতর চক্রান্তের প্রতি আপনার মাধ্যমে শিল্প-বাণিজ্য মন্ত্রী এবং স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলার পাইওনিয়ার ইন্ডাস্ট্রি, যারা পেনিসিলিন এবং তার কাঁচা মাল তৈরি

করে, স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যালস, যাদের কারখানাটি আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে সুরেশ সরকার রোড ৮ বিঘা জমি নিয়ে অবস্থিত। তাদের সেই কারখানাটি বিক্রম সরাভাই বেঁচে থাকতেই সরাভাইরা কিনে নিয়েছে এবং তারপর থেকেই তারা চক্রান্ত শুরু করেছে। গুজরাটের আমেদাবাদের সারাভাইদের মূল কারখানার সঙ্গে যুক্ত করে এই কারখানাটিকে এখান থেকে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। যেহেতু পেনিসিলিন ব্রান্ড-এর কাঁচা মাল এখানে তৈরি হয় এবং তার রেজিস্ট্রেশন এখানে সেহেতু তা তারা করতে পারে নি। কিন্তু এখন তারা অন্য ভাবে চক্রান্ত করছে। 'ওপেক' নামে একটা সাবসিডিয়ারি কোম্পানি করে, এখানে পেনিসিলিনের যে কাঁচা পাউডার তৈরি হয় সেটাকে ডাইভার্ট করছে। 'ওপেক'-এর নামে ট্রেডিং ডাইভার্ট করে তারপর আবার সেটা কিনে নিয়ে ৭৫% পাউডার গুজরাটে নিয়ে যাচ্ছে এবং স্ট্যান্ডার্ডের ওষুধের দাম বাড়াচ্ছে। ফলে ইস্টার্ন জোনের মার্কেট দারুণভাবে ডিপ্রাইভ হচ্ছে। আমি এবিষয়ে আরও শিল্পমন্ত্রীকে বলতে চাই যে, তারা আজকে স্ট্যান্ডার্ড কোম্পানিকে সিক করে দিয়েছে। সেখানে প্রায় দেড় হাজার কর্মচারী আছে। যে কোনও সময়ে কম্পানিটিতে লক আউট হতে পারে।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে একটা গুরুতর ঘটনা উল্লেখ করতে চাই। স্যার, গতকাল, সোমবার ইছাপুরের মেটাল অ্যান্ড স্টিল ফ্যাক্টির ইন্দ্রদেব সিং নামে একজন কর্মী সকাল সাড়ে সাতটার সময় ইছাপুর স্টেশন থেকে নেমে যখন কারখানায় যাচ্ছিলেন তখন তার শরীর পুড়ে যায়। তাকে ইছাপুর মিলিটারি হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং সেখানে তিনি মারা যান। তার ওপর যে সমস্ত খুনীরা বোমা ছুঁড়ে ছিল তারা সেই কাজ করে গাড়ি চেপে ব্যারাকপুরে চিড়িয়ামোড়ে যায়। সেই সময়ে সেখানে—ব্যারাকপুর স্টোর বাজার গেটে— আই এন টি ইউ সির একটা সভা হচ্ছিল। গাড়ি করে খুনীরা সেখানে গিয়ে নেমে দু-একটা কথা বলে আবার গাড়ি চেপে বোমা ছুঁড়তে ছুঁড়তে ব্যারাকপুরের দিকে যায়। ঐ খুনের ঘটনার পরিপ্রেক্ষিতে আজকে ব্যারাকপুর এবং ইছাপুরের মানুষ ১২ ঘণ্টা ধরে বন্ধ পালন করছে। ইন্দ্রদেব সিং-এর খুনের প্রতিবাদে তারা বন্ধ পালন করছে। যারা আজকে আমাদের ঐদিকে বসে আছেন তাদের আমি বলছি যে, ওরা নিজেদের মধ্যে মারামারি করুন, চুলোচুলি করুন, আপনার কাছে ক্ষমা চান, আর যাই করুন না কেন, চারিদিকে মানুষ খুন করে এখানে এসে বলবেন যে, আইন-শৃঙ্খলা নেই, তা আর বেশি দিন চলবে না। এই জিনিস বেশি দিন চলতে পারে না। আজকে ব্যারাকপুর এবং ইছাপুরের মানুষ হরতাল এবং বন্ধ পালন করছে। ওখানে যে ঘটনা ঘটেছে তা কি আজকে আই এন টি ইউ সি এবং কংগ্রেসের লোকেরা অস্বীকার করতে পারবেন? আমি জানি না তারা কি বলবেন। আজকে আমরা দেখছি আই এন টি ইউ সি এবং কংগ্রেস প্ল্যান করে, মিটিং করে শ্রমিক খুন করছে। এখানে ওরা এসব বিষয়ে কোনও কথা বলছেন না, খবরের কাগজগুলিও কোনও কথা বলছে না। স্যার, আজকে ওরা এই সমস্ত খুনে উৎসাহ এবং মদত দিয়ে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা নষ্ট করবার চেষ্টা করছে। অবশ্য আমরা ওদের বিরুদ্ধে হুঁশিয়ারি আছি এবং সকলকে হুঁশিয়ারি থাকতে হবে।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আসানসোল মহকুমায় একের পর এক খুন হয়ে যাচ্ছে অথচ পুলিশ তার কোনও

কিনারা করতে পারছে না, পুলিশ একদম চুপচাপ বসে রয়েছে। গত ৩ মাস ধরে আসানসোল মহকুমার বিশেষ করে আসানসোলে যে শিল্পনগর বার্নপুর সেখানে একের পর এক খুন হচ্ছে। একদিকে আসানসোল মিউনিসিপ্যালিটিতে কংগ্রেস কমিশনাররা মিউনিসিপ্যালিটির মধ্যে ঢুকতে পারছে না তেমনি অপরদিকে হীরাপুরে একের পর এক খুন হচ্ছে এবং পুলিশ তার কোনও কুল-কিনারা করতে পারছে না। ইংরাজিতে যাকে বলে মার্ডার মিসট্রি ঠিক সেইরকম ভয়ঙ্করভাবে খুন হয়ে যাচ্ছে। এই খুনগুলি শুধুমাত্র মাফিয়া গোষ্ঠীর কাজ নয়, এর মূলে রয়েছে কিছু স্বীকৃত মানুষ, ভদ্র মানুষ যারা ভদ্র পরিবেশে রয়েছে, যাদের দেখতে অসম্ভব ভাল, সেইজন্য পুলিশ কুল-কিনারা করতে পারছে না কারা এই মানুষগুলি। এতগুলি লোক খুন হল, তাদের মায়েদের চোখের জল ভেসে যাচ্ছে অথচ পুলিশ কোনও কিনারা করতে পারছে না। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব তিনি যেন সি আই ডি দিয়ে ইনভেস্টিগেশন করান। আসানসোল এবং হীরাপুরে যতগুলি খুন হয়েছে এই খুনগুলি কারা করেছে, এগুলির নেপথ্য নায়ক কারা এই হদিশ যেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পান এবং এই বিধানসভার শুক্রবারের মধ্যে তিনি যেন একটা স্টেটমেন্ট দাখিল করেন যে কারা খুন হয়েছে, কতগুলি খুন হয়েছে, তারা কারা এবং এই সমস্ত খুনের পিছনে কারা থাকতে পারে। আসানসোল, বার্নপুরে মর্ডানাইজেশন হতে চলেছে। মর্ডানাইজেশন আর হবে না—ইস্কো প্ল্যান্টের মধ্যে এবং বাইরে যদি এইরকম খুন হয়। আসানসোলে রাজনৈতিক ভারসাম্য নষ্ট হয়ে যাচ্ছে। তাই আমি আপনাকে অনুরোধ করছি, আপনি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যেন নির্দেশ দেন শুক্রবারের মধ্যে তিনি যেন এ ব্যাপারে একটা স্টেটমেন্ট দেন।

[3-50 — 4-20 P.M. (Including Adjournment)]

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের একাধিক সদস্য আজকে এখানে কেরোসিন সঙ্কট সম্বন্ধে উল্লেখ করেছেন এবং এর আগেও বিধানসভায় এ বিষয়ে উল্লেখ করেছেন। আমি একবার এ সম্বন্ধে কিছু বলেছি। এ বিষয়ে কোনও সন্দেহ নেই এই মুহূর্তে আমাদের এখানে কেরোসিন তেলের বণ্টনের ব্যাপারে সমস্যা আছে, বড় বড় লাইন পড়ছে, লোকেদের গিয়ে দাঁড়াতে হচ্ছে এবং প্রয়োজন মতো তেল পাচ্ছে না। এর কারণ কি? প্রথম কারণ আমাদের যা প্রয়োজন হিসাব করে করা হয়, মাথা-পিছু আমাদের যা দরকার, পরিবার পিছু যা দরকার সেইটা হিসাব করে, সংখ্যা অনুযায়ী হিসাব করে যা দাঁড়াচ্ছে তাতে প্রতি মাসে ৮০ হাজার মেট্রিক টন কেরোসিন তেলের দরকার। কিন্তু কেন্দ্র আমাদের দিচ্ছে ৫২ হাজার মেট্রিক টন। অনেক চেঁচামেচি করার পর এই ২ মাসের জন্য ১ হাজার ২০০ মেট্রিক টন বাড়ানো হয়েছে অর্থাৎ ৫৩ হাজার মেট্রিক টন। যেখানে আমাদের দরকার ৮০ হাজার মেট্রিক টন সেখানে আমরা যদি ৫৩ হাজার মেট্রিক টন পাই, যদি ৩০ হাজার মেট্রিক টন ঘাটতি থাকে তহালে শতকরা হিসাব প্রায় ৪০ ভাগ ঘাটতি হয়ে যায়। তাহলে কি করে সবাই পাবেন? দ্বিতীয় যেটুকু আমরা পাচ্ছি সেটাও যদি কম করে সুষ্ঠুভাবে বণ্টন করা যায় তাহলে গোলমাল কম হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অনুগ্রহ করে লক্ষ্য করবেন এই বিধানসভার অধিবেশন বেশ কিছুদিন হল, গ্রামাঞ্চলে কোনও বিক্ষোভ নেই, কোনও অভিযোগ আসেনি, কাগজেও বেরোয়নি। কারণ কি? সেখানে বণ্টন ব্যবস্থা রেশন কার্ডের মাধ্যমে করা আছে। আমরা তাই কলকাতায় কেরোসিন তেল সুষ্ঠুভাবে বিতরণের জন্য কেরোসিন কার্ড

আলাদা করে ছাপিয়ে ফেলেছি। কিন্তু ইতিমধ্যে কেরোসিন রেশন ডিলাররা মামলা ঠুকে দিলেন। মহামান্য হাইকোর্ট তাদের হয়ে অনুগ্রহ করলেন। ফলে সমস্ত কার্ড বন্ধ হয়ে গেল। তাদের বক্তব্য কি? তাদের বক্তব্য হচ্ছে, নতুন করে কার্ড হলে পর লিখতে হবে, লোক রাখতে হবে, তাদের মাহিনা দিতে হবে। আমি ডিলারদের সঙ্গে বসে বলেছিলাম, ঠিক আছে, প্রতি লিটার পিছু কমিশন বাড়িয়ে দিচ্ছি। আমরা বলছি যে, প্রতি লিটারে আমরা আপনাদের ১০,১৫,২০ পয়সা কমিশন বাড়িয়ে দিচ্ছি, আপনারা রাজি হন। যারা অনেক বেশি দামে তেল কিনছেন তাদের ১০/১৫ পয়সা বাড়িয়ে দিতেও আপত্তি, রাজি নন। এই অবস্থার জন্য সঙ্কটটা হচ্ছে। এই মরশুমে প্রতিবারই এই রকম হয়ে থাকে, এবারে একটু বেশি হয়েছে, তার কারণ পুজো আসছে। একটু আগে সৌগত বাবু বিশ্বকর্মা পুজোর কথা বলছিলেন, মেশিন পরিষ্কার হচ্ছে, আমরা দেখছি। আগামি শনিবারদিন পুজো আসছে, সমস্ত মেশিন পরিষ্কার হচ্ছে। এই সবের মধ্যে কিছু আছে, এর মধ্যে ডিপার্টমেন্টের কর্মচারী, অফিসার, পুলিশ এনফোর্সমেন্ট সব যাচ্ছে, সমস্ত এজেন্ট এবং ডিলারাদের কাছে। অনেককেই এ ব্যাপারে সাসপেন্ড এবং সো-কজ করা হয়েছে। লাইনে যে সমস্ত মাফিয়া মস্তানরা দাঁড়াচ্ছে তাদের অনেককে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী সৌগত রায় :** ওদের মধ্যে সি পি এমের কতজন আছে? কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু :** প্রশ্ন করেছেন, উত্তর শুনুন। সমস্ত তথ্য তো আমি এখনই পকেটে নিয়ে আসিনি। প্রশ্ন করবেন, কোথায় কতজনকে ধরা হয়েছে, সাসপেন্ড করা হয়েছে সব বলব। আমরা এই অবস্থায় কি করছি। কেন্দ্রের উপর চাপ দিচ্ছি। তারপর আজকে কয়লার সঙ্কট বাড়ছে, কয়লা প্রচন্ডভাবে কমিয়ে দেওয়া হয়েছে, কয়লার দামও প্রচন্ডভাবে বাড়ছে। লোডশেডিং আছে, সেজন্য যারা কয়লা ব্যবহার করতেন তারা আজকে কেরোসিন তেল খুঁজে বেড়াচ্ছেন। এই সমস্ত কারণগুলি আছে। আমরা কেন্দ্রকে অনুরোধ করছি একটু বাড়িয়ে দেবার জন্য। সঙ্গে সঙ্গে যেটা পাচ্ছি সেটা সুষ্ঠুভাবে বণ্টন করার চেষ্টা করছি। হাইকোর্টে আমরা মামলা লড়ছি, ডিলারদের মামলা তুলে নিতে বলছি। মাননীয় বিরোধী সদস্যদেরও বলছি যে ওদের উপর একটু চাপ দিন না, কেরোসিন কার্ড চালু হোক। শুধু সরকারি কর্মচারী এবং পুলিশ দিয়ে কিছু হবে না। এদের সঙ্গে নাগরিক কমিটির সবাই এগিয়ে আসুন। আমি মনে করি পুলিশ, এনফোর্সমেন্ট থাকবে, সরকার খাদ্য দপ্তরের কর্মচারী ডাইরেকটার অফ কনজিউমার গুডস এর অধীনে যারা আছেন তারা দেখবেন। তাছাড়া, সকল শ্রেণীর নাগরিক এগিয়ে আসুন না, যাতে মাফিয়ারা বার বার লাইন দিতে না পারে, ডিলাররা গোলমাল করতে না পারে। নাগরিক পুলিশ সরকারি কর্মচারিদের সহযোগিতায় এই সঙ্কটের সমাধান করতে পারব বলে আমি আশা করি।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আবার আমরা বেলা ৪-২০ মিনিটের সময় মিলিত হব।

(At this stage the House was adjourned till 4-20 P.M.)

**(After Recess)**

## LEGISLATION

[4-20 — 4-30 P.M.]

**The West Bengal Housing Board (Amendment) Bill, 1989.**

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Housing Board (Amendment) Bill, 1989 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** The Honourable Minister-in-charge of the West Bengal Housing Board (Amendment) Bill, 1989 may please move the motion for consideration.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Housing Board (Amendment) Bill, 1989, be taken into consideration. মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড অ্যাক্ট অনুযায়ী বাসগৃহ নির্মাণের জন্য ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড কোনও ব্যক্তি বা সংস্থাকে ঋণ দিতে পারে না, কেবল নিজেরা যদি নির্মাণ করেন সেটা করতে পারেন। আমরা খুব বিপদে পড়েছিলাম প্রাকৃতিক বিপর্যয়ের জন্য। বিশেষ করে ২৪ পরগনায় যখন বিপর্যয় হয়েছিল তখন আমরা ৬ কোটি টাকা 'হাডকো' থেকে ধার নিয়েছিলাম যারা সেখানে ক্ষতিগ্রস্ত হয়েছিলেন তাদের দেব বলে। কিন্তু আইন যেভাবে আছে তাতে ঠিক এটা দেওয়া যায় না। সেজন্য আমাদের একটা অর্ডিনেন্স করতে হয়েছিল এবং সেই অর্ডিনেন্সটিকে এখন আমি খসড়া আইন হিসাবে উত্থাপিত করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলের ব্যাপারটা খুব ছোট জায়গায় আছে এবং এনিয়ে খুব একটা বিস্তারিত আলোচনারও স্কোপ নেই, কারণ আমরা দেখছি ১৯৭২ সালের দি দেন গভর্নমেন্ট এটা করেছিলেন। মুখ্যমন্ত্রী বলছিলেন যে, হাউসিং বোর্ডের কোনও স্কীম করতে গেলে কিছু কিছু জায়গায় ফিনান্সিয়াল অবস্ট্রাকশনের জন্য অসুবিধা হয় এবং সেটা তিনি পরিষ্কারভাবেই বলেছেন। কিন্তু আমি ওর কাছে জানতে চাইছি একটি ব্যাপার এবং সেটা উনি পরিষ্কার করে দিলে ভাল হয়। বিলের অবজেক্টস অ্যান্ড রিজনস-এর মধ্যে বলেছেন—টু অ্যাডভান্স যেখানে সাইক্লোন হয়েছে সেখানকার ক্ষতিগ্রস্তরা যদি কোন কো-অপারেটিভ স্কীম করেন তাহলে তাদের অগ্রাধিকার দেবার মতো কোনও ব্যবস্থা আছে কিনা। কারণ আপনি টাকা দিলেন ঘর করবার জন্য, কিন্তু ওতে দুর্নীতি হবার সম্ভাবনা থাকে। গত বছর ৬ কোটি টাকা দিয়েছিলেন এবং সেটা দেবার পর কত টাকার দিয়েছিলেন এবং সেটা দেবার পর কত টাকার কাজ হয়েছে, না হয়েছে সে বিষয়ে সন্দেহ আছে। এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছেও নিশ্চয়ই কিছু কিছু অভিযোগ গিয়ে পৌঁছেছে। কাজেই এসব এক্ষেত্রে কো-অপারেটিভ স্কীম যদি কয়েকজন মিলে করেন তাহলে তাদের অগ্রাধিকার দিলে

ভাল হয়। এক্ষেত্রে ইন্ডিভিজুয়াল পারসনের জায়গায় কো-অপারেটিভ বডিকে টাকাটা দিলে ফলটা ভাল হবে। যা হোক, বিলটা নিয়ে বিরোধিতা কিছু নেই। শুধু এই কথা বলব যে টাকা আপনি দেবেন সেই টাকা সৎ ভাবে ব্যয় হচ্ছে কিনা সেটা একটু লক্ষ্য রাখুন। ঠিকভাবে ব্যয় হচ্ছে কিনা সেটা দেবার জন্য কোনও চেক অ্যান্ড ব্যালেন্স আছে কিনা, চেক অ্যান্ড ব্যালেন্স করা যায় কিনা সেটা আপনি একটু ভাবুন। এই কথা বলে বিলকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়, মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ সংশোধনী বিধেয়ক বিল ১৯৮৯ যে উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই বিল সম্পর্কে সামান্য দু-একটা কথা আপনার মাধ্যমে রাখতে চাই। সংশোধনী আনতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন তাতে আমার মনে হয়েছে অনেক দিন ধরে আমরা এর অভাব বোধ করছিলাম। 'হাডকো' অর্গানাইজেশনের কাছ থেকে টাকা নিয়ে হাউসিং-এর জন্য যে লোন দেবার কথা সেই লোনগুলি আমরা সরাসরি অনেক ক্ষেত্রে ব্যবহার করতে পারতাম না। আমি মনে করি আজকের এই সংশোধনী এই ব্যাপারে খানিকটা সাহায্য করতে পারে। সেই দিক থেকে হাউসিং বোর্ডের মাধ্যমে এই লোন খানিকটা চ্যানেলাইজ করা যেতে পারে ইন্ডিভিজুয়ালের কাছে, কোনও কোনও সংস্থার কাছে। আমরা জানি আমাদের এই পশ্চিমবাংলায় যে হারে হাউসিং-এর সমস্যা বাড়ছে তাতে এই হাউসিং-এর সমস্যা খানিকটা মেক আপ করতে পারব। এই সংশোধনীর মাধ্যমে ব্যক্তিগত উদ্যোগকে খানিকটা সাহায্য করা সম্ভব হবে। ব্যক্তিগত উদ্যোগকে সাহায্য করতে পারলে হাউসিং প্রবলেমটা খানিকটা সমাধান করা যেতে পারে। গরিব লোক এবং নিম্ন মধ্যবিত্ত লোককে বাড়ি তৈরি করার জন্য লোন দিয়ে সাহায্য করতে পারলে তাহলে নতুন হাউসিং প্রকল্প গড়ে উঠতে পারে এবং বাড়ির সমস্যার সমাধান কিছুটা হতে পারে। এই বিলের মাধ্যমে এইভাবে ভাবা হয়েছে বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই বলেছি যে আমাদের এটা প্রয়োজন ছিল। কারণ প্রাকৃতিক বিপর্যয়ের পরে আমাদের কাছে কিছু কিছু দরখাস্ত এসেছিল, বেশ কিছু দাবি এসেছিল যাতে এমন কি দিতে পারেন—৫০০/৭০০ টাকা যেটা দেওয়া হয় তাতে তো কিছু হতে পারে না—যাতে কিছু কথা যায়। তারা চান তারা কিছু লোন নেবেন তাদের বাড়ি মেরামত করার জন্য বা নতুন বাড়ি তৈরি করার জন্য। সেই জন্য আমরা 'হাডকো'-র কাছ থেকে ৬ কোটি টাকা ধার করেছিলাম। কিন্তু তারা বললেন এই টাকা ধার হিসাবে দেবার ব্যাপারে সেই সময়ে আইনে ঠেকে যাচ্ছে। ওদের কোনও কো-অপারেটিভ নেই। সেইজন্য সেই টাকাটা এখনও বিতরণ করা হয় নি। এই কারণে দেরি হয়ে গেল। তারা বলছেন আমরা জানব কি করে, চিনব কি করে। সেইজন্য জেলা পরিষদকে বললাম প্রাপক যারা আছেন তাদের লিস্ট আমাদের কাছে পাঠিয়ে দিন, ডি-এমকে বললাম আপনারা মিলিতভাবে এটা দেখুন এবং আমাদের কাছে পাঠিয়ে দিন। অনেকগুলি এসেছে প্রায় কয়েক হাজার। আমরা সেটা লক্ষ্য করেছি এবং সেটা শিফট করা হচ্ছে। এটা অর্ডিনেন্স করা হয়েছিল। এবারে সেই কাজটা শুরু হবে। বলা হয় সমবায়কে নিয়ে করুন। যদি অন্য সংস্থাকে যায়, ব্যক্তিগত ভাবে

দেওয়া যায় তাহলে কো-অপারেটিভ সেক্টর সমবায় যারা করবেন তাদের নিশ্চয়ই দেওয়া যাবে। এই ক্ষেত্রে তদারকি করার জন্য এই বিশেষ ক্ষেত্রে ব্যক্তিগত ভাবে যাদের দেওয়া হচ্ছে জেলা পরিষদ এবং আমাদের সরকারি প্রতিনিধিদের নিয়ে আমরা এমনভাবে ব্যবস্থা করছি যাতে ভালভাবে তদারকি করা যেতে পারে। এই ব্যাপারে জেলাপরিষদ বললেন যে পরবর্তীকালে যারা ধার নিলেন তারা যে শোধ করবেন এই তদারকি করা তাদের পক্ষে মুশকিল। এটা সঠিক, জেনুইন ডিফিকালটিজ আছে। সেই জন্য আমরা সংস্থান এইভাবে করছি যাতে করে আরও বেশি করে সাহায্য করতে পারব তদারকি করবার জন্য।

The motion of Shri Jyoti Basu that the West Bengal Housing Board (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Housing Board (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1989

**Shri Jyoti Basu :** Sir I beg to introduce the West Bengal National Volunteer Force (Amendment) Bill, and to make a statement as required under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

[4-30 — 4-40 P.M.]

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1989 be taken into consideration. আমাদের ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলানটিয়ার ফোর্স (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট ১৯৮৯, এই আইনের ধারণা অনুসারে পশ্চিমবঙ্গে স্বেচ্ছাসেবক বাহিনীতে স্বেচ্ছাসেবকদের নিয়োগ করা হয়ে থাকে। বর্তমানে আইন-শৃঙ্খলা রক্ষায় পুলিশ বাহিনীকে এখন এরা সাহায্য করে থাকে এবং এই কাজে পাহারা দেবার জন্যই প্রধানত এই বাহিনীকে ব্যবহার করা হয়। বিগত ১৯৭৮ সাল থেকে আমরা নতুন করে ন্যাশনাল ভলানটিয়ার ফোর্সে নিয়োগ বন্ধ করে দিয়েছিলাম এবং নতুন করে প্রশিক্ষণও কিছু হয়নি। কিন্তু ১৯৭৯ সালের জুন মাসে এদের সংখ্যা ৭০ শতাংশের মতো কমে যায়। তখন আমাদের এটা প্রয়োজন হয়েছিল যে, বাকি যারা থেকে

গেল তাদের সংখ্যা হয়ত ১৩/১৪ হাজারের মতো হবে, এখন এই সংখ্যাই আছে—তাদের বিভিন্ন জরুরি কাজে আমাদের যখন প্রয়োজন হয়, তখন তাদের ব্যবহার করতে হয়। কিন্তু তাদের বয়সের সীমা না বাড়ালে আর চলছে না, বিশেষ করে এখন যারা আছে তাদের ক্ষেত্রে এটা না করলে আমরা পারতাম না। এইজন্য স্বেচ্ছাসেবকদের নিযুক্তির বয়স ৪০ থেকে বাড়িয়ে ৫০ বছর এবং অবসর গ্রহণের বয়স-সীমা ৪৫ থেকে ৫৫তে নিয়েছি। এটা অমরা ১৯৮৮ সালের ২৪শে জুন থেকে করেছি। এইজন্য আমরা ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলানটিয়ার (অ্যামেন্ডমেন্ট) অর্ডিন্যান্স, ১৯৮৯ নামক অর্ডিন্যান্স জারি করেছিলাম।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ভলানটিয়ার ফোর্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯, যেটা সভায় নিয়ে এসেছেন, এই বিলটিকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। যাদের সম্বন্ধে বিলটি আনা হয়েছে তারা প্রকৃতপক্ষে পুলিশের সঙ্গে সমাজের স্বেচ্ছাসেবকমূলক কাজে ওতোপ্রোতভাবে জড়িত থাকে। এদের দিকটা এতদিন পর্যন্ত খুব অবহেলার সঙ্গে দেখা হচ্ছিল। আমি এই সরকারকে এরজন্য দায়ী করছি না, আমাদের আমলেও খুব একটা সুযোগ সুবিধা দেওয়া হয়েছে বলে মনে করিনা। বয়স-সীমা যেভাবে বাড়ানো হচ্ছে, যেমন ধরুন ১৯৮৩ সালে ৫ বছর বৃদ্ধি করে চাকুরির মেয়াদ ৫৫ করা হল, অর্থাৎ ৪৫ বছর থেকে এটা রাখা হল। আবার আজকে বলা হচ্ছে ৫৫ করা হচ্ছে। আমি এই প্রসঙ্গে বলছি, বিলটিতে স্বীকার করা হয়েছে। The service of these volunteers are being utilised mostly for law and order duties in aid of Police for guarding duties. অর্থাৎ পুলিশের মতো সব কিছু ঝুঁকি নিয়ে এদেরকে কাজ করতে হয়। আমার কাছে যতটুকু পরিসংখ্যান আছে তাতে এই অবস্থাতে প্রায় ১৭ হাজার ছিল। এদের স্ট্যান্ডার্ড কোয়ালিফিকেশন এখন কমে গিয়ে ১২ হাজারে দাঁড়িয়েছে। এরজন্য স্টাফেদের মতো এরা ৩ মাস কাজ করবে কিন্তু মাঝে একদিন বসিয়ে দেওয়া হবে। তা না হলে এরা পার্মানেন্ট স্টাফেদের দাবি করবে। সুতরাং এই অবস্থাটাকে আপনি বিচার করেছেন, তাদের সম্বন্ধে যে চিন্তা-ভাবনা করেছেন তারজন্য নিশ্চয়ই প্রশংসার যোগ্য। স্বেচ্ছাসেবক বন্ধুদের রিটায়ারমেন্টের বয়স ৫৫ বছর করতে যাচ্ছেন, এটা যদি ৫৮ বছর অবধি করেন সরকারি চাকুরিজীবিদের মতো তাহলে আপত্তি কিসের? আমি অনুরোধ করব সেটা নিয়ে চিন্তা-ভাবনা করতে। তাহলে অন্তত ওরা রিটায়ারমেন্ট করার সময়ে পেনশন গ্র্যাচুইটি, প্রভিডেন্ড ফান্ড ইত্যাদি এইসব সুযোগ-সুবিধাগুলি পাবেন। এই স্বেচ্ছাসেবকরা কি অবস্থায় আছে সেটাও ভেবে দেখার দরকার হয়ে পড়েছে। এরা পার ডে ২৫.৭০ পয়সা করে পায়। এদের কোনও ব্যারাক নেই, পুলিশের যেমন একটা ব্যারাক আছে। পুলিশ লাইন বা কোয়ার্টার আছে কিন্তু এদের সেই ধরনের কোনও কিছু নেই। এদের পলিথিনের ছাউনি দিয়ে ঘর তৈরি করা হয়। আমি অন্য জায়গার কথা জানি না, তবে হাওড়ার কথা বলছি, সেখানে পলিথিনের ১৬টি ছাউনি করে দেওয়া আছে, তাতে এরা থাকে। এইসব ছাউনি করতে প্রতি বছর দেড় থেকে ২ লক্ষ টাকা খরচা পুড়ে। সুতরাং এই অবস্থাতে যদি ব্যারাকের কথা ভাবা হয় পুলিশদের মতো তাহলে ভালো হয়। তাদেরও যদি কোয়ার্টার করে দেওয়া হয় তাহলে ওরা উৎসাহ বোধ করবে। তাহলে তাদের অন্তত পলিথিন টেন্টে থাকতে হবে না। আরেকটি এনভিএফ আছে তারা কিন্তু পার্মানেন্ট। তারা কল্যাণীতে এবং দুর্গাপুরে আছে, তাদের বিশ্বকর্মা ব্যাটেলিয়ান বলা হয়। সুতরাং সেইরকম পার্মানেন্ট ব্যবস্থা জেলায় জেলায় যদি করা যায় এই বিষয়ে যদি

চিন্তা-ভাবনা করতেন তাহলে ভালো হত। অবশ্য এদের মধ্যে থেকেই ১৫ পারসেন্ট কোটাকে করে দেওয়া হয়েছে যে, তারা পুলিশের চাকুরিতে বা হোমগার্ডের চাকুরিতে আসতে পারবে। আমি অনুরোধ করব মুখ্যমন্ত্রীকে যে, এই কোটাটা আরও বাড়ানো যায় কিনা, তাহলে অন্তত ভাল হবে। আরেকটা জিনিস ভাবতে বলব, হোমগার্ডদের ক্ষেত্রে একটা ডাইরেক্টরেট আছে, ডি আই জি র‍্যাঙ্ক অফিসার আছেন, এস পি র‍্যাঙ্ক অফিসার আছেন। এই ডি আই জি, এস পি র‍্যাঙ্কের অফিসাররাই তাদের সুবিধার কথা ভাবেন। কিন্তু এনভিএফ দের ক্ষেত্রে কোনও ডাইরেকটরেট নেই। এস পি র‍্যাঙ্কের একজন অফিসার আছেন, তিনিই কমান্ডমেন্ট করেন। হোম ডিপার্টমেন্টের অধীনে যেমন ডাইরেকটরেট সিস্টেম চালু আছে এদের ক্ষেত্রে সেরকম কিছু নেই। এক্ষেত্রে ডি আই জি র‍্যাঙ্ক বা এস পি র‍্যাঙ্কের যদি অফিসার রাখার চিন্তা-ভাবনা করেন তাহলে ভালো হয়। আরেকটা জিনিস এন ভি এফ কে ডাইরেক্ট এস পি ডাকতে পারে না। এটা সম্পূর্ণ এ ডি এম (জেনারেলের) আন্ডারে। আমি অন্য জায়গার কথা জানি না, তবে হাওড়ার ক্ষেত্রে বলছি যে এস পি রিকুইজিশন করবে এ ডি এমের (জেনারেল) কাছে তবেই এই ফোর্স পাওয়া যাবে। সরাসরি এস পি এদের কাজে লাগাতে পারবে না। তবেই এরা পুলিশকে অ্যারেস্ট করবে। এই বিলটিকে পুনরায় সমর্থন করছি এই কারণে যে, এতদিন যারা অবহেলিত ছিল তাদের জন্য অন্তত চিন্তা ভাবনা করেছেন। যারা পুলিশের সঙ্গে সমানভাবে কাজ করেছে, পুলিশের মাথায় লাঠি পড়লে তাদের মাথায় লাঠি পড়েছে পুলিশ গুলি খেলে, তারাও খেয়েছে। সুতরাং একই যখন কাজ তখন তারাও যাতে রিটায়ার হয়ে যাবার পরে সমান বেনিফিট পায় সেইদিকটা দেখবেন। এই বলে বিলকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, যে অ্যামেন্ডমেন্ট ৪৯ সালের অ্যাক্টের উপর মাননীয় মুখ্যমন্ত্রী উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমি তাকে অভিনন্দন জানাব ৪৯ সালে যে অ্যাক্ট তৈরি হয়েছিল তখন এই ভলেন্টিয়ার-র মানে ছিল ৫ বছরের জন্য ভলেন্টিয়ার এবং কাজটা ছিল কর্পোরেশনের স্ট্রাইক হলে পরে রাস্তায় ঝাঁট দেওয়া ডকে স্ট্রাইক হলে সেখানে গিয়ে মাল বহন করা সেটাই ছিল কাজ। ৪৯ল সালের অ্যাক্ট এই ভাবে করা হয়েছিল। যদিও ডাবলিউ বি এন ভি এফ-র যারা রিক্রুট হয়েছিল তখন তাদের ট্রেনিং-র ব্যবস্থা ছিল, রাইফেল ট্রেনিং-র ব্যবস্থা ছিল। কিন্তু ৫ বছর পরে ওদের কি হবে এই বিষয়ে তখন এটা ভাবা হয়নি। তবে আজকে সুখের কথা আমাদের কংগ্রেস বন্ধু এবং মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষ মহাশয় তিনি এটাকে সমর্থন করেছেন এবং স্বীকার করেছেন যে আগেও এটা ভাবা হয়নি-এটা ভাল। কিন্তু আমি যে কথাটি বলতে চাই যেটা ডাবলিউ বি এন ভি এফ-র অশোকবাবু সমর্থন করতে গিয়ে যেটার উপর জোর দিলেন যে পার্মানেন্ট করার ব্যাপারে এবং রিটায়ারমেন্ট বেনিফিট দেওয়ার ব্যাপারে কিন্তু আমি আবার সেটা সমর্থন করতে পারছি না। আমি মুখ্যমন্ত্রীকে বলব উনি যা করছেন ডাবলিউ বি এন ভি এফ-র যারা মেম্বার তাদের স্থায়ীভাবে নেওয়ার ব্যাপারে ডিপার্টমেন্ট থেকে যে নির্দিষ্ট অর্ডার করেছেন বিশেষ করে পুলিশ বিভাগে শতকরা ১৫ ভাগকে চাকরি দিতে হবে, যতক্ষণ পর্যন্ত এই চাকরি না পাচ্ছে ততক্ষণ পর্যন্ত তারা রিটায়ারমেন্ট বেনিফিট পাবে না ;

*পার্মানেন্টও হবে না।* আমার কথা হচ্ছে ডাবলিউ বি এন ভি এফ-র যাদের দরকার শৃঙ্খলা রক্ষা করার জন্য, আইন রক্ষা করার জন্য, পুলিশকে সাহায্য করা, ফরেস্ট-এর কাজে সাহায্য করা, গার্ড দেবার কাজে সাহায্য করার জন্য যাদের দরকার তাদেরকে নিয়ে সেই পোস্টে ওদেরকে ফিল আপ করা হয়। আজকে এফেকটিভ ডাবলিউ বি এন ভি এফ-র মেম্বার আছেন ১২ হাজার, কিন্তু এর মধ্যে পোস্ট যা আছে সেটা হচ্ছে ৯ হাজার। অর্থাৎ ৯ হাজার যদি কল আপ ডিউটি হয় তাহলে তার ফলে কেউ একটানা কাজ করতে পারে না। বাকি তিন হাজারকে ঘুরিয়ে ঘুরিয়ে ডিউটি করতে হয় এই অসুবিধাটা আছে। কিন্তু তার মধ্যে যেটা হচ্ছে ভাল দিক সেটা হচ্ছে মুখ্যমন্ত্রীর সঙ্গে ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলেন্টিয়ার ফোর্স—মেম্বার অ্যাশোসিয়েশনের পক্ষে আমি নিজে প্রভাত মুখার্জি, কার্যকর সভাপতি সাধারণ সম্পাদক জীতেন ঘোষ প্রমুখ মুখ্যমন্ত্রীকে বলেছেন আপনি যে নির্দেশ দিয়েছেন পুলিশে শতকরা ১৫ ভাগ লোককে কাজে নেওয়া হোক— সেক্ষেত্রে কিছুটা অসুবিধা হচ্ছে। এই ১৫ ভাগ লোকের নাম যদি পাঠানো হয় ধরুন ৫০ জন আছে, নাম পাঠাচ্ছেন ১০০ এদেরকে কমপার্ট করতে ২০/২২ বৎসরের ছেলেদের সঙ্গে দৌড়াতে। এখন ৩০ বৎসরের একজন ২২ বৎসরের একজন ছেলের সঙ্গে পারছে না, তার ফলে মুখ্যমন্ত্রীর যে নির্দেশ সেটা অকেজো হয়ে যাচ্ছে তারা ইন্টারভিউতে ফেল করছে। উনি এটা বলেছেন আমার কাছে, আমি যতদূর জানি হোম সেক্রেটারির নজরে এটা আসায় তিনি একটা সার্কুলার পাঠিয়েছেন। আসল কথা হচ্ছে এই ডাবলিউ বি এন ভি এফ-র যে সমস্ত ছেলেরা ট্রেনিং নিয়েছে তারা যাতে কাজ পেতে পারে এটার ব্যবস্থা করা। আমি এটাকে সমর্থন করি এইজন্য যে তাদের এক্সটেনশন হয়ত দিতে হবে না—কারণ যাদের চাকুরি পাওয়ার কথা তারা পাবেন রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াবেন ; সেইজন্য আমরা যখন মুখ্যমন্ত্রীকে বলেছিলাম যে বয়সটা ৬০ করলে ভাল হয় উনি তখন বলেছিলেন যে এখন ৫৫ হোক—বা আর ৬০-র কথা বলতে হবে না, এর মধ্যেই ডাবলিউ বি এন ভি এফ-র এরা হয়ত কোথাও কাজে চলে যাবে। আর একটি কথা হচ্ছে ডাবলিউ বি এন ভি এফ-র পুলিশের সঙ্গে সাথে কাজ করছেন, কিন্তু যেহেতু তারা ডিপার্টমেন্টের নয়, সেক্ষেত্রে দেখা যাচ্ছে যে কোনও একজন পুলিশ মারা গেলে যে টাকা পায়, এইক্ষেত্রে ডাবলিউ বি এন ভি এফ-র সেই টাকা পাওয়ার কথা। কোনও একজন কর্মরত অবস্থায় মারা গেলে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন সেই কারণে তার পরিবার পরিজনকে দেখবার ব্যবস্থা করা হয় এবং তাদের কেউ কাজ পায়। কিন্তু এখানে কোনও একটি জায়গায় তারা যে আসবে সেটার সুযোগ ডাবলিউ বি এন ভি এফ-র কর্মীরা পাচ্ছে না। এদের ডিউটি এক রকম হলেও এদের থাকার ব্যাপারে আমাদের বিভিন্ন এস পি-রা যা ব্যবস্থা করেন সেখানে থাকার ব্যবস্থা পুলিশের মতো এক রকম নয়। সেজন্য বলছি পুলিশ ডিপার্টমেন্টের সঙ্গে যুক্ত হয়ে কাজ করবে তখন একজন পুলিশের জন্য যে যে সুযোগ-সুবিধা আছে তা যাতে তারা ঠিকভাবে পায় সেটা দেখবেন। এই যে আইন সংশোধন করছেন এটা পুরানোর থেকে অনেক ভাল, এতে অনেকখানি মীমাংসা হল। সেজন্য মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই আমার পক্ষ থেকে সমস্ত সদস্যদের এন ভি এফের পক্ষ থেকে এবং কংগ্রেস পক্ষ থেকে যে সমর্থন করলেন তারজন্য তাদেরও ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে বিল এনেছেন

আমি তার সর্বান্তকরণে সমর্থন করি। অত্যন্ত ব্যস্ততার মধ্যে তিনি যে এদের কথা ভেবেছেন তারজন্য তাকে আন্তরিক অভিনন্দন জানাই। ইতিপূর্বে ন্যাশনাল ভলেন্টিয়ারদের পক্ষ থেকে বার বার ডেপুটেশন দিলেও শোনা হয়নি, কিন্তু তিনি যে শুনেছেন এবং তাদের জন্য কিছু কিছু করেছেন সেজন্য তাকে ধন্যবাদ জানাই। এটা ওরা বলেছিলেন ৬০ বছর পর্যন্ত যাতে ওরা কাজ করতে পারেন। উনি ৫৫ বছর করেছেন। যদি ফিজিক্যালি ফিট এবং মেন্টালি অ্যালার্ট থাকে তাহলে তাদের ৬০ বছর পর্যন্ত সুযোগ দেওয়া যেতে পারে। আর একটা দাবি ওরা করেছিলেন নতুনভাবে ফ্রেশ এনরোলমেন্টের সময় শপথ করানো হয় যে এন ভি এফদের পুলিশের সঙ্গে সমান কাজ করতে হবে। আমাদের ওখানে গোলমাল হয়েছে, ২ জন এন ভি এফ ইনজিওরড হয়েছে পুলিশের সঙ্গে কাজ করতে গিয়ে ; কিন্তু তাদের ভবিষ্যত বলে কিছু নেই। আমাকে তারা বললেন আমরা পুলিশের সঙ্গে কাজ করি কিন্তু আমাদের ভবিষ্যত নেই, অবসরকালীন ভাতা নেই। এই সম্পর্কে মুখ্যমন্ত্রী মহাশয় একটু চিন্তা করবেন। আর একটা কথা বলি তাদের পরিবারের চিকিৎসার ব্যবস্থা নেই, পুলিশের মতো তারা ফ্রি রেশন পায় না, পুলিশের মতো তাদের খাটিয়া দেবার প্রভিসন নেই। তাদের খাবার জন্য মেসের ব্যবস্থা নেই। আজকে পুলিশ ফোর্সে এদের নেওয়া সম্ভব না হলেও এরা অত্যন্ত সাহসিকতার সঙ্গে কাজ করছে, অথচ এরা কন্টিনিউয়াস চাকরি পায় না। আমাদের দেশে অনেক সিডিরিটি ডিপার্টমেন্ট তৈরি হচ্ছে বেসরকারি ভাবে সেখানে আমরা যদি আইন করে দিই যে এই এন ভি এফ-দের লাগাতে হবে তাহলে ভাল হয় এই কথা বলে এই বিলকে সমর্থন করে, মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলেন্টিয়ার ফোর্স (অ্যামেন্টমেন্ড) বিল যেটা এনেছেন তাকে আমি সমর্থন করে দু-একটা কথা বলছি। তিনি যে বয়স সীমা বাড়িয়েছেন সেটা সময়োচিত হয়েছে। এটা অনেক দিন ডিমান্ড ছিল, এটা সঠিকভাবে সিদ্ধান্ত গ্রহণ করেছেন। তবে এটা যদি ৬০ করা যায় তাহলে ভালো হয়, তা না হলে কার্যকালের মধ্যে একটা ছেদ পড়ে যায়, একটানা চাকরি কাউন্ট হয় না। এটা যাতে অনুগ্রহ করে চিন্তা ভাবনা করে দেখেন তারজন্য বলছি। আর একটি কথা সকলেই বলেছেন, তাসত্ত্বেও আমি এটাকে একটু ভেবে দেখতে বলছি। একটু ভেবে দেখার দরকার আছে। অনেক লেখা পড়া জানা এফিশিয়েন্ট ছেলে, বিশেষ করে আমার জেলার অনেক এম এ পাশ ছেলেও এই এন ভি এফ-র চাকরি নিয়ে যাচ্ছে। এরা সবাই ইয়ং ছেলে। এদের চাকরির ভবিষ্যত বলে কিছু থাকছে না। আমি আমাদের মেদিনীপুরের অনেক থাকার কথা বলতে পারি, কিন্তু সময় অভাবে সেই সব বলা যাবে না। এইসব থানার পুলিশ অনেক অফিসারের কাজ করেন এবং বেশির ভাগই জি ডি থেকে কেস হিস্ট্রি এন্ট্রি করেন। আমরা দেখেছি অফিসাররা পরিষ্কার ভাবে বসে থাকেন। তাদেরও সমান বেতন কি ভাবে দেওয়া যায় সেটা একটু চিন্তা ভাবনা করা দরকার। চিন্তা করুন তো আর সব হয়ে যাবে না, অসুবিধা, সুবিধা অনেক কিছুই আছে। এদের ফেসিলিটি কিভাবে আরও বাড়ানো যায় সেটা দেখতে হবে। খানিকটা হয়েছে, অনেক বাধা বিপত্তি অতিক্রম করা গেছে, তাতে অনেক সংশোধন হয়েছে। যতদিন পর্যন্ত পার্মানেন্ট না হচ্ছে, তার মধ্যেও কিছুটা রিটায়ারমেন্ট

বেনিফিট দেওয়া যায় কিনা সেটা ভাবতে হবে। স্থায়ী ভ্যাকেন্সি হলে চাকরি পাবে। পার্মানেন্ট নেচার অব জবের সঙ্গে সঙ্গতি রেখে ভবিষ্যতে পার্মানেন্ট করতে হবে, যেমন ইন্ডাস্ট্রিয়াল, শিল্প আইনে এইসবগুলি আছে। ওরা স্থায়ী জবে কাজ করছে অথচ অস্থায়ী হয়ে রয়েছে—এই বিষয়টি চিন্তাভাবনা করার সময় এসেছে অনেক ভালো ছেলে পুলিশ-এর রিপ্লেসমেন্ট করছে। পুলিশের চেয়ে বেশি যোগ্যতা নিয়ে কাজ করছে এবং অনেক সমস্যার মোকাবিলা করছে। আমরা দেখতে পাচ্ছি বন্যা থেকে শুরু করে অনেক বড় বড় সমস্যার মোকাবিলা করতে এই এন ভি এফ-রা যোগ্যতার সঙ্গে কাজ করে চলেছে। ক্যালকাটা ট্রাফিকের কাজ করতে আমরা দেখছি। জেলান্তরে বিভিন্ন জায়গায় এদের কাজ করতে আমরা দেখছি। পরিশেষে এই কথা বলতে চাই যে, বিলটি খুব সময়োচিত হয়েছে এবং বয়স সীমা বাড়িয়ে ৬০ বছর করা যায় কিনা এবং যাতে স্থায়ীভাবে নিয়োগ করা যায় সেই চিন্তা করার অনুরোধ জানিয়ে বিলটিকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আনন্দিত যে, সবাই আমার এই আইনটিকে সমর্থন করেছেন। আমি সংক্ষেপে শুধু এইটুকু বলতে চাই—প্রথম কথা আমাদের মনে রাখতে হবে যে, এটা স্বেচ্ছামূলক সংগঠন। কাজেই এটা একটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। এই স্বেচ্ছামূলক সংগঠন যখন তৈরি করা হয় তখন এই কারণে তৈরি করা হয়েছিল যে, পুলিশ রিক্রুটমেন্ট না করে যাতে এই রকম ভলান্টিয়ার ফোর্স আমরা পাই, স্বেচ্ছাসেবক পাই। তারা জেনেই আসবেন যে, কখনও কখনও কাজ পাবেন, কখনও কাজ পাবেন না, বসে থাকতে হবে। আর পুলিশ যেসব সুবিধা পায়, যদিও এদের পুলিশের মতো কাজ করতে হয়, সেই সব সুযোগ সুবিধা এরা পাবেন না। এই সব জেনেই এই ভলান্টিয়ার ফোর্স এসেছিল এবং সেইভাবেই কাজ হচ্ছিল। অবশ্য এরা দৈনিক ২৫.৭১ পয়সা করে পান। সেদিক থেকে এদের উন্নতি অনেক হয়েছে। কিন্তু কেউ যদি বলেন এদের সরকারি কর্মচারিদের মতো করে দিন— কেউ আবার একটু বেশি করে বলেছেন ৫৫ বছর করলেন কেন— আমরা ৫৫ করেছি, আগে এটা ছিল না। আগে ৫০ ছিল, বাড়িয়ে ৫৫ করেছি। কেউ বলছেন ৫৮, আবার কেউ বলছেন ৬০ বছর করুন। কেন বলছেন, আমি জানি না। কারণ ৫৮ তো সরকারি কর্মচারিদের ক্ষেত্রে প্রযোজ্য। আবার কেউ বললেন ৬০ করুন। পুলিশের কি ৬০ বছর চাকরি নাকি? তারা তো তা করে না, তা হয় না। এইসব অবাস্তব কথা বলে কোনও লাভ নেই। তবে হ্যাঁ আমাদের পক্ষের একজন মাননীয় সদস্য এই কথা বলেছেন। কি করে বললেন? উনি ৬০ বছর করতে বললেই কি করতে হবে? যেহেতু কংগ্রেস ৫৮ বছর বলেছে, অতএব একটু বাড়িয়ে ৬০ বছর বলতে হবে, এই রকম কোনও কথা নেই। আমাদের প্রয়োজনে এটা আমরা করেছি। আমরা আসতে আসতে এটা দেখছি। এটা ক্ষয়িষ্ণু ব্যাপার থাকবে না, শেষ অবধি পুলিশ রিক্রুটমেন্টে দরকার হবে। এখন কিছু থাক, আবার দরকারে আমরা পরে দেখব প্রয়োজন হিসাবে। সেই জন্য ব্যারিয়ার করে তাদের পূর্ণ সুযোগ, দায়িত্ব দেওয়া যায় না। কিছু কিছু নিশ্চয় করা যায় এবং আমরা করছিও। এদের ন্যায্য দাবি আর্মস ট্রেনিং আমরা দিয়েছি এবং সেই হিসাবে পুলিশের সমকক্ষ এই সবের মধ্য দিয়ে আমরা করেছি। আমরা অস্থায়ী, আমাদের স্থায়ীভাবে রিক্রুট করুন। পুলিশ রিক্রুট করার সময় আমাদের শতকরা কটা দেবেন সেটা ঠিক করুন। ওদের প্রতিনিধি আমার সঙ্গে কথা

বলেছেন, সেটা আমরা করেছি। তবে অনেকেই বলেছেন, আমাদের মাননীয় সদস্য যারা ওদের সংগঠনের সঙ্গে যুক্ত আছেন তারাও বলেছেন, এটা ঠিক তদারক হচ্ছে না, আমিও এটা স্বীকার করব। হোম ডিপার্টমেন্ট সত্যিই নিচ্ছে কি, জেলায় জেলায় যখন পুলিশ রিক্রুটমেন্ট করে?

এখন কিছু জায়গায় হয়ত রিক্রুটমেন্ট হচ্ছে, ওদের লিস্ট আছে, জেলায় জেলায় আছে, আমাদেরও আছে সেটা আমার মনে হয় ভালোভাবে দেখা দরকার যে কজন থাকছে, কজন কাজ করেছে, কতদিন কাজ করেছে ইত্যাদি। আমরা যখন রিক্রুট করছি, আরও নিয়োগ করছি তখন দেখা দরকার যে এই শতকরা ১৫ ভাগ যেহেতু ওরা ট্রেন্ড বাকিটা আমরা নেব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে, এটা আমরা নিতে পারি কিনা তা ভালোভাবে তদারকি করার দরকার আছে বলে মনে হয়। তারপর আর একটা কথা উঠেছে, যখন আমাদের সার্কুলার গেল তখন, আনকোরা নতুন যারা, যাদের বয়স কম তাদের যেভাবে পি টি ইত্যাদি করানো হয়েছে এদের আবার নতুন করে তাদের সঙ্গে ভিড়িয়ে দেওয়া হচ্ছে। কি করে সেটা হবে? তারা একবার করেছেন, তাদের বয়স হয়েছে, সেইজন্য বলেছি, এটা রিলাক্স করতে হবে। কোনও উপায় নেই। এটা রাখা খুব অন্যায়, অযৌক্তিক। আমার মনে হয় কিছুটা হয়েছে, যদি না হয়ে থাকে আমি আবার খবরা-খবর নেব, এটা আমাদের এনফোর্স করতে হবে সার্কুলার যেটা আমাদের আছে। পরিশেষে আর একটি কথা বলি, এদের স্থায়ী করার কোনও প্রশ্নই তো এখন নেই। ঐ পুলিশে রিক্রুটমেন্ট ছাড়া অন্যভাবে ঐ ১২/১৩ হাজার লোককে রেখে স্থায়ী কলরাম এটা সম্ভব নয়। এটা স্বেচ্ছামূলক প্রতিষ্ঠানের ব্যাপারে। আর যেটা বিশ্বকর্মা ব্যাটেলিয়ান সেটা হচ্ছে একটা পার্মানেন্ট বডি। বিশ্বকর্মা ব্যাটেলিয়ান যেটা আমাদের ছিল আমরা বোধহয় আরও একটা করেছি সেটা হচ্ছে পার্মানেন্ট বডি, সেটা অস্থায়ী নয়, কাজেই তারা অন্য সুযোগ-সুবিধা পাবেন। তারপর আর একজন সদস্য আর একটি কথা বলেছেন, সেটা আমারও নজরে এসেছে, ওদের যে ঘুরিয়ে ঘুরিয়ে কাজ দেওয়া হয়, কতকগুলি জায়গায় হয়ত নিয়ে গিয়েছে একটা সম্পত্তি রক্ষা করার জন্য সরকারি বা অন্য কিছু ২০ জনকে নিয়ে গিয়েছে—তারা সেখানে ২ বছর/৩ বছর ধরে আছেন। তারা এসে বলেছেন আমাকে যে, সরকারি নিয়ম অনুযায়ী ব্রেক সার্ভিস হয়ে যায়, কিছুদিন কাজ করিয়ে বসিয়ে দেয়, আবার কাজ দেয় কিন্তু আমরা অনবরত কাজ করছি, ২/৩ বছর ধরে কাজ করছি, তাহলে আমাদের একটা দাবি হয়ে যাচ্ছে। কথাটা আমি একেবারে উড়িয়ে দিতে পারি না। কারণ তারা যদি বদলে বদলে করতেন, যেটা নিয়ম তাহলে সেটা আলাদা ব্যাপার হত কিন্তু এই বেচারারা থেকে গিয়েছেন, তিন বছর ধরে সেখানে কাজ করছেন কাজেই নিশ্চয় এটা বিচার বিবেচনার ব্যাপারে আছে। সেটা আমি দেখছি কটা অ্যাপ্লিকেশন আমার কাছে কোনও কোনও জায়গায় আছে। এর চেয়ে বেশি আর কিছু আমার বলার নেই। আশা করি আপনারা সবাই এই বিল সমর্থন করবেন। আমি বলব, এরা ভালোই কাজ করেন। যখন এদের কাজ দেওয়া হয় তখন ভালোই কাজ করেন। আর এখন তো স্ট্রাইক ভাঙ্গার জন্য এদের ব্যবহার করা হয় না। বিশ্বকর্মা ব্যাটেলিয়ানে কখনও কখনও এরকম হয়েছে পোর্ট ইত্যাদি কোনও কোনও জায়গায়। এখন তাদের অন্য কাজে ব্যবহার করা হয়। এই হচ্ছে আমার বক্তব্য।

The motion of Shri Jyoti Basu that the West Bengal National

Volunteer Force (Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1989 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Second Amendment) Bill, 1989**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg leave to introduce the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Second Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Tax on Profession, Trades, Calling, and Employment (Second Amendment) Bill, 1989 be taken into consideration. As the Bill to replace. the State tax on Profession, Trades, Callings and Employment Ordinance, 1989 before I move the motion may I read a statement under the rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business on the Ordinance. Sir, prior to 14.8.89 it was required to amend the professional tax under the provisions of the West Bengal state Tax on Professions, Trades, Callings and Employments Act, 1979 and to the period of standing in the respective professions. As the Assembly was not in Session, it was necessary to provide for the matters and to promulgate the Ordinance for payment of profession tax accordingly with effect from 1.4.89.

Accordingly, to give effect to the said changes and certain consequential changes, promulgation of the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Second Amendment) Ordinance, 1989, was necessary as the Assembly was not in Session at that time.

Sir, I have just read out the statement explaining the necessity for promulgation of the West Bengal State Tax on Profession, Trades, Calling

and Employments (Amendment) Ordinance, 1989.

The present Bill seeks to validate and continue the provisions of the said Ordinance. The House Members will get a general idea of the provisions of the Bill in the Statement of Objects and Reasons attached to the Bill. I have also elaborated the same in the Statement I have just read out to explain the reason for promulgation of the Ordinance which is sought to be continued in the present Bill, I, therefore, refrain from repitition of the same. I hope, the Hon'ble Members will appreciate the circumstances under which the changes proposed in the Bill are necessary.

With these words, Sir, I commend my motion for acceptance of the House.

**Mr. Speaker:** Now Mr. Supriya Basu, please move your amendment.

[5-00 — 5-10 P.M.]

**শ্রী সুপ্রীয় বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী ডিবেটের জন্য একটা খুব ডেলিকেট ব্যাপার এই সভায় উত্থাপন করেছেন। ডিবেটেবল এবং ডেলিকেট এই কারণে বলছি, আমরা জানি যে কোনও মন্ত্রী সভায় অর্থ দপ্তর হচ্ছে অত্যন্ত প্রয়োজনীয় দপ্তর এবং বিচক্ষণ ও দক্ষ ব্যক্তিরা এই দপ্তরে থাকেন এবং কর্মচারিরাও সেইভাবে থাকেন। কিন্তু এত ডেলিকেট যে আমরা দেখছি গত কয়েক মাসের মধ্যে একই ম্যাটারে দুটো অ্যামেন্ডমেন্ট ও একটা অর্ডিনেন্স হয়ে গেল। কাজেই আমার মনে হয় মাননীয় অর্থমন্ত্রী বা তার দপ্তর ব্যাপারটা ঠিকমতো অনুধাবন করতে পারেন নি অথবা ডিবেটের জন্য তার কাছ থেকে যেটা এসেছে তিনি সেটা এফিশিয়েন্টলি করতে পারেন নি। তাই আজকে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, আমি মনে করি যে এই অ্যামেন্ডমেন্ট কনসার্নস ৩০ হাজার ল ইয়ার এবং হাজার হাজার ডাক্তার যারা প্রফেশনে আছেন, তাদের মতামত কনসিডারেশনের জন্য, এটা পাবলিক ওপিনিয়নের জন্য সার্কুলেশনে পাঠানো হোক। এই দাবি নিয়ে আমি আপনার কাছে এসেছি। আপনার ক্ষেত্রেও এই প্রফেশনাল ট্যাক্স প্রযোজ্য হয়েছে বা হবে। আমরা কি দেখতে পেয়েছি, যখন প্রথম এই আইনটা হয় ১৯৭৯ সালে, তখন শিডিউলের ১৯এ বলছে, rate of tax shall be fixed by notification and not exceeding তারপর আমরা কি দেখলাম কারও কারও Professional tax Rs. 215/- ১০০ টাকা থেকে ৯০০ টাকা করা হয়েছিল। কিন্তু তারপর তিনি এবার কি করলেন, এবার যে বিলটা তিনি এনেছেন, তিনবার পরপর চেঞ্জ হবার পর আজকে এটা এনেছেন, এটা ডিবেটেড থেকে যাচ্ছে। আজকের কাগজে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন, আপনার দপ্তর থেকে ক্যালকাটা কর্পোরেশনের মাধ্যমে একটা ট্যাক্সের ব্যাপারে, ট্রেড লাইসেন্সের ব্যাপারে একটা বিরাট উত্তাল অবস্থা কলকাতায় হয়েছিল, সেখানে on income of the particular unit, tax ধরার কথা বলা হয়েছিল। কিন্তু অরিজিন্যাল সিস্টেম অব ট্যাক্স ছিল, যেমন, রেন্টাল, সেখানে ফিরে যেতে বাধ্য

হয়েছেন। তার আগে কি দেখেছি, কলকাতা বন্ধ দেখেছি, ব্যবসায়ীরা ডেকেছে, অনেক আন্দোল দেখেছি। কিন্তু আমরা পরে দেখলাম—আজকের কাগজে দেখলাম এবং আমরা জানিও যে আবার রেন্টাল বেসিসে ফিরে এসেছে। তাহলে এটার প্রয়োজনটা কি ছিল? ইকোয়াি আজকে যেটা এনেছেন, কতকগুলো ডিবেট আমাদের কাছে এসে পৌচেছে। আমরা প্রথে বলছি ইনকামের উপর যে ট্যাক্স নিচ্ছে, ইনকাম ট্যাক্স ছাড়া, ইনকামের উপর ট্যাক্স নেবা কোনও অধিকার আমার কোনও দপ্তরের আছে কিনা, এটা আমাদের দেখতে হবে। এবা আমি আর্টিকেল ২৭৬ of Constitution of India. যার ভিত্তিতে আপনি করছেন, তাে ইনকাম ট্যাক্স বলা নেই। tax on Professions, trades and callings etc. বলা আছে কিন্তু আপনি অন বেসিস অব ইনকাম করছেন। আজকে যদি কেউ কোর্টে যায়, আজকে অ্যামেন্ডমেন্টটা পুরো নষ্ট হয়ে যাবে। আমি চাইনা যে লেজিসলেশন এখানে হচ্ছে, সেট

[5-10 — 5-20 P.M.]

বাধাপ্রাপ্ত হোক। দ্বিতীয় কথা বলছি, আপনি ডবল ট্যাক্স নিতে পারেন কি না—হাওড় মিউনিসিপ্যাল কর্পোরেশন, ক্যালকাটা কর্পোরেশনে সেকশন ১০২ অব দি হাওড়া মিউনিসিপ্যা কর্পোরেশনে এবং সেকশন ১৯৯ অব দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট, এ দুটো দিক This tax on Professions, trades and calling etc. হয়েছে। হাওড়া লইয়াররা মামলা করছে হাইকোর্টে। হাইকোর্টে একটা স্ট্রে হয়ে রয়েছে। কারণ হাওড় মিউনিসিপ্যাল কর্পোরেশন যে ট্যাক্সটা নিচ্ছে, সেটা নিতে পারে না। ধরুন উল্টে বলি, যদিও ঐ ট্যাক্সটা ওরা পেমেন্ট করে বলে যে একটা প্রফেশন ট্যাক্স দিচ্ছি। তারপর যদি মহামান্য আদালত স্ট্রে করে দেয় তাহলে আমাদের অসুবিধায় পড়তে হবে। অতএব এখানে আমাদের কাছে একটা প্রশ্ন থেকে যাচ্ছে। তৃতীয় কথা হচ্ছে আপনি বলছেন ইনকামের উপর ৬ হাজার, ৯ হাজার, ১২ হাজার স্ল্যাব করেছেন, what is your machinery ? যে মেশিনারি দিয়ে আপনি ইনকাম ডিটারমিন করবেন। ইনকাম ট্যাক্স ডিটারমিন করার ব্যাপারে আছে আপনি যদি আইনে বলতেন যে ইনকাম ট্যাক্সের রিটার্ন অনুযায়ী আমাদের ট্যাক্সের স্ল্যাবটা হবে তাহলে আপনার এখানে একটা স্পেসিফিক প্রভিশন থাকত, যাতে করে কনফিউশন থাকত না এবং যদি ডিটারমিনেশন অব ইনকাম করার যদি স্পেসিফিক সেকশন না থাকে, আমি মনে করি This is an encouragement to corruption to officers যার বেশি ইনকাম, সে কম বলবে, যার কম ইনকাম, তাকে জোর করে বেশি করার চেষ্টা করবে। সুতরাং এখানে একটা বিতর্ক থেকে যাচ্ছে সঙ্গে সঙ্গে আর একটা কথা বলছি, আপনি সঙ্গে সঙ্গে গ্রস ইনকামের কথা বলেছেন, কিন্তু গ্রস আর নেট, ভারতবর্ষের যে ট্যাক্স সিস্টেম, ইনকাম ট্যাক্স বলুন বা আমাদের কর্পোরেশন ট্যাক্স, মিউনিসিপ্যাল ট্যাক্স বলুন, অলওয়েজ নেট এর উপর হয়। টোটাল ট্যাক্স গ্রসের উপর হয় না নীটের ওপর হয়। অতএব আমি মনে করি অনেকগুলি ডিবেট থাকার জন্য এইভাবে আজকে এটা পাস না করে, আরও ভেবে চিন্তে অ্যামেন্ডমেন্ট বিল নিয়ে আসা উচিত। কারণ যেভাবে কলকাতা বন্ধ হবার পর আপনাদের আবার ফিরে আসতে হয়েছে এবং এক্ষেত্রেও সেইভাবে ফিরে আসার সম্ভাবনা আছে। কলকাতা কর্পোরেশনকে আবার রেন্টাল বেসিসে ফিরে আসতে হয়েছে। এ-ক্ষেত্রেও

ডাক্তারবাবুদের বড় বড় ল ইয়ারদের হয়ত রাস্তায় নামতে হবে। মাননীয় অর্থমন্ত্রী আপনি এ ক্ষেত্রে আবার ফিরে এলে আমরা নিশ্চয়ই খুশি হব না। আপনি একজন উচ্চ শিক্ষিত মানুষ, আপনি যুক্তিকে গুরুত্ব দেন, আপনি শুধুমাত্র মেজরিটিকে গুরুত্ব দেন না বলেই আমি মনে করি। যুক্তিকে সরিয়ে দিয়ে মেজরিটিকে গুরুত্ব দিয়ে আপনি এটাকে বিচার করবেন বলে আমি মনে করি না। ওয়েস্ট বেঙ্গল বার কাউন্সিল আপনাকে চিঠি দিয়েছিল, সেই চিঠি পেন্ডিং আছে। সেপ্টেম্বর মাসেও চিঠি দিয়েছে। আই এম এ চিঠি দিয়েছে। তারা সব নানা কথা বলছে। বড় বড় সংস্থা, হাজার হাজার ডাক্তার, ল ইয়ার, যারা এর মধ্যে পড়ছে তাদের সঙ্গে বসে আলোচনা করুন। আপনি এবিষয়ে পাবলিক ওপিনিয়ন নিয়ে অ্যামেন্ডমেন্ট আনুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ল-ইয়ার, তিনি এবিষয়ে আপনাকে সাহায্য করতে পারেন। মন্ত্রী মহাশয়, আপনি আমার যুক্তি মেনে নেবেন, এই আশা রেখে আমার প্রারম্ভিক বক্তব্য শেষ করলাম।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সংশোধনী বিলটি এনেছেন সেটিকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, এই সংশোধনীটি খুবই সংক্ষিপ্ত, এর দু-একটি জায়গায় অনেকগুলি গুরত্বপূর্ণ ব্যাপার আছে। উনি ১৫নং ধারাটি সংশোধন করতে চেয়েছেন। যেখানে এমপ্লয়মেন্ট আছে সেখানে এমপ্লয়ার অর এনরোল্ড পারসন করতে চেয়েছেন এবং যেখানে বিজনেস আছে সেখানে বিজনেস, প্রফেশন, ট্রেড অ্যান্ড কলিংস করতে চেয়েছেন। আর রিটার্নের জায়গায় রিটার্নস অফ এনি স্টেটমেন্ট করতে চেয়েছেন। আমি মনে করি উনি ঠিকই চেয়েছেন এবং এগুলো ঠিকই হচ্ছে। আর ১৭ নং ধারায় যেখানে বলা আছে ইনকাম সেখানে ডিটারমিন অন ইনকাম করতে বলা হচ্ছে। এটাও ঠিকই হচ্ছে। অবশ্য সুপ্রিয়বাবু বললেন যে, ইনকামটা গ্রস ইনকামের ওপর ধরা উচিত নয়, অ্যাকচুয়াল ইনকামের ওপর ধরা উচিত। কিন্তু আমরা জানি কোনও জায়গায় ইনকাম ধার্য করার ক্ষেত্রে নীট ইনকামের ওপর হয় না। কাজেই এখানেও প্রফেশনের গ্রস ইনকামের ওপর করা হচ্ছে, নীট ইনকামের ওপর এটা হতে পারে না। এরপর যে সংশোধনটুকু হচ্ছে, যেটা নিয়ে সব চেয়ে বেশি গোলমাল হচ্ছে, যেখানে লিগ্যাল প্র্যাকটিশনার ছিল সেখানে সলিসিটরস, নোটারিস করা হচ্ছে। আর যেখানে মেডিক্যাল প্র্যাকটিশনারস ছিল সেখানে মেডিক্যাল প্র্যাকটিশনারস, মেডিক্যাল কনসালটেন্টস, ডেনটিস্ট ইত্যাদি করা হচ্ছে। এই সংশোধনী বিলের ওপর সুপ্রিয়বাবু অ্যামেন্ডমেন্ট দিয়েছেন এবং তার অ্যামেন্ডমেন্টে তিনি বলেছেন যে, ইনকাম-এর ক্ষেত্রে গ্রস ইনকাম নয়, নীট ইনকাম হওয়া উচিত। এখানে কি বলা হয়েছে, ৩৬১০০ টাকা গ্রস ইনকাম হলে ৩৬০ টাকা দিতে হবে। অর্থাৎ ইয়ারলি ইনকামের অ্যাকচুয়ালি ১% ইনকাম দিতে হবে। আজকের দিনে আমরা সরকারের কাছে অনেক কাজ আশা করব, অথচ আমরা জানি সরকারের ইনকাম লিমিটেড, কাজেই এই পরিস্থিতিতে ট্যাক্স না আদায় করলে সরকার চলবে কি করে? কাজেই ১% ইনকাম যারা মেডিক্যাল প্র্যাকটিশনার, ল'ইয়ার, টিচার, প্রফেসার ইত্যাদি আছেন বা যারা অফিসে চাকুরি করেন তাদের ১% ইনকাম দিতে হবে। তারা টাকা দেবেন না, গভর্নমেন্টকে ট্যাক্স দেবেন না, অথচ আমাদের গভর্নমেন্ট বিভিন্ন ওয়েলফেয়ার ওয়ার্ক করবেন, এটা কোনও জায়গায় কখনই হতে পারে না। কাজেই এই অ্যামেন্ডমেন্ট বিলটি সঠিক ভাবেই আনা হয়েছে। একটা জায়গায়

মন্ত্রী মহাশয় বলেছেন ২ টু ২০ যেখানে আছে সেখানে ২ টু ২০ জায়গায় ৪ টু ২০ হবে। এই সমস্ত অ্যামেন্ডমেন্টগুলিকে আমি সমর্থন করি এবং মাননীয় সদস্য শ্রী সুপ্রিয় বসু যে অ্যামেন্ডমেন্ট এনেছেন গ্রস হবে না, নেট হবে, তার বিরোধিতা করে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে, বক্তব্যগুলি মাননীয় বিধায়কগণ রেখেছেন আমি তার উপর চিন্তা করে কথা বলছি। প্রথমত, আপনি হয়তো অবগত আছেন যে এই বছরে কেন্দ্রীয় সরকারের দিক থেকে উদ্যোগ নিয়ে সংবিধান সংশোধন করা হয় যে বৃত্তিকরের উপর যে ঊর্ধ্বসীমা ছিল বছরে ২৫০ টাকা পর্যন্ত, সেটা ওরা ২ হাজার ৫০০ টাকা করেন। মাননীয় বিধায়ক সুপ্রিয়বাবু আপনি হয়তো অবগত আছেন যে কেন্দ্রীয় বাজেট পেশ করার সময় কেন্দ্রীয় অর্থমন্ত্রী পরিষ্কারভাবে বলেছিলেন প্রতিটি রাজ্য সরকারকে তারা যেন এই ঊর্ধ্বসীমা বৃদ্ধি করে থাকে, তারই এই বৃত্তিকর উপরের দিকে সংশোধন করা হয়।

[5-20 — 5-30 P.M.]

আমরা তারই ভিত্তিতে সংশোধন করি। কিন্তু ২ হাজার ৫০০ টাকা এটা একেবারে এক লাফে বৃদ্ধি করা নয়, ২ হাজার ৫০০ টাকা বৃদ্ধির ক্ষেত্রে বলা উচিত বিশেষ করে যারা বেতন এবং মজুরির উপর নির্ভর করে আছেন তাদের ক্ষেত্রে ২ হাজার ১ টাকা পর্যন্ত যে মাসিক আয় সেখানে কোনও বৃদ্ধি আমি বলছি না। তারপর এটা প্রথম বছরে ২ হাজার ১ টাকা থেকে ৩ হাজার টাকা পর্যন্ত আগে মাসে ২০ টাকা করে দেওয়ার প্রয়োজন ছিল সেটা এখন ৫ টাকা বৃদ্ধি করা হয়েছে। ৩ হাজার ১ টাকা থেকে ৫ হাজার টাকা পর্যন্ত আগে ২০ টাকা মাসিক দেওয়ার প্রয়োজন ছিল, এখন তার থেকে ১০ টাকা বৃদ্ধি। ৫ হাজার ১ টাকা থেকে ৮ হাজার টাকা পর্যন্ত আগে ২০ টাকা দেও ছিল, সেখানে ২০ টাকা বৃদ্ধি। ৮ হাজার ১ টাকা থেকে তদুর্দ্ধে আগে যেটা ২০ টাকা ছিল, সেখানে ৪৫ টাকা বৃদ্ধি। আমি পুনরুক্তি করছি, এ পর্যন্ত ২ হাজার ১ টাকার নিচে চাকুরি এবং মজুরির উপর যারা নির্ভর করেন যেখানে শতকরা ৯০ ভাগ মানুষ আছেন সেখানে কোনও বৃদ্ধি হয়নি। এছাড়া বৃত্তিকরের আওতায় অন্যান্য যারা বৃত্তিজীবী আছেন, আইনজীবী আছেন, চিকিৎসক আছেন, ইঞ্জিনিয়ার আছেন, স্থপতি আছেন, ইনসুরেন্স এজেন্ট আছেন আগেকার আইনে যা ছিল এবং সাধারণভাবে পশ্চিমবাংলার সঙ্গে তুলনীয় যেসব রাজ্য, সেখানকার যে প্রফেশনাল ট্যাক্স ছিল, যেটা চলে আসছিল অন্যান্য বৃত্তির ক্ষেত্রে সেই বৃত্তি কতদিন হবে তার উপর দাঁড়িয়ে বৃত্তিকর নির্দ্ধারণ করা। এখানে বলা উচিত আমরা প্রথমে যা করেছিলাম, একটু সংশোধন করে করার ফলে, প্রথম ধাপে ৩ বছরের নিচে যারা আছেন, সে চিকিৎসক হতে পারেন, আইনজীবী হতে পারেন উভয় ক্ষেত্রে কোনও পরিবর্তন হবে না, শুধু তাই নয়, কোনও বৃত্তিকর লাগবে না। ৫ থেকে ১০ বৃত্তি কর বৃদ্ধি হবে, ১০ থেকে ১৫, থেকে আর একটু বেশি বৃদ্ধি হবে। এই রকম, তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমার বলা উচিত যেহেতু মাননীয় সুপ্রিয় বাবু বিভিন্ন প্রতিষ্ঠানের নাম উল্লেখ করলেন আমি সেগুলির নানা উল্লেখ করে বলি যে প্রতিটি প্রতিষ্ঠান আমাদের কাছে লিখিতভাবে দেন ও আলোচনায় বসেন একটা যুক্তি এনে। যুক্তিটা কি? তিনি সেই বৃত্তিতে কত বছর আছেন সেটা আসল নিরিখ বা মাপকাঠি নয়, কারণ এই

রকম হতে পারে আইনজীবী, ডাক্তার, চিকিৎসক হিসাবে ১৫ বছর আছেন ততটা সফল হতে পারেন নি, তাদের ক্ষেত্রে যান্ত্রিক ভাবে বেশি কর করা হবে। এরপর চিন্তা করে আমি মনে করি এই রকম যান্ত্রিকভাবে কত বছর আছেন, এই রকম না করে তার যেটা মোট আয় তার সঙ্গে যুক্ত করা উচিত বৃত্তি কর। আমরা কিভাবে যুক্ত করব, ঠিক যে প্রক্রিয়ায় যে শিডিউলে আছে চাকুরিজীবী এবং অন্যান্য ঠিক তাই, অর্থাৎ আপনি যদি চিকিৎসক, আইনজীবী হন যত বছরের অভিজ্ঞতাই হোক না কেন দু হাজার টাকার নিচের যদি মাসে হয় আপনার কোনও বৃত্তি কর বাড়বে না। আগের পদ্ধতিতে এটা ছিল না। আপনাদের বেশিদিন থাকতে যান্ত্রিকভাবে বাড়ত, এখন সেটা বাড়বে না। পরের ধাপে ৫,১০ ঠিকভাবে ছিল বলেছিলাম। কতকগুলি প্রশ্ন উঠেছে, আমার পরিষ্কারভাবে উত্তর দেওয়া উচিত। একটা প্রশ্ন উঠেছে প্রফেশনাল ট্যাক্স যখন বসানো হচ্ছে তার সঙ্গে এই রকম যুক্তির ভিত্তির যদি আয়ের সঙ্গে যোগ করা হয় তাহলে কেউ কোর্টে গিয়ে মামলা করে খারিজ করে দিতে পারেন। আমি কনস্টিটিউয়েন্সে যে প্রফেশনাল ট্যাক্স বেড়েছে সে সম্বন্ধে ২৭৬ ক্লজ (১) আবার বলছে no law of the Legislature of a State relating to taxes for the benefit of the State or of a municipality, district board, local board or other local authority therein in respect of professions, trades, callings or employment shall be invalid on the ground that it relates to a tax on income হতে পারে না। শুধু আয়ের সঙ্গে যুক্ত হচ্ছে এই কারণে এটা ইনভ্যালিড করা যেতে পারে না। সেটা প্রথমে বলা আছে। তাই মাননীয় সুপ্রিয়বাবু যেটা বললেন এই যুক্তিটা আমি এইভাবে খন্ডন করলাম। প্রথমত আমি কতকগুলি কথা বলি। এরপর কতকগুলি মামলা হয়েছে, মামলা হওয়ার পরে সুপ্রীম কোর্টে পরিষ্কার জাজমেন্ট এখানে আছে। এইসব ক্ষেত্রে প্রফেশন ট্যাক্স ইনকাম লিংকড হতে পারে। এরপর একটা প্রশ্ন এখানে তোলা হয়েছে অ্যাসেসমেন্টটা কি করে হবে। এখানে নির্দেশ হয়েছে কি করে কি হবে ইত্যাদি। বিলে খুব পরিষ্কার করে নির্দেশ আছে সুপ্রিয়বাবু এটা ক্লজ ২, ক্লজ ৪ একসপ্লানেশন পরিষ্কার ভাবে দেওয়া আছে। যদি একজন কেউ বৃত্তিজীবী হন প্রথমত তাকে এনরোল করতে হবে নিজেকে। আমি ধরে নিচ্ছি মাননীয় সুপ্রিয় বাবু যে বৃত্তি যে বৃত্তির সঙ্গে যুক্ত নিশ্চয়ই এনরোল করেছেন। যদি এনরোল করে থাকেন তাহলে প্রফেশন্যাল ট্যাক্সের আমাদের যিনি কমিশনার আছেন তার কাছে থেকে আপনার কাছে ফর্ম যাবে, চালানো যাবে এবং সেই চালানোর ভিত্তিতে আপনাকে রিটার্ন স্টেটমেন্ট দাখিল করতে হবে। কিভাবে দাখিল করতে হবে এটা ক্লজ ৪এর এক্সপ্লানেশন যে জায়গাতে আছে সে জায়গায় পরিষ্কার লেখা আছে। প্রতিটি পঙতি, প্রতিটি শব্দ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে জুডিশিয়াল প্রনাউন্সমেন্ট এইগুলির ক্ষেত্রে হয়েছে তারই ভিত্তিতে আমি লিখেছি। মাননীয় বিধায়ক প্রশ্ন করেছেন যে, যদি কেউ এক্ষেত্রে সঠিক তথ্য না দেন সেক্ষেত্রে কি হবে? দয়া করে ক্লজ ৩ যদি দেখেন তাহলে দেখবেন যে, প্রফেশনাল ট্যাক্স আইনের মধ্যে খুব পরিষ্কার করে উল্লেখ করা আছে যে সেক্ষেত্রে কি করা হবে। এখানে বলে রাখি, কাগজে এই মর্মে আমরা নোটিফিকেশন দিতে শুরু করেছি যে এক্ষেত্রে প্রসিডিওরটা কি হবে এবং কি করতে হবে। একটি প্রশ্ন উঠেছে হাওড়া মিউনিসিপ্যালিটি সম্পর্কে। সুপ্রিয়বাবু প্রশ্নটা করেছিলেন। তিনি প্রশ্ন করেছেন যে, রাজ্য সরকার এবং মিউনিসিপ্যালিটি এই দুজনেই কি একজনের উপর প্রফেশনাল ট্যাক্স আরোপ করতে পারেন

এবং এক তরফকে পে করবার পর তিনি কি বলতে পারেন যে আপনাকে দেব না? এক্ষেত্রে সুপ্রিম কোর্টের জাজমেন্ট পরিষ্কারভাবে বলা আছে কান্তাপ্রসাদ ভার্সেস একজিকিউটিভ অফিসার বল্লভভাই, এটা এ আই আর ১৯৭৪রে আছে এবং কলকাতা হাইকোর্টে দেবপ্রসাদ ভার্সেসে স্টে অফ ওয়েস্ট বেঙ্গল, ১৯৮০-র কেসে যে বিভিন্ন ক্ষেত্রে করতে পারেন। কাজেই সেটা করবার কোনও অসুবিধা নেই। গ্রস ইনকাম এবং নিট ইনকাম সম্বন্ধে পরিষ্কারভাবে বলা আছে যে প্রফেশনাল ট্যাক্সটা হচ্ছে বৃত্তির উপর ট্যাক্স। ট্যাক্সটা ধার্য হচ্ছে বৃত্তির উপর। এটা আয়কর নয়। এতে স্যালারি এবং ওয়েজ আর্নারদের ক্ষেত্রে গ্রস স্যালারি এবং গ্রস ওয়েজ কি হবে সেটা পরিষ্কারভাবে বলা আছে। টার্ন ওভারের ক্ষেত্রেও পরিষ্কারভাবে বলা আছে। একটি কথা বলি যে, এরফলে এই যে পরিবর্তন হল তারফলে আজকে বিভিন্ন বৃত্তিতে যারা নিযুক্ত আছেন তাদের শতকরা ৯০ ভাগের বৃত্তিকর বাড়ছে না। আগে যা ছিল তাতে এখানে আঘাত আসতে পারত। তার উপরে কোথায়ও ৫ টাকা এবং কোথায়ও ১০ টাকা বাড়ছে। তবে ৮,০০১ টাকার বেশি যাদের আয় তাদের ক্ষেত্রে বৃদ্ধিটা একটু বেশি। তাদের ক্ষেত্রে এটা ৪৫ টাকা সাজেস্ট করেছি। কিন্তু শতকরা একভাগের বেশি হচ্ছে না তাদের সংখ্যা। বিভিন্ন অ্যাসোসিয়েশনও বারবার বলেছেন যে, এটা আয়ের সঙ্গে যুক্ত করা হোক। মূল আইনটা যখন আনা হয়েছিল তখন এসব আলোচনা করা সম্ভব হয়নি।

তারপর আমি বলছি, বৃত্তিকরের মাধ্যমে করের আদায়টা ঠিকমতোই হচ্ছে। এক্ষেত্রে ১৯৮৫/৮৬ সালে ৩০ কোটি টাকা যেখানে আদায় হত সেখানে ১৯৮৮/৮৯ সালে ৪৬ কোটি টাকা আদায় হয়েছে। এই বছর অতিরিক্ত ১৮ কোটি টাকা এর থেকে আদায় করব স্থিরিকৃত হয়েছে এবং তাতে এই জুলাই মাস পর্যন্ত যা আদায় হয়েছে তার থেকে আশ্বস্ত করতে চাই যে, ঐ লক্ষ্যমাত্রায় পৌঁছাতে পারব। যা পরিবর্তন হল সেইমতো চালানও সকলের কাছে যাচ্ছে। যদি কেউ দিয়ে থাকেন সেটা রিফান্ড করবার প্রভিসনও এত রেখেছি। এইসব কারণে এই পরিবর্তনটা করতে হচ্ছে। অনেক রাজ্য সরকারকেই এক্ষেত্রে অ্যামেন্ডমেন্ট আনতে হচ্ছে। কাজেই আমাদের এই অ্যামেন্ডমেন্টটা আলাদা একটা বিষয় নয়। এইকথা বলে বিরোধীপক্ষের সংশোধনী গ্রহণ করতে পারছি না তারজন্য দুঃখ প্রকাশ করে সকলের কাছে সমর্থনের আশা রেখে শেষ করছি।

The motion of Shri Supriya Basu that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th December, 1989, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Second Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-3

The question that clauses 1-3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses-4**

**Mr. Speaker :** There are amendment given by Shri Supriya Basu o this clause. The amendment are in order. Now, I request Shri Supriya Basu to move his amendment.

[5-30 — 5-40 P.M.]

**Shri Supriya Basu :** Sir, I beg to move that in clause 4(1) in the proposed serial No. 2, after item (c) for the words "gross income" the words "net income" be substituted.

Sir, I also beg to move that in clauses 4(2) in the proposed serial No. 3, for the words "gross income" the words "net income" be substituted.

Sir, I also beg to move that in clause 4(3) in the explanation, in line 2, for the words "gross income" the words "net income" be substituted. স্যার, আমি যে অ্যামেন্ডমেন্ট দিয়েছি সেটা মুভ করলাম। মাননীয় মন্ত্রী মহাশয় লইয়ারদের গ্রস ইনকামের সাথে চাকুরিজীবিদের গ্রস ইনকামের তুলনা করেছেন। কিন্তু লইয়ার এবং ডাক্তারদের গ্রস ইনকামের সাথে চাকুরিজীবিদের গ্রস ইনকামের সঙ্গে একটা পার্থক্য আছে বলে আমি মনে করি। লইয়ার এবং ডাক্তারেরা যে ইনকাম করেন তার থেকে তাদের নানা রকম এস্টাবলিশমেন্ট খাতে খরচ করতে হয়। তাদের ক্লার্ক ইত্যাদি রাখার জন্য খরচ করতে হয়। তাই এই ক্ষেত্রে আমি মনে করি নীট ইনকাম হওয়া বাঞ্ছনীয়। তাই আমি কয়েকটি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। যেমন আমি মনে করি গ্রস ইনকাম না হয়ে যদি নীট ইনকামের ভিত্তিতে অ্যামাউন্ট ডিটারমাইন্ড হয় তাহলে সেটা সুচিন্তিত হবে, সেটা হওয়া সঠিক এবং ট্যাক্স ডিটারমাইন্ডের ক্ষেত্রে সঠিক হবে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কথাগুলি বললাম। আমি কখনও ট্যাক্স বাড়ার কথা বলিনি, কি হয়েছে সেটা আমি জানি। আমি সেটা বলতে চেয়েছিলাম সেটা হলে একটা কনফিউসন সৃষ্টি হতে পারে। যাই হোক আমি এই বিতর্কে যাচ্ছি না। আমি মনে করি নীট ইনকাম ইন প্লেস অফ গ্রস ইনকাম হওয়া উচিত। প্রফেশন ট্রেডে যারা থাকেন তাদের গ্রস ইনকাম থেকে কিছু খরচ করতে হয়, অটোমেটিক কিছু খরচ হয়ে যায় যেমন টাইপিস্ট রাখতে হয়, ক্লার্ক রাখতে হয়। তাই আমি মনে করি এই অ্যামেন্ডমেন্টটা মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করবেন। আমি মনে করি তিনি গ্রস ইনকামের জায়গায় নীট ইনকাম করবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি এই অ্যামেন্ডমেন্ট গ্রহণ করছি না। তার কারণ হল এটা আয়কর নয়, আয়কর হলে নীট ইনকাম, গ্রস ইনকামের প্রশ্ন আসে, এটা বৃত্তি অবস্থানের প্রশ্ন। তার নির্দেশক হিসাবে তাদের গ্রস ইনকাম নেওয়া হচ্ছে। এর বেশি কিছু নয়। তাই আমি এই সংশোধনী গ্রহণ করছি না।

The motion of Shri Supriya Basu (Amendment Nos. 2-4) were

then put and lost.

The question that clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5 and Preamble**

The question that clause 5 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments (Second Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1989**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg leave to introduce the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1989 be taken into consideration. Sir, as the Bill to replace the West Bengal Taxation Laws Ordinance, 1989 before speaking on the Bill may I read a statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legisalative Assembly. I take it as read.

**Statement under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly in connection with promulgation of the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1989**

Under the provisions of the West Bengal Rural Employment and Production Act, 1976 rural employment cess was being levied on tea-estates at a rate not exceeding Rs. 6.00 on each kilogram of tea on the despatches from such tea-estate of tea grown therein. Such levy was being made taking the 'despatch' of tea as measure of such cess with provision to treat separate kinds of 'despatches' in separate manner. The Supreme Court of India in the case of Buxa Dooars Tea Co. Ltd. declared the said provisions as void and beyond the Legislative competence of the State. In the said judgement there was also a direction to the State for refunding all cess levied on and collected from

tea-estates under the West Bengal Rural Employment and Production Act, 1976.

The aforesaid judgement had far reaching effect from revenue point of view. Further, the principle enunciated by the Supreme Court in the above case equally applies to the West Bengal Primary Education Act, 1973 inasmuch as the provisions in respect of the levy of the edcuation cess are similar to those of the Act of 1976. It was therefore, necessary that the provisions of the aforesaid two Acts in so far as they relate to levy of rural employment cess and education cess should be re-enacted retrospectively to continue levy and collection of cess and to avoid refund of a huge amount of cess under the authority of the Constitution.

Accordingly, the West Bengal Primary Education Act, 1973 and the West Bengal Rural Employment and Production Act, 1976 were amended by promulgation of the West Bengal Taxation Laws (Amendment) Ordinance, 1989 on 8.8.89 to levy a cess on tea-estates at the rate of 4 paise under the Act of 1973 and at the rate of 12 paise under the Act of 1976 per kilogram of green tea leaves produced and certain other consequential changes.

The promulgation of the said Ordinance was necessary as the State Assembly was not in session at that time.

Taking the Statement as read I would just like to move that the present Bill seeks to validate and continue the provisions contained in the said Ordinance. Also, opportunity has been taken to make some minor changes in the exemption and validation clauses under both the Acts as re-enacted in the said Ordinances to clarify the concept of exemption enjoyed by the owners of the tea estates with a view to making the intention of the law more clear.

The provisions of the Bill have been elaborately explained in the Statement of Objects and Reasons attached to the Bill. I have also explained the same in the Statement circulated. I, therefore, refrain from repeating the same. I hope, the hon. members will appreciate the circumstances under which the changes proposed in the Bill are necessary and support the same in the interest of the State revenue.

With these words, Sir, I commend my motion for acceptance of the House.

[5-40 — 5-50 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এই বিলটি উনি এনেছেন তার কারণ হচ্ছে সুপ্রীম কোর্টে একটা ডিসিসন আমাদের বিরুদ্ধে, আমাদের স্টেটের যে আইন আছে তার বিরুদ্ধে গিয়েছে, সেজন্য এটি উনি এনেছেন। এ সম্পর্কে প্রথমেই বলতে হয় যে, ১৯৮১ সালে যে অ্যামেন্ডমেন্ট ছিল, সেই অ্যামেন্ডমেন্ট আমরাই করেছিলাম ১৯৮১ সালে। তার বিরুদ্ধে ১৯৮১ সালে ১,২,৩,৪টি করে রিট পিটিশন ক্যালকাটা হাইকোর্টে প্লেস হয়েছিল। পরে শুনানিতে তার রায় আমাদের পশ্চিমবঙ্গ সরকার ১৯৮১ সালে যে আইন করেছিলেন তার স্বপক্ষে গিয়েছিল। তারপর সুপ্রীম কোর্টে অ্যাপিল করা হয়। ১৯৮১ সালের সেই কেস শেষ হল— অল ইন্ডিয়া রিপোর্টে সেটা আমরা দেখতে পাই, উনিও সেটি রেখে দিয়েছেন, রায় বেরিয়েছে ১৯৮৯ সালের মে মাসে। এই রায় অনুসারে আগের আইন সমস্তটাই অকেজো হয়ে যাবার ফলে কি ভাবে সেস অ্যাসেস করতে হবে তারজন্য নতুন করে এই আইন উনি এখানে এনেছেন। আগের যে অ্যাসেসমেন্ট আইনের মধ্যে ছিল, সেটি আগে যিনি মন্ত্রী ছিলেন তিনি হয়ত এতটা গভীর ভাবে চিন্তা করেন নি যে, কিসের উপরে ভিত্তি করে সেস ধার্য করা উচিত? সেস কি কোনও আয়ের উপরে, কোনও ফিনিশড প্রোডাক্টের উপরে করা যায়, এই জিনিসটা তিনি ভালো করে সেদিন বিচার করেন নি। সেখানে এই মামলায় সুপ্রীম কোর্টে গত মে মাসে যে রায় বেরিয়েছে তাতে সম্পূর্ণভাবে পরাজিত হয়েছে। যদি পুরানো দিনের ইতিহাসের দিকে তাকাই তাহলে দেখবেন সেস যখনই ইন্ট্রোডিউস হয়েছিল, সেই সময়ের কথা যদি চিন্তা করেন তাহলে দেখবেন হোয়াট ওয়াজ prescribed there by rules under the Act. সেখানে আপনার আইন হয়েছিল আজ থেকে ১০৯ বছর আগে, অর্থাৎ ১৮৮০ সালে আইন হয়েছিল। সেই আইনে ১,২,৩ করে বলে দেওয়া আছে। সেখানে সেস এইভাবে আছে এবং সেসের যে টাকা, এডুকেশনাল সেসের যে টাকা, সেই সমস্ত টাকা কালেকটর সেই ডিস্ট্রিক্ট যিনি প্রধান তিনি হ্যান্ড ওভার করবেন এডুকেশনাল ডিপার্টমেন্টকে, এডুকেশন কাউন্সিলের হাতে এবং দ্যাট ওয়াজ দি ডিরেকশন। এটা ১০৯ বছর ধরে চালু আছে। কিন্তু আজকে অনেক দুঃখের সঙ্গে দেখতে পাচ্ছি যে সেসের টাকা কোথায় কিভাবে যায় তার কোনও হিসাব নেই। এখানে প্রিন্সিপ্যাল্ যা ছিল তাতে ইয়ারলি ফসলের থেকে যে প্রফিট হচ্ছে তার টাকার উপরে মোর দ্যান টু হান্ড্রেড ক্রোর সেস ধার্য করা হয়েছিল। কোলের ক্ষেত্রে সেস বেশি ছিল। কোল এলাকায় যারা বাস করেন তারা জানেন এই সেসের মাধ্যমে কয়েক শো কোটি টাকা নিয়ে যাচ্ছে। ইফ আই অ্যাম নট রং, যদি আমার ভুল হয়ে থাকে অসীম বাবু তা কারেক্ট করে দেবেন। এর থেকে টু হান্ড্রেড ক্রোর সেস পেয়ে থাকে কিন্তু হাউ মাচ উই স্পেন্ট দেয়ার? সুতরাং ইনস্টিটিউশনই বলুন বা সেখানে নরম্যালি, ন্যাচারাল ডেভেলপমেন্টের কথাই বলুন যে উদ্দেশ্য নিয়ে এই সেস প্রবর্তন করা হয়েছিল আমরা সেটাকে ঠিকমতো ফলো করতে পারিনি। মেজর অংশটাই তো আসানসোল এলাকায়। অসীমবাবু এটা ভালো করেই জানেন। কিন্তু দুঃখের কথা যে এই এলাকার মানুষ যখন বলে যে ওখান থেকে সেস নেওয়া হয় কোটি টাকার কিন্তু ওই সেসের থেকে একটা অংশ বা ভগ্নাংশ হয়তো তারা পায়। আর মেজর অংশটা না পাওয়ার ফলে সবচেয়ে আন্ডারডেভেলপড এই এলাকাগুলি। এসব ব্যাপারে স্টেটের দৃষ্টি আকর্ষণ করছি। এই এ বি সি এই তিনটি ধারাকে সম্পূর্ণ অবজ্ঞা করা হয়েছে। তারপরে ফিনিশড টি প্রোডাক্টের উপরে অসীমবাবু যেটা ধার্য করেছেন সেটা ঠিকই করেছেন। গ্রীন টির উপরে যেটা ধার্য করেছেন সেটা নিশ্চয়ই

ঠিকই করেছেন। উই আর গোয়িং টু দি রাইট পাথ। সেখানে গ্রীন টির উপরে যে ট্যাক্স ধার্য করা হয়েছে সেটা ক্যালকুলেশন করে দেখেছি। সেই ক্যালকুলেশন অনুসারে ১ কেজি ৪½ অফ গ্রীন টির বেশি। সুতরাং উনি যেকথা বললেন ইট ইজ অন এ রাইট পাথ। সেখানে তিনি ঠিকমতো কাজই করেছেন। তবে একটা জিনিসে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি পন্ডিত লোক, আইনজ্ঞ কিন্তু এক্ষেত্রে হাউসকে বাই-পাস করা হয়েছে। অধিকাংশ রুলস প্রেসক্রাইবড under the Act. লিখিত ভাবে আইন আছে এবং এর উপরই ফ্রেম করা হয়েছে। জেনারেল একজিকিউটিভ একজিকিউট করেন আর অথরিটি উইল বি prescribing the rules বিধানসভার মধ্যে থেকে অথরিটি যদি কোনও বিষয়ের উপরে ডিটেলস রুলস যদি করেন তাহলে নিশ্চয় করবেন কিন্তু সেসবগুলো এই বিধানসভায় পেশ করা সম্ভব কিনা সেটা দেখতে হবে। সুতরাং দ্যাট উইল have to be prescribed এই যে প্রেসক্রাইবড করবেন এবং এই প্রেসক্রাইব করার ক্ষেত্রে আজকে দেখা যাচ্ছে যে দেয়ার ইজ টেনডেন্সি ইন লেজিসলেশন টু বাই পাস দি অ্যাসেম্বলি। এই যে বাই-পাস দি অ্যাসেম্বলি অ্যান্ড মেম্বারস এটা ঠিক নয় বলে আমার ধারণা। এবং এটা আজকাল লেজিসলেশনে বসে হচ্ছে, আগে ছিল না। অসীমবাবু এক্সপার্ট আমি পুরো আইনটা দেখেছি, এখানে প্রেসক্রাইবড করবে কে, প্রেসক্রাইবড একজিকিউটিভ যদি প্রেসক্রাইবড দি অথরিটি হয় তাহলে আবার হু ইজ দি প্রেসক্রাইবড অথরিটি? আপনি এটা কেন ছেড়ে দিচ্ছেন—লেজিসলেচার হ্যাজ গট দি রাইট টু নো হু আর দি প্রেসক্রাইবড অথরিটি ইন দিস ম্যাটার? এবং তারাই প্রেসক্রাইবড অথরিটি ঠিক করবে কে কি হবে, না হবে। এটা আমার ঠিক ভাল লাগে না, তাই আমি অসীমবাবুকে বলব অনেক জায়গাতেই আছে প্রেসক্রাইবড অথরিটি ইন দি ম্যানার প্রেসক্রাইবড, তা ছাড়াও আছে রেকর্ডস অ্যান্ড রেজিস্টারস অ্যাজ মে বি প্রেসক্রাইবড। এই রকম প্রেসক্রাইবড যদি করতে হয় তাহলে মনে হয় এটা আমাদের হাত থেকে বেরিয়ে যাচ্ছে, তাই লেজিসলেশন পাওয়ারটা যাতে কংক্রিটলি এক্সাসাইজ করতে পারি—যেটা আমাদের একজিকিউটিভের হাতে বেরিয়ে যাচ্ছে, এটা দেখা দরকার, কারণ এটা ঠিক নয়। আমার মনে হচ্ছে এখানে আপনার কাছে একটু দৃষ্টি আকর্ষণ করা যেটা দরকার সেটা হচ্ছে, আপনি প্রথমে দেখুন এক্সভি এতে দি ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট, ১৯৭৩ ; আপনি এটা বাদ দিয়ে ঐ এক্সভি এতে দেখুন প্রথম পাতায় দুই নম্বরে লিখেছেন দি ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন ১৯৭৩, এই ইনসার্টেডটা বাদ দিয়ে যেন প্রেসক্রাইবড মিনস প্রেসক্রাইবড বাই রুলস মেড আন্ডার দিস অ্যাক্ট। আমি আপনাকে এই সঙ্গে সঙ্গে দৃষ্টি আকর্ষণ করছি আপনি মূল আইনের এক্স এক্স তে চলে যান, যদি যান তাহলে দেখতে পাবেন সেখানে আবার ঐ কথাটা লেখা আছে প্রেসক্রাইবড ডেফিনেশন দেওয়া আছে। এখানে প্রেসক্রাইবড ডেফিনেশন বললেন, আর একটা জায়গায় আবার প্রেসক্রাইবড ডেফিনেশন দেওয়া আছে যেটা সেটা কিন্তু কারেক্ট করলেন না বা অমিট করলেন না। আই অ্যাম নট মিসটেকেন সো ফার আই রিমেম্বার। সেখানে কিন্তু আপনি প্রেসক্রাইবডয়ে একটা ডেফিনেশন করে দিয়ে গেলেন আবার পরেতে ২০তে আর একটা আছে সেখানে প্রেসক্রাইবড রেকটিফাইং করা আছে। সেখানে লেখা আছে প্রেসক্রাইবড মিনস প্রেসক্রাইবড বাই রুলস মেড বাই দি স্টেট গভর্নমেন্ট আন্ডার দি অ্যাক্ট এইখানটায় কিন্তু মেড বাইদি স্টেট গভর্নমেন্ট প্রেসক্রাইবড অথরিটি নেই। এই দুটো যদি থাকে তাহলে এই স্টেটমেন্টটা ইট ইজ এ কন্ট্রাডিকটরি। অসীমবাবু আই উড লাইক টু ড্র

ইয়োর কাইন্ড অ্যাটেনশন টু দ্যাট। এখানে দুইবারই প্রেসক্রাইবড অথরিটির ডেফিনেশন দেওয়া আছে। আর একটা আনফরচুনেট আপনার নজরে পড়েনি, এটার জন্য আপনাকে হয়ত একটা সংশোধনী আনতে হবে, এটা যদি রেখে যান তাহলে ডিলিট করতে হবে এবং কাউকে দিয়ে এটা উত্থাপন করতে হবে। এটা পুরোটা যদি করতে চান তাহলে অমিট করতে হবে নাহলে এটায় সাংঘাতিক অ্যানামোলি থেকে যায়। যদিও আমি এটায় অ্যামেন্ডমেন্ট দিইনি, কারণ এত অল্প সময়ের মধ্যে এটা করা সম্ভব নয় তাই আমি দিইনি। আর একটা হচ্ছে আপনি ছাড় দিচ্ছেন, সেইজন্য আপনাকে ধন্যবাদ জানাই। আপনি যে ২৫ হাজার গ্রাম পর্যন্ত ছাড় দিচ্ছেন এটা খুবই ভাল, আজকাল চা বাগানগুলির প্রোডাকশন ধ্বংসের পথে চলে যাচ্ছে। সেইজন্য এটাকে সাপোর্ট করছি। তারপরে ভ্যালিডেশন অ্যান্ড একজেমশনটা দেখুন, এখানে আপনি যতগুলি প্রাপ্য টাকা হয় সেটা আপনি নিচ্ছেন, এটা ভ্যালিড। হি ইজ টু পে আন্ডার দি নিউ অ্যাক্ট—যেটা পে করবে, সেটাও আপনি নিয়ে নিচ্ছেন, কিন্তু বাকি টাকাটা আপনি হাতে ধরে

[5-50 — 6-00 P.M.]

রাখছেন, কেন সেখানে কি একসেস টু বি লরিটেইন্ড বাই দি স্টেট গভর্নমেন্ট। এটা আমি ঠিক বলে মনে করছি না। আপনি সততা নিয়ে ঠিক ঠিক ভাবে কাজ করে যাচ্ছেন কিন্তু এখানে ভ্যালিড টাকাটা নিচ্ছেন, আর বাকি টাকাটা আপনি নিজের হাতে রেখে দিচ্ছেন। ১৯৮১,১৯৮২,১৯৮৩ সালে থেকে টাকা জমা পড়ছে। এই টাকাটা আটকে রাখছেন হাতে।

(এই সময় লাল বাতি জ্বলে যায়)

স্যার, আমার আরও কয়েকটি গুরুত্বপূর্ণ পয়েন্ট বলার ছিল কিন্তু সময়ের অভাবের জন্য বলতে পারলাম না। I should not violate the direction of the speaker আমি আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লস (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯ সম্বন্ধে মনে হচ্ছে রুলিং পার্টির কোনও বক্তা বক্তৃতা দেবেন না। অবশ্য তাদের আমি দোষ দেব না কারণ এমন একটা কমপ্লিকেটেড বিল সম্বন্ধে রুলিং পার্টির অধিকাংশ সদস্যের পক্ষেই কিছু বলা খুব ডিফিকাল্ট। মনে হয় না এক্ষেত্রে অসীমবাবু ছাড়া আর কেউ বলতে পারবেন। সুতরাং সে দিক থেকে আমার মনে হয় তারা সঙ্গত কাজই করেছেন সমস্ত সময়টা অসীমবাবুকে ছেড়ে দিয়ে। স্যার, এই বিল সম্বন্ধে অপূর্ববাবু আগেই বলেছেন যে মৌলিকভাবে এর আমরা বিরোধিতা করছি না। সুপ্রীম কোর্টের একটা রায় অনুসারে এই বিলটা আনা হয়েছে। স্যার, এ ক্ষেত্রে আমার একটা বক্তব্য আছে। আপনি দেখবেন, সুপ্রীম কোর্ট রায় দিয়েছেন ১২ই মে, ৮৯ আর তার অর্ডিন্যান্সটা এনেছেন ৮ই অগাস্ট, ৮৯। আজকে হচ্ছে স্যার, ১২ই সেপ্টেম্বর, ৮৯। তাহলে স্যার, এটা নিশ্চয় স্বীকার করতে হবে যে সুপ্রীম-কোর্টের জাজমেন্টের পর তিন মাস উনি দেরি করেছেন। তা যদি হয় তাহলে হঠাৎ এত তাড়াহুড়ো করে এটা আনবার কি দরকার ছিল? আর যদি তাড়াহুড়ো করার ব্যাপারই ছিল তাহলে সুপ্রীম কোর্টের জাজমেন্টের এক মাসের মধ্যে তো উনি নিয়ে

আসতে পারতেন। সেটা উনি আনেন নি। মন্ত্রী মহাশয়ের এটা একটা সিরিয়াস ত্রুটি হয়েছে বলে আমি মনে করি। স্যার, এই যে সেসের ব্যাপারটা, এটা ডঃ অশোক মিত্র মহাশয়ের আইডিয়া। ডঃ অশোক মিত্র মহাশয় যখন অর্থমন্ত্রী ছিলেন তখন উনি প্রথম এই চা বাগান থেকে সেস তোলার কথা চিন্তা করেন। ১৯৮১ সালে তারই সময় কংগ্রেস আমলের আনা আইন পরিবর্তন করে চায়ের উপর একটা সেস ধার্য করা হয় ৬ টাকা পার কেজি। যখন রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেস ছিল সেই বছর তখনকার অর্থমন্ত্রী অকশন যে চা বিক্রি হবে— শিলিগুড়িতে হোক বা কলকাতায় হোক তাকে এই সেসের আওতার বাইরে রেখেছিলেন। তার পরের বছর যে টোটাল এগজেমশন ছিল সেটা তুলে নেওয়া হয়। তার কারণ ওরা আরও কিছু সেস ওদের থেকে আদায় করার চেষ্টা করেছিলেন। অকশনে যেটা আছে তার উপর একটা সেস এলো। এই নিয়ে বক্সা ডুয়ার্স কোম্পানি একটা মামলা করলেন এবং সুপ্রীম কোর্ট খুব ন্যায্য ভাবে বললেন যে উনি বেসিক ডেফিনেশন তৎকালীন অর্থমন্ত্রী চেঞ্জ করে ফেলেছিলেন। ব্যাপারটা ছিল জমি এবং তদসংক্রান্ত যুক্ত ব্যাপার থেকে, তার ডেভেলপমেন্টের উপর সেস নেওয়া হবে। কিন্তু তখনকার অর্থমন্ত্রী তার থেকে সম্পূর্ণ সরে গিয়ে সম্পূর্ণভাবে চায়ের ডেসপ্যাচের উপর সেস করেছিলেন। এটাকে সুপ্রীম কোর্ট আনকনস্টিটিউশনাল বলেছেন। Schedule II under entry 49. তাতে যেভাবে এটা রয়েছে সেখানে despatch of prepared tea per kg. উপর এটা করা যায় না। তার ফলে রাজ্য সরকারের একটা সমস্যা হল। তাদের সমস্যা হল যে, সমস্ত টাকাটা ফেরত দিতে হবে। সুতরাং তাদের উপায় বের করা দরকার যাতে এই টাকাটা ফেরত দিতে না হয়। সেই সারকামবেন্ট কভার করার জন্য অসীমবাবু এই আইন এনেছেন। এটি দুটি আইনকে কভার করে। একটি হচ্ছে রুরাল এমপ্লয়মেন্ট অ্যাক্ট, আর একটি হচ্ছে প্রাইমারি এডুকেশন অ্যাক্ট। প্রাইমারি এডুকেশন অ্যাক্টে সেস কভার করতে এই আইন এনেছেন। রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেস ১২ পয়সা পার কেজি অব গ্রিন লিফ টি, আর প্রাইমারি এডুকেশন সেস ৪ পয়সা পার কেজি অব লিফ টি—আমি এই সেসের পরিমাণ নিয়ে কিছু বলতে চাই না। তার কারণ গত কয়েক বছর ধরে চা বাগানগুলি অসম্ভব লাভ করছে। এই বছর বুন ইয়ারে অসীমবাবু আইন এনে সেস যদি আরও বাড়িয়ে দেন তাহলে বলার কিছু নেই। কিন্তু একটা ভ্যালিড পয়েন্ট রেজ করেছেন অপূর্ববাবু। আমি সেই পয়েন্টটা একটু বলতে চাই যে, আপনি সেসটা তুলছেন কোথা থেকে? আপনি কোল ফিল্ড এরিয়া থেকে সেস তুলছেন ২০০ কোটি টাকা। একটা জেনারেল কমপ্লেইন হচ্ছে, সেখানে ইলেকট্রিক দিচ্ছে ই সি এল, কেন্দ্রীয় সরকারের অথরিটি, জলের ব্যবস্থা করছে ই সি এল রাস্তা করে দিচ্ছে ই সি এল, আর আপনারা ওখান থেকে ২০০ কোটি টাকা তুলে নিয়ে এসে আনপ্রোডাকটিভ এক্সপেন্ডিচারে খরচ করছেন, মাইনে ডিয়ারনেস অ্যালাওয়েন্স দিতে। সবই জলে যাচ্ছে। সেই একই জিনিস আপনি চা বাগানের ক্ষেত্রেও করছেন। চা বাগানে এটা ছিল না। দু-চারটি রুগ্ন চা বাগান আছে, টি ডেভেলপমেন্ট কর্পোরেশন করেও ভাল চলে না। টি ডেভেলপমেন্ট কর্পোরেশন, টি টি সি আই কেন্দ্রীয় সরকার এই চা বাগান ম্যানেজ করে। টি সেস থেকে যা তুলছেন তার কিছু অংশ চা বাগান ডেভেলপ, প্ল্যান্টেশনে কোনও ভাবেই খরচ হচ্ছে না। তার থেকে এটা হতে পারত। এই বছর চায়ের বাজার খুব জোরালো আছে, মার্কেট খুব হাই আছে। এই বছর ভারতবর্ষেও চায়ের শর্টেজ আছে। এই অবস্থায় হয়ত চায়ের ইমপোর্ট করতে হতে

পারে। তার ফলে আমরা দেখতে পাচ্ছি অকশনে প্রতি সপ্তাহের শেষেই ১০ টাকা করে চায়ের দাম বেড়ে যাচ্ছে। এই বছরই অর্ডিন্যান্স আনলেন। আর একটা অর্ডিন্যান্স এনে এর থেকে আরও সেস বসিয়ে টাকা তুলুন, আপত্তি নেই। কিন্তু আপনাকে ক্লিয়ারলি বলতে হবে, এটা সব সেসের ক্ষেত্রেই প্রযোজ্য হবে। আপনি টাকা প্রসেসই তুলে নিচ্ছেন একটা পার্টিকুলার ইন্ডাস্ট্রি থেকে, কিন্তু সেই টাকার কতটা অংশ সেই ইন্ডাস্ট্রির ক্ষেত্রে রিইনভেস্টমেন্ট হচ্ছে? সেই ক্ষেত্রে টাকা রিইনভেস্টমেন্ট হচ্ছে না। আপনি এক জায়গা থেকে সেস তুলে সেই সেস সম্পূর্ণভাবে আনপ্রোডাকটিভ এক্সপেন্ডিচারে খরচ করছেন। এই পয়েন্টটা সম্পূর্ণভাবে ক্লিয়ার করা দরকার। আপনি রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেসের কথা বলেছেন এবং প্রাইমারি এডুকেশন সেসের কথা বলেছেন। আপনি এই যে সেস তুলছেন এতে কি রুর‍্যাল এমপ্লয়মেন্ট হবে? রুর‍্যাল এমপ্লয়মেন্টের পিছনে কত টাকা খরচ হচ্ছে এবং কত টাকা পাচ্ছেন, এটা আমরা জানতে খুবই আগ্রহী। প্রাইমারি এডুকেশন সেসের কত টাকা আপনি প্রাইমারি এডুকেশনের জন্য ব্যয় করছেন? ওভারঅল পশ্চিমবঙ্গ সরকারের যে বিভিন্ন সেস ব্যবস্থা চালু আছে তার কত পরিমাণ অংশ আবার ঐ জায়গায় নিয়ে গিয়ে কাজে লাগানো হচ্ছে, অসীমবাবুর কাছ থেকে আমরা সেটা জানতে চাই। মাননীয় অসীমবাবু বলে দিয়েছেন কিভাবে কি করতে হবে। এক মাসের মধ্যে রেজিস্ট্রি করবে এবং ৩ মাসের মধ্যে টাকা জমা দিতে হবে। মাননীয় অসীমবাবু নিশ্চয় এটা জানেন যে, প্রাক্তন অর্থমন্ত্রী অশোকবাবু এটা প্রথম করেছিলেন। চা বাগানে ব্যাপক দুর্নীতি হচ্ছিল। এটা নিয়ে ওরা কোনও ডেসপ্যাচ দেখাতো না। ধরুন ১০ পেটি ডেসপ্যাচ হল, কিন্তু ওরা ৪ পেটি ডেসপ্যাচ হয়েছে বলে দেখাতো, আব বাকিটা আন্ডার হ্যান্ড ডিলিং করত। এটাকে বন্ধ করা যায় নি। এখন আপনি নতুন করে যেটা করছেন সেটা আরও কঠিন কাজ। গ্রিন টি ইন কেজি কত প্রডিউস হয় সেই বিষয়ে আপনি তাদের খাতা দেখবেন। চা ইন্ডাস্ট্রিতে যে পরিমাণ কালো টাকা তৈরি হয়, প্রোডাকশন হয়, তার কতটা হিসাব আপনি রাখতে পারবেন সেই বিষয়ে আমার নিজেরও যথেষ্ট সন্দেহ আছে। আপনি বলেছেন অ্যাকচুয়াল প্রোডাকশন অব গ্রিন টি ইন কেজি কতটা হচ্ছে তার হিসাবপত্র রাখতে হবে, খাতাপত্র রাখতে হবে। তার মানে এন্টায়ারলি ওরা যা হিসাব দেবে তার উপর নির্ভর করে এই সেস লেভিড হবে। তাহলেও আমি আবার বলছি যে, আপনি বড় ফাঁকিতে পড়ে যাবেন। আমাদের ভ্যালু অ্যাডেড টি তৈরি করা দরকার, কিন্তু চা বাগানগুলি সেটা তৈরি করছে না। একই চা আগে গার্ডেনে ডেসপ্যাচ হচ্ছে, তারপরে মাল্টি ন্যাশনাল কোম্পানি প্যাকেজিং করছে। তারা দাম বাড়িয়ে দিচ্ছে এবং তাতে করে চায়ের দাম বেড়ে যাচ্ছে। প্যাকেট টির দাম বেড়ে যাচ্ছে, সেই তুলনায় কোয়ালিটি নেমে যাচ্ছে। ভারত সরকার এই চায়ের দাম বাড়ানো নিয়ে খুবই চিন্তিত। শীঘ্রই হয়ত টি প্রাইস কন্ট্রোল অর্ডারকে বিবেচনা করতে হবে। আমি সেজন্য অসীমবাবুকে বলছি দিস ইজ এ গুড টাইম যে আপনি সুপ্রীম কোর্টের জাজমেন্টের সুযোগে যখুন টি-র উপর সেস প্রপার এবং লিগ্যাল ওয়েতে লেভি করছেন তখন দিস ইজ অলসো দি টাইম যে টি ইন্ডাস্ট্রিকে আপনি বাধ্য করতে পারেন কিছু টাকা রিইনভেস্ট করতে সরকারি যে চা-বাগন আছে সেগুলি যাতে ভালভাবে চালানো যায়, তাদের সাফিশিয়েন্ট ক্যাপিট্যাল দেওয়া যায়। সেটা যদি আপনারা চেষ্টা করতে পারেন তাহলে পুরো টি সেসের আইডিয়াটা কারেক্ট হবে। আপনি যে সেসের আইডিয়া করেছেন, ট্যাক্স থেকে একেবারে সেসে চলে গেছেন, গত ৭/৮ বছর ধরে এই

আইডিয়া চলছে অ্যাজ অ্যান ইকনমিক প্রিন্সিপল বা অ্যাজ এ ট্যাক্সেশন প্রিন্সিপল এটার মধ্যে কিছু অন্যায় নেই। কিন্তু আমার বক্তব্য যে পারপাসে এটা তোলা হয়েছে সেই পারপাসে খরচ হচ্ছে না—না যে জায়গা থেকে তোলা হয়েছে সেই জায়গায় খরচ হচ্ছে, তার জেনারেল রেভেনিউতে চলে যাচ্ছে অন্যান্য খরচের সাথে। যেহেতু সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে মোটামুটি আইন করছেন এতে মৌলিক আপত্তি নেই, তাই আমরা কোনও অ্যামেন্ডমেন্ট দিইনি। অপূর্ববাবু কিছু টেকনিক্যাল ফল্ট দেখিয়েছেন, সেটা বিচার করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমি মাননীয় বিধায়ক অপূর্বলাল মজুমদার এবং মাননীয় বিধায়ক সৌগত রায়কে ধন্যবাদ জানাই এইজন্য যে এই অ্যামেন্ডমেন্ট বিলের যেটা মূল কথা সেসের ভিত্তি পরিবর্তন সেই ক্ষেত্রে আমরা সহমত হতে পেরেছি। বিধায়ক সৌগত রায় ঠিকই বলেছেন যেহেতু এটা সংবিধানের লিস্ট টু, এন্ট্রি ৪৯-এর সঙ্গে যুক্ত এবং যেহেতু সেখানে জমির উল্লেখ আছে তাই এই ধরনের সেসের ভিত্তি জমির যত কাছাকাছি এসে যায় সেটাই সঙ্গত। আর ডিপারচার থেকে এজন্য মনে করি উৎপাদনের যে জায়গাটা মূল ভিত্তি এখানে। এর যেটা প্রেক্ষাপট সেটা যেহেতু পরিষ্কার করে বলা আছে সুপ্রীম কোর্টের জাজমেন্ট ইত্যাদি আমি সেটা পুনরুক্তি করতে চাই না, আমরা শুধু এখানে দুটো কথা বলতে চাই যে আজকের বক্তব্য মূল জায়গাতে। কিন্তু সংশোধনের ক্ষেত্রে যে হারটা আমরা নিয়েছি সেটা যেখানে সর্বোচ্চ হার ছিল ৬ টাকা পার কেজি ম্যানুফ্যাকচার্ড টি-র ক্ষেত্রে বা ফিনিশড টি-র ক্ষেত্রে রুর‍্যাল এমপ্লয়মেন্ট এবং প্রোডাকশন অ্যাক্টে যে সেস বসত আমরা এক্ষেত্রে কনভার্সন রেশিও মনে রেখে একই হারে আসার চেষ্টা করেছি। চায়ের পাতার ক্ষেত্রে এটা পরিষ্কার করে বলা আছে যে কে জি প্রতি ১২ পয়সা আনার চেষ্টা করেছি। একটা কথা বলা উচিত যে সুপ্রীম কোর্টের জাজমেন্টটা যদিও ওয়েস্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন অ্যাক্ট ১৯৭৩ এর ভিত্তিতে যে সেস বসানো হয় তার উপর নয়, তবুও যেহেতু এটা ইন প্রিন্সিপল সেটাকে অ্যাট্রাক্ট করতে পারে তাই এইক্ষেত্রে ভিত্তিটা পরিবর্তন করলাম। ছাড়ের ক্ষেত্রে আগে যে পরিবর্তন হয়েছে এগজেম্পশন আরও প্রগ্রেসিভ করার চেষ্টা করা হয়েছে। ছোট ছোট চা-বাগানকে রেহাই দেবার কথা বলেছি সেটার নোটিফিকেশন বেরুবে। একটা টেকনিক্যাল প্রশ্ন অপূর্বলাল মজুমদার মহাশয় তুলেছেন। রুলস করার ক্ষেত্রে টু বি স্পেসিফায়েড বাই অথরিটি একটা জায়গায় আছে। আর একটা জায়গায় আরও পরিষ্কার ভাবে অন্য কিছু বলা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে বলতে চাচ্ছি যে, যেখানে টু বি স্পেসিফায়েড বাই অথরিটি বলা থাকে আমরা এটা বুঝি ডেলিগেটেড পাওয়ারস বলতে সরকার বোঝায়। কিন্তু এক্ষেত্রে সমন্বয়ের কোনও অভাব দেখছি না। যদি অ্যামেন্ডমেন্ট আরও টেকনিক্যাল আসত তাহলে বুঝতে সুবিধা হত। হয়ত কোনও কারণে এখানে বলা সম্ভব হয়নি। যদি বলেন যে এটা রূপায়ণ করলে কাজে আসছে তাহলে সেটা আমরা পরে বিবেচনা করে দেখব। আর একটা কথা অপূর্ববাবু এবং সৌগতবাবু বলেছেন। চায়ের যে ভাবে দাম বৃদ্ধি পাচ্ছে, বিদেশি রপ্তানি বাজার থেকে

ইউনিট ভ্যালু এক্সপোর্ট থেকে রিয়েলাইজের যে খবর পাচ্ছি তাতে আমি নিজে মনে করি চায়ের লাভের কোনও ঘাটতি নেই। তবে দুঃখের ব্যাপার যে চা বাগান সরাসরি রাজ্য সরকারের হাতে নেই। যেগুলি টি ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাতে আছে সেগুলি বাদ দিলে খুবই স্বল্প সংখ্যক। চা বাগানের যে গাছগুলি আছে সেগুলি বয়স কত সেটাও দেখতে হবে। অত্যন্ত দুঃখের বিষয় ৭৫ শতাংশের এজ অব দি টি বুশ অত্যন্ত বেশি। আমাদের রি-প্ল্যানটেশন একেবারেই হচ্ছে না। এক্ষেত্রে যেহেতু প্রশ্নটা সৌগত রায় তুলেছেন সে জন্য আমি বললাম। যেহেতু আমাদের একটু অসুবিধা হচ্ছে, যেহেতু এটা সুপ্রীম কোর্টে আমরা মামলার লড়াই করছি সে জন্য কিছু কিছু প্রশ্নের জবাব এখানে দিতে পারছি না। আশা করি এর ভিত্তিটা আপনারা বুঝবেন। এই কারণে পরিবর্তন করছি। এই ব্যাপারে সহমত হওয়ার জন্য ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1989 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1-4 and Preamble**

The question that clauses 1-4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1989.**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1989, be taken into consideration.

Sir, Hon'ble Members are aware that a Taxation Tribunal was set up in West Bengal by enactment of the West Bengal Taxation Tribunal Act, 1987 for adjudication or trial of any disput, complaints, offence with respect to Taxation matters coming within the jurisdiction of the State Legislature. The Tribunal has already started functioning with 2 Judicial Members and 1 Technical Member.

In the course of functioning of the Tribunal, some working difficulties

have been felt. For smooth working it is found necessary that those infirmities should be removed. Hon'ble Members may be aware that clause (b) of sub-section (2) of section 3 of the West Bengal Taxation Tribunal Act, 1987 provides that a Technical Member of the Tribunal shall be appointed by the Governor on recommendation of the Selection Committee of three members constituted by the Governor of which the Chairman shall be a sitting Senior Judge of the High Court nominated as such by the Chief Justice and two other Members nominated by the State Government. The word "senior" prefixing the word "judge' creates some difficulty for the Chief Justice to nominate a Judge. Judicial Department is of the opinion that with a view to avoiding such difficulties, the word "senior" prevising the word "Judge" in Clause (b) of Sub-section (2) of section 3 of the West Bengal Taxation Tribunal Act, 1987 should be dropped. Besides, it is felt necessary to validate the jurisdiction, powers and authority of the Tribunal even when the number of Members including Chairman falls short of three Members at any point of time due to occurence of vacancy in the post of a Judicial Member or a Technical Member.

Accordingly, I propose to amend the West Bengal Taxation Tribunal Act, 1987 to give effect to the aforesaid changes in the present Bill, I hope, Hon'ble Members will support the proposals contained in the Bill in the larger financial interest of the State. No additional expenditure is envisaged to give effect to the provision of the Bill.

With these words, Sir, I comend my motion for the acceptance of the House.

[6-10 — 6-21 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা ছোট্ট সংশোধনী উনি এনেছেন—অসীমবাবু। আমি তার দৃষ্টি আকর্ষণ করছি, একটু ভাল করে দেখুন, আমার সঙ্গে একমত হবেন কি না তিনি বিচার করবেন। আমার যা পড়ে মনে হল, সেটা আমি তার কাছে উত্থাপন করছি। তিনি যে ক্লজটা অ্যাড করতে চাইছেন। সেটা কাইন্ডলি দেখুন, Provided that notwithstanding the occurrence of any vacancy in the post of judicial members or technical members the tribunal shall subject to the provisions of sub-section 12 of this section আমি সাব সেকশনটা পড়তে বলছি, কাইন্ডলি সি সাবসেকশন ১২ The Tribunal shall exercise the jurisdiction powers and authority and perform the functions conferred on it by or under the Act by benches of two or more members as may be determined by the Chairman consisting of atleast one judicial member and one technical member কাইন্ডলি লুক ইট I place emphasis on this particular word consisting of one judicial member and one technical member এখানে আপনি যেটা

করছেন সেটাকে নালিফাই করে দিল, যে মুহূর্তে আপনি বললেন subject to t provisions of sub-section 12 সাবসেকশন ১২তে বলছে, must be one judici member and must be one technical member তারপর আপনি আসুন su section 1 of that section and the proviso to section of sub-section contained to exercise the judical jurisdiction power and authority a perform the functions conferred on it by or under this act এই যে সাবসেক সিক্স এবং তার সাবসেকশন ওয়ান, এটার উপর খুব ইমপর্ট্যান্স অ্যাটাচ করছে না। এই জ that is not so much important কিন্তু সাব সাবকেশন ১২-র উপর আপনার দৃ আকর্ষণ করছি। যদি এটার সাবজেক্ট হয়ে থাকে, মেনে নিতে হবে। তাহলে মেনে নিতে হ এটা অলরেডি এসে যাচ্ছে। জুডিসিয়াল মেম্বার এবং টেকনিক্যাল মেম্বার ছাড়া এই কা চলতে পারে না। সেই জন্য আপনার ইন্টারপ্রিটেশন ঠিক নয়। ইন ল ইউ মে ডিফা আপনি দেখলেন যে ক্যালকাটা কোর্ট যেটা ইন্টারপ্রিটেশন করল, সুপ্রীম কোর্টের ইন্টারপ্রিটে সেটা উল্টে দিল। একটু দেখুন আপনি, যদি একটা সাবজেক্ট টু করে দেন, subject to th provisions of sub-section 12 speaks of both judicial member and technic member এটা আমার মনে হয় অ্যানামলাস এবং আপনি যেটা করতে চাইছেন, আম কোনও আপত্তি নেই, কিন্তু তার পথ বন্ধ করে দিচ্ছেন, আমার নিজের মনে হয়েছে। you differ we bed to differ এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি, অ সময় নিতে চাইছি না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক অপূর্বলা মজুমদার মহাশয় একটা টেকনিক্যাল যে পয়েন্ট তুলেছেন, আমি তার উত্তর দিচ্ছি। মাননী বিধায়করা অবগত আছেন যে, সংবিধানের ৩২৩ (বি) অনুযায়ী আমরা রাজ্যে ট্যাক্সেশ ট্রাইবুনাল সংগঠিত করেছি। এটা বলা প্রয়োজন যে, এখন পর্যন্ত সারা ভারতবর্ষে শু পশ্চিমবাংলায় ট্যাক্সেশন ট্রাইবুনাল হয়েছে। সংবিধানের ভিত্তিতে এটা আমাদের প্রয়োজন হয়ে কারণ মহামান্য হাই কোর্ট যথাসাধ্য চেষ্টা করা সত্ত্বেও এক একটি বছরে যে পরিমাণ মাম হাইকোর্টে আসছে তার একটা ভগ্নাংশের মাত্র হাই কোর্টে নিষ্পত্তি হচ্ছে। এই অবস্থা মুখোমুখি দাঁড়িয়ে কাজগুলি যাতে তাড়াতাড়ি করা যায় এবং রাজস্বের ক্ষেত্রে যে অনিশ্চয় দেখা দিচ্ছে তা যাতে দূর হয় তার জন্যই ট্রাইবুনাল গঠন করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশ আপনাকে আমি শুধু এইটুকু বলতে চাইছি যে, এই ট্রাইবুনাল ২৭ শে ফেব্রুয়ারি একটা বে নিয়ে কাজ শুরু করে, গত ৬ মাসে ৮১৭টি কেস এই ট্রাইবুনালে এসেছে এবং তার শতক ৬০ ভাগেরই নিষ্পত্তি করা গেছে। আমার মনে হয় প্রয়োজন অনুযায়ী আর একটা বেঞ্চ ক যায় তার জন্য আইন অনুযায়ী বিধানসভা আমাদের সেই ক্ষমতা দিয়েছে এবং তা যদি ক যায় তাহলে হয়ত এক একটি বছরে যতগুলি মামলা আসছে সবগুলিরই নিষ্পত্তি করা যে পারে। কিন্তু এই কাজ করতে আমাদের দুটি ক্ষেত্রে ওয়ার্কিং ডিফিকাল্টি হচ্ছে। সেই দু জিনিস দূর করার জন্যই এই ছোট অ্যামেন্ডমেন্টটি আনা হয়েছে এবং মাননীয় বিধায়ক এবিষয়ে সহমত পোষণ করেছেন। এই ট্রাইবুনালের বেঞ্চের জন্য চেয়ারম্যান এবং অন্ত একজন জুডিশিয়াল মেম্বার, এজন টেকনিক্যাল মেম্বার প্রয়োজন। জুডিশিয়াল মেম্বার কিভা মনোনীত হবেন তা পরিষ্কার বলা আছে, গভর্নর চিফ জাস্টিসের সঙ্গে পরামর্শ করে তা

মনোনীত করবেন। টেকনিক্যাল মেম্বার মনোনয়নের ক্ষেত্রে বলা আছে, একটা কমিটির সুপারিশ অনুযায়ী গভর্নর মনোনীত করবেন। সেই কমিটির চেয়ারম্যান কে হবেন, তাও বলা আছে। ওখানে বলা ছিল একজন সিটিং সিনিয়র জজের কথা, আর দুজন সদস্যকে রাজ্য সরকার মনোনীত করবেন। এখন চিফ জাস্টিস কলকাতা হাই কোর্ট আমাদের কাছে বলেছেন, সিটিং সিনিয়র জজ কথাটা রাখলে তার নাম মনোনীত পাঠাতে অসুবিধা হচ্ছে, সিনিয়র কথাটা বাদ দেওয়া হোক। তার উদ্দেশ্য শিরোধার্য করেই এই সংশোধনী আনা হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় বিধায়ক শ্রী মজুমদার যা বলেছেন তাতে আমি তাকে বলছি যে, ট্যাক্সেশন ট্রাইবুনালে চেয়ারম্যান ছাড়া ন্যূনতম একজন জুডিশিয়াল মেম্বার এবং একজন টেকনিক্যাল মেম্বার রাখতে হচ্ছে, কারণ এই মুহূর্তে এর চেয়ে বেশি টেকনিক্যাল মেম্বার এবং জুডিশিয়াল মেম্বার মনোনীত করতে পারছি না। তবে প্রসেস শেষ হয় নি, পরে হয়ত করা যাবে। হ্যাঁ, এখানে একটা সমস্যা হচ্ছে, একজন যদি ছুটি নেয় তাহলে সেই ছুটির সময় অন্যান্য কাজ সেগুলি কি এই ট্রাইবুনাল করতে পারে না? এখন এক্ষেত্রে আমি মাননীয় বিধায়কের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অ্যাডজুডিকেশনের জন্য তিন জনেরই থাকা উচিত। কিন্তু অ্যাডজুডিকেশন ছাড়াও ট্রাইবুনালের অন্যান্য কাজ আছে। সে সমস্ত কাজ করার ক্ষেত্রে এখানে আমি কোনও অসঙ্গতি দেখতে পাচ্ছি না। যদি একজন ছুটি নেন তাহলে অ্যাডজুডিকেশনের কোনও কাজই সম্ভব হবে না, কিন্তু অন্যান্য কাজ চলতে পারে। তবে আমি এই সঙ্গে বলে রাখছি যে, আমাদের আশা আছে, সকলের সহযোগিতা আমরা চাইছি। আমরা বসে নেই, আমরা আরও একটা বেঞ্চের সংখ্যা বৃদ্ধি করার কথা ভাবছি। আমি মনে করি করের ক্ষেত্রে যে ধরনের মতপার্থক্য আছে তার নিষ্পত্তিতে এটা আমাদের সাহায্য করবে এবং আমি সবাইকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill 1989, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-2 and Preamble

The question that clauses 1-2 and the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1989 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 6.21 P.M. till 1 P.M. on Wednesday the 13th September, 1981 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 13th September, 1989 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 6 Ministers of State and 174 Members.

[1-00 — 1-10 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে আমি আপনার কাছে আবেদন রাখছি.....

**মিঃ স্পিকার ঃ** সমস্ত গুরুত্বপূর্ণ বিষয় কোয়েশ্চেন আওয়ার্সের পরে হবে। বসুন।

(তুমুল হট্টগোল)

(সরকার পক্ষের অনেক মাননীয় সদস্য বক্তব্য রাখিতে উঠিয়া দাঁড়ান।)

**শ্রী ননী কর ঃ** স্যার, ব্যাপারটা একটু শুনুন, এতগুলি মাননীয় সদস্য যখন বলতে চাইছেন।

**মিঃ স্পিকার ঃ** বলুন, রবীন মন্ডল মহাশয়, কি আপনার আবেদন?

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমার কথা হল এই যে জনস্বার্থে একটা গুরুত্বপূর্ণ ষড়যন্ত্রের কথা কংগ্রেসের পক্ষ থেকে ফাঁস করা হয়েছে। কংগ্রেসিরা বিভিন্ন জায়গায় বলে বেড়াচ্ছেন যে দেশে আইন নেই, শৃঙ্খলা নেই, সমগ্র আসানসোল শহরে যে খুন হচ্ছে সেই খুনের চক্রান্ত একজন এম.এল.এ'র বাড়িতে বসে তৈরি হচ্ছে। গতকাল আমি এবং বন্ধুবর দিলীপ মজুমদার লবিতে ছিলাম, একজন সাংবাদিকও সেখানে ছিলেন। সেই সময় মাননীয় প্রবুদ্ধ লাহা মহাশয়, বলেন যে, আমি সত্য কথা, স্টেট কথা বলি, আপনারা আমাকে এইসব বলছেন ওদিকে আসানসোলে সি.পি.এম.দের খুনের পরিকল্পনা সুহৃদ বসু মল্লিকের বাড়িতে বসে আলোচনা হচ্ছে। কংগ্রেস সারা রাজ্যে বলছে যে আইন নেই, শৃঙ্খলা নেই। সেজন্য আমি আপনার কাছে আবেদন করছি যে এই মুহূর্তে ঐ সুহৃদ বসু মল্লিককে গ্রেপ্তার করা হোক এবং তদন্ত কমিশন বসিয়ে সমস্ত ষড়যন্ত্র ফাঁস করা হোক। দেশে শান্তি, শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। ওর বাড়িতে বসে খুনের চক্রান্ত হচ্ছে। পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে আমি আপনার কাছে আবেদন করছি যে, অবিলম্বে ওকে গ্রেপ্তার করুন এবং একটা উচ্চ পর্যায়ের তদন্ত করা হোক, এই দাবি আমি করছি।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** প্রবুদ্ধবাবু, আপনি কি বলতে চান বলুন।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, বিধানসভার মধ্যে যখন

আমাদের বলার অধিকার রয়েছে তখন যা কিছু বলার সেটা আমি বিধানসভা কক্ষের মধ্যেই বলি। আসানসোলে আইন-শৃঙ্খলা নেই, সেখানে অবস্থার চরম অবনতি হয়েছে, পুলিশ ব্যর্থ হয়েছে, বহু কংগ্রেস কর্মী খুন হয়েছে একথা বলছি বার বার। আমি নিশ্চয়ই মাননীয় সদস্য রবীন মন্ডল, দিলীপ মজুমদার এবং বংশগোপাল চৌধুরি এদের ভালবাসি এবং শ্রদ্ধা করি। বংশগোপালের সঙ্গে তা আমার বহুদিনের আলাপ। ওদের সঙ্গে মন খুলে কথা বলি ঠিকই, কিন্তু আমি এত মুর্খ নই যে, সুহৃদবাবু বা দলের বিরুদ্ধে ঐকথা বলেছি। কোনও প্রেসকে আমি ঐকথা বলিনি। একথা অসত্য এবং উদ্দেশ্য প্রণোদিতভাবে এটা তিনি বলছেন। সুহৃদ বসু মল্লিককে যদি আমার কোনও কথা বলবার থাকতো তাহলে পার্টি ফোরামেই তা বলতাম। বরং সেখানে যে বহু খুন হয়েছে তা করেছে সি.পি.এম। ১৯৮৮ সালে আমার বাড়িতে পাইপগান নিয়ে যে আক্রমণ হয়েছিল সেই ঘটনায় সেখানকার মিউনিসিপ্যালিটির কমিশনার গৌতম চৌধুরি ইনভলভড ছিলেন। ঐ কথা আমি বলতে পারি না। আজকে প্রেসের মুখে ঐকথা খাওয়ানো হয়েছে। ঐসব সর্বৈব অসত্য। যারা এইভাবে প্রেসের মুখে কথা তুলে দিয়ে বিধানসভায় চাঞ্চল্য সৃষ্টি করবার চেষ্টা করছেন তারা আজকে চাঞ্চল্যকর সব ইস্যুকে ঘুরিয়ে দেবার জন্যই এই চেষ্টাটা করছেন। সংবাদপত্রে যা লিখেছে সেটা অসত্য। সংবাদপত্রকে আমি কোনও কিছু বলিনি। এর আগে এই বিধানসভায় আমার বিরুদ্ধে যা কিছু বলা হয়েছে সেই কথাগুলি উদ্দেশ্যপ্রণোদিত। এইভাবে আমার ভাবমুর্তিকে কলঙ্কিত করবার চেষ্টা করা হয়েছে। আমার ব্যাপারে সংবাদপত্রে যা বেরিয়েছে সেটা অসত্য। আমি ডিনাই করছি যে, গতকাল প্রেসের কাছে আমি নাকি এসব কথা বলেছি। এটা অসত্য।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** শ্রী রবীন মন্ডল, আপনি যা বলেছেন তা প্রবুদ্ধবাবু ডিনাই করছেন। উনি প্রেসকে আপনার সামনে এসব কথা বলেননি বলে বলছেন। আপনি বলেছেন তিনি বলেছেন, উনি বলেছেন উনি বলেননি। দুইজন মেম্বার পরস্পরের বিরুদ্ধে উল্টো কথা বলছেন। একজন বলছেন বলেছেন এবং অপরজন বলছেন বলিনি, কিন্তু কথাগুলো সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। কাজেই সিদ্ধান্তটা কি হবে? মিঃ জ্ঞান সিং সোহন পাল, between two members it a divergence of opinions. What is your suggestion ?

**শ্রী জ্ঞান সিং সোহনপাল ঃ** স্যার, Let them sit together and decide the matter among themselves. তারা নিজেরাই ডিসাইড করে নিন।

**Mr. Speaker :** Very well, we will take up the matter later on. No more now. Now question hour.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি *৭৪ কোয়েশ্চেন যেটা দিয়েছিলাম সেটা আপনি হেল্ড ওভার করে রেখে দিলেন। আপনি এটা হেল্ড ওভার করছেন কেন? কোয়েশ্চেনটা উত্তর হবে ইয়েস বা নো। সুতরাং এটা হেল্ড ওভার করার কোনও জাস্টিফিকেশন নেই।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার, এটার উত্তর চিফ মিনিস্টারের দেবার কথা। কোয়েশ্চেনটা ফিনান্স ডিপার্টমেন্টের নয়, হোম (পার) ডিপার্টমেন্টের, কিন্তু ভুলক্রমে ফিনান্স ডিপার্টমেন্টে

চলে গেছে। কাজেই সেটা রিডাইরেক্ট করে তারা হোম (পার) ডিপার্টমেন্টে পাঠিয়েছেন, ফলে দেরি হয়েছে। যারজন্য ইট ইজ নট পসিবল টু গিভ দি রিপ্লাই টুডে। আমার কাছে সেইমতো তারা চিঠিও দিয়েছেন। তাছাড়া আজকে চিফ মিনিস্টারের রিপ্লাই দেবার দিনও নয়।

## Starred Questions

## (to which oral answers were given)

### সিদ্ধেশ্বরী নদীর সেচ প্রকল্প

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রী ধীরেন সেন** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সিদ্ধেশ্বরী নদীবক্ষে "সেচ প্রকল্প" নির্মাণের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) উক্ত বিষয়ে বিহার সরকারের অনুমোদন পাওয়া গিয়াছে কি; এবং

(গ) যদি পাওয়া গিয়া থাকে, তবে রাজ্য সরকার উক্ত প্রকল্প নির্মাণের জন্য প্রাথমিক পর্যায়ে কোন কোন কাজ হাতে লইয়াছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) সিদ্ধেশ্বর সেচ প্রকল্প এখনও জরিপ ও অনুসন্ধানের পর্যায়ে আছে।

(খ) জরিপ ও অনুসন্ধান বিষয়ে বিহার রাজ্যে কাজ করার অনুমোদন পাওয়া গিয়েছে।

(গ) তদনুযায়ী প্রাথমিক পর্যায়ে জলাধার এলাকায় জরিপ এবং জল সম্পদ সংক্রান্ত অনুসন্ধানের কাজ শুরু করা হইয়াছে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই জরিপ এবং অনুসন্ধানের কাজ শেষ হতে কতদিন সময় লাগবে? এই ব্যাপারে বিহার সরকার জমি দিয়েছে কিনা, কেন্দ্রীয় সরকার অনুমোদন দিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের জরিপের কাজ ইতিমধ্যে শুরু হয়েছে, আশা করছি ৬ মাসের মধ্যে কাজটা শেষ হবে। জরিপ এবং অনুসন্ধানের কাজটা তাড়াতাড়ি শেষ হবে, বিহার সরকার অনুমতি দিয়েছে বলে সুবিধা হবে। জরিপের কাজ শেষ হলে তারপর যেখানে যেখানে যাওয়ার যেমন সেন্ট্রাল ওয়াটার কমিশন এবং প্ল্যানিং কমিশন ইত্যাদি সেখানে তাড়াতাড়ি যাবার চেষ্টা করবো।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই প্রকল্পের আওতায় কোন কোন জেলা সেচ পাবে এবং কতখানি এলাকা সেচ পাবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রকল্পের দ্বারা দুটি জেলা মুর্শিদাবাদ এবং বীরভূম উপকৃত হবে। এটা আমি মাননীয় বিধায়কদের অবগতির জন্য জানাচ্ছি এই প্রকল্প মূলত হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ কাম সেচ প্রকল্প ফ্লাড কনট্রোল কাম ইরিগেসন। এই প্রকল্পের দ্বারা

বিশেষ করে মুর্শিদাবাদ এবং বর্ধমানের বেশকিছু অংশ বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হবে। সবচেয়ে বেশি এই প্রকল্পের দ্বারা উপকৃত হবে মুর্শিদাবাদ এবং বীরভূম যেখানে বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হবে এবং সেচের জল পাবে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, মুর্শিদাবাদ এবং বীরভূম জেলার বেশকিছু অঞ্চল এই প্রকল্পের সেচ সেবিত হবে। আমি জানতে চাই কত একর জমিতে সেচের জল পাবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৩৭৫ হেক্টর জমিতে সেচের জল পাবে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** কোন জেলাতে কত হেক্টর পাবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই মুহূর্তে বলতে পারছি না, নোটিশ দেবেন বলে দেব

**ডাঃ মোতাহার হোসেন ঃ** এই প্রকল্পের জন্য কত টাকা খরচ হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই মুহূর্তে বলা যাচ্ছে না।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৬ মাসের মধ্যে জরিপের কাজ শেষ হবে এবং তারপর অন্যান্য কাজ শুরু করবেন। কিন্তু আপনি জানেন, আপনি বাজেটে বলেছেন এই সিদ্ধেশ্বরী প্রকল্পের উপর সম্পূর্ণ নির্ভর করছে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প। কারণ সিদ্ধেশ্বরী প্রকল্প না হলে মৌরাক্ষি সম্পূর্ণ জল দিতে পারবে না। তাই আমার জিজ্ঞাস্য হল এই প্রকল্প রূপায়িত করবার জন্য যুদ্ধকালিন ভিত্তিতে তাড়াতাড়ি কাজ আরম্ভ করবেন কিনা? আপনি যেটা বলেছেন ওয়াটার বোর্ড ইত্যাদি জায়গায় পারসু করতে হবে এটা তো একটা বিরাট ব্যাপার, অনেক সময়ের ব্যাপার। সত্বর যাতে পারসু করা যায় তারজন্য আপনি কোনও ব্যবস্থা নেবেন কিনা? কারণ এই প্রকল্পের জলের উপর নির্ভর করছে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা ওয়ার ফুটিং ভিত্তিতেই ধরা হয়েছে এবং ধরা হয়েছে বলেই জরিপের কাজটা প্রায় শেষ করে ফেলেছি। এই কাজটা শেষ হলেই এই পরিকল্পনা ক্লিয়ারেন্সের জন্য যেখানে যেখানে যাওয়া দরকার সেইগুলি তো বাদ দেওয়া যায় না, সেখানে যেতেই হবে। যেমন সেন্ট্রাল ওয়াটার কমিশন-এর কাছে যেতে হবে, প্ল্যানিং কমিশনের কাছে যেতে হবে, ফরেস্টের ক্লিয়ারেন্স দরকার এবং এনভায়রনমেন্ট ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স দরকার। এইগুলি যত তাড়াতাড়ি পারা যায় নিশ্চয় আমি চেষ্টা করবো।

**শ্রী অসিতকুমার মাল ঃ** গত ২৭শে আগস্ট বীরভূম জেলায় মাননীয় মুখ্যমন্ত্রী এক আলোচনা চক্রে বলেছিলেন এই সিদ্ধেশ্বরী নুনবিল প্রকল্প করতে গিয়ে কত টাকা খরচ হবে। তার উত্তরে অফিসাররা বলেছিলেন ৫০ কোটি টাকা খরচ হতে পারে, তারপর সারভে করে বলা যাবে। মাননীয় সদস্য ডাঃ মোতাহার হোসেন একটা প্রশ্নে জানতে চেয়েছেন এই প্রকল্পের জন্য কত টাকা খরচ হতে পারে। আপনি যদি পরিষ্কার ভাবে টাকার অঙ্কটা না বলতে পারেন, কাজটাতে যে হাত দিচ্ছেন টাকার ব্যাপারটা কিভাবে ভাবছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** টাকার সঙ্গে কাজটা জড়িত নয়, যে টাকা প্রয়োজন হবে

সেই টাকা খরচ করা যাবে।

**Report of the Comptroller and Auditor General of India for 1987-88**

*76. (Admitted question No. *250.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has received the Reports of the Comptroller and Auditor General of India for 1987-88;

(b) if so,—

(i) the date(s) on which these reports have been received by the Government; and

(ii) the reasons for delay, if any, in presentation of these reports before the State Legislature ?

**Dr. Asim Kumar Dasgupta :**

(a) The State Government has received only two signed copies (bound volumes) of one report, viz. "Report of the Comptroller and Auditor General of India for the year 1987-88 No.3 of 1989—Revenue Receipts-Government of West Bengal". Copies of the report for placing before the Legislature have not been recieved as yet.

(b)

(i) The said two copies of the Report were received by the Government on 31-7-89.

(ii) Presentation of the report before the State Legislature can not be made unless sufficient copies are received from Accountant General, West Bengal.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, সি.এ.জি.র রিপোর্ট নিয়ে এখানে বেশি আলোচনা হতে পারে না, এটা আমরা সবাই জানি। কিন্তু একটা কথা তো এখানে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি, এই যে বিলম্ব হয় রিপোর্টটা প্লেস করতে এর কারণ নানারকম। রাজ্য সরকার সম্পর্কে নানা ইরেগুলারিটিজের কথা রিপোর্টের মধ্যে মেনশন করা আছে।

**Mr. Speaker :** Not allowed.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আপনি আমার প্রশ্নটা শুনছেন না।

**Mr. Speaker :** I have heard your question and rejected it. Go to your Next question.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** ১৯৮৬-৮৭ সালে রিপোর্টটা প্রেস করতে যে দেরি হয়েছে, সেটা কি মিস অ্যাপ্রোপ্রিয়েশন এবং ডিফলকেশনের কথা বলা আছে বলে?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :** এই প্রশ্নের উত্তরটা খুব সহজ। প্রথমে সি.এ.জি. সরাসরি ফিন্যান্স ডিপার্টমেন্টের কাছে পাঠান। আমরা দেড় মাস আগে সাইনড দুটো কপি পেয়েছি। তারপর প্রেসে চারশো কপি ছাপতে দিয়েছি। এটি আমাদের কাছে এ.জি.র পাঠানোর কথা, কিন্তু তার কাছ থেকে আমরা কিছু পাইনি। এই প্রশ্নতে আছে বলে আমরা গত ৮ তারিখে কপির জন্য অফিসারকে পাঠিয়েছিলাম প্রেসে। কিন্তু এখনও ছাপানো হয়নি, যন্ত্রস্থ আছে। প্রেস থেকে যেহেতু আসেনি সেজন্য কিছু জানা যায় নি। তবে এটা ছাপানোর দায়িত্ব হচ্ছে এ.জি.র। তার কাছ থেকে আমরা কিছু পাই নি, তাই সাবমিট করতে পারিনি।

**শ্রী সৌগত রায় :** প্রশ্নটি যত সহজ বলে উনি বলছেন, ততটা সহজ নয়। আমরা সবাই জানি যে সি.এ.জি. হচ্ছেন একজন কনস্টিটিউশন্যাল অথরিটি। তিনি কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের হিসাবগুলো পরীক্ষা করেন। প্রথমে এ.জি. অডিট করে একটা রিপোর্ট দেন এবং রাজ্য সরকারের কাছে তা পাঠান। রাজ্য সরকার বিভিন্ন দপ্তরে ইরেগুলারিটিজ'এর জন্য পাঠান। রাজ্য সরকারের কাছ থেকে ক্লারিফিকেশন পেলে এ.জি. সেটা কমপাইল করে পাঠিয়ে দেবার পর রাজ্য সরকারের কাছে বাইন্ডিং ভল্যুম আসে, যেগুলো বি.জি. প্রেস থেকে ছাপিয়ে নিয়ে আসা হয়। রাজ্য সরকার তারপর সেগুলো রিলিজ করে মেম্বারদের দেন।

**Mr. Speaker :** From the answer given by the Minister, it appears that the report is in the printing process. Unless the printed copies are received, the Members cannot get it.

**Shri Saugata Roy :** Sir, the Minister has stated that he received the copy on 31.7.89. My question whether the delay on the part of the State Government in giving replies to the querries made by CAG is the reason for non-getting the CAG report in time?

[1-20 — 1-30 P.M.]

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :** প্রশ্নটির উত্তর হ্যাঁ এবং না। ষ্টেট গভর্নমেন্টের তরফ থেকে কোনও ডিলে হয়নি। আর এ.জি.র কাছ থেকে কপি না পাওয়ার ফলে কপি সার্কুলেট করতে পারিনি। তবে যে ২টি কপি সি এ জি দিয়েছে তা সার্কুলেট করার পক্ষে নট সাফিসিয়েন্ট। সেগুলো এ.জি. প্রিন্ট করতে দিয়েছে, সেগুলো পেলেই সার্কুলেট করে দেওয়া হবে। আর আরেকটি প্রশ্নের উত্তরে আমি না বলবো।

**Mr. Speaker :** Now it is September, 1989-so how do you say that undue delay has been made.

**শ্রী সৌগত রায় :** অডিট রিপোর্ট এ জি স্টেট গভর্নমেন্টের কাছে পাঠিয়ে দিয়েছে। এর আগে কি এত তাড়াতাড়ি আসতো?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :** আপনার উত্তরেই বলছি অবস্থার অনেকটা উন্নতি হয়েছে

এবং আপনি যে তা স্বীকার করেছেন এরজন্য আপনাকে ধন্যবাদ জানাই।

**Shri Prabuddhya Laha** : I would ask the Hon'ble Minister whether he is ready to allow discussion on the A.Gs report in the House when it is received ?

**Mr. Speaker** : How the Minister would allow discussion on the A.Gs report ? The A.Gs report would first go to the Public Accounts Committee for discussion. No discussion can take place in the House beforehand. We have got our rules. How the Minister could exercise his discretion ?

### কংসাবতী প্রকল্পে জমি অধিগ্রহণ

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮০) **শ্রী শিবপ্রসাদ মালিক** : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কংসাবতী পরিকল্পনায় কত একর জমি খাল কাটার জন্য অধিগ্রহণ করা হইয়াছে; এবং

(খ) তন্মধ্যে হুগলি জেলার অন্তর্গত গোঘাট থানায় কত একর জমি উক্ত পরিকল্পনার আওতাভুক্ত হইয়াছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** :

(ক) ১০২৫৪১.০৯৩ একর।

(খ) ৯২৯.৮০৪ একর।

**শ্রী শিবপ্রসাদ মালিক** : মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি কত একর জমির খাল কেটেছেন এবং তাতে দেওয়ার কোনও ব্যবস্থা হবে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : বেশিরভাগ জায়গাতে হবে। আর যে সমস্ত জায়গার নাব্যতা হারিয়ে ফেলেছে সেই জায়গাকে পুনরোজ্জীবিত করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক** : মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কংসাবতী খালের উপরে বোরো চাষ দেওয়া হবে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : সাধারণত দেওয়া হয়না। তবে কোনও কোনও ক্ষেত্রে তা বাতিল করা হয়েছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খালের নিম্নাংশে জল এত নেমে গেছে যে গোঘাট থানায় এই টেলেন্ডে জল দেওয়ার কোনও ব্যবস্থা হবে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : টেলেন্ডে অনেক সময়ে অসুবিধা হচ্ছে। সেইজন্য আমরা নতুন করে মডার্নাইজেশন করছি এই কংসাবতী স্কীমটিকে যাতে টেলেন্ডেও জল পাওয়া যায়।

**ডাঃ মানস ভুঁইয়া** : মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কংসাবতি প্রজেক্টের

জন্য আমার বিধানসভা কেন্দ্র সবংয়ে টেলেন্ডে হওয়ার জন্য জল পাওয়া যাচ্ছে না, এই ব্যাপারে বহুবার বলেছি এবং বাজেট বিতর্কেও বলেছি এই ব্যপারে দেখবেন বলেছেন কিন্তু কোনও উদ্যোগ নেওয়া হয়নি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এখন পর্যন্ত মডার্নাইজেশনে কংসাবতী প্রজেক্টকে সিরিয়াসলি করার চেষ্টা করছি। এটা তাড়াতাড়ি করতে পারলে আপনাদের সুরাহা করতে পারব বলে আশা করছি।

**বর্ধমান পৌরসভা এবং ততসংলগ্ন গ্রামাঞ্চলকে টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং-এর আওতাভুক্তিকরণ**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪) **শ্রী নিরুপম সেন :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান পৌরসভা ও ততসংলগ্ন কিছু গ্রামাঞ্চল সহ সমগ্র এলাকাকে টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং-এর আওতায় নিয়ে আসার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে ঐ পরিকল্পনা কতদিনের মধ্যে কার্যকর হবে বলে আশা করা যায়?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :**

(ক) হ্যাঁ

(খ) যত শীঘ্র সম্ভব।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** কি কি এলাকা নিয়ে এই প্ল্যানিং এরিয়াটা হচ্ছে মাননীয় মন্ত্রী যদি বলেন তাহলে ভাল হয়।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :** জেলা প্রশাসনের কাছ থেকে আমরা যে প্রস্তাব পেয়েছিলাম তার উপর টাউন অ্যান্ড কান্ট্রি অ্যাক্টের ১১ নম্বর ধারা অনুযায়ী প্রাথমিক সমীক্ষা করা হয়ে গিয়েছে, তাতে প্রমানিত পৌরসভার যে অঞ্চল তারসঙ্গে যুক্ত সংশ্লিষ্ট ৪৭টি মৌজা ও ৫টি গ্রাম পঞ্চায়েতের বিস্তৃত এলাকা নিয়ে এই বর্ধমান প্ল্যানিং অথরিটি করার প্রস্তাব আমরা সক্রিয়ভাবে বিবেচনা করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** আর কোনও এলাকায় বা জেলায় এই ধরনের প্ল্যানিং অথরিটি করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা, যদি বলেন তাহলে ভাল হয়।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :** এই মুহূর্তে বীরভূম জেলার শান্তিনিকেতন এলাকার উপর শান্তি নিকেতন ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং অথরিটি করার প্রস্তাব আমরা সক্রিয়ভাবে বিবেচনা করছি।

**শ্রী তুহীন সামন্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৫টি অঞ্চলকে নিয়ে বর্ধমান জেলার পৌরসভা এলাকায় এই টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং হচ্ছে, কোন কোন অঞ্চলে করা হচ্ছে এবং সেই অঞ্চলে পঞ্চায়েত আছে কিনা?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** অঞ্চলওয়াইজ বলছি, গ্রাম পঞ্চায়েতগুলি হচ্ছে বেলখাস, সারাইতকার, রায়ন ওয়ান, খেতিয়ার, বৈকণ্ঠপুর ওয়ান, টু।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি কোনও একটি নির্দিষ্ট এলাকাকে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং কমিশনের আওতায় আনার ক্রাইটেরিয়া কি?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টে ধারাগুলি লেখা আছে, আমার যতদূর মনে পড়েছে ৮, ৯, ১০, ১১ এই ধারা হিসাবে আমি উল্লেখ করছি। সাধারণ ধারনা হচ্ছে সেই জেলায় কোনও একটি অঞ্চলে জেলা প্রশাসন বা যে নির্বাচিত পঞ্চায়েত আছে তাদের কাছ থেকে আমরা যদি প্রস্তাব পাই এবং সরকার যদি মনে করেন সেখানে নিয়ন্ত্রিত কাজ চলছে এবং সেখানে পরিকল্পনা করা দরকার তাহলে সেখানে দুটো জিনিস দেখতে হবে, প্রথমত ল্যান্ড ইউজ ম্যাপ করা দরকার অর্থাৎ বর্তমানে যে ধরনের জমি ব্যবহার হচ্ছে সেটা জানা দরকার। দ্বিতীয়ত ও.ডি.পি. ডেভেলপমেন্ট প্ল্যান করা দরকার। যাতে পরে ফিউচার ল্যান্ড ইউজ বেঁধে দেওয়া যেতে পারবে। এই দুটো যদি নিরিখের কারণ বর্তমান থাকে তখন সেখানে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্ট অনুযায়ী প্ল্যানিং অথরিটি গঠিত করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বর্ধমান পৌরসভা এবং শান্তিনিকেতন এলাকার কথা বললেন। কিন্তু ১২৫ বছরের পুরনো ঐতিহ্যমন্ডিত মেদিনীপুরে যে পঞ্চায়েত এলাকা আছে, বা পৌরসভা আছে, সেখানে সরকার কি এই টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং করবেন?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** এখানে যেহেতু মাননীয় বিধায়ক জেলা পরিকল্পনা এবং সমন্বয় কমিটির সদস্য আছেন, আপনি যদি মনে করেন এবং যদি আপনি ডি.পি.সি.সি.র মাধ্যমে প্রস্তাব আনেন, নিশ্চয় যেভাবে পরীক্ষা করা দরকার সেটা আপনাকে এবং হাউসকে সেটা জানিয়ে দেব।

**স্বরডাঙ্গা খাল সংস্কার**

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট ১নং ব্লকের অন্তর্গত স্বরডাঙ্গা খালটি সংস্কার ও উহার স্লুইস গেট নির্মাণের কাজটি কোন সালে অনুমোদিত হইয়াছিল; এবং

(খ) উহার কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) কাজটি এখনও অনুমোদিত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কতদিনের মধ্যে অনুমোদন

পাওয়া যেতে পারে বলে আমরা আশা করতে পারি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সুরভাঙ্গা খাল নয় কানাই নগর খাল। এটার সঙ্গে যুক্ত হয়ে আছে ৩টি জিনিস-৪ মাইল দীর্ঘ এমব্যাঙ্কমেন্ট তৈরি করা, আউটফল এবং স্লুইস গেট তৈরি করা। সমস্ত পরিকল্পনা নিয়ে ৯ লক্ষ ৯০ হাজার টাকার এসটিমেট টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটির কাছে প্লেস করা হয়েছিল। তারপর তারা ফারদার ডাটা চেয়েছে। সেই ডাটা খানিকটা মডিফাই করেছি, আবার টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটির কাছে প্লেসড হবে। এই ৯ লক্ষ টাকার মধ্যে ২ লক্ষ টাকা খরচ করতে পারব আগামী বছর, বাকি টাকা পরবর্তী বছরে খরচ করে কাজটা তাড়াতাড়ি শেষ করতে পারব।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** আপনি বললেন তাড়াতাড়ি শেষ করবেন, কিন্তু আপনি কি জানেন এই খাল এবং স্লুইস গেটের উপর ঐ এলাকার প্লাবন, কৃষিতে সেচের ব্যবস্থা নির্ভর করছে? সেজন্য এই বিষয়ে আরও একটু উদ্যোগ নিয়ে যাতে তাড়াতাড়ি কাজটা শেষ হয় সে সম্বন্ধে নিশ্চয়তা দেবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের প্রায় সমস্তরকম অনুসন্ধানের কাজ শেষ হয়েছে, পরবর্তী টেকনিক্যাল অ্যাডভাইসারি কমিটিতে এটা প্লেসড হচ্ছে, সেটা অনুমোদিত হয়ে গেলে কাজ শুরু করতে পারব। আগামী বছরে ২ লক্ষ টাকা এবং বাকি বছরে বাকি ৭ লক্ষ টাকা খরচ করে কাজটা শেষ করে দেব।

**ক্ষীরাইবাক্সী নদীর ডানতীরে বিষ্ণুমিশ্র চকে স্লুইস গেট নির্মাণ**

*৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭) **শ্রী পুলিন বেরা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার ময়না থানার উত্তরে ক্ষীরাইবাক্সী নদীর ডানতীরে বিষ্ণুমিশ্র চকে একটি স্লুইস গেট নির্মাণের কাজ অসমাপ্ত অবস্থায় আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত কাজটি কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমান আর্থিক বছরে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।
(No supplementary)

**হুগলি জেলার বলাগড় ব্লকে ভাঙ্গন রোধ**

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০) **শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি হুগলি জেলার বলাগড় ব্লকে গঙ্গার ভাঙ্গন রোধের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** হ্যাঁ, পরিকল্পনা প্রস্তুতিপর্বে আছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি বলাগড়ে গঙ্গার ধারে গ্রামগুলি ভেঙে যাচ্ছে, ফলে সেখানকার জনজীবন, স্কুল, রাস্তাঘাট নষ্ট হয়ে যাচ্ছে। কতদিনের মধ্যে এই পরিকল্পনা কার্যকর হতে পারে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বলাগড়ে হুগলি নদীতে ব্যাপক ভাঙ্গন হচ্ছে। শুধু বলাগড় ব্লক নয় একেবারে জঙ্গীপুর থেকে উলুবেড়িয়া পার হয়ে ১৫০ মাইল জুড়ে ভাঙ্গন চলছে। সেজন্য সব জায়গার ভাঙ্গন রোধ করা সম্ভব হচ্ছে না। তা সত্ত্বেও বলাগড়ে দুটি কাজ ধরেছি, একটা হচ্ছে বরানপুর জিরাটে ২২শো ফুট দীর্ঘ একটা অ্যান্টি ইরোশন ওয়ার্ক হচ্ছে যার এসটিমেটেড কস্ট ২২ লক্ষ টাকা, আর একটা হচ্ছে ভবানিপুরে চকে ২ হাজার ফিট দীর্ঘ একটা অ্যান্টি ইরোশন ওয়ার্ক হচ্ছে যার এসটিমেটেড কস্ট হচ্ছে ২১ লক্ষ টাকা। এটা চিফ ইঞ্জিনিয়ারের কাছে গেছে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি :** এই ভাঙ্গন রোধের ব্যাপারে কেন্দ্রীয় সাহায্যের দিক থেকে আমরা কিভাবে সাহায্য পাচ্ছি বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা গঙ্গা-ভাগিরথী ভাঙ্গনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে ইতিমধ্যে যে টাকা দাবি করেছি আগামীকাল তা নিয়ে আলোচনা হবে, সেখানে বিস্তারিতভাবে বক্তব্য রাখব।

**শ্রীমতী অঞ্জু কর :** এই প্রশ্নটি নির্দিষ্ট ভাবে বলাগড় সম্বন্ধে উল্লেখ করা থাকলে'ও এরসঙ্গে বর্ধমান জেলার কিছু অংশ যুক্ত আছে বলে আমি এই প্রশ্নটি করছি। বর্ধমান জেলার কালনা, কাটোয়া এবং পূর্বস্থলি এলাকার বিভিন্ন জায়গা অত্যন্ত বিপজ্জনক ভাবে ভেঙে পড়ছে। এই ভাঙ্গন রোধ করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা এবং থাকলে সেটা কি পরিকল্পনা, জানাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই বিষয়ে আপনি আলাদা প্রশ্ন করবেন, আমি উত্তর দিয়ে দেব। কিন্তু তাসত্ত্বেও আমি বলছি, কিছু কিছু জায়গায় আমাদের কাজ আরম্ভ হয়েছে। তবে অর্থাভাবের ফলে ব্যাপকভাবে কাজ করা সম্ভব হচ্ছে না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** ভাঙন রোধের জন্য বিভিন্ন জায়গায় বোল্ডার পিচিং হচ্ছে, কিন্তু টিকছে না। প্রচুর টাকা খরচ করে তৈরি করার পরে আবার সেইগুলি ভেঙে যাচ্ছে। পরিকল্পনার ক্রটির জন্য এটা হচ্ছে, না অন্য কিছুর জন্য এটা হচ্ছে — এই বিষয়ে আপনি কিছু ভাবছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** পরিকল্পনায় হয়ত ক্রটি থাকতে পারে। কিন্তু সাধারণ ভাবে বোল্ডার পিচিং'ই হয়। কিছু কিছু জায়গায় হয়ত অন্য কিছুরকম হয় এবং সেটা ইঞ্জিনিয়াররাই ঠিক করে থাকেন।

**শ্রী সুভাষ বসু :** বলাগড়ে ড্রেজার দিয়ে বালি তোলা হয়েছে। তারফলে নদীর গতি এখন তীব্রতর হয়েছে। সেইজন্য নদীয়া জেলার চাকদা থানার পোড়াডাঙ্গা, মুকুন্দনগরের বিরাট

বিরাট দালান-বাড়ি নদী গর্ভে চলে যাচ্ছে এবং দুটি গ্রাম শেষ হয়ে গেছে ২৫/৩০ বিঘা জমি নিয়ে বাড়ি ছিল, সেইগুলি নষ্ট হয়ে যাচ্ছে। এই ভাঙন প্রতিরোধ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা নেবেন কিনা — এটা আপনি জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** যেভাবে ব্যাপক ভাঙ্গন হচ্ছে তাতে করে সমস্ত জায়গায় মেরামত করা আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না। আপনি যে এলাকার কথা বললেন, সেটি আমার নজরে এসেছে। এরমধ্যে বাছাই করে কোন কোন কাজ ধরা যেতে পারে সাধারণভাবে কিছুদিনের মধ্যেই আমি সেটা ঘোষণা করে দেব।

**শ্রী তুহিন সামন্ত ঃ** কোন কোন কারণে গঙ্গা ভাঙছে সেটা বলতে পারবেন কি এবং বাঁধানোর পরেও আবার কেন ভাঙছে অনুসন্ধান কমিটির তরফ থেকে এর কারণগুলি জেনেছেন কি?

**মিঃ স্পিকার ঃ** না, না, এইভাবে হয় না জেনারাল কোশ্চেন। ১ হাজার কারণ থাকতে পারে এইভাবে হয়না। আপনি বসুন, নট অ্যালাউড।

### ময়ূরাক্ষী সেচ প্রকল্প

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৭) **শ্রী ধীরেন সেন ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ময়ূরাক্ষী সেচ প্রকল্প 'আধুনিকীকরণ' এর জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদনের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

ময়ূরাক্ষী সেচ প্রকল্প আধুনিকীকরণের প্রস্তাবটি বর্তমানে কেন্দ্রীয় সরকারের পরীক্ষাধীন।

**শ্রী ধীরেন সেন ঃ** এই পরীক্ষা করতে কত সময় লাগবে এবং এর কি কোনও প্ল্যান পাঠানো হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ময়ূরাক্ষী মডার্নাইজেশন প্রজেক্টে খরচ হবে প্রায় ৭৩ কোটি ৫৩ লক্ষ টাকা। আমরা সমস্ত প্রজেক্ট তৈরি করে সেন্ট্রাল ওয়াটার কমিশনের কাছে পাঠিয়ে দিয়েছি। তারা এখন পরীক্ষা নিরীক্ষা, স্ক্রুটিনি করছেন। সেই স্ক্রুটিনি রিপোর্ট পেলে আমরা সেন্ট্রাল ওয়াটার কমিশনের কাছ থেকে ওটাকে প্ল্যানিং কমিশনের ক্লিয়ারেন্সের জন্য পাঠাব।

**শ্রী ধীরেন সেন ঃ** বক্রেশ্বর প্রকল্পের জন্য ময়ূরাক্ষী প্রকল্প থেকে জল দেওয়া হবে ঠিক হয়েছে। এটাকে আধুনিকীকরণ না করলে নিচু অংশে জল পাওয়ার অসুবিধা হবে। এটাকে ত্বরান্বিত করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য জানেন যে, এই পরিকল্পনাটিকে কার্যকর করতে পারলে বর্তমানে ময়ূরাক্ষীর যে কমান্ড এরিয়া ৫ লক্ষ ২৫ হাজার একর আছে সেটা আরও বেড়ে যাবে। অর্থাৎ ময়ূরাক্ষী মর্ডানাইজেসন স্কীম চালু হলে আরও অতিরিক্ত ৩ লক্ষ একর অ্যাডিশনাল পোটেনসিয়্যাল ক্রিয়েট হবে এবং সেটা করার জন্য আমরা ইতিমধ্যেই সেন্ট্রাল ওয়াটার কমিশনের সঙ্গে কথাবার্তা বলে এসেছি। আমি আশা করছি খুব তাড়াতাড়ি এই ক্লিয়ারেন্স পাওয়া যাবে।

[1-40 — 1-50 P.M.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র চালু রাখতে ময়ূরাক্ষী সেচ প্রকল্প থেকে কত পরিমাণে জল বছরে দিতে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রশ্ন থেকে এই অতিরিক্ত প্রশ্ন আসে না।

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দেবেন।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রকে ময়ূরাক্ষী সেচ প্রকল্প থেকে জল দিলে কত পরিমাণে জমি বা কত হেক্টর জমি সেচ থেকে বঞ্চিত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** নোটিশ দেবেন, উত্তর দিয়ে দেব।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** ময়ূরাক্ষীর ব্যাপারে যে সমস্ত আধুনিকীকরণ করার জন্য প্রোপোজাল সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে পাঠিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তারমধ্যে কি তিলপাড়া ব্যারেজ যে সিলটেড হয়ে গিয়েছে, অনেক জায়গায় পলিমাটি জমে গিয়েছে তা তোলার পরিকল্পনাও আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই পরিকল্পনার ৭টি ভাগ রয়েছে। তারমধ্যে ক্যানেল লাইনিং যেমন রয়েছে, ড্যামেজ ব্রিজ রিকন্সট্রাকশন রয়েছে, আউটলেটের জন্য পাইপ ইন্সটোলেশন যেমন রয়েছে, ক্রশ ডেনেজ যে সমস্ত রয়েছে সেগুলি নতুন করে মেরামত করার ব্যাপার যেমন রয়েছে তেমনি পলি উদ্ধারের পরিকল্পনাও রয়েছে। ৭ দফা পরিকল্পনা এর সঙ্গে যুক্ত রয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** কয়েকদিন আগে সংবাদপত্রে দেখছিলাম যে বীরভূম জেলার ফরোয়ার্ড ব্লকের এম.এল.এ. বলেছিলেন, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প হলে ময়ূরাক্ষী সেচ প্রকল্পের জল সেখানে যাবে এবং তারফলে ময়ূরাক্ষী সেচ প্রকল্প ক্ষতিগ্রস্ত হবে, সেজন্য আলাদা করে ডিপ টিউবওয়েল বসাতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জল কি ময়ূরাক্ষী সেচ প্রকল্প থেকে দেবার ব্যবস্থা করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা একটা সেপারেট প্রশ্ন করবেন আমি যথাযথ উত্তর দিয়ে দেব এবং তাতে আমার সুবিধাও হবে কারণ এই প্রশ্নের সঙ্গে এই অতিরিক্ত প্রশ্নের প্রাসঙ্গিকতা নেই। এই প্রশ্নটা ছিল মডার্নাইজেশনের স্কীম কি কি রয়েছে সে সম্বন্ধে। সেখানে তার সঙ্গে বক্রেশ্বর জড়িত কিনা প্রশ্ন করবেন আমি উত্তর দিয়ে দেব।

**নিম্ন দামোদর প্রকল্প**

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** গত ২৯শে মার্চ, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৩৮৩ (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮)-এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, "নিম্ন দামোদর" পরিকল্পনাটির রূপায়ণ বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

পরিকল্পনাটি কেন্দ্রীয় সরকারের প্ল্যানিং কমিশনের অনুমোদন লাভ করেছে। বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের প্রশাসনিক অনুমোদনের পর্যায়ে আছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে নিম্ন দামোদর প্রকল্পের কাজ রূপায়িত না হওয়ায় হাওড়া, হুগলি এবং বর্ধমান এই তিনটি জেলার মানুষ বন্যায় সর্বশান্ত হচ্ছেন। শীঘ্র যাতে এই প্রশাসনিক অনুমোদন পাওয়া যায় সেটা আপনি দেখবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমার উত্তরের মধ্যেই আছে যে অনুমোদন পাওয়া গিয়েছে। আর আমাদের রাজ্যসরকারের অ্যাপ্রুভাল পাওয়ার ব্যাপার যেটা সেটা আমরা ইতিমধ্যেই পাওয়ার চেষ্টা করছি এবং সাপেক্ষে কাজ শুরু হয়ে যাচ্ছে। এ বছর ৬৭ লক্ষ টাকা খরচ করা হবে।

### জলঙ্গী নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত গ্রাম

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলঙ্গী নদীর ভাঙ্গনের ফলে ফাজিলনগর, কৃষ্ণচন্দ্রপুর, পরানপুর, গোপীনাথপুর, অভয়নগর, চাঁদেরঘাট প্রভৃতি গ্রামগুলি বিপন্ন হইয়া পড়িতেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত ভাঙ্গন রোধের জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কৃষ্ণচন্দ্রপুর মৌজায় ভাঙনরোধের কিছু কাজ করা হইয়াছে। অভয়নগর এবং চাঁদের ঘাটের জন্য স্কীম করা হইয়াছে। অন্যান্য স্থানের ভাঙনের প্রতি লক্ষ্য রাখা হইয়াছে এবং অনুসন্ধান জরিপ পর্যায়ে আছে।
(No supplementary)

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first is from Shri Mannan Hossain on the subject of frequent power-cuts in the State, the second is from Shri Sudip Bandyopadhyay on the subject of acute scarcity of Kerosene oil in Calcutta, the third is from Shri Saugata Roy on the subject of trade bandh leading to collapse of business in the State to-day and the fourth is from Shri Bansa Gopal Chowdhury, Shri Sumanta Kumar Hira and Shri Anjan Chatterjee on the subject of reported conspiracy by the main

opposition party to kill the member and workers of the major political party of the ruling front.

On the subject of the first motion the same Member tabled a notice on 11.9.89 to which consent was withheld.

On the subject of the second motion the same Member tabled a notice on 12.9.89 to which also consent was withheld.

I, therefore, do not accept these notices.

On the subject of the third motion the Member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, etc.

The subject matter of the fourth motion is regarding law and order problem and relates to day-to-day administration. The Members may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to the above two motions.

One Member of the party may, however, read out the text of his motion as amended.

## QUESTION OF ADJOURNMENT MOTION

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্লামেন্টারি প্রাকটিসে আমরা জানি যে অ্যাডজর্নমেন্ট মোশন দিতে পারে শুধু বিরোধীরা। তার কারণ শাসক দলের কোনও সদস্য যদি অ্যাডজর্নমেন্ট মোশন দেয় that comes practically to consume of the ruling party and the Government. আজকে আমি দেখলাম যে এই প্রথম আমার যেটুকু পার্লামেন্টারি অভিজ্ঞতা আছে, শাসক দলের কোনও সদস্য সম্ভবত অজ্ঞতাবশত অ্যাডজর্নমেন্ট মোশন দিয়েছেন। আমি এই প্রসঙ্গে আপনার রুলিং চাই। শাসক দল যদি অ্যাডজর্নমেন্ট মোশন দেয় তাহলে তার কি সিগনিফিকেন্স দাঁড়ায়? আপনি জিজ্ঞাসা করুন ওদের হাত তুলে দাঁড়াতে, আমরা দেখতে চাই যে শাসক দলের বেশির ভাগ লোক সমর্থন করেন কি না?

**Mr. Speaker :** On the technical question raised by Honourable member, Shri Saugata Roy, the Parliamentary practice has been that adjournment motions generally are the motions to censure for the failure of the Government. But in our House we have had precedence where adjournment motions moved by the member of the ruling party have been admitted, have been discussed and even adjournment motions by the Opposition members have been dealt with, allowed and discussed. I can cite examples where the ruling party members and the Opposition members combinedly moved adjournment motion, which has been allowed and also discussed. So, our precedence is quite different from other Parliaments. Each Parliament has developed its own convention

and there is no hard and fast rule, because under the rule any member can move an adjournment motion. It is not confined to only the members of the Opposition. But general practice has been that if an adjournment motion is allowed or it stands voted then it censure the Government machinery and the failure of the Government machinery. But not in all cases that is the finding of the Speaker of the House of Commons. That is also not in our case. Because that is a generally adopted principle. Ruling party members also on an extra ordinary situation may want to discuss certain immediate developments such as atom bombs explosion or if certain natural calamities have taken place during their debate. During the discussion, members may come with an adjournment motion to stop the business of the house as an emergency situation has developed and Members want to discuss that now. Will it mean the criticism of the Government or censuring the Government? No it does not mean that. It differs from situation to situation. So that is a matter of convention and practice. Each House has developed at its own convention. We have our own precedence. But I am not allowing the adjournment motion. So, the question does not arise here. Now Shri Saugata Roy, please read your adjournment motion.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter on urgent public importance and of recent occurrence, namely, -

The total collapse of business throughout West Bengal due to a trade Bundh called by the business organisations today.

[1-50 — 2-00 P.M. (including adjournment)]

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** সি.পি.আই(এম) কর্মী, নেতা এবং বিধায়কদের খুনের ছক প্রধান বিরোধী দলের বিধায়কদের বাড়িতে বসে তৈরি হচ্ছে বলে ঐ দলের একজন বিধায়কের স্বীকারোক্তি বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছে। এই খবরটি সি.পি.আই(এম) কর্মী, নেতা এবং বিধায়কদের নিরাপত্তার সঙ্গে যুক্ত। তাই আমরা এই খবরে দারুনভাবে উদ্বিগ্ন। [*****]

**মিঃ স্পিকার ঃ** নানা, ঐসব পড়বেন না, এডিটেড পোরশন পড়ুন; আনএডিটেড পোরশন বাদ যাবে।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** জনস্বার্থে গুরুত্বপূর্ণ এবং বিধায়কদের নিরাপত্তার স্বার্থে বিধান সভার সমস্ত কাজ মুলতবী রেখে বিধায়কদের নিরাপত্তার বিষয়টি আজ আলোচনা করা হোক।

** [Expunged as ordered by the chair]

(প্রচন্ড গোলমাল)

(The House was adjourned till 2-05 P.M.)

(বিরতির পর শুরুতেই প্রচন্ড গোলমাল)

[2-05 — 2-15 P.M.]

(নয়েজ)

(সেভেরাল মেম্বারস রোজ টু স্পিক)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ব্যাপারের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। শাসকদলের লোকেরা মূলতবী প্রস্তাব দিয়েছিলেন, নিশ্চয়ই দেবার অধিকার আছে। মূলতবী প্রস্তাব দিয়ে চেঁচামেচি হাউসে করা হয়ে থাকে, কিন্তু একটু আগে মূলতবী প্রস্তাব পাঠ করার পর শাসকদলের কয়েকজন সদস্য, তারমধ্যে দুজনকে দেখলাম, শ্রী অঞ্জন চ্যাটার্জি এবং শ্রীমতী অঞ্জু কর আসন ছেড়ে অত্যন্ত ভীতি প্রদর্শনের এবং আক্রমনাত্মক মনোভাব নিয়ে আমাদের দিকে তেড়ে আসছিলেন। আমরা কিন্তু কেউ সিট ছেড়ে উঠিনি, তাই কোনওরকম অপ্রীতিকর ঘটনা ঘটেনি এবং ফরোয়ার্ড ব্লক ও আর.এস.পির সদস্যরা যদি না প্রোটেকশন দিকে তাহলে এই সি.পি.এমের তরুণ আক্রমণাত্মক সদস্যদের হাতে আমাদের কি অবস্থা হত তা বলা য়ায় না। দু-একজন মন্ত্রী এদিকে এসেছিলেন, তারমধ্যে নির্মলবাবুকে দেখলাম তিনি বাধা দিয়েছেন। এই হাউসে অনেক আলোচনা হয়েছে যে এই হাউসের ডিগনিটি কিভাবে রক্ষা করা যায়। আমি শাসকদলের বন্ধুদের কাছে আবেদন করবো তারা যেন এইসব জিনিস না করেন এবং আমি আপনাকেও অনুরোধ করবো, ওদের এই ব্যবহারের জন্য দয়া করে আপনি তিরস্কার করুন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরতির একটু আগে যে ঘটনা ঘটে গেল তাকে কেন্দ্র করে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় একটি বক্তব্য এখানে উপস্থিত করলেন এবং তার একটু আগে পয়েন্ট অফ অর্ডারও তুলেছিলেন। যারা এগিয়ে গিয়েছিলেন আমি তাদের জিজ্ঞাসা করেছিলাম। তারা বললেন, আমরা জানতে চেয়েছিলাম কয়েকদিন ধরে যে কান্ড ওদের (কংগ্রেসিদের) মধ্যে চলেছে, চুলোচুলি থেকে শুরু করে শেষ পর্যন্ত সংবাদপত্রগুলিতে বেরুতে আরম্ভ করলো যে কংগ্রেসি এম.এল.এর বাড়িতে বসে সি.পি.এম কর্মীদের খুনের পরিকল্পনা হচ্ছে এবং আর একজন কংগ্রেসি এম.এল.এ এব্যাপারে সংবাদপত্রে রিপোর্ট দেন। এই ব্যাপারে ওরা জানতে চায়। কোথায় গেলেন সুহৃদ বসুমল্লিক যার বিরুদ্ধে অভিযোগ? আবার মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা মুহূর্তে পালিয়ে গেলেন। ওরা কেন ওদিকে গিয়েছিলেন? বিক্ষোভ হতেই পারে, বিক্ষোভ হবার যথেষ্ট কারণ আছে। বাড়িতে বসে বসে খুনের পরিকল্পনা হবে, সেটা নিয়ে বলা হবে, আবার এখানে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ভেঙে গেছে বলবেন এই জিনিস চলতে পারে না। ওদিকে যাবার কতটুকু নিয়ম আছে না আছে সেটা আপনি বলবেন। কোথায় গেলেন সুহৃদ বসুমল্লিক আর প্রবুদ্ধ লাহা? একটু আগে আপনি মূলতবী প্রস্তাব নিয়ে রুলিং দিলেন। সরকার পক্ষের তরফ থেকে এই ধরনের ঘটনা সাধারণত হওয়া উচিত নয়, এগিয়ে যাওয়া উচিত নয়। কিন্তু ওদের কাছ থেকে যে ঘটনা বেরিয়ে পড়েছে,

এম.এল.এ বাড়িতে বসে বসে খুনের পরিকল্পনা করছেন, তার স্বীকারোক্তি বেরিয়েছে। আসানসোল থেকে শুরু করে অশোকনগর, বেলেঘাটা, মুর্শিদাবাদ প্রভৃতি জায়গার সমস্ত ঘটনার সঙ্গে এরা যুক্ত আছে। এই হচ্ছে কংগ্রেসি নেতাদের পরিকল্পনা। এই পরিকল্পনা নিজেরাই বানচাল করে দিয়েছেন। আজকে এরা বিক্ষোভ দেখাতেই পারেন। সেইজন্য সঙ্গত কারণে বিক্ষোভ দেখিয়েছেন। এই বিক্ষোভ সাধারণ বিক্ষোভ নয়, সাধারণ কথাবার্তা নয়, সাধারণ অ্যাডজোর্নমেন্ট মোশন নয়। এগুলি হচ্ছে এম.এল.এদের নিরাপত্তার অভাব। এই যে খুন করার পরিকল্পনা করা হয়েছে তারা নিজেরাই ফাঁস করে দিয়েছেন। আমাদের আরও বার করতে হবে। এরসঙ্গে একজন কেন্দ্রীয় মন্ত্রী আছেন। আজকেও একজন মন্ত্রী বলেছেন যে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলার পরিস্থিতি খুব খারাপ এবং তিনি ৩৫৬ ধারার কথা উল্লেখ করেছেন। আমি বলব স্বাভাবিক কারণেই এত বিক্ষোভ এবং স্বাভাবিক কারণে তারা এগিয়ে গিয়েছিলেন, সেটা দোষের নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগেই আপনি হাউস বন্ধ করে দিয়ে চলে গেলেন একটি অ্যাডজোর্নমেন্ট মোশনকে কেন্দ্র করে। আমরা প্রতিদিন অ্যাডজোর্নমেন্ট মোশন দেখছি, কিছু লাইন এডিট হয়ে আসে। আজকে দেখলাম বলবার সময় আমি জানিনা, সরকারি দলের সেক্রেটারি আছেন তিনি এটা দেখেছেন কিনা যা বলা উচিত নয় তাই বলেছেন। আপনি অবশ্য কিছু বাদ দিয়েছেন। এটা গেল কি করে? আমি এখানে দীর্ঘদিন ধরে আছি, কই, আমাদের কাছে তো আসেনা। উইদাউট এডিটিং আমাদের কাছে কখনও আসেনা। তার মানে এটা বোঝা যাচ্ছে যে, আগে থাকতে ঠিক করা হয়েছে, এটা পুরো গট আপ, পূর্ব পরিকল্পনা মাফিক করা হয়েছে। এর পিছনে একটা চক্রান্ত আছে। দেখছি যে সময় অশোকনগর বেলেঘাটা থেকে আরম্ভ করে প্রত্যেক জায়গায় বামফ্রন্টের মুখোস খুলে যাচ্ছে ঠিক সেই সময়ে এটা তৈরি করে এখানে আনা হয়েছে। একটা জিনিস, আমরা এখানে বসে আছি, বংশগোপাল চৌধুরি, অঞ্জু কর, মহম্মদ মসী, রবিন মন্ডল, মহারানি কোঙার, অঞ্জন চ্যাটার্জি এত জন এসেছিলেন। আমি আগামীকাল তাদের বিরুদ্ধে লিখিত প্রিভিলেজ আনব। তারা এসেছিলেন আমাদের মারবার জন্য। হাউস চলাকালীন সরকারি দলের সদস্যরা মারবার জন্য আমাদের তেড়ে এসেছিলেন। এখন তাদের ব্যর্থতা, আইন শৃঙ্খলার অবনতি সমস্ত কিছু চাপা দেবার জন্য এটা তোলা হয়েছে। নাটক করা হয়েছে। সি.পি.এম বেঞ্চ থেকে যেটা করা হয়েছে সেটা অত্যন্ত ঘৃন্য ব্যাপার। আমরা বিধানসভার সদস্য, এখানে বসে আছি, যারা মারতে এসেছিলেন আপনি তাদের সাসপেন্ড করার ব্যবস্থা করুন। না হলে এর বিরুদ্ধে আমরা প্রতিবাদ করব। যদি না করা হয় তাহলে এর প্রতিবাদে আমরা ওয়াক আউট করতে বাধ্য হব। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে ডাকুন, তিনি এসে এর ব্যবস্থা করুন, যারা এসেছিলেন তাদের প্রত্যেককে ক্ষমা চাইতে হবে।

[2-15 — 2-25 P.M.]

**Mr. Speaker :** Mr. Bapuli, please take your seat. Mr. Gyan Singh Sohanpal, you are the Chief Whip of the party, Mr. Satya Ranjan Bapuli, you are the Deputy Leader, I would like to say that what has happened in the House between the members should be confined to the

ıembers. I see no reason why the name of the Secretary of the ıssembly should be brought into this discussion. I see no reason why, r for that matter, the name of any other staff should be involved. But, nfortunately Hon. Member Mr. Bapuli has chosen to bring the name ıf the Secretary into the whole affair. I, as Presiding officer of the Iouse, on any occasions keep my mouth close inspite of knowing many hings because many members call on me and discuss many things in ny Chamber. But I do not want to be partisan. I discuss the matter vith the members in private. As regards this episode there have been ome discussions between you and me. I have chosen to keep myself ilent. But when a member says that something has been got up then, think, I am involved in this matter, then I am also compelled.....**(Noise ınd interruption)**..... I am on my legs. Mr. Bapuli, have patience. I ınderstand English. English language is known to us. It is unfortunate hat you have chosen, you have brought the name of the Secretary into his whole affair. We agreed over certain things. They have right to ıgree. You have also agreed over the edited adjournment motion of Shri Bansa Gopal Choudhury. I have passed directions. Nothing will go on record.....**(Noise and interruption)**...Have patience. Many times Opposition members sought many which I expunged. It is a common practice. You had also been doing it. It is the practice of the members of the ruling party and the opposition. Many times it has happened.....**(Noise)**...Mr. Bapuli, please take your seat. I am not entering into your dialouge. Now, the question here is that was an adjournment motion. I have not allowed it. It was my mistake. My attendant was not here. Generally they give edited portion. I sent it through. That was my mistake. He was reading adjournment motion for the first time in his life as a member. He had no occasion to do so before. I got and edited it. Nothing will go on record except that. What is wrong about it ? I cannot understand. But what the hon'ble members have done ? They have left their seats and come forward. This should not be done. It is a bad practice. I adjourned the House. Normaly has come back. You want to raise the matter again. I am most liberal in this. I have given opportunity to the Opposition members to express their views without reservation. Nobody can say that they were prevented from expressing their views and they were not allowed. That occasion has never arisen. Under the rules, opportunities are given to them to make their submission. Many things have been discussed. here. This is the place meant for discussion. We discuss everything here. But you should not misuse the opportunity given to you. It is quite natural that Opposition has got some advantageous point. It may be a bit difficult for you. Sometimes you have some advantageous point. But

then tolerance is a passward to the Parliamentary democracy. Both sides have to be tolerant. You must be tolerant and they must hear you, I find that degree of tolerance is not there, the parliamentary system does not exist. I am sorry.

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি, বংশগোপাল চৌধুরী, রবীন মন্ডল এবং কয়েকজন সাংবাদিক যখন লবিতে গল্প করছিলাম তখন কংগ্রেস এম.এল.এ. প্রবুদ্ধবাবু এসে বলেন আমি আপনাদের সামনে ঘোষণা করতে চাই বিবেকের তাড়নায় যে, আসানসোল মহকুমায় আজ পর্যন্ত যতগুলো খুন হয়েছে, সেই সমস্ত খুনের পরিকল্পনা কংগ্রেসের অপর এম.এল.এ. সুহৃদ বসুমল্লিকের বাড়িতে বসে হয়েছে। আমরা তাঁকে বললাম, 'আপনি যা বলছেন তা ঠিক?'। উনি বললেন, 'আমি দায়িত্ব নিয়ে বলছি, বিবেকের দংশনে বলছি যে ঠিক।' আমি প্রবুদ্ধবাবুকে ধন্যবাদ জানাচ্ছি তার বিবেক আছে বলে। সমস্ত কাগজে ব্যাপারটা প্রকাশিত হয়ে গেছে। এখন বুঝা যাচ্ছে যে, আমাদের সিটিং এম.এল.এ. অজিত চক্রবর্তীকে পেছন থেকে লবিতে ধাক্কা কারা মারে। তাই তিনি অজ্ঞান অবস্থায় বারবার বলেছেন, আমাকে মারছো কেন? আমাদের রাজদেও, সুব্রত মুকুটি, কৃষ্ণা পাসোয়ান এরা কিছুদিনের মধ্যে সেখানে তাই পরপর খুন হয়ে গেছেন। এছাড়া অনেক খুন হয়েছে। এখন আমরা বুঝতে পারছি এই সমস্ত খুনের পরিকল্পনা হয়েছিল সুহৃদ বসুমল্লিকের বাড়িতে বসে। সেখানকার কংগ্রেস নেতা এবং কংগ্রেস পার্টির এটা একটা পরিকল্পনা। আজকে আমরা লক্ষ্য করেছি কাগজে বেরিয়েছে তারা বলছেন জ্যোতি বসুর অত্যাচারের বদলা নাও, দিকে দিকে আগুন জালাও, খুন করো এবং সমস্ত কিছু করো। আমি মনেকরি দিল্লি থেকে এই নির্দেশ এসেছে। প্রদেশ কংগ্রেসের সভাপতি এবং মন্ত্রীরা যদি এই কথা বলেন তাহলে আমরা সহজেই বুঝতে পারছি খুন তারা করছেন, তারা এখানে ডজন ডজন খুন করছেন, হাজার হাজার খুন করছেন। এইভাবে তারা আমাদের রাজ্যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটিয়ে আমাদের রাজ্যে রক্তের গঙ্গা বইয়ে দেবার চেষ্টা করছেন। এই কথা প্রবুদ্ধ লাহা আমাদের বলে দিয়েছেন। এরজন্য প্রবুদ্ধ লাহাকে ওরা থ্রেট করেছেন আমাদের কাছে খবর আছে এবং এটা চোখের সামনে দেখেছি। এরজন্য ওরা প্রবুদ্ধ লাহাকে দায়ী করছেন, কংগ্রেস অফিসে নিয়ে গিয়ে সাত্তার সাহেব ধমক দিয়েছেন, অন্যান্য কংগ্রেসের এম.এল.এ-র ধমক দিয়েছেন। তাকে এই কথা অস্বীকার করতে বলা হয়েছে না হলে বলা হয়েছে সাসপেন্ড করবো। তাঁকে হয়ত কিছু দিনের মধ্যে সাসপেন্ড করবে। এই ধরনের সত্য কথা বলার জন্য কংগ্রেস পার্টি থেকে তাকে যদি সাসপেন্ড করা হয় তাহলে এর চেয়ে লজ্জার বিষয়, পরিতাপের বিষয় আর কিছু নেই। এইভাবে ওরা খুনের রাজত্ব তৈরি করে গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করছেন। কংগ্রেস পার্টির এম.এল.এ-দের দ্বারা পরিকল্পিত খুন করার কার্যকলাপ জনসমখ্যে প্রকাশ করেছেন বলে আমি প্রবুদ্ধ লাহাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি স্যার আপনার মাধ্যমে বলতে চাই সরকারের পক্ষ থেকে দিল্লি থেকে শুরু করে সারা দেশে প্রচার করা হোক, জনমত জাগ্রত করা হোক খুনে পার্টি হচ্ছে কংগ্রেস পার্টি, তারা হাজার হাজার খুন করেছে এবং করছে। এই খুনে পার্টির বিরুদ্ধে জনমত জাগ্রত করে এই খুনে পার্টিকে এই দেশ থেকে মুছে দিতে হবে, এখানে ওদের থাকার কোনও প্রয়োজন নেই। আমি ওদের ধিক্কার জানাচ্ছি, সারা পশ্চিমবাংলার মানুষের পক্ষ থেকে আমি ওদের ধিক্কার জানাচ্ছি, আমি ওই খুনে পার্টি, খুনে

দলের প্রতি ধিক্কার জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে কথাটা বলেছেন সেটা আমি বুঝতে পারছি, ইনোসেন্টলি এটা চলে গেছে। স্বাভাবিক ভাবেই আপনার সেকরেটারি বা আপনি গট আপ করেছেন এটা আমি বলিনি। আমি যেটা বলতে চাই সেটা হল ওনারা নাটক্ করেছেন, ওনারা গট আপ করেছেন। ওনাদের চিফ হুইপ শচীনবাবুর উচিত ছিল আমাদের মেম্বারের বিরুদ্ধে যে প্রচার করা হচ্ছে সেই ব্যাপারে দুঃখ প্রকাশ করা। কিন্তু তা করলেন না। ওনার এটা বলা উচিত ছিল আমাদের মেম্বারেরা যা করেছেন তারজন্য দুঃখিত। কিন্তু তা না করে তিনি যেভাবে আক্রমণ করতে এলেন তাতে উনি চিফ হুইপ নাকি বোঝা গেল না, উল্টে আমাদের মেম্বারদের মারতে এলেন। এর থেকে কারা খুনি সেটা সারা পশ্চিমবাংলার লোক বুঝতে পারছে। দুঃখ প্রকাশ না করে স্যার, আপনিও বলেছেন ওদের মেম্বারদের সংযত হতে ওনার মেম্বারদের সংযত না করে উসকানি দিলেন। তিনি বললেন ওনাদের মেম্বাররা যা করেছেন ঠিক করেছেন। আমি বলতে চাই ওনারা খুনি, ডাকাত, চোর.....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

(গোলমাল)

[2-25 — 2-35 P.M.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় একটা অভিযোগ আপনার কাছে করেছেন যে আমরা অ্যাডজোর্নমেন্ট মোশন দেবার পরে আমরা নাকি ওনাদের দিকে ছুটে যাই। আপনি এই সম্পর্কে বলেছেন যে কাজটা ঠিক হয়নি। স্যার, আমি যেটা বলতে চাই সেটা হল আমরা ওদের দিকে যাই নি। স্যার, আমরা যারা বর্ধমান জেলায় গণ আন্দোলন করি আমাদের একটা তিক্ত অভিজ্ঞতা আছে। ১৯৭১ সালে বর্ধমান পৌরসভা নির্বাচনকে কেন্দ্র করে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছিল এই ঘটনার পুনরাবৃত্তি ওরা ঘটাতে চাইছে। গতকাল আমি মেনশনে বলেছি ভাতার থানায় তারা কি করেছেন।

আসানসোল এবং দুর্গাপুরের শিল্পাঞ্চলে একটার পর একটা যারা খুন করছে, গোটা বর্ধমান জেলায় তারা জোতদারদের লাঠিয়াল হয়ে কাজ করছে। তারা আমাদের একের পর এক কর্মীকে খুন করছে। তাই আমরা উদ্বিগ্ন। আমাদের একজন বিধায়ক ইতিমধ্যেই এখানে বলেছেন যে, দুর্গাপুর এবং আসানসোলে যেভাবে সাধারণ মানুষ খুন হচ্ছে তাতে আমাদেরই একজন বিধায়ক অজিত চক্রবর্তীকে খুন করা হয়েছে বলে আমাদের ধারনা। আমরা এই সমস্ত খুনের ঘটনার জন্য অত্যন্ত উদ্বিগ্ন, আমরা আতঙ্কিত। এখানে আমরা দেখছি একজন বিধায়ক আর একজন বিধায়কের বিরুদ্ধে অভিযোগ আনছেন যে, তাদেরই দলের একজন বিধায়ক, একজন নেতার বাড়িতে বসে এই সমস্ত খুনের পরিকল্পনা করা হচ্ছে। আমরা আপনার কাছে আমাদের কর্মী এবং বিধায়ক খুন হয়ে যাচ্ছেন, এর একটা বিহিত করার জন্য বলছিলাম। আমি, সুমন্ত হীরা এবং বংশগোপাল চৌধুরি আপনার কাছে বলছিলাম যে স্যার, ওরা বাইরে খুনের পরিকল্পনা করবেন আর এখানে আমরা হাউসকে ব্যবহার করবো।

আমরা পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলের যে সমস্ত প্রতিনিধিরা এখানে আছেন তারা ওদের ঐ খুনের পরিকল্পনার চক্রান্ত ফাঁস করে দেব যাতে গোটা রাজ্যের মানুষ সবকিছু জানতে পারেন। গোটা রাজ্যের বুকে কংগ্রেস কি ভাবে নানারকম চক্রান্ত করছে তা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে তুলে ধরার জন্য আমরা এই 'আগস্ট হাউসকে' ব্যবহার করছি। এই হাউসকে আমরা ব্যবহার করছি ওদের সব মুখোশকে সাধারণ মানুষের সামনে তুলে ধরার জন্য। পশ্চিমবঙ্গ এত সহজ জায়গা নয়। ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সালের কংগ্রেসিদের সন্ত্রাস পশ্চিমবাংলার মানুষ তথা বর্ধমান জেলার মানুষ দেখেছেন, তারা তখন ঐ সন্ত্রাসের কাছে মাথা নত করেন নি। আপনারা সেইরকম সন্ত্রাস আবার পশ্চিমবাংলার বুকে শুরু করেছেন, পশ্চিমবাংলার মানুষ ঐ সমস্ত চক্রান্তের উপযুক্ত জবাব আপনাদের দেবেন। আপনাদের স্থান হবে ইতিহাসের আস্তাকুঁড়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ঘটনা ঘটেছে, সেই ব্যাপারে আপনার বক্তব্যকে মেনে নিয়ে বলছি যে, আমরা ওদের দিকে যাই নি। আমাদের জেলা বর্ধমানে এই ধরনের ঘটনা হচ্ছে, এই কথা আমরা আপনাকে বলেছিলাম। আমরা বলেছিলাম আপনি এর প্রতিকার করুন।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে সভা শুরু হবার পরেই, কোশ্চেন আওয়ারের আগে স্বাভাবিক প্রথার পরিবর্তন ঘটিয়ে মাননীয় সদস্য রবীন মন্ডলকে একটি বিষয় উত্থাপন করার সুযোগ দিয়েছেন। সেই অধিকার আপনার আছে, আপনি ন্যায্য ভাবেই তা দিয়েছেন। এই অভিযোগের জবাবে আমাদের দিকের একজন বিধায়ক তার অভিযোগকে সম্পূর্ণ ভাবেই অস্বীকার করেছেন। স্যার, তারপরে আপনি মাননীয় সদস্য জ্ঞান সিং সোহনপালকে জিজ্ঞাসা করলেন যে, 'এই ব্যাপারে কি করা উচিত?' দু'জন সদস্যের মধ্যে একটা প্রশ্নে একজন বলছেন এবং আর একজন তা অস্বীকার করছেন তখন কি করা উচিত বলে জিজ্ঞাসা করেন। উনি তখন সঙ্গত ভাবেই বললেন যে, এই ব্যাপারে আমাদের কিছুই বলার থাকবে না। উভয় সদস্যরা বসে এটা মিটিয়ে নিতে পারেন। আপনি ওয়াইজলি ইন ইওর উইজডম বিষয়টি সেখানেই ছেড়ে দিয়েছিলেন। তার পরবর্তী পর্যায়ে মাননীয় সদস্য একটি মূলতবী প্রস্তাব আনলেন। আমরা বলেছিলাম যে এটা স্বাভাবিক নয়। শাসক দলের একজন বিধায়ক এই মূলতবী প্রস্তাব আনছেন, এটা স্বাভাবিক নয়। এটা মূলত শাসক দলের বিরুদ্ধে সেন্সর বা নিন্দা প্রস্তাব হিসাবে সাধারণত গৃহিত হয়। আপনি তখন বললেন যে, এর অতীত নজির আছে। অতীতে হাউসে যেহেতু এইরকম হয়েছে, আপনি সঙ্গতভাবে তাকে বলতে দিলেন। কিন্তু তার আগে আপনি কনসেন্ট দেন নি। অর্থাৎ আপনি মূলতবী প্রস্তাবের উপরে কোনও আলোচনার সুযোগ দেন নি। আপনি যদি হাউসে ঐ প্রস্তাবের উপরে আলোচনার সুযোগ দিতেন তাহলে বলতেন, 'সদস্যরা যারা পক্ষে আছেন তারা তুলুন।' এটা হলে তখন মূলতবী প্রস্তাব নিয়ে হাউসে আলোচনা করা যেত। আমরা দুঃখের সঙ্গে লক্ষ করলাম যে, সেই মূলতুবী প্রস্তাবের পরে শাসক দলের সদস্যরা নিজেদের আসন ছেড়ে যে ব্যবহার করলেন আপনি তার নিন্দা করলেন। আমি এইজন্য সাধুবাদ জানাই এবং কৃতজ্ঞতা ব্যক্ত করি কিন্তু যেটা দাঁড়িয়েছে, সেটা দেখুন, আপনি মূলতবী প্রস্তাব আলোচনা করতে দিলেন না। তারপরে কয়েকজন সদস্য যথা শাসকদলের সদস্য শ্রী দিলীপ মজুমদার এবং শাসকদলের সদস্য অঞ্জন চ্যাটার্জি একই কথা তারা বললেন এবং অনেক ভৎর্সনা করলেন এবং তারমধ্যে কেন্দ্রীয়

মন্ত্রীর প্রসঙ্গ অবতারণা করলেন সভাতে যার কোনও দরকার ছিল না। এটা মূলতবী প্রস্তাবের মধ্যেও ছিল না, এই অংশটি এডিট করে দিয়েছেন। এই অধিকার সকলের সব সময়ে আছে মুলতবী প্রস্তাব নিয়ে আলোচনা করার। আজকে আপনারা কত খুন করছেন তার কোনও হিসাব নেই। বর্ধমান, জঙ্গীপুর প্রভৃতি জায়গায় কংগ্রেসিরা খুন হচ্ছে। কাগজ খুললে প্রত্যেকদিন দেখা যাবে যে পশ্চিমবঙ্গে কংগ্রেসিরা খুন হচ্ছে। পশ্চিমবঙ্গের জনসাধারণও জেনে গেছে এই খুনের জন্য দায়ী কারা। বেলেঘাটা, বর্ধমানে এবং অশোকনগরে যেভাবে খুন করা হয়েছে যেভাবে মা বোনেদের উপর আক্রমণ করা হয়েছে তাহলে তো আমরাও আপনাদের দোষি সাজাতে পারি। যারা অপরাধি, যারা পশ্চিমবঙ্গের মানুষের দরজায় খুনি বলে অভিযুক্ত, যারা গণতান্ত্রিক অধিকার কেড়ে নিচ্ছে, মহিলাদের উপর অত্যাচার করছে, তারাই আজকে অন্যকথা বলছেন। আমি তাই আপনার কাছে অনুরোধ করবো আপনি বিজ্ঞ এবং সংসদীয় প্রথা সম্পর্কে সম্পূর্ণভাবে সচেতন, তাই এই ব্যাপারে আলোচনা করতে গিয়ে যেসব অবান্তর কথা উঠেছে সেই ব্যাপারে উনি কিছু বলুন। এই প্রসঙ্গ অবতারণা করে এখানে ব্যক্ত করার যে চেষ্টা করছেন তাতে তাদের বুঝিয়ে দিই যে ওদের বদনাম সহজে যাবে না। কয়লা যেমন যতবারই ধোও না কেন তার কালি যায় না তেমনি আপনারা যতই বক্তৃতা করুন না কেন আপনাদের যে আক্রমণ পশ্চিমবঙ্গবাসিদের উপরে তা ধুয়ে মুছে যাবে না এত সহজে। আমি আপনার কাছে আবেদন করবো ওদের সমস্ত মন্তব্য বাদ দিয়ে দিন। না হলে আরেকটা হতে পারে যে, আপনি যদি মনে করেন আলোচনা করতে পারেন, তাহলে হাউস অ্যাডজর্ন করে পূর্ণাঙ্গ ডিসকাশন করুন। মুখ্যমন্ত্রী তো দিল্লি আছেন, তাঁকে খবর দিন কারণ তিনি না হলে তো আইন-শৃঙ্খলা নিয়ে আলোচনা হতে পারেনা। তিনি হচ্ছেন পুলিশমন্ত্রী এবং এমন কি তাঁর দফতরের কোনও রাষ্ট্রমন্ত্রী নেই। এই ব্যাপারে সরকার একটা কমিশন অফ এনকোয়ারি করার ব্যবস্থা করুন। কারণ আমরা প্রিভিলেজের মধ্যে যেতে চাই না। আমরা মানস ভূঁইয়ার কেসটা দেখেছিলাম, সেখানে আপনি তাদের সমর্থন করেছিলেন। একজন মেম্বার যখন অভিযোগ তুললেন মানস ভূঁইয়ার বিরুদ্ধে আমরা তখন তার প্রতিবাদ করেছিলাম। আমরা তাতে বলেছিলাম বিভিন্ন জায়গা থেকে স্টাডি করেই একজন মেম্বার অভিযোগ তুলতে পারে। প্রিভিলেজ কমিটিতে মেম্বার যেটা বলেছেন দি ওনার্স অফ প্রুফ লাইস অন দি মেম্বার। আপনি তাতে বলেছিলেন যে ওনার্স অফ প্রুফই আসল এবং সেটাই ঠিক। তাতে আমাদের আপত্তি ছিল কিন্তু যেহেতু এটা প্রিভিলেজ কমিটির ডিসিশন সেইহেতু আমরা আপত্তি করলেও মেনে নিয়েছি। সুতরাং এই সদস্যদের তাই আমি মনে করিয়ে দিচ্ছি তারা যে অভিযোগ আমাদের বিরুদ্ধে এবং বাইরের লোকেদের বিরুদ্ধে করলেন তাতে এটা যাতে তাঁদের মনে থাকে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি বিনীতভাবে আপনার মাধ্যমে মনে করিয়ে দিচ্ছি এই যে ওনার্স অফ প্রুফ ওঁরা প্রমাণ করবেন।

(গোলমাল)

স্যার, ওনার্স অফ প্রুফ ইজ অন দেম।

(গোলমাল)

**শ্রী দিলীপ মজুমাদর** ঃ আপনারাই অজিত চক্রবর্তীকে খুন করেছেন।

**শ্রী সৌগত রায় :** স্যার, ওঁরা অঙ্গুলি নির্দেশ করছেন। ওঁরা অঙ্গুলি নির্দেশ করে বলছেন যে আমরা খুন করেছি। ওঁরা প্রমাণ করুন যে আমরা খুন করেছি। আমাদের বিরুদ্ধে যে অভিযোগ আনা হয়েছে যে আমরা খুন করেছি, উনি তার প্রমাণ করুন, তা না হলে উনি এই হাউস থেকে পদত্যাগ করুন। আপনি অভিজ্ঞ এবং বিজ্ঞ লোক। অত্যন্ত শান্তভাবেই এই হাউস চালান। আপনি বিচার করুন এই যে অসত্য অভিযোগ, ওয়াইল্ড অ্যালিগেশন উনি করলেন সেটা করার অধিকার আছে কিনা দেখুন। আপনি এটা বিচার করে দেখুন।

[2-35 — 2-45 P.M.]

**Mr. Speaker :** Mr. Roy, you have referred to Mr. Manas Bhunia's affair. I would only like to remind you what I have said then. I have only said that if anybody made an allegation and claimed special knowledge to that allegation it is his onus to prove that. Then Dr. Bhunia was making a submission in the House. I repeatedly asked him as to whether he was ready to take the responsibility of the statement ? He said - 'Yes'. Definitely, he had special knowledge on what he had said. Then it was his onus to prove that.

The members are entitled to certain privileges and protection to act independently and fearlessly in the Parliament. If they do not have that protection, they cannot carry on their parliamentary functions independently and fearlessly. I am willing to give them all the privileges and protection which are in my control.

Today I did not want the debate to take place though it was claimed that the statement was made before two Hon'ble Members who have repeated and reiterated the correctness of what has been reported in the newspaper. Now, it becomes a statement of one member against another member. It is a very delicate position. Between two members who is to believe and who is to disbelieve. It becomes a very tricky situation. But the question has been agitating the minds of the members of both sides. The Opposition feels that the Ruling Party is making serious allegation and the Ruling Party feels that some sort of conspiracy is going on to kill their members. That is what the allegations are. The question of debate arose when the Members of both sides wanted to make their submissions on it. The members of both sides have made their submissions on it. If I don't allow them to submit, the chaos would continue. In the parliamentary system the best way to control the chaos is to allow the agitating members to make their submissions and then go on with the normal business. This practice is followed all over the world. When certain agitating issues come up, them Speaker allow the members of both sides to make their submissions. Both sides have to be heard. In this way the heat comes out and the matter cools down.

Today the House was adjourned once because tension was there. After adjournment when I came here certain members of both sides wanted to make their submissions. I allowed them to make their submissions. I cannot understand what wrong had been done by me. I did not allow any debate on it. But as the members of both sides wanted to make their submissions, I have allowed them because I thought that heat would come out and let the matter cools down. That is the way in which the Chair behaves all over the world.

Now, I will request all the members not to make any wild allegations. It should not be done because we are here under certain commitment to the people and it is not a place of making wild allegations. If we have any record, if we have any report, we are free to mention that. But wild allegations against Hon'ble Members should not be make from either side of the House. It is not fair, it is not good. It is a very bad practice. You can make allegations against cadres, without naming anybody. Today the Members of both sides have made their submissions. I feel that good sense will prevail. A very bad thing had taken place today. It is most unhealthy. I do not know whether the Member has made the statement to the press or not. But the report which has appeared in the newspaper is definitely very bad. There are causes of agitation. It has agitated your mind also. If it is incorrect, then it is very serious. The press should not report incorrect things. If it is correct, it is even more serious because it reveals something of a grave nature. But I feel that we have only two more days to go. We should conduct our business peacefully in a proper cool atmosphere. We should discuss issues which are relevant. As such I would like to hear Mr. Prabuddha Laha.

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভা শুরু হবার আগে মাননীয় সদস্য বংশগোপাল চৌধুরি একথা তুলেছিলেন যে আমি গতকাল বিধান সভার লবিতে নাকি বিবৃতি দিয়েছি আমার দলের কোনও একজন মাননীয় সদস্যের বিরুদ্ধে। তখন আমি বলেছিলাম আমার দলের কোনও সদস্যের বিরুদ্ধে বিধান সভার লবিতে বিবৃতি দেওয়ার কোনও প্রশ্ন উঠে না, এমনকি শাসক দলের সদস্যদের বিরুদ্ধেও বিধান সভার লবিতে দাঁড়িয়ে বিবৃতি দিইনি, আমার যা কিছু বলবার এই হাউসে দাঁড়িয়ে বলি।

(তুমুল হট্টগোল)

স্যার, ওরা অসত্যবাদি, সমস্ত জিনিসটা একটা কন্সপিরেসি যাতে ওরা একটা স্ট্যান্ড পেতে পারে আমাদের দলের সদস্যদের আমাদের দলের কর্মীদের খুন করার জন্য। ওরা অসত্যবাদি, ওরা আমাদের কংগ্রেস দলের ভাবমূর্তিকে নষ্ট করার চেষ্টা করছে। ওরা অসত্য কথা বলেছে যে সি এল পি লিডার নাকি আমাকে বলেছেন আমার দলের সদস্যের বিরুদ্ধে যে কথা বলেছি সেটা তুমি অস্বীকার কর, নইলে তোমাকে সাসপেন্ড করব। সি এল পি

লিডার কোনও সদস্যকেই একথা বলেননি। আমাদের দল গণতান্ত্রিক দল, সকলেই দলের আভ্যন্তরীণ শৃঙ্খলা মেনে চলেন। কেউ আমাকে বলেননি যে তুমি একথা বোলো না যে সুহৃদ বসুমল্লিকের বাড়িতে বসে এইরকম গন্ডগোল হয়েছে। এটা সি পি এমের একটা চক্রান্ত। স্যার, আপনি জানেন আসানসোল মহকুমায় যে কয়টি খুন হয়েছে সব কয়টি কংগ্রেস কর্মী খুন হয়েছে। ১৯৮৮ সালে আমার উপর আক্রমণ হয়েছিল। দুর্গাপুরে যতগুলি খুন হয়েছে তার নেপথ্য নায়ক হচ্ছে আমি শুনেছি, দুর্গাপুরের সদস্য। তিনি আমার সম্বন্ধে অনেক কিছু কথা বলেছেন। এই সমস্ত অসত্য কথা নিয়ে ওরা নাটক করে চলেছে কংগ্রেসের ভাবমূর্তিকে মলিন করার জন্য। কেন্দ্রীয় মন্ত্রী সভার সদস্যকে এখানে টেনে আনা হচ্ছে নাটক করার জন্য। আমি আমার দলের সমস্ত সদস্যকে শ্রদ্ধা করি। যেভাবে নাটক চলছে এর থেকে রক্ষা করার জন্য, স্পিকার, স্যার, আমি আপনার প্রোটেকশন চাই, আপনি আমাকে প্রোটেকশন দিন। এই ধরনের গুজব নিয়ে আমার বিরুদ্ধে চক্রান্ত করেছিল ১৯৮৮ সালে। ভারত বন্ধের দিন আমাকে আক্রমণ করার চেষ্টা করেছিল। ওরা অ্যালিবাই চায়, তাই আমার দলের সদস্যের সঙ্গে আমাকে জড়িয়ে দিচ্ছে, তারপর আমাকে খুন করবে। সেই আক্রমণ করার দিকে ধিরে ধিরে এগিয়ে চলেছে, তার ব্লু প্রিন্ট তৈরি করছে। তাই তারা অনেকে বলছেন যে সংবাদপত্রে গিয়ে আমি নাকি এইসব কথা বলে এসেছি। সংবাদপত্রে যদি আমার কিছু বলার থাকে তাহলে আমি রিটেন প্রেস স্টেটমেন্ট দেব। সংবাদপত্রে আমি কিছু বলিনি, সংবাদপত্রে আমার কোনও বিবৃতি বেরোয়নি। সংবাদপত্রে বিবৃতি আমি অনেকদিন দিয়েছি। শুধুমাত্র পশ্চিমবঙ্গের পেপারে নয়, দিল্লির পেপারে, এমনকি বিশ্বের অনেক পেপারে আমার স্টেটমেন্ট বেরিয়েছে। সংবাদপত্রে বিবৃতি দেবার জন্য আমি লালায়িত নই। আসানসোল লোকসভা কেন্দ্র কংগ্রেস ড্যামেজ করছে, তাই সিসটেম্যাটিক্যালি একটা কন্সপিরেসি চলছে। আসানসোল থেকে দু'দুবার কংগ্রেস সদস্য জিতেছে, সেজন্য এই চক্রান্ত। স্যার, অসত্য কথা বলার জন্য এদের শাস্তি হওয়া দরকার। আমি চাই যারা এইভাবে অসত্য কথা বলেছেন তাদের বিরুদ্ধে প্রিভিলেজ আনা হোক এবং আমি চাই তাদের বিরুদ্ধে এনকোয়ারি করা হোক।

[2-45 — 2-55 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্পিকার মহোদয়, আজকের এই মূলতবী প্রস্তাব সম্পর্কে আপনি আপনার বক্তব্য বলেছেন। এই মুলতবী প্রস্তাব নিয়ে যে বিতর্ক হয়েছে সেই সম্পর্কে আপনি আপনার বক্তব্য বলেছেন। আপনি আশা করেছেন হাউসের সম্মান রক্ষার জন্য, বিধানসভার মর্যাদা রক্ষার জন্য শুভ বুদ্ধি আবার ফিরে আসবে, গুড সেন্স প্রিভেল করবে। কিন্তু স্যার, এখানে দুটি প্রশ্ন খুব গুরুত্বপূর্ণভাবে আমাদের সামনে উপস্থিত হয়েছে। এই কদিন বিধানসভায় যে ঘটনা ঘটল তার ভিতর থেকে দুটি প্রশ্ন বেরিয়ে এসেছে। মাননীয় সৌগত রায় মহাশয় ডিফেন্ড করতে গিয়ে বলার সময় আমতা আমতা করে বামফ্রন্টের ঘাড়ে খুনের কথা অনেক কিছুই চাপিয়ে গেলেন এই সুযোগটি নিয়ে। কিন্তু স্যার, আমার প্রশ্ন হল এই খবর সংবাদপত্রে বেরিয়েছে একজন বিধায়কের বাড়িতে বসে ষড়যন্ত্র হচ্ছে সি.পি.এম. কর্মীদের খুন করার এবং সেখানে একজন সদস্য বিবৃতি দিচ্ছেন। স্যার, ঘটনাটি অত্যন্ত মারাত্মক বলে আমি মনেকরি। এর তদন্ত হওয়া দরকার। এই বিবৃতি বা খবরের কাগজে কি বেরল এই

কথা বলে এটাকে উড়িয়ে দেওয়া যায় না। খবরের কাগজে অসত্য লিখেছে এটা মনে করার কোনও কারণ নেই। এরজন্য তদন্ত হওয়া দরকার। স্যার, আপনি চাইলেই হাউসের সম্মান রক্ষা করা যাবে? আপনি বলেছেন শুভ বুদ্ধি ফিরে আসুক। আমরা তার নমুনা তো কিছুটা দেখলাম। প্রবুদ্ধ লাহা এবং সুহৃদ বসুমল্লিকের নামে যেভাবে ঘটনাটা বেরল সেটা সমস্ত পশ্চিমবাংলার মানুষ জানল। এতে দুটি জিনিস প্রমাণিত হচ্ছে—পশ্চিমবাংলায় যত খুনোখুনি হয় কংগ্রেস যত খুন হয় সেটা কংগ্রেসিরাই খুন করে। বিধানসভায় এই ঘটনা ঘটেছে — কংগ্রেস ঘরের ভিতর চুলোচুলি করছে, চুল নিয়ে সেখানে টানাটানি হচ্ছে, ঘুসোঘুসি হচ্ছে। এর থেকেই প্রমাণিত হচ্ছে যে, কংগ্রেসে যত খুন হচ্ছে সেটা ওরাই খুন করছে। আর ৩নং কথাটি হল আরও মারাত্মক—স্যার, ওরা লবিতে জড়াজড়ি করে কথা বলছে, কে কার সাথে মারামারি করবে হাউসে গিয়ে। এটাই কাগজের হেড লাইন হবে বড় বড় করে। আমি তাই ব্যাপারটি অসীত মালকে বলছিলাম, তুমিও একজনকে দেখে নাও, তোমার মতো, তাহলে তোমারও মারামারি করার সুবিধা হবে। কাজেই এইসব জিনিস আমরা আজকে দেখছি। এই বিধানসভার একটা মর্যাদা আছে। সেদিন আমরা শরৎ বসুর স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করলাম এবং এই বিধানসভার অতীত ঐতিহ্য নিয়ে আমরা অনেক কথা বলেছি। বহুদিন ধরে পশ্চিমবাংলার বিধানসভা ঐতিহ্যের একটা ধারক বাহক হিসাবে গন্য হয়ে আসছে, এটা আমরা লক্ষ্য করে আসছি। আপনি বার বার আবেদন করেন, পরিষদীয় রীতি নীতির মাধ্যমে পশ্চিমবঙ্গের মানুষের মর্যাদা রক্ষা করতে। কিন্তু ওদের দিয়ে সেটা হবে না। আপনি শুভ বুদ্ধির প্রত্যাশা করছেন ওদের সহযোগিতা প্রত্যাশা করছেন। কিন্তু সেটা কিছুতেই হবে না। তাই আমার প্রস্তাব হচ্ছে এই, এই বিষয়ে একটা তদন্তের ব্যবস্থা করতে হবে। এটা মারাত্মক অভিযোগ। কোথায় কি ঘটনা হয়েছে এটা তদন্ত করে দেখতে হবে। আপনি কিছুতেই নজর এড়াতে পারবেন না। আপনি ওদের করুণা প্রদর্শন করুন, আপত্তি নেই, কিন্তু অভিযোগের তদন্ত আপনাকে করতেই হবে। বিরোধী পক্ষের প্রতি করুণা প্রদর্শন দেখিয়েছেন, ঠিক আছে, কিন্তু এই বিষয়টি ছেড়ে দেওয়া হবে না। বিধানসভার সদস্যের বাড়িতে বসে খুনের পরিকল্পনা হচ্ছে এটা একটা মারাত্মক অভিযোগ। এই অভিযোগের তদন্ত করতেই হবে। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি একটি জিনিস আপনার কাছ থেকে খানিকটা গাইডেড হতে চাইছি। আমি গাইডেড হতে চাইছি এই কারণে সংবাদপত্রের একটি সংবাদকে কেন্দ্র করে আজকে এই ঘটনা উত্থাপিত হয়েছে। আমি শুধু একটি কথা জানতে চাই যে, ঘটনা যা বেরিয়েছে সেটা সংবাদের আকারে বেরিয়েছে, না প্রবুদ্ধ লাহার বিবৃতি আকারে বেরিয়েছে, নাকি রবীনবাবু, দিলীপবাবুর নামে বেরিয়েছে আমি যতটুকু সংবাদপত্রে পড়েছি তাতে এটা বলতে পারি যে আপনারা কি সংবাদপত্রে প্রবুদ্ধ লাহার বিবৃতি দেখেছেন? দেখেন নি। প্রবুদ্ধ লাহার নামে যদি কোনও বিবৃতি থাকে, সেটা দেখালে আমি খুশি হব। সরকার পক্ষ থেকে অন্তত সেই বিবৃতি এখানে উপস্থাপিত করুন যে, প্রবুদ্ধ লাহা নিজে একটি বিবৃতি দিয়ে জানিয়েছেন — দ্বিতীয়ত প্রবুদ্ধ লাহার মুখ দিয়ে যদি কোনও সদস্য, যারা আমাদের প্রতিপক্ষ দলের, তারা যদি বলেন প্রবুদ্ধ লাহা আমাদের জানিয়েছেন, বলেছেন, সুহৃদবাবুর বাড়িতে বসে খুনের চক্রান্ত হয়েছে — আমি যদি বলি সি.পি.এম.এর দুজন

বিধায়ক একজন আর একজন সম্পর্কে ঠিক উল্টো কথা আমাকে বলে গেছেন এবং সেটা যদি সংবাদপত্রে বের হয় তাহলে তার গুরুত্ব কতখানি, সেটা আপনাকে বিচার করে দেখতে হবে। স্যার, যে সদস্যের নামে অভিযোগ থাকে সেই সদস্যই যদি.....

(গোলমাল)

স্যার, যে সদস্যের নামে অভিযোগ তিনি যদি নিজেই সে সম্পর্কে বলেন যে একথা তিনি সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেন নি তাহলে আমার মনে হয় বিষয়টির সেখানেই ইতি হওয়া উচিত ছিল। তার কারণ, আমাদের দলের সদস্য কি কথা বলেছেন তা অন্য দলের বিধায়কদের মুখ থেকে শুনতে হবে এটা কখনই মেনে নেওয়া যায়না।

(গোলমাল)

স্যার, যারা অঙ্গুলি হেলন করেছেন তাদের বিরুদ্ধে প্রিভিলেজ আনার কথা আমরা ভাবছি। এটা নিয়ে সময় পেরিয়ে যায়নি। স্যার, এই বিষয়টাকে কেন্দ্র করে হৈ হট্টগোল করে সরকারি দলের সদস্যরা যে আক্রমণাত্মক ভঙ্গি নিয়ে বিরোধী দলকে আক্রমণ করতে এসেছিলেন সে সম্পর্কে আপনি প্রত্যেককেই তিরস্কার করেছেন, আরও বলিষ্ঠভাবে আপনি তিরস্কার করুন এবং বিষয়টির এখানেই ইতি ঘটান এই অনুরোধ জানাচ্ছি।

[2-55 — 3-05 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনাকে কেন্দ্র করে বিধানসভার অভ্যন্তরে বিতর্কের সৃষ্টি হয়েছে তা অত্যন্ত উদ্বেগজনক। মাননীয় শ্রী প্রবুদ্ধ লাহা যে কথা বলেছেন, যে ঘটনা সম্পর্কে সংবাদপত্রে সংবাদ প্রকাশিত হয়েছে আজকে তিনি অস্বীকার করছেন, বলছেন, তিনি একথা বলেন নি। স্যার, কিছুক্ষণ আগেই আপনি এই সভায় বলেছেন যে, এক পক্ষ বলছেন যে, বলেছেন, আর যার নামে বলা হচ্ছে তিনি অস্বীকার করছেন, বলছেন, এসব কথা তিনি বলেন নি। স্যার, আপনি জানেন, কালকেই এ সম্পর্কে প্রিভিলেজ মোশন এসেছিল এবং আপনি মধ্যস্থতা করে সেটাকে বাতিল করেছেন, আজকে আবার সেই ঘটনারই পুনরাবৃত্তি ঘটেছে এই বিধানসভার অভ্যন্তরে। স্যার, এই বিধানসভার একটা মর্যাদা রয়েছে এবং আমরা বিশ্বাস করি যে, যারা এখানে সদস্য হিসাবে নির্বাচিত হয়ে আসেন তারা দায়িত্বশীল সদস্য এবং বিধানসভার মর্যাদা তারা রক্ষা করবেন। এখন যে ঘটনা নিয়ে বিতর্ক, আমি মনেকরি তার তদন্ত হওয়া প্রয়োজন। তার কারণ, পশ্চিমবাংলায় ইতিপূর্বে যেসব ঘটনাগুলি ঘটেছে আমরা নিজেরাই এ সম্পর্কে বারবার আমাদের কর্মীদের সতর্ক করেছি যে পশ্চিমবাংলার বুকে একটা ষড়যন্ত্র চলছে এখানে আইনশৃঙ্খলা বিঘ্নিত করার। বেলেঘাটা, অশোকনগরে এরকমের ঘটনা ঘটেছে, আরও ঘটবে বলেই আমাদের আশঙ্কা। স্যার, এ ক্ষেত্রে যে ঘটনার কথা উল্লেখ করা হয়েছে তাতে বলা হচ্ছে, একজন সদস্যের বাড়িতে বসে সিদ্ধান্ত গ্রহণ করছেন যে কাদের কাদের খুন করা হবে। এটা স্যার, অত্যন্ত উদ্বেগজনক ঘটনা। এতে আমরা, বিধানসভার সদস্যরা উদ্বিগ্ন। আজকে মাননীয় সদস্য বলেছেন যে লবিতে তিনি একথা বলেন নি। সাংবাদিকরা এখানে রয়েছেন, সাংবাদিকরা এবারে বুঝে দেখুন যেকারা একথা বলেও অস্বীকার করছেন এবং এতে বিধানসভার মর্যাদাহানি হচ্ছে কিনা। আর পশ্চিমবঙ্গের যে সমস্ত মানুষ তাদের নির্বাচিত করেছেন আজকে সেই এলাকার

মানুষরাও দেখবেন যে তাদের নির্বাচিত সদস্য কিরকম দায়িত্ব পালন করছেন। সেখানে বিধানসভার মর্যাদা রক্ষা করার জন্য যে কর্তব্য আছে সে কর্তব্যও রক্ষিত হচ্ছে না। এটা একটা ভয়ঙ্কর কথা। স্যার, আপনি শান্ত হতে বলেছেন, নিশ্চয় আমরা শান্ত হব। আপনাকে আমরা মানি, কিন্তু এই নজির যদি বিধান সভায় থেকে যায়, এইভাবে বিধানসভার অমর্যাদা করে তারা রেহাই পেয়ে যাবেন, এটা ঠিক নয়। আমরা চাই এই ঘটনার সত্য মিথ্যা সম্পর্কে একটা তদন্ত করা হোক এবং সেই সম্পর্কে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। সাংবাদিক যারা এই খবর প্রচার করেছেন তাদের আপনি ডেকে জিজ্ঞাসা করুন যে এই ঘটনা সত্য কি মিথ্যা তাহলে আসল ঘটনা বেরিয়ে আসবে। আপনি সমস্ত দলের সদস্যদের নিয়ে সেই সাংবাদিকদের আপনার ঘরে ডেকে জিজ্ঞাসা করুন যে একথা তিনি বলেছেন কি না। যদি মিথ্যা হয় তাহলে আমাদের বলার কিছু নেই। আর যদি সত্য হয় তাহলে এই সম্পর্কে আপনাকে ব্যবস্থা গ্রহণ করতে হবে যাতে আগামীদিনে এই বিধানসভার কোনও সদস্য বিধানসভার মর্যাদা ক্ষুন্ন করতে না পারেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বিধান সভার বিধায়করা খুবই উদ্বিঘ্ন। ঘটনাটা হচ্ছে ২ জন বিধায়কের সম্পর্কে। একজন বিধায়ক বলেছেন যে সুহৃদ মল্লিকের বাড়িতে এইরকম খুনের ষড়যন্ত্র হয়েছে। এখানে সারকামসট্যান্সেস হচ্ছে খুন। ইতিমধ্যে অনেকগুলি খুনের ঘটনা ঘটেছে। একজন বলেছেন, রাগের মাথায় কিনা জানিনা, একজন, দুইজন, তিনজন, আর একজন ফোর্থ বলতে পারেন, যারা ইন্টারেস্টেড নন, যারা কারো ডাইরেকশনে চলেন না, সেই সাংবাদিকরা শুনেছেন। কাজেই যে সংবাদ বেরিয়েছে তার গুরুত্ব আছে। এইরকম যে সংবাদ বেরিয়েছে এতে আমরা সকলেই উদ্বিগ্ন। আমি জানি, বিধান সভায় বলা যাবেনা, খালি পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষে এইরকম ষড়যন্ত্র চলছে, গ্রেট চলছে। কাজেই এই ঘটনাকে অমূলক বলে উড়িয়ে দেওয়া যাবেনা। আমরা চাই যে প্রস্তাব মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস, শ্রীমতী অপরাজিতা গোপ্পী এনেছেন সেই ব্যাপারে তদন্ত করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। বিধান সভার মধ্যে বিধান সভার যে নীতি, যে আইন আছে আমরা সেগুলি মেনে চলবো। কিন্তু ঘটনা শুধু বিধান সভার মধ্যে সীমাবদ্ধ নেই, বিধান সভার বাইরেও একটা ষড়যন্ত্র চলছে এবং এই ষড়যন্ত্রের কথা বিভিন্ন বিরোধী নেতারা প্রকাশ্যে বিবৃতি দিয়ে বলছেন। কাজেই এটা সুস্থ্য আবহাওয়া নয়। আমার মনে হয় সাধারণ নির্বাচনের আগে সবকিছু ওলটপালট করে যাতে রাষ্ট্রপতির শাসন কায়েম করা যায় সেই সুযোগ গুন্ডা লাগিয়ে, রিগিং করে পার্লামেন্টে যাতে জেতা যায় তারজন্য এই ষড়যন্ত্রকে একটা অঙ্গ হিসাবে ওরা ব্যবহার করছেন। কাজেই বিধান সভায় তর্ক-বিতর্ক করে লাভ নেই। এই সম্পর্কে তদন্ত করে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারি মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনা আজকে এখানে প্রবুদ্ধ লাহা এবং সুহৃদ বসুমল্লিককে কেন্দ্র করে হয়েছে, চুলোচুলি থেকে আরম্ভ করে খুনের ষড়যন্ত্র পর্যন্ত, এটা একটা নতুন জিনিস। বিধান সভায় আমি যতদিন থেকে আসছি এইরকম ঘটনা আর ঘটেনি। আমরাও বিরোধী পক্ষে ছিলাম, এখন সরকারে এসেছি। কিন্তু কোনওদিন এইরকম ঘটনা, এইরকম কোনও বিবৃতি কাগজে আমরা দেখিনি। আমরা যখন আমাদের

এলাকায় যাই তখন মানুষ আমাদের নানারকম প্রশ্ন করছে। তারা আমাদের জিজ্ঞাসা করছে, বিধান সভায় যে জিনিস হচ্ছে, এই যে খুনের কথা কাগজে বের হচ্ছে, এরজন্য কি আপনারা সেখানে গেছেন? এইজন্য কি আপনাদের ভোট দিয়ে নির্বাচিত করেছি? আমরা কোনও উত্তর দিতে পারছি না। আজকে যখন এই আলোচনা হচ্ছে তখন দু'জন আসামীরই এখানে উপস্থিত থাকা উচিত ছিল, কিন্তু একজন উপস্থিত আছেন, আর একজন সুহৃদ বসু মল্লিক এখানে উপস্থিত নেই। আজকে এটাও আপনাকে চিন্তা করতে হবে যে, কেন তিনি উপস্থিত নেই। তারও উপস্থিত থাকা উচিত ছিল। আজকে ওদের আচরণের মধ্যে দিয়ে আমাদের সমস্ত বিধায়কদের জনসাধারণের সামনে হেয়-প্রতিপন্ন করার চেষ্টা হচ্ছে। আজকে এই সংবাদ যে সংবাদপত্রে বেরিয়েছে সেই সংবাদপত্রকে নিশ্চয়ই ডাকার প্রয়োজন আছে। একজন বিধান সভার সদস্য অপর দু'জন বিধান সভার সদস্যের সামনে বলছেন, বিধান সভার সদস্যের বাড়িতে খুনের ষড়যন্ত্র হচ্ছে। এটা একটা সাংঘাতিক অভিযোগ; অতএব সাংবাদিকদের ডেকে বিষয়টা তদন্ত করা প্রয়োজন। তানাহলে এই জাতীয় ঘটনা আরও বেড়ে যাবে। তাই আমি আমার দলের তরফ থেকে তদন্ত করার পক্ষে আমাদের অভিমত জানাচ্ছি।

[3-05 — 3-45 P.M. (including adjournment)]

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিষয়টা হচ্ছে মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা মাননীয় সদস্য সুহৃদ বসুমল্লিক সম্পর্কে কয়েকটি কথা বলেছেন। কিন্তু বিষয়টা এখন যে অবস্থায় দাঁড়িয়েছে তাতে আর ওদের দু'জনের বিষয় নয়। মাননীয় সদস্য সুদীপবাবু যা বললেন তাতে আমার মনে হল উনি খবরের কাগজ পড়েছেন। এখন আমাদের মুশকিল হচ্ছে খবরের কাগজ পড়লেই আপনি বলবেন যে, হাউসে খবরের কাগজ পড়া যাবে না। আমি আজকের অনেকগুলি কাগজ থেকে 'আজকাল' কাগজটা বের করেছি। তাতে এক জায়গায় একটা হেডিং হচ্ছে, "আসানসোলে সিপিএম কর্মি খুনের ছক তো সুহৃদবাবুরাই।" আমি এই খবরটার কয়েকটা অংশ একটু পড়ছি। "একসময় প্রবুদ্ধ সি পি এমের দুই বিধায়ক দিলীপ মজুমদার ও রবীন মন্ডলকে ডেকে বলে ফেলেন, আসানসোলে আজ পর্যন্ত সি পি এমের যে কজন কর্মী খুন হয়েছেন সেই খুনের পরিকল্পনা সুহৃদবাবুর বাড়িতে বসেই করা হয়েছে। লবিতে প্রবুদ্ধবাবু যখন সুহৃদবাবুর সম্পর্কে এ ধরনের মন্তব্য করছিলেন তখন বেশ কয়েকজন সাংবাদিক উপস্থিত ছিলেন।' স্যার, এইসব কথা লেখা আছে। সুদীপবাবু বোধ হয় সেইজন্য ঐসব কথা বললেন। এখানে আরও লিখেছে, 'সন্ধ্যা পর্যন্ত এই চিঠিতে স্বাক্ষর করেছেন সুদীপ বন্দ্যোপাধ্যায়, সৌগত রায়, মানিক উপাধ্যায়, অম্বিকা ব্যানার্জি, অশোক ঘোষ, সত্য বাপুলি, [**] নুরুল ইসলাম চৌধুরি, মান্নান হোসেন।' ওরা চিঠি লিখেছেন ওদের লিডারকে এবং বলছেন যে, আর নাকি ওদের সহ্য হচ্ছে না। স্যার, কাগজে এসব লিখেছে এবং ওদেরই কথা শুনে লিখেছে। স্যার, এরপর কাগজের বন্ধুরা ওদের বিশ্বাস করবেন, কি করবেন না, সেটা তাদের ব্যাপার। কারণ তাদের কাছে ওরা এক কথা বলেন, আবার পর মুহূর্তেই বলেন বল্লি নি। স্যার, আমরা জানি সাংবাদিকরা এখানে থাকেন, লবিতে ঘোরেন, তাদের একটা দায়িত্ব আছে, তারা সমস্তরকম সংবাদ ছাপেন। এখন স্যার, আপনাকে বলতে

Note : **Expanged as ordered by the Chair.

হবে এইসব মাননীয় লোকেরা যখন কোনও কথা বলেন এবং সাংবাদপত্রে যখন তা ছাপা হয় তখন যদি আবার এইসব মাননীয় লোকেরা তা অস্বীকার করে সংবাদপত্রের সাংবাদিকদের ওপর চাপ সৃষ্টি করেন, তাহলে তারা কি করবেন? আজকে বিধান সভায় এই প্রশ্নটিই উত্থাপিত হয়েছে। ডেকে বললেন, পরে বলছেন বলি নি। এই ঘটনার আজকে নিষ্পত্তি হওয়া দরকার। আমাদের মাননীয় লাহা মহাশয় পার্লামেন্টে দাঁড়াবেন, কি দাঁড়াবেন না, সেটা আমাদের বিচার্য বিষয় নয়। তিনি এম.এল.এ. হবার জন্য কাকে দাঁড় করাবেন, কি করাবেন না, সেটাও আমাদের বিচার্য ওদের নিজেদের ব্যাপার। কিন্তু আমাদের খুন করতে চাইলে সেটা আমাদের বিচার্য বিষয় হয়। সেই কারণে আজকে যেভাবে একের পর এক ওরা কান্ড ঘটাচ্ছেন তাতে আমাদের লজ্জা হচ্ছে। স্যার, আমার বাড়িতে আমার ছোট্ট নাতি খবরের কাগজের খবর দেখে আমাকে জিজ্ঞাসা করছে, 'দাদু তোমরা চুল ধরে টানাটানি করো?' তার প্রশ্ন শুনে আমার লজ্জায় মাথা নিচু হয়ে গেছে। এটা আমার লজ্জা আমার নাতির কাছ থেকে আমাকে এই কথা শুনতে হচ্ছে। কারণ আজকে বিধান সভার লবিতে এইসব জিনিস ঘটছে। আপনি বলেছেন, সুস্থ পরিবেশ। আপনি যেরকমভাবে চালান, আমরা সেইরকমভাবে চলি। এখানে বিদগ্ধ মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যেসব বিষয় বাতিল হয়ে গেছে সেইসব বিষয় নিয়ে অবতারণা করলেন। আমি অবশ্য এইসব বিষয় নিয়ে কিছু বলতে চাই না। আমি আপনাকে বলবো, সংবাদপত্র ওদের কথা লিখেছে, না ওদের কথা বাদ দিয়ে লিখেছে সেটাই আমাদের একটু বোঝা দরকার। নিশ্চয়ই এই হাউস প্রিভিলেজ কমিটিতে পাঠাবে কি পাঠাবে না সেটা বিচার করবে, কিন্তু আপনি শুরুতে বললেন বিষয়টি রবীনবাবু এবং ওদের দুজনের ব্যাপার। পশ্চিমবাংলার লোক জানে কংগ্রেস মিথ্যা বলে আর সি.পি.এম তথা বামফ্রন্ট সত্য কথা বলে। বহুবার ভোট হয়েছে, ভোটে বরাবর পশ্চিমবাংলার বামফ্রন্ট জিতে প্রমাণ হয়ে গেছে। অতএব বিষয়টি প্রবুদ্ধবাবু এবং রবীনবাবুর ব্যাপার নয়, বিষয়টি প্রবুদ্ধবাবু কিংবা দিলীপবাবুর ব্যাপার নয়। বিষয়টি হচ্ছে, সংবাদপত্র ছেপেছেন ওদের (কংগ্রেসিদের) কথা। সংবাদপত্র ইচ্ছা করে বিকৃত করেছেন কিনা? যদি ইচ্ছা করে বিকৃত করা হয় তাহলে আপনাকে এ ব্যাপারে স্টেপ নিতে হবে। সমগ্র বিষয়টি আলোচনার জন্য আপনি হাউসে একটি দিন স্থির করুন, করে আলোচনা করুন, কিংবা প্রিভিলেজ কমিটিতে পাঠান। আমরা দরকার পড়লে মোশন দিয়ে দেব। অবশ্য একথা ঠিক, কাগজওয়ালারা ওদের হয়ে কথা বলেন, ওদের হয়ে নেতৃত্ব দিচ্ছেন, কিন্তু সেই নেতৃত্ব মেনে তা কার্যকর করতে পারছে না, উল্টে কাগজের লোকেদেরই বিপদে ফেলছে। অবশ্য তা বলে কি কাগজ আমরা নেব না, কাগজ থাকবেই, কাগজ আমরা পড়বো।...

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, সুপ্রিয় বসুর নামটা বাদ যাবে।

## PRESENTATION OF REPORT

### Forty Eight Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the forty eighth report of the Business Advisory Committee, as follows :

Thursday, 14.9.1989 .. (i) Motion under rule 185 regarding firing by Bihar Policy on villagers of

Purulia district—Notice given by Shri Natabar Bagdi, Shri Gobinda Bauri, Shri Bikram Tudu and Shri Surendra Nath Majhi—1 hr.

(ii) Motion under rule 185 regarding Law and Order situation in the State—Notice given by Shri Subrata Mukherjee and Shri Apurbalal Majumdar—1 hr.

(iii) Motion under rule 185 regarding price rise—Notice given by Shri Sachin Sen, Shri Kripa Sindhu Saha and Shri Kamakhya Ghosh—1 hr.

(iv) Motion under rule 185 regarding col lapse of illegally constructed house at Bhowanipore—Notice given by Shri Saugata Roy and Shri Sudip Bandyo-padhyay—1 hr.

(v) Motion under rule 185 regarding ero sion of river Ganga and damages therefrom—Notice given by Shri Abul Hasnat Khan and Shri Shish Moha-mmad—1 hr.

(vi) Motion under rule 185 regarding at—tack on workers of the opposition party in Murshidabad district—Notice given by Shri Mannan Hosain and Shri Saugata Roy—1 hr.

Friday, 15-9-89 .. (i) The Bengal Municipal (Second Amen-dment) Bill, 1989 (Introduction, Con-sideration & Passing)— ½ hr.

(ii) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1989 (Intro duction, Consideration and Pass ing)—½ hr.

(iii) The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989 (In troduction, Consideration & Pass ing)—½ hr.

(iv) The Chandernagore Municipal Corporaition Bill, 1989 (Introduction, Cosideration and Passing)—½ hr.

(v) The Siliguri Municipal Corporation, Bill. 1989 (Introduction, Consideration and Passing)—½ hr.

(vi) The Asansol Municipal Corporation Bill, 1989 (Introduction, Consideration and Passing)—½ hr.

(a) There will be no Question for Oral Answer and Mention Case on the 14th September, 1989.

(b) The House will sit at 12 noon on Thursday, the 14th September, 1989.

I now request the Hon'ble Minister for Parliamentary affairs to move the motion for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the forty eighth report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Mention cases and Zero hour mention will be taken up after recess.

(At this stage the House was adjourned till 3.45 P.M.)

[3-45 — 3-55 P.M.] (After recess)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 5 notices of Calling Attention, namely :

1. Possibility of re-opening the Bengal Paper Mill and Hindusthan Pilkington Glass Works. : Shri Prabuddha Laha
2. Police firing at Jangipara P.S. of Hooghly district on 10.9.89 : Shri Saugata Roy
3. Alleged murder of one Gour Mondal under Bhangor P.S. on 11.9.89 : Shri Gobinda Ch. Naskar

4. Alleged smuggling of essential commodities and cattle through the border of Murshidabad district : Shri Mannan Hossain

5. Alleged murder of one Indrajit Sing at Ardalibazar of Barrackpore of North 24-Parganas on 11.9.1989 : Shri Sumanta Kumar Hira

I have selected the notice of Shri Sumanta Kumar Hira on the subject of Alleged murder of one Indrajit Sing at Ardalibazar of Barrackpore of North 24-Parganas on 11.9.89.

The Minister-in-charge may please make a statement today if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 15th instant.

**Mr. Speaker :** Now the Minister in charge of Judicial Department will make a statement on the subject of Strike resorted to by the Copywriters Association in Registration Offices - Attention called by Shri A.K.M. Hassan Uzzaman on the 6th of September, 1989.

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** ৬.৯.৮৯ তারিখে মাননীয় সদস্য এ.কে.এম. হাসানউজ্জামান সাহেবের রেজিস্ট্রেশন অফিস সমূহ কপি রাইটার্স অ্যাসোসিয়েশনের ডাকা স্ট্রাইক সম্পর্কে দৃষ্টি আকর্ষণ প্রস্তাবের নিম্নলিখিত উত্তর দেওয়া হইতেছে ঃ—

গত ২৫.৮.৮৯ তারিখে কপি রাইটার্স অ্যাসোসিয়েশন রাজ্য সরকারকে ৩১.৮.৮৯ তারিখ হইতে লাগাতার ধর্মঘট করিবে এই মর্মে নোটিশ জারি করে। সেইমতো উক্ত অ্যাসোসিয়েশনের সভাপতি শ্রী হরপ্রসাদ চট্টোপাধ্যায় মহাশয়ের সহিত আলোচনাক্রমে ২৯.৮.৮৯ তারিখে অ্যাসোসিয়েশনের নেতৃবৃন্দের সহিত আলোচনার দিন ধার্য হয়। কিন্তু নেতৃবৃন্দের ইচ্ছাকৃত অনুপস্থিতির জন্য কোনও আলোচনা সম্ভব হয় নি। নেতৃবৃন্দ ধর্মঘট চালিয়ে যাওয়ার সিদ্ধান্তে অটল থাকেন। ধর্মঘট অবশ্য সর্বত্র সফল হয়নি।

অদ্য ১৩.৯.৮৯ তারিখ হইতে সর্বত্র ধর্মঘট প্রত্যাহার করে নেওয়া হয়েছে। অ্যাসোসিয়েশনের দাবিগুলি পূর্বে বহুবার নিম্নরূপভাবে আলোচিত হইয়াছে ঃ—

(১) নকল নবিশদের মধ্যে দলিলের সমবন্টন ঃ

আলিপুর রেজিস্ট্রি অফিসে পরীক্ষামূলকভাবে নকল নবিশদের মধ্যে দলিলের সমবন্টনের কাজ চালু করা হয়েছে। এ বিষয়ের উপর নকল নবিশগণ একটি মামলা দায়ের করেছেন। সরকার অন্যান্য অফ্রিসগুলোতেও সমবন্টন নীতি চালু করার কথা চিন্তা করছেন।

(২) ফাইলিং অফ ট্রু কপি এবং কপি রাইটার নিয়মাবলি নকলনবিশদের স্বার্থের অনুকূলে সংশোধন।

জনসাধারণের স্বার্থের দিকে নজর রেখে কিভাবে উপরোক্ত নিয়মাবলি দুটি সংশোধন

করা দরকার সরকার সেই বিষয়ে ভাবনা চিন্তা করছেন। এই সঙ্গেই নকলনবিশদের মজুরির হার বৃদ্ধির দাবিও বিবেচনা করা হবে।

(৩) নকলনবিশদের বসার ব্যবস্থা।

নীতিগতভাবে দাবিটি মেনে নেওয়া গেলেও যেহেতু অধিকাংশ রেজিস্ট্রি অফিসই ভাড়া বাড়িতে অবস্থিত এবং স্থানের অত্যন্ত অভাব তাই আশু কোনও ব্যবস্থা করা সম্ভব নয়। যেসমস্ত জায়গায় নতুন বাড়ি তৈরি করা হবে সেই সমস্ত স্থানে নকলনবিশদের বসার ব্যবস্থা রাখার জন্য সাধ্যমতো চেষ্টা করা হবে।

(৪) অবশিষ্ট জেলাগুলিতে ফাইলিং প্রথা চালু করণ ঃ

বর্ধমান, বীরভূম, মেদিনীপুর, পুরুলিয়া, দার্জিলিং, পশ্চিম দিনাজপুর এবং মালদা জেলায় এখনও ফাইলিং প্রথা চালু করার প্রাথমিক কাজগুলি করার চেষ্টা করা হচ্ছে। প্রাথমিক কাজ শেষ হলেই সরকারের আর্থিক সঙ্গতির দিকে লক্ষ্য রেখে পর্যায়ক্রমে উপরোক্ত জেলাগুলিতেও এই প্রথা চালু করা হবে।

(৫) রেজিস্ট্রি অফিসে শূন্য পদে নকলনবিশদের নিয়োগ ঃ

সরকারি চাকুরিতে নিয়োগের নির্দিষ্ট নিয়মাবলি আছে। শুধুমাত্র নকলনবিশদের জন্য এই নিয়মাবলি শিথিল করতে গেলে নানাবিধ জটিলতা অবশম্ভাবি এবং অন্যান্যদের কাছ থেকেও অনুরূপ দাবির আশার সম্ভাবনা। কাজেই সরকারের পক্ষে এই দাবি মেনে নেওয়া সম্ভব নয়।

## Presentation of Report

### Presentation of the Thirty-fifth Report of the Committee on Estimates, (1988-89)

**Shri Nani Kar (Chairman) :** I beg to present the Thirty-fifth Report of the Committee on Estimates, (1988-89)

## Laying of Reports

### The Fourteenth Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited for the year 1987-88.

**Shri Probhas Chandra Phodikar :** Sir, with your permission and on the recommendation of the Governor I beg to lay the Fourteenth Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Limited, for the year 1987-88.

### The 28th Annual Report of the Commissioner for Scheduled Castes and Scheduled Tribes for the year 1986-87.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to lay the 28th Annual Report of the Commissioner for Scheduled Castes and Scheduled Tribes for the year 1986-87.

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালবেলায় পশ্চিমবাংলা সাঁওতালদি প্ল্যান্টের নম্বর ওয়ান সম্পূর্ণভাবে বিকল হয়ে পড়েছে, ফলে শুরু হয়েছে ভয়াব লোডশেডিং। আজকের ইনফর্মেশন হল, সাঁওতালদির সমস্ত পাওয়ার প্ল্যান্ট কোলাপস করেছে পশ্চিমবঙ্গের মানুষ যখন ভয়াবহ লোডশেডিং-এর মধ্যে রয়েছে তখন আমরা কোন অধিকারে এই ঠান্ডা ঘরে থাকবো? কাজেই আমার সাজেশন হল, যতক্ষণ না এই লোডশেডিং-এর ভয়াবহতা থেকে সাধারণ মানুষ মুক্তি পাচ্ছে ততক্ষণ এখানকার ঠান্ডা মেশিন বন্ধ করে দিন এই অবস্থায় আমাদের এয়ারকন্ডিশন ঘরে বসবার কোনও অধিকার নেই। যখন ছাত্রছাত্রির আলোর অভাবে পড়াশুনা করবার জন্য কেরোসিনটুকু পাচ্ছে না, বস্তির লোকেরা আলো পাচ্ছে না, তখন এই এয়ারকন্ডিশন মেশিন বন্ধ করে দিন।

**মিঃ স্পিকার :** আপনার রিকোয়েস্ট রেখে পরশুদিন বন্ধ করে দেব।

**শ্রী সাধন পান্ডে :** আপনি পশ্চিমবাংলার মানুষকে বিদ্রুপ করবেন না। আপনি নির্দে দিয়ে এয়ারকন্ডিশন মেশিন বন্ধ করে দিন।

## MENTION CASES

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, বীরভূম থেকে বর্ধমান যাবার জন্য অজয় নদের উপর একটি সেতু নির্মাণের কথ দীর্ঘদিন ধরে বলে আসছি। ওখানে ফেরিঘাট চালু আছে ঠিকই, কিন্তু ঐ সেতুটির অভাবে বীরভূম জেলার সমস্ত ধরনের কাজ দেরিতে হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের প্রেস্টিজ ইস্যু হচ্ছে বক্রেশ্বর। ঐ বক্রেশ্বরের পক্ষেও ঐ সেতুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ঐ ফেরিঘাট পারাপারের জন্য ৮ লক্ষ টাকায় হাঁক হয় প্রতি বছর এবং টাকাটা জেলা পরিষদ পায়। রাস্তাটি এত ব্যস্ত যে, প্রতি মিনিটে একটি বাস বা ট্রাক পার হয় ঐ ঘাট দিয়ে কাজেই ঐ ব্রিজটি যদি না করা যায় তাহলে বীরভূম জেলার সমূহ ক্ষতি। ঐ ঘাটটি পান্ডবেশ্বর এবং ভীমগড়ের মধ্যে অবস্থিত। আজকে ঐ সেতু হলে আসানসোল, রানিগঞ্জ হয়ে বিহারের সঙ্গে যোগাযোগের সুবিধা হবে। বর্তমানে আসানসোল থেকে বীরভূম আসতে হলে ১০০ কিলোমিটার বেশি রাস্তা ঘুরে আসতে হয়, কিন্তু ঐ ব্রিজ হলে ঐ দূরত্ব ১০০ কিলোমিটার কমে যাবে, ফলে কয়লা থেকে শুরু করে অন্যান্য মালপত্র আনা-নেওয়ার সুবিধা হবে এবং নর্থ বেঙ্গলে যেতেও সুবিধা হবে। সেই কারণে ঐ ব্রিজটি নির্মাণের সিদ্ধান্ত গ্রহণের জন্য আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

[3-55 — 4-05 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মাননীয় মন্ত্রীদের এবং বিশেষ করে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন অশোক নগরে এবং বেলেঘাটায় এই দুটি জায়গায় যে ঘটনা ঘটে গিয়েছে তাতে পশ্চিমবাংলার ইতিহাসে কংগ্রেসিদের হত্যা করার চক্রান্ত বিরল। বেলেঘাটায় যেভাবে গর্ভবতী মহিলাদের উপর অত্যাচার করা হয়েছে এবং সেখানে যেভাবে কংগ্রেসিদের মারধোর লুটপাট করা হয়েছে

তাতে কেন্দ্রীয় সরকার উদ্বিগ্ন। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে রিপোর্ট চেয়েছে, কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় আজ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার সেই রিপোর্ট দিল্লির কাছে পৌঁছে দেয় নি। দুঃখের বিষয় সংবাদপত্রে দেখলাম এখানকার চিফ সেকরেটারি বলেছেন ডাক মারফত পাঠানো হয়েছে। আমি স্যার আপনার কাছে জানাতে চাই এই বেলেঘাটার ব্যাপার নিয়ে সারা ভারতবর্ষে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। একজন কেন্দ্রীয় মন্ত্রীর গাড়ির উপর হামলা করা হয়েছে, তাতে কেন্দ্রীয় মন্ত্রী আক্রান্ত হয়েছেন, এই ব্যাপার নিয়ে সারা ভারতবর্ষে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। এইরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ের রিপোর্ট পাঠাতে পশ্চিমবঙ্গ সরকার কত খানি গুরুত্ব দিচ্ছে সেটা আমি জানতে চাই। কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রী তার আক্রান্তের ব্যাপারে রিপোর্ট পাঠানো হয়েছে ডাক যোগে? এরমধ্যে তো বহু মন্ত্রী, বহু অফিসার দিল্লি গিয়েছেন, তাদের হাত দিয়ে তো পাঠানো যেত। তাছাড়া স্পেশাল ম্যাসেঞ্জার দিয়ে সেই রিপোর্ট পাঠানো হল না কেন? এই ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এখানে কংগ্রেসের কোনও স্বার্থ নেই, এটা সারা পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থ, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা রক্ষার স্বার্থে এই রিপোর্ট পাঠানো উচিত। এখানে মহিলাদের উপর অত্যাচার হচ্ছে, কেন্দ্রীয় মন্ত্রীর উপর আক্রমণ হচ্ছে, এতে কেন্দ্রীয় সরকার যথেষ্ট উদ্বিগ্ন। তারা জানতে চেয়েছেন বেলেঘাটায় কি হয়েছে। প্রধানমন্ত্রী জানতে চেয়েছেন, বুটা সিং জানতে চেয়েছেন। সেই গুরুত্বপূর্ণ রিপোর্ট আজ পর্যন্ত দিল্লির কাছে পৌঁছায় নি। মুখ্যমন্ত্রীর সচিব বলেছেন ডাক যোগে পাঠানো হয়েছে। যে ভাবেই পাঠানো হোক, এটা কেন্দ্রীয় মন্ত্রীর বিষয়, গুরুত্বপূর্ণ বিষয়, এটা পৌঁছে যাওয়া উচিত ছিল। কিন্তু পৌঁছায় নি। তারজন্য আমি তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খেল শুরু হয়ে গিয়েছে। আমি আগেই বলেছি লোকসভা নির্বাচন আসছে, একদিকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবনতি ঘটানোর চেষ্টা করছেন অন্যদিকে কংগ্রেসের যে কালচার সেই কালচার অনুযায়ী বিভিন্ন স্থানে কারণে অকারণে শিলান্যাশ করা হচ্ছে। আমাদের এলাকায় হচ্ছে। আমরা এখানে বহুবার প্রস্তাব নিয়েছি এবং আন্দোলন করেছি কাটোয়া থেকে ব্যান্ডেল লাইন হোক। কেন্দ্রীয় সরকার বারবার আমাদের এই প্রস্তাব নাকচ করে দিয়েছেন। কিন্তু এখন এই নির্বাচনের মুখে দাঁড়িয়ে বলা হচ্ছে এই লাইন করে দেওয়া হবে। এইভাবে আমাদের এলাকার সমস্ত সাধারণ মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে। এই এলাকায় কংগ্রেসের একজন এম.পি. নির্বাচিত হয়েছেন, তিনি বিভিন্ন জায়গায় প্লাটফর্মের শিলান্যাস করছেন, লাইনের শিলান্যাস করছেন এবং স্টিম ইঞ্জিন থেকে ডিজেল ইঞ্জিনে পরিণত করে দেবেন বলছেন। এইভাবে ওই সমস্ত এলাকার মানুষকে বিভ্রান্ত করছেন। এইভাবে হাজার হাজার টাকা রাজ্যের কোষাগার থেকে খরচ হয়ে যাচ্ছে। এই সমস্ত বিভ্রান্তিমূলক কাজের মাধ্যমে কংগ্রেস নির্বাচনে কাজে লাগাতে চাইছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং আমি চাই অবিলম্বে এই জিনিস বন্ধ হোক।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ তারিখে হুগলি জেলার জাঙ্গীপাড়া থানার সামনে যে ঘটনা ঘটেছে সেই ঘটনা নিয়ে এই সভার অনেক সদস্য দৃষ্টি আকর্ষণ করেছেন, অনেক ভাবে আলোচনা করার চেষ্টা করা হয়েছে। আমি

দেখতে পাচ্ছি যে এই ঘটনা ঘটে যাবার পর কয়েকজনকে ধরে নিয়ে যায় পুলিশ। এই ঘটনার পরিপ্রেক্ষিতে পুলিশের গুলিতে যারা আহত হল তাদের শ্রীরামপুর হাসপাতালে ভর্তি করা হয়েছে এবং সেখানে তারা বাঁচবে কি মরবে সেই নিয়ে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। যখন তাদের এই অবস্থা সেই সময় পুলিশ তাদের হাতে হাত কড়া পরিয়ে রেখে দিয়েছে। মৃত্যুর সঙ্গে যারা লড়াই করছে তাদের হাতে হাত কড়া পরিয়ে রাখা শুধু অমানবিক নয়, সভ্য জগতের কলঙ্ক। আজকে আমরা দেখছি, সেই ১০ তারিখে হুগলির জাঙ্গীপাড়া থানার সামনে ঘটনা ঘটে যাবার পর সেখানে পুলিশকে আক্রমণ করতে গিয়ে হাতেনাতে যোগেশ্বর নায়েককে গ্রেপ্তার করা হল। তিনি তারকেশ্বরের অন্তর্গত পাহাড়পুর অঞ্চলের গ্রাম পঞ্চায়েত সদস্য। তাকে গ্রেপ্তার করা হল। আমি জানতে চাই, কংগ্রেসের মিছিলে সি.পি.এম.'এর নেতা...

(এই সময়ে মিঃ স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় মাইক অফ হয়ে যায়)

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে বলতে চাই এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এটি আপনার বিশেষভাবে শোনা দরকার যে, আমাদের পশ্চিমবঙ্গে হেকিমি, কবিরাজি ইত্যাদি বিভিন্ন ধরনের চিকিৎসা আছে। তারমধ্যে হেকিমি চিকিৎসা হচ্ছে এক ধরনের চিকিৎসা পদ্ধতি। এটি অতি প্রাচীনকাল থেকে এদেশে চলে আসছে। এই যে হেকিমি চিকিৎসা আগে হত তার শিক্ষা দেওয়ার জন্য প্রথমে প্রতিষ্ঠান ছিল আন-ডিভাইডেড বেঙ্গলের, যেটি বর্তমানে বাংলাদেশ নামে পরিচিত, ঢাকাতে। সেখান থেকে অভিজ্ঞতা সম্পন্ন সমস্ত ছাত্ররা এখানে পার হয়ে আসতো। এই সমস্ত চিকিৎসকদের দীর্ঘদিনের দাবি যে গভর্নমেন্ট তাদের উন্নতির ব্যবস্থা করুন। ১৯৭৯সালে এই ব্যাপারে একটি বিলও পেশ হয়েছিল। ১৯৮৩ সালে একটি কাউন্সিল গঠিত হয়েছিল এবং ১৯৮৫ সালে তাদের রেজিস্ট্রেশন দেওয়ার ব্যবস্থা হয়েছিল। রেজিস্ট্রেশন দেওয়ার ক্ষেত্রে মাঝে মাঝে তাদের কাছ থেকে টাকা নেবার খবর আমাদের কানে আসে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশ ভাগ হওয়ার আগে কিছু ছাত্র, যারা ১৯৪৪, ৪৫ সালে পাশ করেছিলেন এবং ১৯৪৮ সালে এদেশে চলে এসেছিলেন তাদের রেজিস্ট্রেশন দেওয়ার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই চিকিৎসা ব্যবস্থা কবিরাজি চিকিৎসার চাইতে কোনও অংশে কম নয়, সে সম্বন্ধে আপনার নিশ্চয়ই জানা আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এ সম্বন্ধে ভেবে দেখে তাদের রেজিস্ট্রেশন দেবার ব্যবস্থা করুন এই অনুরোধ তার কাছে রাখছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের অধিকাংশ রেশন ডিলাররা বিনা রসিদে মাল সরবরাহ করছে। কোনও কোনও ক্ষেত্রে সরকারি রেটের চেয়ে বেশি দামে তারা মাল বিক্রি করছে। তাছাড়া কোনও সময়ে মাল দেওয়া হবে সেই ব্যাপারে কোনও নির্দিষ্ট তারিখ ও সময় উল্লেখ করছে না। অফিসাররা নির্দিষ্ট সময়ে বসছেন না। জনসাধারণ এই ব্যাপারে বিভিন্ন সময়ে কর্তৃপক্ষের কাছে জানিয়েও কোনও কাজ হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমরা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস কমিটির তরফে বিভিন্ন জায়গায় গিয়ে এই ধরনের অভিযোগও পেয়েছি যে, সরকারি রেটের চেয়ে বেশি রেটে রেশনিংয়ের মাল বিক্রি হচ্ছে। সবচেয়ে বড় কথা হল, তারা মাল বিক্রি করে কোনও রসিদ

পর্যন্ত দিচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, তিনি যেন অতি সত্ত্বর গরিব মানুষেরা, যারা রেশনিং ব্যবস্থার মধ্যে আছে তারা যেন রসিদ নিয়ে নির্দিষ্ট সময়ে তাদের প্রাপ্য মাল তারা সংগ্রহ করতে পারে, এই বিষয়ে তিনি যেন দেখেন। রেশন ডিলাররা তাদের ইচ্ছামতো দোকান খোলে। কখনও বা সকাল থেকে ১২টা পর্যন্ত দোকান খোলে, আবার সপ্তাহের মধ্যে মাত্র দু'তিন দিন দোকান খোলা রাখে। কোথাও আবার সপ্তাহে মাত্র একদিন দোকান খোলা রাখে। এই ব্যাপারে একটা এনকোয়ারি করে পঞ্চায়েতের মাধ্যমে রেশন ডিলারদের বিরুদ্ধে একটা যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করুন।

[4-05 — 4-15 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে, শুধু পশ্চিমবঙ্গেই নয়, সারা ভারতবর্ষে চিনির দাম অত্যন্ত বেড়ে গিয়েছে। কোনও কোনও জায়গায় ১১, ১২, এমনকি ১৩ টাকা পর্যন্ত উঠে গিয়েছে এবং অত্যন্ত নিকৃষ্ট মানের চিনি সরবরাহ করা হচ্ছে। আমি নিজে দেখেছি একেবারে ধুলোর মতো চিনি দেওয়া হচ্ছে, যার এমন কি মিষ্টত্ব পর্যন্ত নেই। এছাড়া ডাল, তেল, পোস্ত প্রত্যেকটি জিনিসের দাম বেড়ে গিয়েছে। পোস্তর দাম ৭৫ টাকা, ডালের দাম ১১-১২ টাকা। এরজন্য কি ব্যবস্থা করা যায় সেটা দেখবেন। এরসঙ্গে জানিয়ে রাখা দরকার। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই ঘোষণা করলেন যে চিনিকল মালিকরা চিনি প্রস্তুত করবে, চিনি উৎপাদন করবে কিন্তু চিনির দর সরকার নির্দিষ্ট করে দেবেন না। অর্থাৎ ১৫ টাকা দরে বা ২০ টাকা দরেও চিনির দাম উঠতে পারে। সুতরাং এই ব্যাপারে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তার একটা বিবৃতি দেবার জন্যে।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কামাখ্যাচরণ ঘোষ মহাশয় যে বিষয়টি বললেন সেটা খুবই গুরুত্বপূর্ণ। কারণ চিনির দাম সত্যিই খুব বেড়েছে। তবে এই ব্যাপারে দিল্লির একটা বক্তব্য আছে সেটা বলবো। গত ৩-৪ মাস আগে খোলা বাজারে চিনির ৭ টাকা, ৭.২৫ পয়সা এবং শেষে ৭.৫০ পয়সা দরে চিনি বিক্রি হয়েছে। এখন সেটা বেড়েছে। গত পরশু দিনের হিসাবে ১১.৬৬ পয়সা থেকে বেড়ে ১২.২৬ টাকায় পর্যন্ত চিনি বিক্রি হয়েছে। আবার দু একটা বাজারে ১২.৫০ বা ১৩ টাকা পর্যন্ত দরে চিনি বিক্রি হয়েছে। গত বছর এই সময়ে চিনির দাম ৭ টাকা ৮ টাকা পর্যন্ত উঠেছিল। গত বছরের হিসাবে প্রায় ৬০ ভাগ চিনির দাম বেড়েছে। এটা এইরকম হল কেন, এবং পশ্চিমবঙ্গে হঠাৎ এত চিনির দর বাড়লো কেন সেই ব্যাপারে রাজ্য সরকার বিশেষ উদ্বিগ্ন। আমাদের এখানে তো সামান্যই চিনি উৎপাদন হয়, একটি মাত্রই চিনিকল আছে। আমাদের চিনির জন্যে অন্য রাজ্যের উপর নির্ভর করতে হয়। পশ্চিমবঙ্গে তো আর আখ উৎপাদন হয় না, যারজন্য অন্য রাজ্যের উপরে নির্ভর করতে হয়। দিল্লি, মান্ডি, কানপুর, বম্বে, মিরাট, উত্তরপ্রদেশ চিনি উৎপাদন করে। আমি একটা হিসাব নিয়েছি তাতে দেখা গেছে মান্ডিতে প্রতি কুইন্টাল চিনি ১১০০, ১২০০ টাকায় বিক্রি করা হচ্ছে। এই জিনিস চলছে। ভারত সরকার বলেছেন যে উৎপাদন কম হয়েছে। গত বছরে ৯১ লক্ষ টন চিনি উৎপাদন হয়েছে। এইবারে ভারত সরকারের আশা ছিল ১ কোটি মেট্রিক টন চিনি হবে কিন্তু দেখা গেল ৯১ লক্ষ মেট্রিক টনও হয়নি, ৮৯ লক্ষ মেট্রিক টন হয়েছে। ২ লক্ষ মেট্রিক কমে যাচ্ছে, তাতে তো আর এত

সঙ্কট হবার কারণ নেই। ৩-৪ লক্ষ টন কম হলেও এত সঙ্কট হবে না, এত চিনির দর বাড়বে না। এর আসল কারণ এই যে, খোলা বাজারে চিনি ছাড়া হয়েছে জুলাই মাসে। তখন দেখেছিলাম সাড়ে ৫ লক্ষ মেট্রিক টন চিনির অনুমতি দিয়েছিল কেন্দ্রীয় সরকার। কিন্তু দেবার সময়ে সাড়ে ৫ লক্ষ মেট্রিক টনের কম চিনি দিল। সুতরাং এটাই একটা বড় কারণ চিনির দাম বাড়ার। গত ১৯৮৮ সালে ১লা জানুয়ারি থেকে চিনির দাম বেড়েছে। এই বছরও ১লা জানুয়ারি চিনির দাম বাড়ানো হয়েছে। চিনি কলগুলি ঢালাও দামে চিনি বিক্রি করছে। বম্বে, কানপুর, মান্ডি মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ এইসব রাজ্যে চিনি কল মালিকদের উপরে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। কর্ণাটকে রাষ্ট্রপতি শাসন থাকা সত্ত্বেও সেখানে চিনি কল মালিকদের উপরে কেন্দ্রের কোনও নিয়ন্ত্রণ নেই। এদের বিরুদ্ধে কিছু করা হয়নি। ভারত সরকার এখন বলছেন যে নেপালে চিনি চলে যাচ্ছে। উত্তর প্রদেশের গোরক্ষপুর থেকে নেপালে চিনি চলে যাচ্ছে তারা বলছেন কিন্তু আমাদের সকলের অভিজ্ঞতা আছে যে ২-৪ কিলো চিনি চলে গেলে এত চিনির দাম বাড়বে না। তাছাড়া আমরা জানি যে ফাঁসি দেওয়া এবং নকশালবাড়ি দিয়ে কোনও কিছু যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার আবার বলেছে যে গুড় থেকে খামসাড়ি হচ্ছে এই কারণে চিনির দাম বাড়ছে। আসল কারণ উৎপাদন কম হলে বাইরে থেকে আমদানি করতে হবে। পশ্চিমবঙ্গ বিধান সভার সর্বদলীয় কমিটি ৪ঠা জুলাই দিল্লি গিয়েছিলেন, সেখানে গিয়ে বলেছিলেন যে বাইরে থেকে চিনি আমদানি করুন। কিন্তু তারা বাইরে থেকে চিনি আমদানি করলেন না, তার জায়গায় চিনি কল মালিকদের চিনির দর বাড়িয়ে ব্যবসার সুযোগ করে দিলেন। একেবারে ১২ টাকা ১৩ টাকা দরে চিনির দাম বাড়ানো হল। তবে এর বিরুদ্ধে রাজ্য সরকার প্রতিবাদ করছে এবং চিনি আমদানি করার জন্য বলেছি কেন্দ্রকে। চিনিকল মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে বলেছি। অবশ্যি আমাদের রাজ্যের হাতে কি ক্ষমতা আছে? আমরা মজুত চিনি কতটুকু রাখতে পারি? তবে আমাদের এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট এ সম্বন্ধে চেষ্টা চালাচ্ছে। এরইমধ্যে ২।৪টি কেস ঘটেছে, তারজন্য আমরা ব্যবস্থা নিচ্ছি। আর তো আমাদের হাতে কোনও ক্ষমতা নেই, সব ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে, কেন্দ্রীয় সরকার কিছু করছেন না, এদের সুযোগ করে দিচ্ছেন, তাই দাম বাড়ছে।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বর্ধমান শহরে স্বনিযুক্তি প্রকল্পের ফর্ম বিলি করাকে কেন্দ্র করে কয়েকটি রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের সামনে ব্যাপক বিক্ষোভ সৃষ্টি হয়েছে। এবং বিভিন্ন ক্ষেত্রে পুলিশকে হস্তক্ষেপ করতে হচ্ছে, আমার যেটা বক্তব্য পশ্চিমবাংলার বিভিন্ন শহরগুলিতে স্বনিযুক্তিকরণের জন্য ফর্ম বিলি করা হচ্ছে এবং বিশেষ করে ব্যাঙ্ক কর্তৃপক্ষ তারা এই কাজটা করছেন কংগ্রেস-আই.র লোকেদের সঙ্গে যোগসাজস করে। নির্বাচনের পূর্বে তারা সর্বত্র এই কাজটা করে যাবেন এবং এইভাবে পশ্চিমবাংলায় একটা বিশৃঙ্খলার চেষ্টা চলছে। আমি জানি ইতিমধ্যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটা চিঠি লিখেছেন কেন্দ্রীয় ব্যাঙ্কিং দপ্তরকে যে আসানসোলে এই ধরনের একটা ব্যাঙ্কে চেষ্টা চলছে। এবং এইভাবে সর্বত্র একটা বিশৃঙ্খলার চেষ্টা চলছে। আমার আরও যেটা বক্তব্য সেটা হচ্ছে ক্রেডিট ডিপোজিট রেশিওর ক্ষেত্রে ব্যাঙ্কিং ডিপার্টমেন্ট তারা কোনও সুনির্দিষ্ট নীতির কথা বলছেন না। সেখানে আমাদের রাজ্যের শিল্পোন্নয়নের ক্ষেত্রে ব্যাঙ্কের ভূমিকা খুবই নগন্য এবং এখন দুর্গাপুর ইস্পাত শিল্প, বার্নপুরের

ইসকো মডার্নাইজেশনের ক্ষেত্রে যেখানে অ্যানসিলারি ইউনিট করার ক্ষেত্রে ব্যাঙ্কের পক্ষ থেকে কোনও সুনির্দিষ্ট পদক্ষেপ নেওয়া হচ্ছে না। সেখানে একটা বিশেষ রাজনৈতিক দল যারা কেন্দ্রে শাসন করছেন তাদের প্রত্যক্ষ মদতে আমাদের এখানে কাজ করছেন এবং আমাদের এখানে রাজ্যে বিশৃঙ্খলা করার জন্য তারা চেষ্টা চালাচ্ছেন। আমি এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীকে পুনরায় কেন্দ্রীয় ব্যাঙ্কিং দপ্তরকে চিঠি লেখার জন্য অনুরোধ জানাই এবং আমি আপনার মাধ্যমে এই হাউসে আবেদন করছি যাতে এখানে শান্তি শৃঙ্খলা রক্ষার জন্য অন্তত কংগ্রেস আইয়ের পক্ষ থেকে যারা আছেন আমি আশা করছি দায়িত্বশীল তারাও এইগুলি বলবেন। যাতে নিজেদের দলের লোকেরা ব্যাঙ্কিং দপ্তরকে এইভাবে ব্যবহার করার চেষ্টা না করেন।

[4-15 — 4-25 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানাই, উনি এখন পূর্ত দপ্তরের দায়িত্বেও আছেন তাই তার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী যতীনবাবু এই মন্ত্রিসভা থেকে বিদায় নেবার পর মাননীয় মুখ্যমন্ত্রী পূর্ত দপ্তরের দায়িত্ব নিয়েছিলেন, খুব স্বাভাবিকভাবেই আমরা ভেবেছিলাম দপ্তরের গুরুত্ব বাড়ল এবং জ্যোতিবাবুর স্পর্শে এই দপ্তরের কাজে অনেক বেশি গতি পাবে এবং ত্বরান্বিত হবে। কিন্তু বাস্তব অভিজ্ঞতা কি, সারা মেদিনীপুর জেলায় আমি রাজ্যের কথা ছেড়েই দিলাম এমন একটি রাস্তাও দেখাতে পারবেন না যেখানে সুষ্ঠভাবে স্বাভাবিকভাবে একটা যানবাহন চলাচল করতে পারে। দিঘার মত রাস্তায় এক হাঁটু গর্ত হয়ে গিয়েছে, পুকুরের মতো হয়ে গিয়েছে, সেখানে মৎস্য মন্ত্রীর মাছ চাষ করা যাবে। আমার বিধানসভা কেন্দ্রে বালিচক স্টেশন থেকে সবং যাওয়ার পথে এই যে ৩৫ কি.মি. রাস্তা এটার এমন পরিস্থিতি হয়েছে যে প্রতি মুহূর্তে জীবন হাতে নিয়ে মানুষ ধুঁক ধুঁক করতে করতে বাসে উঠছে। বাসের মালিক, কর্মচারীরা বলছে যে আর বাস চালানো যাবে না, যে কোনও সময়ে বাস চালানো বন্ধ করে দিতে হবে। বালিচক স্টেশন থেকে সবং ৩৫ কি.মি. রাস্তা, সবং থেকে মহার ১৬ কি.মি. রাস্তা। বার বার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও কোনও কিছু হচ্ছে না, বিভিন্ন মন্ত্রীরা এই কক্ষে বলেছে যে টাকা দিলাম আমরা কাজটা শুরু করবো, লিখিত প্রশ্নের উত্তরও দিয়েছেন, ৫ বছর হয়ে গিয়েছে, স্যার এখনও সবং থেকে মহারের রাস্তা হল না। আমি দেখলাম সংবাদপত্রে মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বিগ্ন হয়ে কলকাতার মহানগরির রাস্তাগুলি সারানোর জন্য বৈঠক করছেন, কিন্তু পশ্চিমবাংলার জেলাগুলির রাস্তা কোথায় যাবে? আমার জেলায় যেখানে রেল যোগাযোগ কম সবচেয়ে বড় জেলা পশ্চিমবঙ্গে বাসের পরিবহনের উপর সম্পূর্ণ মানুষকে নির্ভর করতে হয়, সেই জেলার রাস্তাগুলি মৎস্যমন্ত্রী কিরন্ময় নন্দর অর্দ্ধেক কাটা খাল এবং পুকুরের মতো হয়ে আছে। এইদিকে পরিবহন মন্ত্রী তিনি তার দপ্তর ছেড়ে দিয়ে পরিবহন চক্রবর্তী সেজে বেলেঘাটায় খুন জখম পরিচালনা করছেন আজকে লুঠতরাজ শুরু করেছেন মানব মুখার্জিকে সঙ্গে নিয়ে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তিনি যদি তার দপ্তর সামলাতে না পারেন — তারই হাতে স্বরাষ্ট্র উনি ইচ্ছা করলে পাম্পিং স্টেশন থেকে জল নিয়ে মাছ চাষ করতে পারেন। আজকে এইরকম পরিস্থিতি হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে আমার মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী ভারাক্রান্ত হয়ে পড়েছেন বিভিন্ন দপ্তরের ভার নিয়ে, পূর্ত দপ্তরের দায়িত্ব নিয়ে। সামনে পুজো

আসছে, পূজোর একটা পরিবেশ আছে, মানুষ ব্যবসাবাণিজ্য করবে, এদিকে ওদিকে যাবে, বিভিন্ন রকমের যানবাহন-র দরকার পড়বে, এই অবস্থায় মানুষকে ঐরকম রাস্তা দিয়ে দৈনিক জীবন হাতে নিয়ে যাতায়াত করতে হচ্ছে। প্রতিদিন সংবাদপত্রের পাতায় দেখবেন একটা না একটা বাস অ্যাক্সিডেন্ট হচ্ছে, কিছু মানুষের জীবনহানি ঘটছে। এদিকে পরিবহন মন্ত্রী তার দপ্তর ছেড়ে দিয়ে বেলেঘাটায় খুন-জখম শুরু করেছেন মানব মুখার্জিকে নিয়ে। মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে স্বরাষ্ট্র দপ্তর, শিল্প দপ্তর, পুলিশ দপ্তর, শিক্ষা দপ্তর, তিনি মুখ্যমন্ত্রী, তিনি আবার পূর্ত দপ্তরএর ভার নিয়েছেন। আমার মনে হয় যতীন বাবুর হাতে পায়ে ধরে তাকে ফিরিয়ে নিয়ে আসুন। তিনি বৃদ্ধ হয়েছেন, মাঝে মাঝে রেগে যান বটে কিন্তু কিছু কাজ করেন। তাকে ফিরিয়ে নিয়ে আসুন, কিছু কাজ হবে। আমার দাবি বিবেচনা করা উচিত। আপনারা যখন এখানে আছেন তখন যতীন চক্রবর্তীকে ফিরিয়ে নিয়ে আসুন, রাস্তা-ঘাটের দায়িত্ব দিন, মুখ্যমন্ত্রী ভারাক্রান্ত, ওর হাত থেকে পূর্ত দপ্তর কেড়ে নেওয়া উচিত।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অতি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি সারা দেশের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল একটা ইংরাজি দৈনিকে একটা খবর বেরিয়েছে সেটা হচ্ছে আগামী লোকসভা নির্বাচনে সারা দেশে যাতে একটা রক্তাক্ত নির্বাচন হতে পারে তার ক্ষেত্র প্রস্তুত স্টেজ ইজ সেট। রামেশ্বর তিখরা, তিনি একজন কংগ্রেসের এম পি, কংগ্রেস সেবা দলের ভাইস-প্রেসিডেন্ট, তিনি বলছেন আমরা ৬ লক্ষ লোককে ট্রেনিং দিয়েছি গ্রাম লেভেলে, জেলা লেভেলে ৫০০ ট্রেনিং ক্যাম্প করছি, ন্যাশনাল লেভেলে ১৪টি ট্রেনিং ক্যাম্প করছি। এইরকম ট্রেনিং ক্যাম্পে ৯৫৫ জনের ট্রেনিং এর ব্যবস্থা হয়েছে ৫টি রাজ্য থেকে। ইংরাজি দৈনিকে বলছে এদের কাজ হচ্ছে দি অ্যাভেলেবল ইনফর্মেশন The available information on Seva Dal corroborate the fact that at these camps instructions are given not only an the techniques to be adopted by the activists during the election but they are also informed about the Strategies of the opposition parties.

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, খবরের কাগজ পড়া চলবে না।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্যার, যিনি এম.পি., কংগ্রেস সেবা দলের ভাইস-প্রেসিডেন্ট, লোকসভার কংগ্রেস সদস্য, তিনি বলছেন যে হাজার হাজার লক্ষ লক্ষ লোককে আমরা ট্রেনিং দিচ্ছি সেবা দলের মাধ্যমে, গোপনে তাদের শেখাচ্ছি ইলেকশনের সময় কি করতে হবে। এই কাগজ বলছে প্রত্যেকটি বুথ ক্যাপচার কর, সশস্ত্র আক্রমণ কর, রিগিং কর। স্যার, আজকে কেন্দ্রীয় সরকারের পিঠ দেওয়ালে ঠেকে গেছে। চুরি, দুর্নীতি ভ্রষ্টাচার, কোটি কোটি বেকার, ২ লক্ষ কারখানা বন্ধ, যতদিন যাচ্ছে এরফলে ঐ গভর্নমেন্ট আজকে ন্যাংটো হয়ে যাচ্ছে। তাই ঐ সরকার চাচ্ছে পুলিশ মিলিটারি, তার সাথে ট্রেনিংপ্রাপ্ত লক্ষ লক্ষ খুনেকে নিয়ে বুথ ক্যাপচার করে আগামী নির্বাচনে হাজার হাজার মানুষকে খুন করে রিগিং করে আমরা ক্ষমতায় ফিরে আসব। স্যার, আমি আপনার কাছে এই আবেদন করতে চাই পশ্চিমবঙ্গে সেবা দলের যেসমস্ত ক্যাম্প হচ্ছে, খুনেদের ক্যাম্প, যেখানে খুন করার ট্রেনিং নিচ্ছে, তাদের বিরুদ্ধে যেন কঠোর ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে আমার যতদূর মনে আছে

বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে একটা দফা ছিল ১ টাকা কে.জি. দরে চাল খাওয়ানো হবে। কয়েকদিন ধরে বিধান সভায় চাল নিয়ে অনেক রাজনীতি করলেন, কেন্দ্রীয় সরকার চাল পাঠাচ্ছেন না বলে খাদ্যমন্ত্রী উদ্বিগ্ন হলেন, তিনি বললেন অন্ধ্র থেকে ৫.২৫ টাকা দরে চাল নিয়ে আসব। কিন্তু কালকে শুনলাম খাদ্য নীতি তারা ঠিক করেছেন। বিধান সভা এখন চলছে, বিধান সভায় গণতান্ত্রিক রীতি অনুসারে খাদ্য নীতি ঘোষণা করা উচিত ছিল। কারণ, আমরা মনে করি সমস্ত জিনিসটা আগামী নির্বাচনকে সামনে রেখে করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্ধমান জেলায় ৪-৫০ টাকা কেজি দরে চাল পাওয়া যায়। সেখানকার ফুড ডিলারদের সঙ্গে কথা বলেছি। তারা বলছে সরকার কত চাল আমাদের কাছ থেকে কিনবে? অন্ধ্রপ্রদেশ থেকে ৫.২৫ পয়সা দরে চাল কিনে সরকারি অর্থ নষ্ট করার কোনও প্রয়োজন নেই। আমরা জানতে চাই, এই পলিসি ঠিক হয়েছে কিনা, ক্ষেত মজুরদের ২.২৫ পয়সা দরে চাল দেওয়া হবে। সম্পূর্ণভাবে নির্বাচনকে সামনে রেখে দু মাসের জন্য চাল দেওয়াটা একটা নির্বাচনি চমক ছাড়া আর কিছু নয়। বলা হয়েছে কৃষক সংগঠন, গণ সংগঠনের মাধ্যমে তাদের নাম লেখা হবে, ক্ষেত মজুরদের তালিকা তৈরি করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মনে করছি আগামী দিনে ভোট কেনার জন্য ৫০ লক্ষ মানুষকে ওরা বলছেন ২.২৫ পয়সা দরে চাল দেবেন। এই কাজ করা সম্ভবপর নয়, রেশন কার্ড করা সম্ভবপর নয়। এই চাল তারা তাদের পার্টির মাধ্যমে গরিব লোকের কাছে পৌঁছে দেবার চেষ্টা করে এখন থেকেই উৎকোচের ব্যবস্থা গ্রহণ করছেন। তাই আমরা এই ক'দিন ধরে লক্ষ করছি, খাদ্যমন্ত্রী কেবল কেন্দ্রের উপর দোষারোপ চাপিয়ে যাচ্ছেন এবং কেন্দ্র চাল দিচ্ছে না বলে চিৎকার করছেন। ঝুলি থেকে আসল বেড়াল বেরিয়ে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকারের কটি গুদামে কত চাল স্টক আছে। সারা পশ্চিমবাংলায় যেমন গ্রাম আছে, তেমনি আবার শিল্পাঞ্চল'ও আছে। সেই শিল্পাঞ্চলে আদিবাসি, তফসিলি জাতি'ও আছে। আজকের কাগজে বেরিয়েছে পশ্চিমবঙ্গ সরকার খাদ্য নীতি ঘোষণা করেছেন। বিধান সভায় এই খাদ্য নীতি আলোচনা করার দাবি আমরা জানাচ্ছি।

**শ্রী সুখেন্দু মাইতি :** মাননীয় স্পিকার মহোদয়, গত ৮ই মার্চ থেকে বজবজ জুট মিলে লক আউট চলছে। আমাদের শিল্পপতি অশো পোদ্দার হচ্ছে এই মিলটির মালিক। ওখানে প্রায় ২।। হাজার শ্রমিক কাজ করে। ইতিমধ্যেই বেকারত্বের জ্বালায়, ক্ষুধার জ্বালায় দাশরথী মাল ৪৮ বছর, সরেদ আলি ৪২ বছর, মৃত্যুঞ্জয় বাবুই ৪০ বছর, এরা সকলেই আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। আর অর্থের অভাবে প্রায় বিনা চিকিৎসায় কুঞ্জবিহারী মন্ডল ৫৫ বছর, সেখ সুলতান ৪৫ বছর, সুবল দোলুই ৫০ বছর, এরা মারা গেছে। গত ৮ বছরে এই মিলে ১০ বার লক আউট হয়েছে। এই অবস্থায় যেসব শ্রমিক বাধ্য হয়ে অবসর নিয়েছে তাদের কোনও ফাইনাল পেমেন্ট হয়নি। এইরকম শ্রমিকের সংখ্যা হল ২০০। তারা পি.এফ.এর টাকা পায়নি। আমি তাই এই বিষয়ে অবিলম্বে মাননীয় শ্রমমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি এবং অবিলম্বে এই লক আউট যাতে প্রত্যাহার করে নেওয়া হয় সেটা তিনি দেখুন। আর যেসব শ্রমিক মারা গেছে তাদের পরিবারবর্গকে আর্থিক সাহায্য' দেবার ব্যবস্থা করা হোক, আর পি.এফ., গ্রাচুইটির যে টাকা বাকি আছে সেটা মিটিয়ে দেবার ব্যবস্থা হোক।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় স্পিকার, স্যার, আমাদের এই হাউসে অত্যন্ত গুরুত্বপূর্ণ

ব্যাপারগুলিতে অনেক সময়ই কেন্দ্রীয় সরকারের সমালোচনা করা হয় এবং কেন্দ্রীয় সরকারের উপর নির্দেশ দেওয়া হয় আমাদের তরফ থেকে এই প্রস্তাব রইলো বলে। স্যার, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার নিয়ে এখানে কেন আলোচনা হল না, সেটা বুঝতে পারলাম না। স্যার, সরকার পক্ষ কেন্দ্রীয় সরকারের কাগজগুলি পেয়েছেন। কিন্তু তারা সাহস করে বিধানসভায় কোনও রেজলিউসন আনলেন না, যে রেজলিউসনের বেসিসে তারা বলতে পারতেন যে, ভারত সরকারের উপর এই হচ্ছে আমাদের বক্তব্য। সংসদে নগর পালিকা বিল, পঞ্চায়েত বিল পাস হয়েছে। মুখ্যমন্ত্রী মাঠে ঘাটে বক্তৃতা দিয়ে বলছেন রাজীব গান্ধী পঞ্চায়েত ব্যবস্থার কি জানেন, নগর পালিকার কি জানেন—এইসব আমরা জানি। স্যার, তিনি ভুলে গেছেন—১৯৮৫/৮৬ সালে গ্রামবাংলা ঘুরে ঘুরে সেইসব কৃষক ভাইদের সঙ্গে দেখা করেছিলেন এবং দেখা করে বলেছিলেন টিউবওয়েল নেই, মানুষের খাবার জল নেই এবং মানুষের সমস্যা তুলে ধরে তিনি মুখ্যমন্ত্রীকে একটির পর একটি চিঠি দিয়েছিলেন।

[4-25 — 4-35 P.M.]

স্যার, ওদের বোঝা উচিত ছিল যে আমাদের মাননীয় প্রধানমন্ত্রী পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের গ্রামগুলিতে যেভাবে ঘুরে বেড়িয়েছেন জ্যোতিবাবু তা করতে পারেন নি। সেখানে জ্যোতিবাবু যা করতে পারেন নি, আমাদের প্রধানমন্ত্রী তা করেছেন। স্যার, এই নগর পালিকা বিল এবং পঞ্চায়েত বিল, দুটিই অত্যন্ত গুরুত্বপূর্ণ, আমার অনুরোধ, হাউস একদিন বাড়িয়ে দিন এবং এ সম্পর্কে ওরা কি বলতে চান আমরা শুনি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার কংগ্রেস নেতৃত্ব, বিশেষ করে যুব কংগ্রেস নেতৃত্ব কয়েকদিন আগে কয়েক শত লোক নিয়ে চুঁচুড়া স্টেশনের কাছে সুগন্ধার মোড়ে দিল্লি রোডের জংশনে অশোকনগর এবং বেলেঘাটার ঘটনার বদলা হিসাবে পথ অবরোধ করে এবং সেখানে শ্লোগান দেয় যে, বিদ্যুতমন্ত্রীর মুন্ডু চাই, স্থানীয় এম.এল.এ-এর গলা কাটা হবে ইত্যাদি। এইভাবে কংগ্রেস সেখানে প্ররোচনা দেয়। স্যার, তারা পোলবা থানা এলাকায় দিল্লি রোডে এইভাবে প্রোভোকেশন সৃষ্টি করে যাতে কংগ্রেস কর্মীরা গ্রামেগঞ্জে ফিরে গিয়ে মারদাঙ্গা করে। যদিও স্যার, এর পাল্টা হিসাবে পরে বামফ্রন্টের তরফ থেকে জমায়েত করে রাজনৈতিকভাবে তার মোকাবিলা করার জন্য বক্তব্য রাখা হয়েছে কিন্তু তবুও স্যার, আমরা মনে করি কংগ্রেসের জেলা নেতৃত্বের তরফ থেকে এবং অন্যান্য নেতাদের তরফ থেকে প্রকাশ্য জনসভায় দাঁড়িয়ে যেভাবে প্রোভোকেশন সৃষ্টি করা হচ্ছে আইন-শৃঙ্খলা রক্ষার স্বার্থে তার তদন্ত হওয়া দরকার। সেখানে বলা হয়েছে, এম.এল.এ-এর গলা কাটা হবে, মন্ত্রীর মুন্ডু চাই, সি.পি.এমকে খতম করো ইত্যাদি। এই ঘটনার যাতে পুনরাবৃত্তি না হয় তারজন্য ব্যবস্থা অবলম্বন করার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন, স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন সারা ভারতবর্ষের চিকিৎসা জগতে শুধু নয় আন্তর্জাতিক ক্ষেত্রেও একটি খ্যাতিসম্পন্ন প্রতিষ্ঠান। এই প্রতিষ্ঠানটির ৫০ বছরের বেশি ঐতিহ্যমন্ডিত প্রেক্ষাপট

রয়েছে। সেখানে ট্রপিক্যাল ডিজিজের গবেষণা হয় এবং এই স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনে একটি হাসপাতাল আছে। স্যার, এইরকম ঐতিহ্যমন্ডিত দুটি প্রতিষ্ঠানে সরকারি অবহেলায় কি তার পরিণতি হয়েছে সে সম্পর্কেই আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে কয়েকটি কথা বলব। এই স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের বিল্ডিং এবং ট্রপিক্যাল হসপিট্যালের বিল্ডিং একদম জরজীর্ণ অবস্থায় রয়েছে। অলরেডি স্কুল অব ট্রপিক্যাল মেডিসিনের বিল্ডিং কনডেম বলে ঘোষিত হয়েছে। অত্যন্ত বিপদজনক অবস্থার মধ্যে এইসব বিল্ডিং-এ গবেষণা ও হাসপাতালের কাজ চলছে। যে কোনও মুহূর্তে উপর থেকে বিল্ডিং ভেঙে পড়ে বিপদ ঘটাতে পারে। ইতিমধ্যেই সেখানে অনেকে আহত হয়েছেন। সেখানে তিন চার পাঁচ তলায় যেখানে সব গুরুত্বপূর্ণ গবেষণা হয়-প্যাথোলজি, ব্যাকট্রিওলজি, ব্যায়ো কেমিস্ট্রি বিভাগের কাজকর্ম এই বিল্ডিং-এর জন্য বন্ধ। ট্রপিক্যাল হসপিট্যালের ৯টি ওয়ার্ডের প্রতিটির ছাদ, দেওয়াল, মেঝে বিপদজনকভাবে ভেঙে গিয়েছে এবং সেখানে চিকিৎসা প্রায় বন্ধ হয়ে গিয়েছে। অবিলম্বে এখানে সংস্কারের কাজ করে এর পুরানো ঐতিহ্য যাতে ফিরিয়ে আনা যায় সেজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়ের সঙ্গে একটা গরিব পরিবারের রুজি-রোজগার জীবন-মরন নির্ভর করছে। স্যার, ৭০এ, কেডালিয়া রোডের একটা ভাড়াটিয়া বাড়িতে বিনয়কৃষ্ণ ব্যানার্জি নামে একজন গরিব ভদ্রলোক বইয়ের দোকান করেছে। এই ঘরের যিনি মালিক তিনি বেশকিছু দিন ধরে সেই দোকানদারকে উচ্ছেদ করার জন্য নানাভাবে চেষ্টা করে আসছিলেন। কিছুদিন আগে বাড়িওয়ালা ঐ দোকানের অংশ বিশেষ ভাঙবার জন্য উদ্যোগি হন। যিনি বইয়ের দোকানের মালিক তিনি তখন আদালতের দারস্থ হন এবং তিনি তার অনুকূলে আদালতের রায় পান। সেই রায় নিয়ে তিনি পুলিশের কাছে যান। কিন্তু স্থানীয় পুলিশ তাকে কোনওরকম সাহায্য করেনা আদালতের রায় থাকা সত্ত্বেও। তখন বাড়ির যিনি মালিক তিনি পাড়ার মস্তানদের তার পিছনে লেলিয়ে দেন। পাড়ার গুন্ডা মস্তানরা তাকে নানারকম ভাবে থ্রেট করে, নানারকম ভাবে তাকে নাজেহাল করে এবং বলে যে পাড়ায় ঢুকলে মেরে ফেলা হবে। কিন্তু তাসত্ত্বেও পুলিশ সেখানে নির্বিকার থাকে। তখন ভদ্রলোক পুলিশের উর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে দেখা করেন এবং সমস্ত ঘটনা বলেন। তারা স্থানীয় পুলিশকে ব্যবস্থা গ্রহণ করার জন্য বলেন। কিন্তু তাসত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়না। সেই দোকানদার এখানে ওখানে ঘুরে বেড়াচ্ছে তার রুজি-রোজগার বিপন্য হয়ে পড়েছে। এক বছরের উপরে তার দোকান বন্ধ হয়ে আছে। সে ঐ দোকানে যেতে পারছে না। সেজন্য এই গরিব পরিবারের স্বার্থে আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে যথাশিঘ্র প্রশাসনিক তৎপরতার সঙ্গে এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হোক যাতে ঐ দোকানিকে দোকানে প্রতিষ্ঠিত করা যায়। আদালতের রায় মান্য করে ঐ গরিব দুরবস্থার হাত থেকে রক্ষা করার জন্য যথোপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। স্যার, উত্তর ২৪ পরগনা জেলার বনগাঁ সীমান্তে একটা ভয়ঙ্কর ব্যবসা চলছে, ইললিগ্যাল ট্রাফিক ইন স্কালফস। কিছু অসাধু ব্যবসায়ী বনগাঁ সীমান্ত দিয়ে বাংলাদেশে মড়ার মাথার খুলি প্রচুর পরিমাণে পাচার করছে। সেই মড়ার মাথার

খুলিগুলি বাংলাদেশ থেকে দক্ষিণ-পূর্ব এশিয়ায় চলে যাচ্ছে। পশ্চিমবাংলার সব কয়টা হাসপাতাল থেকে ফলাও ভাবে এই কারবার চলছে। এই সম্পর্কে যেমন কিছু অসাধু ব্যবসায়ী জড়িত তেমনি হাসপাতালের কিছুউ অসাধু কর্মচারীও এরসঙ্গে জড়িত আছে। হাসপাতালে যেসব লোক মারা যাচ্ছে অনেক সময়ে দেখা যাচ্ছে তাদের মাথার খুলিগুলি নিয়ে বনগাঁ সীমান্তের মধ্যে দিয়ে দক্ষিণ-পূর্ব এশিয়ায় এই আন্তর্জাতিক চোরা চালানকারিরা ঢালাও কারবার চালাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে দাবি জানাবো যে এই ব্যাপারে যেন সি.আই.ডি দিয়ে তদন্ত করানো হয় যে কিভাবে এই মড়ার মাথার খুলি চালান যাচ্ছে, কিভাবে অসাধু ব্যবসায়ীরা এই কারবার চালাচ্ছে।

[4-35 — 4-45 P.M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার কেন্দ্রের একটা গুরুতর বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই শারোদ উৎসবের ঝলমলে অবস্থায় চারিদিকে আলোর জোয়ার কিন্তু পান্ডুয়া লার্জ সাইজ কো-অপারেটিভের সেই আলো আর জলেনা, সেই ঝলমলে আর নেই, এখন সেখানে তারা ঝুলছে। এই কো-অপারেটিভের কয়েক লক্ষ টাকা ওখানকার ব্লক কংগ্রেসের নেতারা ভাগাভাগি করে মেরে দিয়েছে। এখন সেখানে তালা ঝুলছে, এখন ওখানে মানুষ আসেনা, পাশ দিয়ে লোক গেলে তারা দীর্ঘনিশ্বাস ফেলছে। অনুরূপ ভাবে পান্ডুয়া রাধারানি গার্লস স্কুলের ৪০ লক্ষ টাকা ওরা আত্মসাত করেছে। দেশের মানুষ একথা জানে। তারা ওদের বলছে, তোমরা যা করার করেছো। এখন টাকাটা ফিরিয়ে দাও, আবার আলো আসুক, আবার কো-অপারেটিভ খুলে যাক। তখন বলছে, আমাদের বলে লাভ নেই, আমাদের নেতারা যখন ৮৪ কোটি টাকা মেরেছে তখন আমরা তাদের চেলা, আমরাও কিছু মারব, আপনারা কেন বাধা দিচ্ছেন? আমাদের মেরে খাওয়ার রাস্তা খোলা থাক। স্যার, এই অবস্থায় আমি আপনার কাছে আবেদন করছি যে, দেশকে বাঁচাবার জন্য, জাতিকে রক্ষা করার জন্য ছেলেপুলেদের অসৎ রাস্তায় নামানো থেকে কংগ্রেসি নেতারা বিরত হন। আজকে চুরি করে খাওয়ার প্রবণতা ক্রমশ বাড়ছে, কংগ্রেস(আই) দেশের মানুষদের সেই রাস্তায় ঠেলে দিচ্ছে। এই সঙ্গে আমি ঐ বন্ধ কো-অপারেটিভ'টি খোলার জন্য সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বোলপুর তথা সমগ্র বীরভূম জেলায় নন-জুডিসিয়াল স্ট্যাম্পের অভাবের বিষয়টি উল্লেখ করছি এবং বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বোলপুর সহ সমগ্র বীরভূম জেলায় কম মুল্যের নন জুডিসিয়াল স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না। ৫ টাকা থেকে শুরু করে ১০০ টাকা পর্যন্ত মুল্যের নন-জুডিসিয়াল স্ট্যাম্প ওখানে কোথাও নেই। স্যার, আপনি জানেন বোলপুরে একটা সাব-রেজিষ্ট্রেশন অফিস আছে। বিস্তীর্ণ এলাকার বিভিন্ন জায়গার সমস্তরকম রেজিস্ট্রেশনের কাজকর্ম সেই অফিসটিকে কেন্দ্র করে হয়। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে, বর্তমানে সেখানে কম মুল্যের কোনও স্ট্যাম্প না থাকার ফলে কাজ-কর্মের খুবই ক্ষতি হচ্ছে। সবচেয়ে মজার ব্যাপার হচ্ছে, ৫০০ টাকা থেকে শুরু করে ১০০০ টাকা পর্যন্ত উচ্চ মূল্যের স্ট্যাম্প সেখানে প্রচুর পরিমাণে আছে। সেখানে কম দামের স্ট্যাম্প যে সমস্ত কিছু কিছু লোকের কাছে অল্প

স্বল্প আছে তারা সেগুলো অত্যন্ত অধিকমূল্যে বিক্রি করছে। কাজেই এই বিষয়ে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই অসুবিধা দূর করে ঐ স্থানের লোকেদের কাজের সুবিধার দিকে তিনি একটু নজর দেন। এই বলে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের ফিনান্স মিনিস্টার এবং লেবার মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন জলপাইগুড়ি জেলায় ২০৬'টি চা-বাগান আছে। এই চা-বাগান গুলির শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা কলকাতা থেকে পেমেন্ট হত। ইদানিং ১৯৮৫ সালে চা-বাগান মজদুররা শিলিগুড়িতে কমিশনারকে ঘেরাও করে জলপাইগুড়িতে একটা প্রভিডেন্ট ফান্ডের অফিস খোলার দাবি জানিয়েছিল। কিন্তু আজকে আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, বিগত ১০/১২ বছরে জলপাইগুড়ি জেলার চা-বাগানগুলি থেকে ২০ হাজারেরও বেশি শ্রমিক রিটায়ার্ড করেছে, তাদের কাউকেই পি.এফ.এর টাকা দেওয়া হয়নি। ইতিমধ্যে অনেকে মারা গেছেন। এখনো অনেকে আশা করে আছেন, কিন্তু তারা কবে পি.এফ.-এর টাকা পাবেন তা জানেন না। এই অবস্থার আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি যে ২০ হাজার শ্রমিক এখনো পর্যন্ত প্রভিডেন্ট ফান্ডের টাকা পান নি তাদের অবিলম্বে টাকা দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী পান্ডব কুমার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি আমাদের মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, পুরুলিয়া জেলার সদর হাসপাতালটির ওপর সমগ্র পুরুলিয়া জেলার মানুষ নির্ভরশীল। এই হাসপাতালটিতে বর্তমানে একটা অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি হয়েছে। সেখানে যে টি.বি. ওয়ার্ড এবং আইসোলেসন ওয়ার্ড আছে তার মাত্র ২০ ফুট দূরেই হাসপাতালের মর্গটি অবস্থিত। ফলে মর্গটির দুর্গন্ধ সারা হাসপাতালে ছড়িয়ে পড়ছে। কোনও সুস্থ মানুষ সেখানে যেতে পারছে না, অথচ বাধ্য হয়ে রুগিরা সেখানে থাকছে। কাজেই আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং অতি-সত্বর মর্গটি অন্য জায়গায় স্থানান্তরিত করার জন্য অনুরোধ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় বলতে চাই, চা যে কোনও পানীয় থেকে সবথেকে জনপ্রিয় এবং তুলনামূলকভাবে সস্তা। এই চা আজকে গ্রামের ক্ষেত-মজুর থেকে আরম্ভ করে কলকারখানার শ্রমিক, সাধারণ মধ্যবিত্ত সকলের পক্ষে অপরিহার্য হয়ে পড়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের নীতির ফলে এই চা থেকে শ্রমজীবি মানুষেরা যারা এই চায়ের মাধ্যমে রিলাকসেশন পায় বঞ্চিত হওয়ার মুখে চলেছেন। একদিকে চিনির দাম ১২।১৩ টাকা কে.জিতে উঠেছে অপরদিকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে চা-বাগানের মালিকরা তারা নীলামের মাধ্যমে চায়ের দাম বাড়িয়ে চলেছেন। গত ১ মাস ধরে এই অবস্থা চলেছে। সামনে শারদ উৎসব, কিন্তু ইতিমধ্যে চায়ের দাম কে.জি. প্রতি ৫। ৭ টাকা দাম বেড়ে গেছে এবং ক্রমাগত বেড়ে যাচ্ছে। আজকে চা নীলামের বাজারে কে.জি. প্রতি ৫০ টাকার নিচে চা পাওয়া যায় না। আমি যতদূর জেনেছি তাতে সমস্ত ধরনের চা, সে গুঁড়ো চা হোক, ভাঙা চা হোক, পাতা চা হোক, এমনকি সি.টি.সি যেটা খুব দামি চা সর্বক্ষেত্রে কমবেশি ১০ শতাংশ দাম বেড়ে গেছে। এই শারদ উৎসবে মানুষ যে চা দিয়ে

আপ্যায়ন করবে সেটাও বন্ধ হয়ে যাওয়ার উপক্রম হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অনুরোধ করবো, তারা যেন এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেন এবং চায়ের উর্দ্ধগতি রোধের জন্য ব্যবস্থা নেওয়ার কথা কেন্দ্রীয় সরকারকে বলেন।

[4-45 — 4-55 P.M.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি বিশেষ ঘটনার প্রতি আপনার এবং মাননীয় মন্ত্রী মহশয়গনের তথা হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। মালদা আদালতে গত ১-৮-৮৯ তারিখে বার অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে একটা নোটিশ দিয়ে জানানো হয়েছে যে প্রতিখানা ওকালত নামার জন্য ৬ টাকা মূল্য দিতে হবে। এটা অদ্ভুত কথা। সারা পশ্চিমবঙ্গের কোনও আদালতে এই নিয়ম নেই। একখানা ওকালতনামার জন্য বড়জোর ১০।১৫ পয়সা লাগতে পারে। যারা আদালতে বিচার-প্রার্থী, যারা উকিল ধরেন সেই উকিলদেরই এই ওকালতনামা দেওয়ার কথা। আমি এ ব্যাপারে নথী দিয়ে প্রমাণ করতে পারি। মালদা আদালতের বার অ্যাসোসিয়েশনের পক্ষ থেকে রসিদ দিয়ে ৬ টাকা আদায় করা হচ্ছে। শুধু তাই নয়, ওখানকার উকিলদের ল-ক্লার্কস্ তারা এ ব্যাপারে প্রতিবাদ করেছিলেন এবং সেই প্রতিবাদ মালদা দৈনিক সমাচারে বেরিয়েছিল। ফলে ৩০০ জন ল-ক্লার্ককে নোটিশ দেওয়া হয়েছে তারা যেন ঐ কাজ না করতে পারেন। অবশ্য ওখানকার জেলা জজ তিনি এখন তাদের বরখাস্ত করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে একজন আইনজীবি ছিলেন। কোনও আদালতে এই ধরনের নজীর নেই। ওখানকার উকিলবাবুরা গণতন্ত্রের নামে ব্যবসা খুলেছেন। যারা লিগাল-এইড নিতে যায় তাদের পর্যন্ত ৬ টাকা দিতে বাধ্য করছে। ইতিপূর্বে এটা ৫ টাকা ছিল। অন্যান্য জেলায় যেমন ২৪-পরগনা, মেদিনীপুর সেখানে যারা বিচার-প্রার্থী তাদের প্রতি ওকালতনামার জন্য বড়জোর ২৫ থেকে ৩০ পয়সা দিতে হয়, কিন্তু মালদা আদালতে ২ টাকা কোর্ট ফি সহ ৮ টাকা সনদ নেওয়া হচ্ছে। ওখানে দু টাকা কোর্ট ফি সমেত ৮ টাকা নেওয়া হচ্ছে। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়ের এবং মাননীয় আইনমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিবাদে রাজ্য সরকারের ২০ হাজার কর্মী ল-ক্লার্কস অ্যাসোসিয়েশনের পক্ষে অভিযোগ নিয়ে হাজির হবে।

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটি জনস্বার্থ বিষয়ক বিষয়ের কথা উল্লেখ করতে চাই। সেটা হল হুগলি জেলার সিঙ্গুরে পদ্মা কোল্ড স্টোরেজ বলে যেটি আছে তার মালিক হচ্ছেন রাজ্য সরকারের কৃষি দপ্তর। ঐ কোল্ড স্টোরেজটি ১৯৬৫-৬৬ সালে জনৈক ব্যক্তির কাছ থেকে ৭ লক্ষ টাকা দিয়ে সরকার কিনে নেন, তার আগে ওটা চালু ছিল না, আজ পর্যন্ত চালু হয়নি। অথচ দেখা যাচ্ছে যে ঐ এলাকায় যেহেতু স্টোরেজের চাহিদা রয়েছে সেই চাহিদার দিকে লক্ষ্য রেখে ব্যক্তিগত মালিকানায় দু বছরের মধ্যে দুটি কোল্ড স্টোরেজ তৈরি হয়ে গেছে। অথচ আমরা কৃষিদপ্তরের তরফ থেকে ঐ কোল্ড স্টোরেজটি চালু করার জন্য কোনওরকম উদ্যোগ লক্ষ্য করতে পারছি না। হাওড়া তারকেশ্বর লাইনে যারা যাতায়াত করেন তারা সকলেই দেখেছেন সিঙ্গুর রেলওয়ে স্টেশনের কাছে ঐ পদ্মা কোল্ড স্টোরেজের মাথায় বট, অশ্বত্থের গাছ উঠছে। এইভাবে একটি সরকারি সম্পত্তি জনস্বার্থে ব্যবহৃত না হয়ে ধ্বংস হচ্ছে। তাই আমি মাননীয় কৃষিমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে, যেন অবিলম্বে ঐ পদ্মা

কোল্ড স্টোরেজটি চালু করার চেষ্টা করেন।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় ডাক এবং তার বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে ডাক ও তার বিভাগের অবহেলা এবং উদাসিনতার ফলে আমরা সময় মতো চিঠি পত্র পাচ্ছি না। এমন কি আপনার অফিসিয়াল চিঠিও আমরা সময় মতো পাইনা যারজন্য আমরা সময় মতো মিটিংয়ে আসতে পারি না। এর উপর থেকে মানুষের আস্থা হারিয়ে যাচ্ছে। এ ব্যাপারে যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয় সেজন্য আমি সংশ্লিষ্ট সকলের দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Dy. Speaker :** Now Shri Rajkumar Mondal.

**শ্রী রাজকুমার মন্ডল :** (বক্তা সভায় উপস্থিত ছিলেন না।)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮২ থেকে ১৯৮৭ সাল এই ৫ বছরে সি.এস.টি.সি. ২৩ কোটি ৯৩ লক্ষ টাকা খরচ করে ২৯১টি দোতলা বাস কেনে। ২৯১টি দোতলা বাসের মধ্যে ১৬২টি বাস বর্তমানে অকেজো হয়ে পড়েছে। সি.এস.টি.সি. ২ এ.এল.পি.ডি. ৫/১ এই চেসিস ক্রয় করেছিল যা কলকাতার রাস্তায় চলার পক্ষে অযোগ্য ছিল। ১৯৮২তে কেনা হয়েছিল আর ১৯৮৩ সালে বাসগুলোর অপারেশন এফিসিয়েন্সি ৭৭.৭ পারসেন্ট ছিল এবং ১৯৮৬-৮৭ সালে সেটা ২৪.৩ পারসেন্ট নেমে এসেছে। এই বাসগুলোর গুরুতর ক্রটি ধরা পড়েছে। ইঞ্জিন, গিয়ারবক্স, চেসিস, ডিজাইন আপনার অবগতির জন্য জানাচ্ছি ১৯৮৫ সালের জুন মাসে লন্ডন ট্রান্সপোর্ট ইন্টারন্যাশনাল সার্ভিসের্স, ইংলন্ড নামক এই প্রতিষ্ঠানকে এই বাসগুলো সারাতে দেওয়া হয় এবং সারিয়ে কনস্যালটেন্ট অনেক জিনিস পত্র এই বাসে যোগ করলে দেখা যায় যে সেগুলো কলকাতার রাস্তায় বা পরিবেশের পক্ষে সম্পূর্ণ অযোগ্য। এরফলে বাসগুলো অকেজো হয়ে পড়ে আছে। ২৩ কোটি টাকা দিয়ে বাস নেওয়া হয়েছে, এতে রাজস্ব খাতের পরিমাণ ১৭ কোটি ৭৩ লক্ষ টাকা। এটা শুধু আমার অভিযোগ নয়, কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল অফ ইন্ডিয়ার পক্ষ থেকে অভিযোগ করা হয়েছে। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, ৫ বছরে ২১১টি দোতলা বাস কেনা হল তার ১৬২টি অকেজো হয়ে পড়েছে, এই সম্পর্কে অবিলম্বে একটি তদন্ত করে তার রিপোর্ট জানানো হোক। কেননা, এরমধ্যে কোটি কোটি টাকার রাজস্ব আদায়ের প্রশ্ন জড়িত রয়েছে। অতগুলো বাস সারাইয়ের জন্য লন্ডনের একটি কনসাল্টেন্সকে নিয়োগ করা হল। এটা একটা দুর্নীতির অভিযোগ এবং এই সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য সম্পর্কে আমরা জানতে চাই। আশা করবো, সরকার এই সম্পর্কে বিধানসভায় একটি বিবৃতি দেবেন।

**श्री सत्यनारायण सिं :** उपाध्यक्ष महोदय, मैं आपके माध्यम से माननीय खाद्यमंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। इसको मेनसन करने का उद्देश्य यह हैं कि जन-साधारण को राशन कार्ड देने में कठिनाइयाँ। राशन कार्ड देने में जन-साधारण को जान-बूझ कर परेशन किया जाता हैं। यहाँ तक कि म्युनिस्पल कमिशनर, एम० एल० ए०, एम० पी० की सिफारिश माँगी जाती हैं। और प्रार्थी को देना पड़ता हैं। कार्ड का एमीडविड

माँगा जाता हैं। तमाम सिफारिशें देने के बावजूद तमाम सपथ-कसम लेने के बाद भी देखा जाता हैं कि राशनकार्ड नहीं मिलता हैं। कहा जाता हैं कि एम० एल० ए० यह लिख कर दें कि राशन कार्ड इस प्रार्थी का पश्चिम बंगाल में कही भी नहीं हैं–इण्डिया में भी कहीं नहीं हैं। ऐसा लिखकर देने के बाद भी जन-साधारण को राशन कार्ड नहीं मिल रहा हैं। मंत्री महोदय इधर ध्यान दें।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই সভায় একটি চাঞ্চল্যকর খবর, যেটা গতকাল স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে এবং আমার আগে মাননীয় সদস্য শ্রী দিলীপ মজুমদার যার উল্লেখ করেছে।, সেই সম্পর্কে আমি দুই-একটি কথা বলতে চাই। খবরটা পূর্বেকার বাজেট অধিবেশনেও অ মি উল্লেখ করেছিলাম। আমার কাছে যা খবর ছিল তাতে কংগ্রেস(আই) দল ভারতবর্ষে গণতন্ত্রকে ক্ষতম করবার জন্য সংগঠিত প্রচেষ্টা শুরু করেছিলেন এবং সেবাদলের নামে খুনি সংগঠিত বাহিনী গঠন করেছেন। গতকাল স্টেটসম্যান কাগজে কর্ণাটকে সেবাদলের ট্রেনিং-এর খবর বেরিয়েছে। সেখানে ৬ লক্ষ সেবাদল কর্মীকে ট্রেনিং দেওয়া হচ্ছে ন্যাশনাল লেভেলে, ডিস্ট্রিক্ট লেভেলে, লোকাল লেভেলে এবং ঐ সংগঠিত বাহিনীর মাধ্যমে লোকসভা নির্বাচনে বুথ দখল করে রাজীব গান্ধীকে পাকাপাকিভাবে ক্ষমতায় রেখে দেবার জন্য দিল্লি চেষ্টা করছে। কিন্তু শুধুমাত্র সেবাদলকে সংগঠিত করেই দিল্লির সরকার বসে থাকছে না এই ব্যাপারে। এরসঙ্গে প্রশাসনকেও যুক্ত করবার জন্য ইতিমধ্যে তৎপর হয়ে উঠেছে। ইতিমধ্যে সিনিয়র আই.এ.এস. অফিসার, আই.পি.এস. অফিসারদের দিল্লিতে নিয়ে যাওয়া হচ্ছে প্রশাসনের সঙ্গে কো-অর্ডিনেট করবার জন্য। এইভাবে আই.এ.এস., আই.পি.এস. অফিসারদের চ্যানেলাইজের মাধ্যমে ভোটের দিন কাজে লাগিয়ে কংগ্রেস দল রাজীব গান্ধীকে জীতিয়ে আনার স্বপ্ন দেখছেন। আমি জানি না, ভবিষ্যতে কি হবে, তবে যে ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি করা হচ্ছে গণতন্ত্রের উপর তারজন্য সকলের নিন্দা করা উচিত। গণতন্ত্রের উপর এই যে আঘাত, এর আমি নিন্দা করছি।

[4-55 — 5-05 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের জেলে এবং পুলিশ লক-আপে মৃত্যু বামফ্রন্ট সরকারের আমলে গণতন্ত্র হরণের সঙ্গে সঙ্গতিপূর্ণ হয়ে দাঁড়িয়েছে। অ্যাসোসিয়েশন ফর প্রটেকশন অফ ডেমোক্রাটিক রাইটস, গণতান্ত্রিক অধিকার রক্ষা সমিতির একটি রিপোর্ট অনুযায়ী গত ১২ বছরে ৮১ জন বন্দী লক-আপে মারা গেছেন পশ্চিমবঙ্গে। এই হারটা বিহারের চেয়েও বেশি, যে বিহারে আইন-শৃঙ্খলা নেই বলে বলা হয়। এরমধ্যে ২৯ জন লক-আপে মারা গেছেন কলকাতা শহরে এবং ৮১ জনের মধ্যে ১৭ জন হচ্ছেন রাজনৈতিক কর্মী যাদের মধ্যে নকশাল আছেন, সি.পি.এম. আছেন, কংগ্রেস আছেন। মজার কথা হল, মুখ্যমন্ত্রী বিধানসভায় বলছিলেন যে, গত তিন বছরে ৩৯ জন মারা গেছেন। এই লক-আপে মৃত্যুর ব্যাপারে সরকারের কোনও বক্তব্যই নেই। ফলে আমরা এখনও পর্যন্ত জানি না যে কোন কোন লক-আপে মৃত্যু হয়েছে এবং কোন কোন পুলিশ অফিসার তদন্ত করেছেন। ইদ্রিশ হত্যার রিপোর্ট হাউসে পেশ করা হোক এই দাবি করায় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, ঐ সংক্রান্ত কমিশনের রিপোর্ট হাউসে পেশ করা হবে। মুখ্যমন্ত্রী দিল্লি উড়ে চলে গেছেন,

কাজেই আমি জানি না যে, মুখ্যমন্ত্রীর প্রতিশ্রুতিমতো সেই রিপোর্ট এখানে পেশ করা হবে কিনা। আজকে এই যে লক আপে মৃত্যু মানুষের স্বাভাবিক গণতান্ত্রিক সাংবিধানিক অধিকার কেড়ে নেবার একটা প্রচেষ্টা। এই ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি রাজনীতিকে বাইরে রেখে সমস্ত রাজনৈতিক দল এই ঘটনা তীব্র প্রতিবাদ জানাচ্ছে। উদাহরণ স্বরূপ বলতে পারি গত ২৪শে আগস্ট খড়গপুরে পুলিশের লক আপে যে পিটিয়ে মারলো তার প্রতিবাদে কংগ্রেস, সি.পি.এম, সি.পি.আই সকলে দলমত নির্বিশেষে একসাথে সভা করেছে। পরবর্তীকালে অবশ্য সি.পি.এম বলেছেন তারা এই আন্দোলনে অংশগ্রহণ করছেন না। তবে সি.পি.আই পিছিয়ে যায় নি। স্যার, আপনি একজন বিশিষ্ট আইনজীবি, আইনের স্থান যাতে এখানে সুদৃঢ় ভাবে প্রতিষ্ঠিত হতে পারে সেটা আপনি দেখবেন। লক আপে পুলিশের অত্যাচারে মানুষ মারা যাবে, ভয়ে আত্মহত্যা করবে এটা আপনি সহ্য করবেন না, এই আবেদন আমি করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মালদা জেলার হরিশচন্দ্রপুর থানার দু নম্বর ব্লকে গত ৪ বছর ধরে কালা জ্বরের প্রকোপ চলছে, প্রায় ১০ জন কালা জ্বরে মারা গেছে। অন্যান্য জায়গায় এই কালা জ্বরের প্রকোপ বাড়ছে। ভালুকাবাজের একটা সাবসিডিয়ারি হেলথ সেন্টার আছে, সেই হাসপাতালে এই কালা জ্বরের চিকিৎসা হয় না। সেইজন্য প্রাইমারি হেলথ সেন্টারে গিয়ে এই কালা জ্বরের ঔষধ আনতে হয়। ওই সাবসিডিয়ারি হাসপাতালের অধিকাংশ কর্মচারীকে বদলি করে দেওয়া হয়েছে। এখানে একজন ডাক্তার, একজন নার্স এবং একজন হেলথ অ্যাসিসটেন্ট ছিল। এখানকার ডাক্তারবাবুকে অন্যত্র ডেপুটেশনে নিয়ে যাওয়া হয়েছে। এখানকার লোকেদের অবস্থা অত্যন্ত খারাপ। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি ট্রপিক্যাল স্কুল থেকে একটা এক্সপার্ট টিম পাঠানো হোক। এর আগের বার এই ধরনের একটা টিম পাঠানো হয়েছিল, এবারেও সেইরকম একটা টিম পাঠানো হোক কেন এখানে এই কালা জ্বরের প্রকোপ বাড়ছে সেটা অনুসন্ধান করা হোক। এই কালা জ্বরের রোগি যাতে এই সাবসিডিয়ারি হেলথ সেন্টারে চিকিৎসিত হতে পারে তার আদেশ দেওয়া হোক এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী বিশ্বনাথ মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য এবং সংস্কৃতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই বিষয়ে প্রতিকার চাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিশেষ করে সংবাদপত্রের গুরুত্বপূর্ণ ভূমিকা হল গণতন্ত্রকে রক্ষা করা। কিন্তু তার পরিবর্তে সংবাদ বার করার নামে মিথ্যা কুৎসা রটনা করে তাহলে গণতন্ত্রের পক্ষে সেটা অত্যন্ত ক্ষতিকারক। সম্প্রতি একটা কাগজ মিথ্যা সংবাদ পরিবেশন করে চলেছে। গত কাল ১২.৯.৮৯ তারিখে 'বর্তমান' কাগজ নবদ্বীপের বাস স্ট্যান্ড সম্পর্কে কয়েকটি মিথ্যা সংবাদ পরিবেশন করেছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি তারা ৫টি মিথ্যা সংবাদ পরিবেশন করেছে। আমার সঙ্গে ওই পত্রিকার সাংবাদিকরা যেতে পারেন এবং তারসঙ্গে অন্যান্য পত্রিকার সাংবাদিকরা যেতে পারেন, সেখানে তাদের প্রমাণ করে দেব ওরা যে সংবাদ বার করেছেন সেটা মিথ্যা সংবাদ' প্রথমে ওরা লিখেছেন যে তারা ওখানকার বিধায়কের সঙ্গে কথা বলেছেন। আমি ওখানকার বিধায়ক। ওখানকার পুরপিতা বা বিধায়কের সঙ্গে 'বর্তমান' পত্রিকার কোনও সাংবাদিকের সঙ্গে কোনও কথা হয়নি দীর্ঘ ৬ মাসের ভিতর। দু-নম্বর ওরা লিখেছেন নবদ্বীপ বাস স্ট্যান্ডে সি.পি.এম-এর অফিস করা হয়েছে। এটা

সম্পূর্ণ মিথ্যা কথা। তিন নম্বর হচ্ছে নবদ্বীপ বাস স্টান্ড থেকে বোমা এবং আগ্নেয়অস্ত্র উদ্ধার করা হয়েছে। এটা মিথ্যা কথা, কারণ এইরকম কোনও পুলিশ রিপোর্ট নেই। চার নম্বর হচ্ছে এই বাস স্টান্ড তৈরি করার জন্য ৫০ লক্ষ টাকা খরচ করা হয়েছে। এটা মিথ্যা কথা, কারণ সরকারি অনুমোদন হচ্ছে ৩২ লক্ষ টাকা। পাঁচ নম্বর হচ্ছে 'ভজহরি ঘোষ নামে একজন কুখ্যাত ডাকাত সি.পি.এম-এর সঙ্গে যোগাযোগ আছে' এটা সম্পূর্ণ মিথ্যা কথা। এই ডাকাত কংগ্রেসের লোক হতে পারে, আমাদের নয়। এইভাবে ওই পত্রিকা মিথ্যা সংবাদ বার করেছে। নবদ্বীপ একটা তীর্থস্থান, সেখানে হাজার হাজার লোক আসে। নবদ্বীপ বাস স্টান্ডে প্রতিদিন প্রায় ২৫০টি বাস আসা-যাওয়া করে এবং প্রায় ৫০ হাজার নিত্য যাত্রি নবদ্বীপ শহরে বাইরে থেকে আসে। এই বাস স্টান্ড যাতে নষ্ট হয়ে যায় তারজন্য সুপরিকল্পিতভাবে চক্রান্ত করা হচ্ছে এই ধরনের সংবাদ বার করে। আমি আপনার মাধ্যমে তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে প্রতিকারের জন্য।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** স্যার, ব্যারাকপুর ট্রাঙ্ক রোড উত্তর কলকাতা তথা উত্তর চব্বিশ পরগনার অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি রাস্তা। এই রাস্তাটি গত কয়েক বছর ধরে খারাপ হয়ে রয়েছে। বর্তমানে রাস্তাটি এমন খারাপ হয়ে রয়েছে যে, সেখান দিয়ে মাল চলাচল এবং যাত্রি চলাচল করতে পারছে না এবং এরফলে প্রভূত ক্ষতি হচ্ছে। কিছুদিন আগে পাইকপাড়া অঞ্চলের স্থানীয় অধিকাংশ মানুষ ঐ ট্রাঙ্ক রোড রিপেয়ার করার জন্য এক আন্দোলন করেছিলেন। সেই আন্দোলন এমন পর্যায়ে চলে গিয়েছিল যে সি.পি.এম.'এর একজন কাউন্সিলারকে পর্যন্ত রিভালবার নিয়ে তাড়া করা হয়েছিল। বর্তমানে পূর্তমন্ত্রী কেউ আছেন কিনা জানিনা, তবে আগে একজন ছিলেন। বর্তমানে মুখ্যমন্ত্রী এই দপ্তরের দায়িত্বে আছেন, অথচ ব্যারাকপুর ট্রাঙ্ক রোডটি দীর্ঘদিন যাবত খারাপ হয়ে রয়েছে। বাঙালির প্রধান উৎসব দুর্গাপূজার আর মাত্র তিন সপ্তাহ বাকি আছে। পশ্চিমবঙ্গের প্রধান প্রধান ডিস্ট্রিক্ট টাউনগুলির এবং কলকাতা শহরের প্রধান প্রধান রাস্তাগুলি মেরামতের ব্যবস্থা তিনি করুন। কারণ রাস্তাগুলি অত্যন্ত দুর্ভাগ্যজনক ভাবে খারাপ অবস্থায় রয়েছে। সপ্তাহের প্রায় প্রতিদিনই একটা না একটা অ্যাকসিডেন্ট হচ্ছে এবং লোক নিহত ও আহত হচ্ছেন। আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীকে অনুরোধ জানাই, তিনি অবিলম্বে যেন ব্যারাকপুর ট্রাঙ্ক রোডটি সারাবার ব্যবস্থা করেন।

## Zero Hour

[5-05 — 5-15 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, একটি ছোট্ট ঘটনা হলেও অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার কথা আমি আপনার মাধ্যমে এই হাউসের সমস্ত সদস্যের কাছে নিবেদন করছি। স্যার, ইদানিংকালে আমি দেখছি ফলস শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট নিয়ে অনেক কর্মচারী বিভিন্ন জায়গায় গরিব তফসিলি আদিবাসিদের বঞ্চিত করে তারা সেইসব সুযোগ-সুবিধা নিজেরা আত্মসাৎ করছে। আমি একটি ঘটনার কথা এখানে উল্লেখ করছি। আমার স্পেসিফিক্যালি একজন আই.এ.এস. অফিসারের সম্পর্কে মনে আছে, যার সম্পর্কে আমি অনেকদিন আগে এখানে উল্লেখ করেছিলাম। সেই আই.এ.এস. অফিসারের ব্যাপারে ইনকোয়ারি করে ফলস বলে প্রমাণিত হয়েছিল। তিনি ফলস সার্টিফিকেট দেখিয়ে আই.এ.এস. হয়েছিলেন। তার আই.এ.এস. কেটে নেওয়া হয়েছে। তাকে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের পদ থেকেও

সরিয়ে দেওয়া হয়েছে। তার জেল হবে কিনা জানিনা, বর্তমানে তার বিরুদ্ধে ক্রিমিন্যাল কেস পেন্ডিং আছে। মিনতি সামন্ত বলে একজন মহিলা, তিনি শিডিউল্ড কাস্ট সম্প্রদায়ের একজনকে একজন মালিকে বিয়ে করেছেন। তিনি সেই মালিকে বিয়ে করে ফলস সার্টিফিকেট নিয়েছেন এই বলে যে, তিনি 'বাগদি' সম্প্রদায় ভুক্ত। শুধু তাই নয়, তিনি শিডিউল্ড কাস্ট কোটায় চাকুরিও নিয়েছেন। তিনি চাকুরি নিয়েছেন চাপাডাঙ্গা বালিকা বিদ্যালয়ে। তিনি শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট দেখিয়ে বি.এড. কোর্সে ভর্তি হয়ে স্কলারশিপের টাকা আত্মসাৎ করেছেন। তিনি ফলস শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট দেখিয়ে আরামবাগের রমানাথ ইনস্টিটিউশনে মাস্টারি করেছেন। বর্তমানে তিনি চাপাডাঙ্গা বালিকা বিদ্যালয়ে আছেন। সেখানে তিনি শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট দাখিল করেছেন। শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ওয়েলফেয়ার দপ্তরের যিনি মন্ত্রী আছেন, তার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে এবং এই দপ্তরের যিনি ডাইরেক্টর তারও দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। এবারে তিনি যেখানে চাকুরি করছেন সেখানে একটি ইনকোয়ারিও করা হয়েছে। কিন্তু সেই ইনকোয়ারি রিপোর্ট এখনও পর্যন্ত সাবমিট করা যায়নি। বি.ডি.ও. এবং শিডিউল্ড কাস্ট বিভাগের অফিসার, এই দুজন সেখানে গিয়ে ইনকোয়ারি করেছেন। তার ব্যাপারে রিপোর্ট বেরিয়েছে, কিন্তু এক শক্তিশালি ফান্ডামেন্টালিস্ট গ্রুপ বিষয়টিকে চাপা দেবার চেষ্টা করছেন। আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করি যে, যারা গরিব মানুষ দুস্থ মানুষের জন্য রক্ষিত ব্যবস্থা নিতে ফলস সার্টিফিকেট গ্রহণ করছে তাদের বিরুদ্ধে কঠোরতম ব্যবস্থা গ্রহণ করা উচিত। বিয়ে করলেই একজন সিডিউল্ড কাস্ট হয়না। আইনের মধ্যে এ সম্পর্কে পরিষ্কার বলা হচ্ছে যে, ইট ইজ বাই বার্থ। বিয়ে করে বা অ্যাডপশন করে এটা হয়না, এটা হয় কেবলমাত্র ইফ শি ইজ শিডিউল্ড কাস্ট বাই বার্থ। আমি এই ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। একটা সার্টিফিকেট বার করেছেন, এডিশনাল ডিস্ট্রিক্ট জাজকে দিয়ে সই করিয়েছেন। অন ১৬৭ আই পি সিতে হি হ্যাজ বিন অ্যাকুউজড। উনি জেনেশুনে ফলস সার্টিফিকেট দাখিল করেছেন। হি ইজ অলসো ক্রিমিন্যাল। এই ব্যাপারে একটা তদন্ত করা উচিত। এবং তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। তার বিরুদ্ধে ক্রিমিন্যাল কেস দায়ের করা দরকার। এবং তাকে সাজা দেওয়া হোক। আমি সকল মাননীয় সদস্যদের কাছে আবেদন করবো যে এটা শিডিউল কাস্টদের ডেমোক্রাটিক রাইট এবং এতে সবাই মিলে সমবেত হয়ে সমর্থন করুন .....

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে চিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৮শে আগস্ট তারিখে আন্তর্জাতিক বিমান-বন্দরে দমদমে হঠাৎ আই এন টি ইউ সির কর্মীরা বিমানে তেল দেবে না বলে। এই আই এন টি ইউ সির কর্মীরা আই ও সির আন্ডারে কাজ করেন অর্থাৎ ইন্ডিয়ান ওয়েল কর্পোরেশনের আন্ডারে ডিপোতে কাজ করে। সেই কর্মচারীরা হঠাৎ বললেন যে আমরা বিমানে তেল দেব না। তখন সিটু কর্মীরা এগিয়ে এসে বললেন যে এইভাবে নোটিশ না দিয়ে হঠাৎ বিমানে তেল দেওয়া বন্ধ করে দিলে সমস্ত ডিসলোকেটেড হয়ে যাবে। তখন ওই ডিপোর অফিসার কে.কে.ঘোষ (এম টি এম) তিনি হঠাৎ মুখ্যমন্ত্রীকে উদ্দেশ্য করে গালি-গালাজ করলেন এবং বললেন ওই তো মুখ্যমন্ত্রীর লোক, তাদের সাহায্য চাই না। কুৎসিত একটা গাল দিলেন। তখন ওই সিটুর কর্মীরা এগিয়ে এসে বললো যে আমরা তেল পেট্রোল দিতে চাই আর আপনি তার পরিবর্তে

মুখ্যমন্ত্রীকে গালি-গালাজ করলেন। ওই কে.কে.ঘোষ একটা ক্রিমিন্যাল। ওই ঘোষ সেদিন যে ৩ জন শ্রমিক মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে বলার জন্যে প্রতিবাদ করেছিল তাদের সাসপেন্ড করেছেন। অথচ ওই কে.কে. ঘোষের বিরুদ্ধে অনেক রিপোর্ট আছে। তিনি তেল চুরি করেন এবং ঘুষ নেন। এই সম্পর্কে ব্যবস্থা নিন, মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে লোক এখানে এসে ডিফেন্ড করতে পারবে না, তার নাম করে এখানে বলা যায় না।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন ধরে চাল নিয়ে যেসব ঘটনা পশ্চিমবঙ্গে হয়েছে সেইসব ঘটনা সম্পর্কে একটি খবর তার কাছে দিচ্ছি। আমি আশা করবো এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবেন। আমি গতকাল পুরুলিয়া থেকে এসেছি। পুরুলিয়াতে যে এফসি আইয়ের গুদাম আছে ৩ হাজার ২০০ মেট্রিক টন ধান আছে। আজ ৮ বছর ধরে ওই ধান গুদামে পড়ে আছে। কিন্তু আজ পর্যন্ত ওই ধান থেকে চালে রূপান্তরিত করা হয়নি। কেন. হয়নি, সেই ঘটনাটি আমার কাছে খুবই রহস্যজনক বলে মনে হয়েছে। ওই এলাকার স্থানীয় বাসিন্দাদেরও অভিযোগ কেন ওর থেকে চাল তৈরি করা হচ্ছে না? আমার মনে হয় এর পেছনে একটা ষড়যন্ত্র আছে। পশ্চিমবঙ্গে যখন চাল নিয়ে হাহাকার চলছে, রেশনে চাল নেই ঠিক সেই মুহূর্তে এফসি আইয়ের গুদামে আজ দীর্ঘ ৮ বছর ধরে ধান পড়ে থাকার কোনও কারণ নেই। ওই ধান থেকে ২৮ মেট্রিক টন চাল হতে পারতো। সেই ধান নষ্ট করে ফেলার চেষ্টা করা হচ্ছে। এই সম্পর্কে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এই খবর জানেন কিনা জানিনা, সেইজন্য তাকে আমি এই খবরটি সরবরাহ করলাম। এই ঘটনাটা যে সত্য তার কারণ স্থানীয় বাসিন্দারা আমার কাছে অভিযোগ করেছেন। আমি মনেকরি কৃত্তিম চালের অভাব সৃষ্টি করে কেন্দ্রীয় সরকার মূলত পশ্চিমবাংলায় দুর্ভিক্ষ করার ষড়যন্ত্র চালাচ্ছে। এই সম্পর্কে কি আপনি আমাদের কিছু বলবেন বা এই সম্পর্কে কোনও দায়িত্ব গ্রহণ করে তদন্ত করার ব্যবস্থা নেবেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মানননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী গতকাল পুরুলিয়া থেকে ফিরে আমাকে বিষয়টি বলেছিলেন। তিনি যখন বিষয়টি বিধানসভায় উল্লেখ করেছেন মাননীয় সদস্যর অবগতির জন্য ব্যাপারটি বলি এটা আমি জানি, এটা কেবলমাত্র পুরুলিয়ার ঝররায় যে এফ.সি.আই. গুদাম আছে তা নয়, পুরুলিয়া ছাড়াও মেদিনীপুর, বাঁকুড়া, এবং দুর্গাপুর-র চারটি গুদামে প্রায় ৪ হাজারের কিছু বেশি মেট্রিক টন ধান ১,২,৪ বছর নয়, ৮ বছর ধরে পড়ে আছে। এফ.সি.আই.-র একটা চালকল দুর্গাপুরের মডার্ন রাইস মিল তৈরি হয়েছিল, সেই চালকলটি বন্ধ হয়ে গিয়েছে। সেই চালকলে ওনারা ধান ভাঙবেন বলে ঠিক করেছিলেন, সেই চালকল বন্ধ হয়ে যাবার পর এই ধান কোথায় ভাঙা হবে সেটার সিদ্ধান্ত হয়নি, ওনারা আজ পর্যন্ত করতেও পারেননি। অথচ পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর সব জায়গায় চালকল আছে। আমি মাস দেড়েক আগে ঝররায় গিয়েছিলাম এবং ঐ ধান আমি দেখে এসেছি, সঙ্গেও কিছুটা ধান এনেছিলাম। এখনও এই যে ৪ হাজার মেট্রিক টনের উপর ধান পড়ে আছে, এটা চালকলগুলিতে ভাঙা গেলে পুরুলিয়াতেই আড়াই হাজার মেট্রিক টন দেওয়া যায়। চালের যখন অভাব এফ.সি.আই. দিতে পারছে না, সেখানে

এই চাল কেন তারা দিচ্ছেন না, রেশন দোকান যেখানে চাল ছাড়াই চলছে, কেন তারা ধান ভাঙাতে পারছে না। আমি এফ.সি.আই.-র জোনাল ম্যানেজার, সিনিয়র রিজিওনাল ম্যানেজার, এফ.সি.আই.-র চেয়ারম্যানকে বলেছিলাম কিন্তু তারা কথা শুনছেন না, করছেন না। কি উদ্দেশ্য, কেন, সে আমি কি বলবো, কিন্তু ধান আছে, চাল করতে পারেন, ৮ বছর ধরে করছেন না, পড়ে আছে এটাই ঘটনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টোনম্যান যেটা কলকাতার একটা আতঙ্কের বিষয় হয়ে গিয়েছে, তাই স্টোনম্যানকে নিয়ে সকলের মুখে একটাই কথা যে কলকাতার রাস্তায় যারা ঘুমাতো ভিখারি তারা আগে মারা যেত, কিন্তু এখন যারা ভোরবেলায় বেড়াতে যাচ্ছে তারাও আক্রান্ত হচ্ছে। আমি শুনেছি কলকাতা পুলিশের গোয়েন্দা দপ্তরটি হচ্ছে সবচেয়ে শ্রেষ্ঠ দপ্তর ছিল। তাই পুলিশ নিয়ে বেশি রাজনীতি করলে, আর পুলিশ নিয়ে যদি দিনরাত্রি রাজনীতি হয় তাহলে গোয়েন্দা দপ্তরের এই অবস্থাই হয়। এখন বোম্বে থেকে পুলিশ ধার করতে হচ্ছে, সেখান থেকে পুলিশ এনে ঠিক করবে কলকাতার স্টোনম্যানকে ধরার জন্য। আমি আপনার মাধ্যমে বলি পশ্চিমবাংলায় মুখ্যমন্ত্রী নেই, ওরা তো দক্ষতার কথা সব জায়গায় বড় বড় করে বলেন দক্ষতার নমুনা, কলকাতার মতো একটা জায়গায় একজন লোককে তারা ধরতে পারছেন না, সারা পশ্চিমবাংলায় এইরকম খুনি লোক সি.পি. এম.-র কত ঘুরে বেড়াচ্ছে। আমি আপনাকে বলতে চাই এটা শুধু লজ্জা নয়, লজ্জার লজ্জা। কলকাতার পুলিশ এমন একটা জায়গায় গিয়েছে যে কিছু করার নেই। আমি আপনাকে বলবো এরপরেও কি পুলিশমন্ত্রীর থাকার প্রয়োজন আছে, যিনি সাধারণ মানুষের জীবন রক্ষা করতে পারেন না, ভোর বেলায় যারা বেড়াতে যাচ্ছে তাদের রক্ষা করতে পারছেন না, তাই পুলিশমন্ত্রীর উপর পশ্চিমবাংলার মানুষ সম্পূর্ণ আস্থা হারিয়েছে, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-15 — 5-25 P.M.]

**Mr. Speaker :** Now Shri Dilip Kumar Majumdar (Dilip Kumar Majumdar was not present)

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বারাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আমি এম এল এ, আমি একটা ট্যাক্সি করে যাচ্ছিলাম এবং ট্যাক্সিতে আমার কতকগুলি জিনিসপত্র ছিল। আমি বিশেষ কোনও কাজে একজন ভদ্রলোকের বাড়িতে চিঠি দিতে গিয়েছিলাম ওখানে ট্যাক্সিটা দাঁড় করিয়ে। আমি ফিরে এসে দেখি সেই ট্যাক্সিটা পালিয়ে গেছে। সেই ট্যাক্সিতে আমার ইমপর্ট্যান্ট বহু কাগজপত্র ছিল। আমি সঙ্গে সঙ্গে সেই ব্যাপারটা ওখানে একটা পুলিশ জিপ ছিল, সেই জিপে ও.সি ছিল তাকে রিপোর্ট করি এবং লেক থানায় একটা ডাইরি করি। কেস নং হচ্ছে ২৯২, ডেটেড ৫.৭.৮৯। স্যার, কলকাতা পুলিশের নাম শুনেছিলাম, কিন্তু আজকে তাদের মান এত নিচে নেমে গেছে যে ডাইরি করার পরেও ট্যাক্সি নাম্বার দেবার পরেও কোনও অ্যাকশন নেওয়া হয়নি। সুতরাং এটা বুঝতে হবে যে হয় ট্যাক্সি ওয়ালার সঙ্গে পুলিশের অশুভ আঁতাত আছে, অথবা পুলিশ অপদার্থ। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে জানাতে চাই অতি সত্বর যেন এর সুব্যবস্থা করা হয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের এই কলকাতা শহরে বর্ধমানের আসানসোল মহকুমার এবং পশ্চিম দিনাজপুরের ইসলামপুর মহকুমার শতকরা ১০ ভাগ মানুষ বাস করছে যারা উর্দু ভাষায় কথা বলে। এই উর্দুভাষি মানুষদের দীর্ঘদিনের দাবি কলকাতা শহরে একটা উর্দু অ্যাকাডেমি বিল্ডিং তৈরি করা হোক। ১৯৮৪ সালে হাজি মহম্মদ মহসীন স্কয়ারে যেটা আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে সেখানে মুখ্যমন্ত্রী একটা প্রস্তর ফলক বসিয়ে ছিলেন। আজকে ১৯৮৯ সাল, ৫ বছর পরেও সেই ফাউন্ডেশন স্টোন যেমনকার তেমনি আছে। প্রায়ই সেখানে দেখতে পাওয়া যায় কুকুর এবং অন্যান্য জন্তু জানোয়ার মলমূত্র ত্যাগ করছে। আমি মুখ্যমন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এটা অত্যন্ত উদ্বেগ প্রবন স্পর্শ কাতর ব্যাপার। এই উর্দু অ্যাকাডেমি ভবন নির্মাণের ব্যাপারে বিধান সভায় বার বার দাবি জানিয়েছি, এটা সংখ্যালঘু সম্প্রদায়ের ব্যাপার। মুখ্যমন্ত্রী যেখানে প্রস্তর ফলক বসিয়েছেন সেখানে তার কাজ দ্রুত সম্পাদনে যাতে উদ্যোগ গ্রহণ করেন তারজন্য আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের মহকুমা এবং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সমাজ বিরোধীদের অত্যাচারে হাসপাতালের রোগি এবং সেবিকারা নিরাপত্তার অভাব বোধ করছেন এবং তারা লাঞ্ছিতা হচ্ছেন। প্রাশাসনিক ব্যবস্থা চরমভাবে ভেঙে পড়েছে বিশেষ করে হাসপাতালগুলিতে। কলকাতার যেগুলি বড় বড় হাসপাতাল সেখানে কিছু নিয়ম-কানুন আছে, কিন্তু কলকাতার বাইরে যে সমস্ত মহকুমা এবং প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলি আছে সেখানে কোনও নিয়ম-কানুন মানা হয়না। আমি স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অতি সত্বর হাসপাতালগুলিতে এন ভি এফ নিয়োগ করুন। এন ভি এফ যদি নিয়োগ না করেন তাহলে রাত্রি বেলায় সমাজ বিরোধীরা আমাদের রোগি আছে বলে হাসপাতালে ঢুকে সেবিকা এবং রোগিদের উপর অত্যাচার করছে এই অভিযোগ আছে। আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি মহকুমা এবং প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যেন অবিলম্বে এন ভি এফ নিয়োগ করা হয়।

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ভারতবর্ষের রাজধানি দিল্লিতে অনেক প্রবাসি বাঙালি থাকেন, তাদের সংখ্যা ১ লক্ষের কাছাকাছি হবে। এই দিল্লির প্রবাসি বাঙালিরা একটা সংস্থা তৈরি করেছেন যে সংস্থার নাম হচ্ছে ফোরাম ফর দি প্রোটেকশন অব ডেমোক্রাটিক রাইটস ইন ওয়েস্ট বেঙ্গল। এই ফোরাম গতকাল পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতিতে রাজপথ এবং জনপথের মোড়ে অবস্থান করেছিলেন। সেখানে বহু বাঙালি অংশ গ্রহণ করে বেলেঘাটা এবং অশোক নগরে যে ঘটনা ঘটেছে তার তারা নিন্দা করেছেন এবং তারসঙ্গে দিল্লির এই প্রবাসি বাঙালির ফোরাম ৩৫৬ ধারা দাবি করেছেন। আমি তাদের দাবি সম্পর্কে কিছু বলতে চাই না, সেই ব্যাপারে আমাদের মতামত যা আছে, কিন্তু উদ্বেগের বিষয় যে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার এত অবনতি ঘটেছে যে দিল্লির বাঙালিরা সেখানে উদ্বিগ্ন। তাদের ধর্না দিতে হবে সমস্ত কাজ ফেলে দিল্লির জনপথ, রাজপথের মোড়ে এবং কেন্দ্রীয় সরকারের কাছে তাদের জানাতে হচ্ছে যে, পশ্চিমবাংলার মানুষের গণতান্ত্রিক অধিকার বিপন্ন, তারা বাঙালি হিসাবে অপমানিত, চিন্তিত, বিপন্ন বোধ করছেন। এই লজ্জার হাত থেকে অবিলম্বে

যাতে বাঁচানো যায় সেই ব্যবস্থা নেবার জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** Now Shri Sadhan Pande. (At this stage, Shri Pande was not found present in the House.)

**শ্রী তুহিন সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিধানসভার সভ্য এবং মন্ত্রিসভার কাছে একটি নক্কারজনক ঘটনার কথা বলছি। বেকাররা আজকে দুর্বিসহ অবস্থার মধ্যে রয়েছে। স্বনিযুক্তি প্রকল্পে তাদের ৫ হাজার টাকা করে লোন দেওয়া হবে, এই মর্মে ব্যাঙ্কের একটা নোটিশ পড়ল। কালকে বর্ধমান শহরে বিভিন্ন ব্যাঙ্কের সামনে কয়েক হাজার যুবক লাইন দিল এবং সেখানে বৃদ্ধ মানুষ'ও তার পুত্রের জন্য লাইন দিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সব চেয়ে নক্কারজনক ঘটনা হল এই, এস.এফ.আই., ডি.ওয়াই.এফ.এর ছেলেরা সাধারণ যুবক ও বৃদ্ধ মানুষদের পর্যন্ত মারতে মারতে লাইন থেকে বের করে দিল এবং সমস্ত জিনিসটিকে তারা প্রহসনে পর্যবসিত করল। যে কোনও বেকার যুবক থেকে আরম্ভ করে প্রত্যেকটি সাধারণ মানুষের এই ফর্ম পাওয়ার অধিকার আছে। কিন্তু কালকে বর্ধমান শহরের প্রত্যেকটি ব্যাঙ্কে যাতে বেছে বেছে শুধুমাত্র তাদের ছেলেরাই ফর্ম পেতে পারে সেই প্রচেষ্টা চালিয়েছে। আপনারা খবরের কাগজের নিউজ দেখেছেন যে, বিভিন্ন জায়গায় সংঘর্ষ হয়েছে। দুজন বৃদ্ধ ভদ্রলোক লাইন দিয়েছিল, জি.টি. রোডের ইউকো ব্যাঙ্কে, তাদের সেখান থেকে টেনে ফেলে দিয়েছে। আমরা এর প্রতিবাদ জানিয়েছি এবং সেই সমস্ত মানুষের কাছে অনুরোধ জানাব যে, তাদের যেন শুভবুদ্ধির উদয় হয় এবং তারা যেন ভবিষ্যতে এই জিনিস আর না করেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় নিবেদন করতে চাই যে, আর দুশ্চিন্তার কারণ নেই, "মাভৈ"। ভারতবর্ষ বিশেষ করে পশ্চিমবাংলার রাজনৈতিক আবহাওয়া দেখে যারা হতাশ হয়ে পড়েছিলেন এবং হতাশ হয়ে যারা চুলোচুলি করছেন, মানি না, মানবো না বলে চিৎকার করছেন, হাই কমান্ডের কাছে নালিশ, পাল্টা নালিশ করছেন, হতাশ হয়ে একবার বলছেন ভোট ক্যাচার নয়, আবার পর মুহূর্তেই বলছেন ক্যাচার, যারা চিৎকার করে লাফাচ্ছেন, তাদের আর দুশ্চিন্তার কোনও কারণ নেই। ভারতবর্ষের আন্তর্জাতিক সীমানার ওপার থেকে মহা জ্যোতিষী, জ্যোতিষ রঞ্জন ঘুনসী দাস ভবিষ্যতবানি করেছেন যে, ১৯৯২ সালে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কুপকাত হয়ে যাবে এবং ১৯৯২ সালে সেই দল ক্ষমতায় আসবে, যারা খুন করছে, ক্রমাগত মিথ্যা কথা বলছে এবং যারা এখন 'ই' মার্কা দল, সেই দলের নেতারা একবার করে কথা বলে আবার পর মুহূর্তেই বলে, 'না' আমি এই কথা বলিনি, সেই দল ক্ষমতায় আসবে। কাজেই আর কোনও দুশ্চিন্তার কারণ নেই। এবার সমস্ত দুশ্চিন্তার অবসান হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে এই খবরটি সভার কাছে নিবেদন করলাম।

[5-25 — 5-35 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়া সরকারের নীতি হলেও এ সম্পর্কে রাজ্য

সরকারের সুস্পষ্ট ঘোষণা আছে যে এ ব্যাপারে কোনওরকম জোর জবরদস্তির পথ গ্রহণের পক্ষপাতি তারা নন। কোনও বিদ্যালয়ে প্রাথমিক স্তরে যদি ইংরাজি পড়ানো হয় তাহলে সেই বিদ্যালয় কর্তৃপক্ষের বিরুদ্ধে সরকার কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেবেন না। স্বয়ং শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস মহাশয়ের এ সম্পর্কে সুস্পষ্ট বক্তব্য ৩রা ফেব্রুয়ারি, ১৯৮৫ সালে বেরিয়েছে। এ ক্ষেত্রে কোনও অসত্য প্রতিশ্রুতি তিনি দেন নি কারণ আজ পর্যন্ত তার দপ্তর ইংরাজি যারা পড়াবেন তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে হবে এরকম কোনও অর্ডার দেন নি। স্যার, এখন আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে, সরকারের এই সুস্পষ্ট ঘোষণা সত্ত্বেও অদ্ভুত ব্যাপার একটা দেখা যাচ্ছে যে, ইদানিংকালে বেশকিছু প্রাথমিক বিদ্যালয়ে এস.আই-রা গিয়ে ইংরাজি যেখানে পড়ানো হচ্ছে সেখানে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের হুমকি দিচ্ছেন। স্যার, আমার বক্তব্যের সমর্থনে আমি এ সম্পর্কে কয়েকটি কংক্রিট ইন্সট্যান্স দিচ্ছি। কলকাতার বহু বাজারে ৮ নং চক্রে জনসেবক বিদ্যালয়ে, ঐ একই চক্রে চন্ডিচরণ প্রাথমিক বিদ্যালয়ে ইনেসপেকশন করে চিঠি দেওয়া হয়েছে ডি.আই.অফিস থেকে। স্যার, সেই চিঠির জেরক্স কপি আমি আপনাকে দেখাতে পারি। তারা বলছেন, ইংরাজি পড়ানো হচ্ছে, শাস্তিমূলক ব্যবস্থা কেন নেওয়া হবে না জানাও। ৮নং চক্রে সুবোধ মল্লিক স্কোয়ারের পেছনে বানি মেমোরিয়াল প্রাইমারি স্কুলে গত ৮ই আগস্ট এস.আই.ইনেসপেকশনে গিয়ে ক্লাসে ক্লাসে ঢুকে টিচারদের হুমকি দিয়েছেন যে তোমাদের ট্রান্সফার করা হবে, চাকরি থেকে বরখাস্ত করা হবে ইত্যাদি। পরবর্তী পর্যায়ে সেখানে অভিভাবক এবং শিক্ষকরা যখন ডেপুটেশন দেয় তখন এস.আই. বলেন এরকম কথা আমি বলি নি। মুর্শিদাবাদের একটি স্কুলেও এই জিনিস হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, এ সম্পর্কে খোঁজ খবর নিন এবং উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করে আমাদের অবহিত করুন।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্টোনম্যানের আতঙ্কে কলকাতার একলক্ষ বস্তিবাসি রাত্রে ঘুমাতে পারছেন না, তারা জেগে বসে আছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** একই কথা হাউসে বার বার বলা যায়না। আপনাদের ডেপুটি লিডার বলেছেন, আবার কেন বলছেন?

**ডাঃ সুদীপ্ত রায় ঃ** স্যার, একটু বলি। স্টোনম্যানের আতঙ্কে কলকাতার ফুটপাথবাসিরা রাত্রে ঘুমাতে পারছেন না, জেগে বসে আছেন। স্যার, আপনি জানেন, কলকাতার পুলিশের এক সময় এমন সুনাম ছিল যে কলকাতা পুলিশকে স্কটল্যান্ড ইয়ার্ডের সঙ্গে তুলনা করে বলা হত, তারা সেইরকম দক্ষ। স্যার, এখানে ৭টা খুন হয়ে গেল কিন্তু খুনী ধরা পড়লো না। খবরের কাগজে দেখি, এক একজন লোককে স্টোনম্যান বলে খাড়া করে তার ছবি ছাপা হচ্ছে কিন্তু আসল স্টোনম্যানকে ধরা যাচ্ছে না। স্যার, আসল ব্যাপার হচ্ছে, কলকাতা শহরের ফুটপাথগুলি দখল করার জন্য পুলিশের সঙ্গে এক শ্রেণীর ব্যবসায়ী চক্রান্ত করে বসে আছে। স্যার, আমি দাবি করছি, পশ্চিমবঙ্গের যিনি স্টোনম্যান, মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন তিনি যেন অবিলম্বে কলকাতা পুলিশের গোয়েন্দাদের নির্দেশ দেন এই স্টোনম্যানকে খুঁজে বার করার জন্য। এটা স্যার, অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, ফুটপাত বাসিরা রাত্রে ঘুমাতে পারছেন না।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কল্যাণিতে কংকাস কারখানা বলে একটি কারখানা ছিল এবং সেটি গত ২ বছর যাবত ক্লোজার হয়ে আছে। হঠাৎ গত পরশুদিন যখন মুশলধারে বৃষ্টি হচ্ছিল তখন সেই কারখানার মালিক কলকাতা থেকে দুটি লরি নিয়ে গিয়ে সেখানে মেশিন ও অন্যান্য জিনিসপত্র বোঝাই করে পালিয়ে আসার চেষ্টা করছিল। সেই সময় শ্রমিকরা তাকে ধরে ফেলে এবং পুলিশকে জানায়। পুলিশ তাকে গ্রেপ্তার করে। কালকে সেই মালিক জামিনে বেরিয়ে গিয়েছে। স্যার, ঐ কারখানার বেশিরভাগ টাকা ডব্লু.বি.ডি.সি, বি.এফ.সি এবং ব্যাঙ্কের। সেখানে মালিকের টাকা মাত্র ১৫ পারসেন্ট। স্যার, এখন সেই মেশিনপত্র থানায় জমা আছে। যাতে অবিলম্বে ঐ মিলের মেসিন আবার কারখানায় ফিরে যায়, মালিকেরা ঐ মিলের মেসিন যাতে নিয়ে যেতে না পারে তারজন্য আমি শিল্প দপ্তরের কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ভয়ঙ্কর রাজনীতির খেলায় নেমেছে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির কৃষক সভা। এই সরকার রয়েছে ১২ বছর ধরে। তারা দাবি করেন যে সরকার-এর মাধ্যমে খাস জমি দখল করে ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করা হবে। ইদানিংকালে কৃষক সভার পক্ষ থেকে একটা সিদ্ধান্ত গ্রহণ করেছে যে মিছিল করে জমি দখল করা হবে। তাহলে কি ধরে নেব যে সরকার নেই, ভূমিরাজস্ব মন্ত্রী নেই? ইদানিংকালে মেদিনীপুরে দুটো রাজনৈতিক শরিক সি.পি.আই এবং সি.পি.এম এই ব্যাপারে তারা রক্তারক্তি খেলায় মেতেছে। তারা মহিষাদল রাজ বাড়ির জমি লাল পতাকা পুতে দখল করছে। মন্ত্রী থাকা সত্ত্বেও, বিনয় বাবুর দপ্তর থাকা সত্ত্বেও খাস জমি যদি এইভাবে দখল করা হয় এবং সেগুলি বন্টন করা হয় তাহলে সেখানে একটা রক্তারক্তি অবস্থার সৃষ্টি হবে, সন্ত্রাসের সৃষ্টি হবে, মানুষকে খুন করে জমি দখল হবে। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং সরকারের কাছে দাবি করছি যে অফিসারদের দিয়ে জমি দখল করে গরিব মানুষদের মধ্যে বিলি করা হোক। আজকে কৃষক সভার নেতৃত্বে এই ধরনের যে রাজনীতি এরা পশ্চিমবঙ্গে শুরু করেছে সেটা অবিলম্বে বন্ধ করা হোক।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে বিরোধী দলের তুহিন সামন্ত বললেন যে বর্তমানে SUPUR লোন দিয়ে গন্ডগোল হয়েছে। উনি আসল কথা চেপে দিয়ে অন্য কথা বললেন। আসল কথা হচ্ছে সেখানে কয়েকদিন আগে এলাকার কংগ্রেস কর্মীরা পাড়ায় পাড়ায় প্রচার করছেন যে কেন্দ্রীয় সরকারের ঋণ, এটা কংগ্রেসের ছেলেরা পাবে। সেজন্য তারা ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করে সেই ফর্ম বিলি করার চেষ্টা করেছেন। তখন ঐ এলাকার ছেলেরা বাধা দিয়েছে। কালকে সেই ফর্ম বিলির চক্রান্তকে তারা বানচাল করে দিয়েছে। তারফলে তাদের গায়ে এত জ্বালা ধরেছে। স্যার, বর্ধমান জেলার অ্যাডিশনাল এস.পি. বলেছেন যে এই ঘটনার জন্য ব্যাঙ্ক দায়ী। নির্বাচনের আগে বরাবর ওরা যা করে থাকে এবারেও সেই জিনিস তারা করছেন। আমি হাউসে এই ঘটনার তীব্র নিন্দা করছি। সরকারি কোষাগারের টাকা নিয়ে কংগ্রেসিদের এই নির্বাচনি প্রচার বন্ধ করা হোক, এই আবেদন রাখছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করছি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে পশ্চিমবঙ্গে শিক্ষক আন্দোলনের ঐতিহ্য দীর্ঘদিনের। বহু সংগ্রাম, লড়াইয়ের মধ্যে দিয়ে শিক্ষকরা অধিকার অর্জন করেছেন তাদের জীবন জীবিকার প্রশ্নে। কিন্তু মুর্শিদাবাদের প্রাথমিক ক্ষেত্রে ১২ জন শিক্ষককে সাসপেন্ড করা হয়েছে। তাদের মধ্যে ৪ জনের বিরুদ্ধে কোনও পিটিশান কেস নেই, কোনও কোর্ট কেস নেই কিংবা অন্য কোনও অভিযোগ নেই। ফিকটিশন গ্রাউন্ড খাড়া করে সাসপেন্ড করা যায় না। কিন্তু তা সত্ত্বেও সাসপেন্ড করা হয়েছে। এটা বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতির বিপক্ষে যাচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি মুর্শিদাবাদ জেলায় যে ১২ জনকে সাসপেন্ড করা হয়েছে, অবিলম্বে তদন্ত করে দেখা হোক যে এই সাসপেনশন ঠিক হয়েছে কি না।

## LEGISLATION

### The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989.

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to introduce the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Abdul Quiyom Molla :** Sir, with your permission I beg to move that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989, be taken into consideration.

[5-35 — 5-45 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আজকে এই যে বিলটা এসেছে, এটা কেন এল তাই আমি বুঝতে পারছি না! আমরা জানি এম.এল.এদের কনসটিটিউয়েন্সি অ্যালাউন্স দেওয়া হয়। কারণ দি এম.এল.এস The M.L.A are to move in their consitituencies and so naturally they need constituency allowence otherwise they will have to rear the expenses from their own pockets. The Minister, Can move throughout West Bengal by government vehicle. How can they get the allowence so I oppose the Bill. চিফ মিনিস্টার কি কোনও দিন তার এলাকায় যান, ৫ বছরে একবারও যান না, অথচ চিফ মিনিস্টারকেও এই অ্যালাউন্স দেওয়া হবে! অন্যান্য মন্ত্রীদেরই বা এই অ্যালাউন্স দেওয়া হবে কেন? তারা তো সরকারি গাড়ি চেপে গাড়িতে লাল আলো জ্বেলে সারা পশ্চিমবাংলা ঘুরে বেড়ান। সেইজন্য আমি বলছি এই বিলটা উইথড্র করে নিলে ভাল হয়। এম.এল.এ-দের এই অ্যালাউন্স দিয়েছেন আমরা আপনাদের সঙ্গে এক মত হয়েছি, কারণ এম.এল.এ'রা নিজেদের পকেটের পয়সা খরচ করে ঘোরেন, ফলে তাদের অসুবিধা হয়। কিন্তু মন্ত্রীদের তো সেই অসুবিধা নেই, তারা হোম (ট্রান্সপোর্ট) ডিপার্টমেন্টের গাড়ি ব্যবহার করেন। শুধু তাই নয় তাদের আগে পেছনে পুলিশের পাইলট ভ্যান থাকে এবং তাদের চেলা-চামুন্ডারাও সরকারি গাড়ি চেপে

যায়। এরপরেও কেন তাদের কন্সটিটিউয়েন্সি অ্যালাউন্স দেওয়া হবে? They are the ministers for the whole of West Bengal. তারা শুধু তাদের কন্সটিটিউয়েন্সির মিনিস্টার নন, হোল পশ্চিমবাংলার তারা মন্ত্রী। তাহলে কি তাদের সারা পশ্চিমবাংলা ঘোরার জন্য ৫০০ টাকা দেওয়া হচ্ছে? তা তো নয়। সুতরাং এটা দেওয়া ঠিক হচ্ছে না। আমি সেইজন্য বলছি এই বিল আনা ঠিক হচ্ছে না এবং এই জন্যই আমি এর বিরোধিতা করছি। বিশেষ করে এই কারণে বিরোধিতা করছি, এখানে বলা হচ্ছে না যে মন্ত্রীরা যখন তাদের কন্সটিটিউয়েন্সিতে যাবেন তখন তারা সরকারি গাড়ি ব্যবহার করবেন না। সেই ব্যবস্থা যদি করা হত, তাহলেও এর একটা মানে হত। সে ক্ষেত্রে তাদের বলতে হবে, ডিক্লারেশন দিতে হবে যে, তারা যখন তাদের এলাকায় যাবেন তখন কোনওরকম সরকারি সাহায্য, সরকারি গাড়ি নেবেন না, শুধু মাত্র এম.এল.এ. হিসাবেই যাবেন। আগে তারা এই ডিক্লারেশন দিন, then they are entitled to get this allowance as M.L.A. কারণ তারাও এম.এল.এ। কিন্তু তারা সরকারি সবরকম সুযোগ সুবিধা ভোগ করবেন, all facilities are enjoyed by then from the government exchequer. তরাপরে আবার ৫০০ টাকা করে নেবেন, এটা হয়না। দু দিক দিয়ে গভর্নমেন্ট এক্সচেকার খরচ হবে, এক দিক দিয়ে they can move throughout West Bengal. আবার তাদের ৫০০ টাকা করে দেওয়া হবে সেম এক্সচেকার থেকে; একটা লোক দু'বার টাকা পাবে, এটা হয়না। এটা বেআইনি। আমার মনে হয় আপনারা এটা ভেবে চিন্তে দেখেন নি। দু'বার সেম এক্সচেকার থেকে টাকা নেওয়া যায়না। যখন মন্ত্রী হিসাবে গভর্নমেন্ট ভেইকেল ব্যবহার করছেন তখন তারজন্য যে এক্সচেকার থেকে খরচ হচ্ছে, সেই সেম এক্সচেকার থেকেই আবার একই কারণে ৫০০ টাকা করে তারা নেবেন; ডবল মানি ফ্রম দি সেম এক্সচেকার খরচ হবে। এটা হতে পারে না, আমি এর বিরোধিতা করছি। আমি মনেকরি পশ্চিমবাংলার কোনও মানুষই এই বিলকে ভাল চোখে নেবেন না। হ্যাঁ, তারা নিতে পারেন যদি এখানে একটা প্রোভাইডেড যোগ করা হয় যে, এম.এল.এ. হিসাবে তারা যখন তাদের এলাকায় যাবেন তখন They will not use the government vehicle or they will not enjoy any government facilities এই কথাটা রেখে যদি দেন তাহলে আমার আপত্তি নেই। কিন্তু এই কথাটা যদি না রাখেন তাহলে আমার আপত্তি আছে। আমার মনে হয় ফিনান্স ডিপার্টমেন্ট থেকে এবিষয়ে প্রশ্ন উঠবে। এখন পর্যন্ত যে কেন ওঠে নি, তা আমি জানি না! কি করে যে ফিনান্স ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স পেলেন তাও আমি জানি না! এটাতে তাদের আপত্তি দেওয়া উচিত ছিল। এইভাবে হয়না। কারণ কেন্দ্রীয় সরকারের মিনিস্টারদের এইরকম অ্যালাউন্স বলে কিছু নেই। পার্লামেন্টের এম.পি.'দের আছে, কিন্তু মিনিস্টারদের নেই, বিকজ দে এনজয় গভর্নমেন্ট ফেসিলিটিস। সুতরাং আমার মনে হয় এই বিলটি উইথড্র করে নেওয়া উচিত। সরকারের তরফ থেকে এবিষয়ে পুনর্বিবেচনা করে ভাবনা চিন্তা করে পরে একটা অ্যামেন্ডমেন্ট আনলে আমরা খুশি হব। আজকে যেভাবে এই বিল আনা হয়েছে তাতে আমি এর বিরোধিতা করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্য বাপুলি মহাশয়ের বক্তব্য আমি শুনলাম। একটু দয়া করে কি আপনাদের যিনি হুইপ, শ্রী জ্ঞান সিং সোহনপাল মহাশয়কে একটু আসতে বলবেন? এইসব নিয়ে আলোচনা হয়েছে। কাজেই এক এক জায়গায় এক একরকম সুবিধাবাদি বক্তব্য রাখা ঠিক নয়। আপনি এই হাউসের দীর্ঘদিনের সদস্য। এই

বিষয় নিয়ে বিভিন্ন সময় আলোচনা হয়েছে। আপনারাই বলেছেন যে এগুলি আনা উচিত। পশ্চিমবাংলায় সবচেয়ে কম অ্যালাউন্স ইত্যাদি ড্র করেন মন্ত্রী থেকে আরম্ভ করে এম.এল.এ পর্যন্ত। এম.এল.এ সম্পর্কে যখন আসলো তখন আপনারা সামান্য একটু ঘুরিয়ে বললেন, আমরা তো বলেছি যা আনবেন তাই আমরা সমর্থন করবো। এখন যদি বলি আপনাদের বারবার পীড়াপিড়িতে এই ধরনের বিল আনতে বাধ্য হয়েছি? যাইহোক, আমি এই বিলটিকে আনুষ্ঠানিকভাবে সমর্থন জানাচ্ছি, কারণ সবাই মিলে এই বিলটিকে সমর্থন করেছি, একমাত্র আপত্তি জানিয়েছিলেন আমাদের এস.ইউ.সি সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়, আর কেউ আপত্তি জানাননি। এই বিলটি যাতে পাশ হয় সেই কথা সবাই বলেছিলেন। সুতরাং আমার মনে হয় এইসব কথা বলা ঠিক নয়। সত্যবাবু হঠাৎ স্টান্ট দিলেন। আমি এই বিলটিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শচীনবাবু যা বললেন, তা শুনে আমি খুব দুঃখিত। একজন চিফ হুইপের পক্ষে অশালিন বক্তব্য শোভা পায় না। আমি হাউসে বক্তৃতা দিয়েছি। তারসঙ্গে কি কথা হয়েছে That is immaterial when the Bill has been placed before the House and has been asked by the Speaker.

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-45 — 5-55 P.M.]

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল স্যালারি অ্যান্ড অ্যালাউনসেস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯ যেটা আনা হয়েছে তাকে আমি পুরোপুরি সমর্থন করছি। আপনারা সবাই জানেন, এই সেদিন মাননীয় মন্ত্রী মহাশয় ব্যাখ্যা করলেন যে ভারতবর্ষের মধ্যে পশিচমবাংলার বিধানসভার সদস্যদের সুযোগ-সুবিধা সব থেকে কম। এই অবস্থায় সব পার্টি মিলে একসঙ্গে বসে আলোচনা করে এবং বিধানসভা থেকে সাজেশন নিয়ে বিলটি আনা হয়েছে। কিন্তু দুঃখের বিষয়, কংগ্রেস বেঞ্চ থেকে মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় এর বিরোধিতা করলেন। আমি একটি কথা বলতে চাই, এই বিধানসভার সদস্য সংখ্যা ২৯৪ জন। প্রথমে আমরা এম.এল.এ, তারপর মন্ত্রী। সুতরাং এম.এল.এরা যে সুযোগ-সুবিধা পায়, মন্ত্রীদেরও সেই সুযোগ-সুবিধা থাকবে এবং পাবে। আগে এম.এল.এ হবার পর তবে মন্ত্রী। তাই, আমি মনেকরি যে, সবাই একমত হয়ে একটা বিল আনা হয়েছে, তাতে আমি আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে তাদের ৫০০ টাকা অ্যালাওন্স বাড়ানো হচ্ছে। আপনিও জানেন, সারা ভারতবর্ষ ঘুরেছেন, বিভিন্ন সময়ে বিভিন্ন রাজ্যে গিয়েছেন। আমরা দেখেছি সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের বিধানসভার সদস্যরাই সবচেয়ে কম অ্যালাওয়েন্স পান। সমস্ত দিক থেকে পশ্চিমবঙ্গের রাজনৈতিক যে ট্রাডিশন সেই ট্রাডিশনের দিকে লক্ষ্য রেখে এখানে যারা রাজনীতি করেন, তারা সব ত্যাগব্রতী মানুষ ত্যাগ করে যাচ্ছেন। পুরনো মন্ত্রী যারা ছিলেন তারা কখনও অ্যালাওয়েন্সের ব্যাপার নিয়ে ভাবেন নি, আমাদের সময়েও ভাবনা চিন্তা করা হয়নি। কথা

হচ্ছে যে, এখন মন্ত্রী এবং বিধায়কদের কাজ করতে হয়, কাজের পরিমাণ বেড়েছে, জনগণের সঙ্গে ইনভলভমেন্ট বেড়েছে, সাধারণ মানুষের সঙ্গে যুক্ত মন্ত্রীদের কিছুদিন অন্তর অন্তর প্রয়োজন থাকে সাধারণ মানুষের মধ্যে ঘোরাঘুরির জন্য। এর ফলে তাদের কন্সটিটিউয়েন্সির সঙ্গে সব সময় যোগাযোগ রাখতে হয়, বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা সারা পশ্চিমবঙ্গের সর্বত্রই যান এবং সাধারণ মানুষের সমস্যাগুলি দেখেন, এরফলে খরচ বেড়েছে। বিরোধীপক্ষরা সমালোচনা করতে পারেন, কিন্তু এই ৫০০ টাকাটা এমন কিছু ঘটনা নয়, ৫০০ টাকার বেশি করা উচিত ছিল। এখানে মাননীয় মন্ত্রীরা ১৫০০ টাকা এবং রাষ্ট্রমন্ত্রীরা ১৩০০ টাকা পান, আর বিধানসভার মাননীয় সদস্যরা মাহুলি ৬৫০ টাকা করে পান, একজন ক্লাস ফোর এমপ্লয়ির চেয়েও কম। স্বভাবতই সেটা পশ্চিমবঙ্গের বরাবরের রাজনৈতিক ঐতিহ্যের সঙ্গে মিললেও আজকের যা বাস্তব অবস্থা তারসঙ্গে সামঞ্জস্য পূর্ণ নয়। স্বভাবতই বামফ্রন্ট সরকার যে ৫০০ টাকা বাড়ানোর কথা ভাবছেন সেটা সর্বত্র পর্যাপ্ত নয়। আপনারা যদি বস্তুনিষ্ঠ হন তাহলে বুঝতে পারবেন ৫০০ টাকা বৃদ্ধি হলেও কাজের ব্যাপকতা এবং মানুষের সঙ্গে যোগাযোগের কাজ যেভাবে বেড়ে গিয়েছে তার তুলনায় এটা খুবই সামান্য যা এই বিলে উত্থাপিত হয়েছে। তাকে আমি সমর্থন জানাচ্ছি। একেবারে না করার চেয়ে কিছু করা ভাল। আমরা কর্ণাটক, মধ্যপ্রদেশ, এমন কি হরিয়ানার মতো একটা ছোট্ট রাজ্যেও দেখেছি, আমরা মাননীয় রামসিংয়ের গেস্ট ছিলাম, তারা বলেছেন আপনাদের ঐতিহ্য আলাদা। সেখানে রিটায়ার সামরিক অফিসাররা আছেন, তারা হাজার হাজার টাকা পান আপনারা বলছেন যে, আপনারা রাজনীতিবিদ তা যারা মানুষের ভাল করবে তারা যদি নিজেরা ভাল না থাকে তাহলে লোকের ভাল করবে কি করে? তাদের এইরকম ফিলজফি। হরিয়ানায়, কর্ণাটকে সমস্ত রাজ্যেই এই অবস্থা, কংগ্রেসি রাজ্যগুলির কথা তো বুঝতেই পারছেন। আমরা আপনার নেতৃত্বে ঘুরেছি, তাদের ডেলিগেসনও এখানে এসেছেন, তাদের এম.এল.এরা মাসে ৩৫০০ টাকা পান। তারা বলেছেন যে আমরা গাড়ি, পুলকার পাই, আর পশ্চিমবঙ্গে এই ধরনের ব্যবস্থা? কংগ্রেসি রাজ্যগুলিতে প্রতি মাসে মাসে মাইনে বাড়ছে। প্রতি বিধানসভার অধিবেশনে এইরকম বিল আসবে। মন্ত্রিসভা এবং চেয়ারম্যানদেরও করা হচ্ছে না। উত্তরপ্রদেশের সর্বত্র ভাতা বাড়িয়ে পুলকারে সর্বত্র ৮০ পয়সায় ঘোরানোর ব্যবস্থা আছে। পার্লামেন্টের সদস্যরা তো মাত্র ২ টাকায় গ্রেটার দিল্লি ঘুরে বেড়াচ্ছেন। আমরা এ ধরনের সুযোগ সুবিধা নিতে চাই না। আমাদের জনগণের ভিতরে কাজ করতে হয়, সবচেয়ে ন্যূনতম যেটা আমরা সেটাই চাই। মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলি মহাশয় বলছেন আজকের এম.এল.এ. কালকের মন্ত্রী। আমি বলি, উনি বিরোধী পক্ষের ডেপুটি লিডার হয়েই থাকবেন, ওনার পোস্ট বাঁধা। যাইহোক, আমি এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের বিরোধিতা করবার কিছু নেই কারণ সমস্ত বিরোধীদল সহ একসঙ্গে বসে এম.এল.এদের এই কনস্টিটিউয়েন্সি অ্যালাউন্স বৃদ্ধি সম্পর্কে আলোচনা করে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আর এটা ন্যূনতমই গ্রহণ করা হয়েছে। বর্তমানে এম.এল.এ.দের যা বেড়েছে, মিনিস্টারদেরও তাই বাড়ানো হচ্ছে। মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে, গতমাসের ১১ তারিখে এম.এল.এ.দের সার্টেন ফেসিলিটিজ দেবার জন্য যে বিলটা এনেছিলাম সেই সময় বলেছিলাম বিভিন্ন রাজ্যের এম.এল.এ.-রা

কতটা সুযোগ-সুবিধা পান। মহারাষ্ট্রের মন্ত্রীরা প্রতিদিন ১০০ টাকা করে পান এবং তার উপর তারা যা বেতন নেন তার কোনও সীমা নেই। তার তুলনায় পশ্চিমবঙ্গের মন্ত্রীরা অনেক কম নেন। আমাদের এখানে দীর্ঘ ১২ বছর এম.এল.এ. বা মন্ত্রীদের কিছু দেওয়া হয়নি। আগে মন্ত্রীরা কম্পেনিয়ন নিতে পারবেন এই কথা হয়েছিল, কিন্তু সেটা তারা নিচ্ছেন না। আর আজকে যেটুকু করা হচ্ছে সেটা সমস্ত দলের মতামত নিয়েই করা হয়েছে। কংগ্রেস দলও তাতে এগ্রি করেছেন। সুতরাং এর বিরোধিতা করবার কিছু নেই। আশা করবো সমস্ত সদস্যগণ এটা সমর্থন করবেন।

The motion of Shri Abdul Quyiom Molla for Consideration of the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989 was then put and agreed to.

**Clauses 1 to 3 and Preamble**

The question that Clauses 1 to 3 Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Abdul Quyiom Molla** : Sir, I beg to move that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989 as settled in the Assembly be passed.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা ঠিকই যে পশ্চিমবঙ্গের মন্ত্রীদের মাইনে কম। তবে এই কনস্টিটিউয়েন্সি অ্যালাউন্স না দিয়ে যদি তাদের ১০০০ টাকা মাইনে বাড়িয়ে দিতেন তাহলে আমার কোনও আপত্তি থাকতো না। আপনি তাদের ১০০০ টাকা করে মাইনে বাড়বে বলে বিল আনুন, আমরা আপত্তি করবো না। বিলের একটি জায়গায় কনস্টিটিউয়েন্সি অ্যালাউন্স দেবার ব্যাপারে বলতে চেয়েছেন যে, তাদের থ্রু আউট ওয়েস্ট বেঙ্গল ঘোরাঘুরি করতে হয়। কিন্তু তারা এই ঘোরাঘুরির ক্ষেত্রে যে সুযোগ-সুবিধা ভোগ করেন সেটা এম.এল.এ.দের গাড়ি ভাড়া করে করতে হয়। আমার সেখানেই আপত্তি। ফ্রম দি সেম এক্সচেকার যদি তাদের মাইনে বাড়াবার জন্য বিল আনেন, আমরা সেটা সমর্থন করবো। কিন্তু এতে আমাদের আপত্তি আছে।

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কোনও অ্যামেন্ডমেন্ট মুভ করেন নি, কাজেই এখন আর আপত্তি করা যায় না।

The motion of Shri Abdul Quiyom Molla that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 1989, as settled in the Assembly be passed, was then put and agreed to.

**Adjournment**

At this stage the House was adjourned at 5.55 p.m. till 12.00 noon on Wednesday, the 14th September, 1989 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 14th September 1989 at 12.00 noon.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 3 Ministers of State, and 155 Members.

[12-00 – 12-10 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** স্যার, আমার একটা আবেদন আছে। স্যার, এই হাউসের কোনও সদস্য যদি কোনও সময় নিরাপত্তার অভাব বোধ করেন, সরকারের কিছু দায়িত্ব আছে তাঁর নিরাপত্তার ব্যবস্থা করা। আমাদের বিরোধী দলের সদস্য শ্রী প্রবুদ্ধ লাহা, তিনি নিরাপত্তার অভাব বোধ করছেন। তিনি আমার কাছে বলেছেন "আমি নিরাপত্তার অভাব বোধ করছি, প্রোটেকশন চাই"। আমি আপনার কাছে অনুরোধ করব যে মাননীয় সদস্য প্রবুদ্ধ লাহা যে ধরনের প্রোটেকশন তিনি চাইবেন সরকার যেন তার সমস্ত রকম ব্যবস্থা করেন। শুধু প্রবুদ্ধ লাহা নয়, এমন কি যদি শ্রী সুহৃদ বসু মল্লিক মহাশয় নিরাপত্তার অভাব বোধ করেন তাহলে তাঁর প্রোটেকশনের ব্যবস্থা যেন সরকার থেকে করা হয়। আপনার কাছে আমি এই অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohan Pal, Shri Sachin Sen has drawn my attention to a question of security of Shri Prabuddha Laha. He said that Shri Prabuddha Laha has approached him to arrange for a security. I want your views on that. Is it necessary that the government will be directed to make special security arrangements for Shri Prabuddha Laha ?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, Shri Laha has not approached me. I don't know whether he has approached you or the government about it. Law and order is a subject which the State Government deals with outside the premises of the State Assembly. If it is within the Assembly, it is your moral and legal responsibility to provide protection not only for Shri Laha but also for all the members of the Assembly, and if it is a matter outside the Assembly premises, the government should take care of. But, I think there is no such apprehension. I have not heard about it.

**Mr. Speaker :** That is not the question. I am saying that the Chief whip of the government has said that he has been approached by a member of your party for certain protection. I wanted to know from

you whether it is necessary that the government will be directed to take certain steps. If you don't feel it, I have no business of mine. Because, Shri Laha himself has not asked this.

**Shri Gyan Singh Sohanpal :** I have already submitted that Mr. Laha has not approached me. I have no knowledge where he has apprached, Chief Whip or any one else. It is very difficult for me to make any comment on this subject.

**Mr. Speaker :** Let Mr. Laha come; then we will decide what is to be done.

Mr. Amalendra Roy, you have given a privilege notice. What is your privilege notice ?

## PRIVILEGE MOTION

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি গত কয়েকদিন ধরে হাউসে একটি বিষয় নিয়ে যথেষ্ট যে আলোচনা হয়েছে সে সম্পর্কে এখানে যে অবস্থা দাঁড়িয়েছে, তাতে দেখা যাচ্ছে যে দু'জন এই হাউসের সদস্য এই ঘটনার সঙ্গে যুক্ত। বিশেষ করে একটি সংবাদপত্র এর সঙ্গে যুক্ত হয়েছে। আমরা বিগত কয়েক দিনের আলোচনায় যেহেতু হাউসের একজন সদস্য একটি বিবৃতি দিয়েছেন এবং সেই বিবৃতি দেবার পর যেসব ঘটনা তাঁর সম্পর্কে সেই সংবাদপত্রে বলা হয়েছে সেগুলি সর্বৈব অসত্য বলে হাউসে বলেছেন। তাছাড়া, আপনার চেম্বারে গিয়েও দু'জন সদস্য সেই কথাই বলেছেন। এরফলে স্বভাবতই এমন একটা পরিস্থিতির উদ্ভব হয়েছে, যেখানে ব্যাপারটির ইন ডেপথ ইনভেস্টিগেশন ছাড়া সত্য উদ্‌ঘাটিত হওয়া সম্ভবপর নয়। এম. এল. এ. দু'জনকে যদি বিশ্বাস করতে হয়—এখানকার যে রীতিনীতি আছে তাতে তাঁদের অটোমেটিক্যালি বিশ্বাস করতেই হয়—তাহলে সরাসরি যে কাগজে ইঙ্গিগেটেড আছে, সেই কাগজ সবকিছু অসত্য প্রকাশ করেছে, তাকেই ধরতে হয়। সেখানে যদি অসত্য প্রকাশ করা হয়ে থাকে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, তাতে পেনাল জুরিসডিকশন অ্যাট্রাকটেড হয় সেই কাগজের বিরুদ্ধে এবং আমাদের ব্যবস্থা নিতেই হবে। যে সমস্ত অসত্য কথা সেখানে প্রকাশ করা হয়েছে, তার একটা বিচার ছাড়া, সেই সংবাদপত্রের বক্তব্য না শুনে কি করে আমরা সেই সিদ্ধান্তে আসতে পারি? অথচ প্রকারান্তরে সেই কাগজের উপরে দায়িত্ব বর্তাচ্ছে। এই রকম অবস্থায় উই লীভ দি ম্যাটার হোয়ার ইট ইজ, তাহলে আমার মনে হয় একটা ভয়ানক খারাপ দৃষ্টান্ত আমরা স্থাপন করব। সেটা করা উচিত নয়। সেজন্য বিচারের স্বার্থে, ন্যায় বিচারের স্বার্থে এবং মেম্বারদের যে হাই প্রিভিলেজ আছে, সেই হাই প্রিভিলেজের স্বার্থে এবং সঙ্গে সঙ্গে ফ্রিডম অব দি প্রেস'এর স্বার্থে আজকে এই ব্যাপারে পুঙ্খানুপুঙ্খ তদন্ত হওয়া প্রয়োজন এবং এগজামিনেশন'এর প্রয়োজন আছে। এই ব্যাপারে রিপোর্ট আসা প্রয়োজন যে, ঘটনাটা কি? সেটা হাউসে এবং হাউসের বাইরে জনসাধারণ যাঁরা উদ্বিগ্ন হয়েছেন ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে, তাঁরা যাতে সত্য কথা কি তা জানতে পারেন সেজন্য আমি এখানে মোশন উত্থাপন করছি। আমি মোশনের বিশদ বিবরণ এখানে পাঠ করে দিচ্ছি।

"এই স্বাধিকার ভঙ্গের ও সভাকে অবমাননা করার নোটীশ গত ১১/৯ ও ১২/৯/৮৯ এবং ১৩/৯/৮৯ যথাক্রমে স্বাধিকার ভঙ্গের ও মূলতুবি প্রস্তাবকে কেন্দ্র করে যে আলোচনা বিধানসভায় অনুষ্ঠিত হয়েছে তার থেকে উদ্ভুত। সুতরাং নিয়মাবলির ২২৯নং ধারা মোতাবেক বিনা নোটীশে এই স্বাধিকার ভঙ্গ ও সভাকে অবমাননা করার প্রশ্নটি বিধানসভায় তোলা যেত। কিন্তু তথাপি এই লিখিত বিবৃতি দাখিল করছি।

"আজকাল পত্রিকা গত কয়েকদিন যাবৎ (বিশেষতঃ ৭ই সেপ্টেম্বর থেকে ১৩ই সেপ্টেম্বর) শ্রী প্রবুদ্ধ লাহা, এম. এল. এ. এবং শ্রী সুহৃদ বসু মল্লিক, এম. এল. এ. সম্পর্কে কয়েক দফা অতীব গুরুতর ও সুদুরপ্রসারি সংবাদ প্রকাশ করেছেন। প্রচারিত সংবাদের মধ্যে আছে যে, শ্রী প্রবুদ্ধ লাহা, শ্রী সুহৃদ বসু মল্লিককে বিধানসভা চত্বরের মধ্যে মারধোর করেছেন, শ্রী লাহা তাঁর দুজন সঙ্গীকে শ্রী বসু মল্লিক ও শ্রী মাণিক উপাধ্যায় সাজিয়ে উড়িষ্যার মুখ্যমন্ত্রীর কাছে দরবার করে এসেছেন এবং শ্রী লাহা সদস্য হিসাবে কাজ করতে গিয়ে ঘুষস নিয়ে থাকেন। শ্রী বসু মল্লিক সম্পর্কে প্রচারিত হয়েছে যে, তিনি শ্রী লাহাকে গালিগালাজ করেছেন, তাঁকে খুন করার হুমকি দিয়েছেন এবং শ্রী বসু মল্লিকের বাড়িতে আসানসোলের কয়েকজন সি. পি. এম. কর্মীকে খুন করার ষড়যন্ত্র করা হয়েছিল এবং সে রকম কয়েকজন খুনী শ্রী লাহার অফিসে লুকিয়ে থাকতে দেখে শ্রী লাহা তাদের তাড়িয়ে দিয়েছেন।

[12-10 – 12-20 P.M.]

এই সব সংবাদের ভিত্তিতে বিধানসভায় যে স্বাধিকার ভঙ্গের মামলা শ্রী লাহা ও শ্রী বসু মল্লিকের বিরুদ্ধে উত্থাপিত হয় তার নিষ্পত্তি করতে গিয়ে অধ্যক্ষ মহোদয় ১২/৯/৮৯ তারিখে সভাকে অবহিত করেন যে, উভয় সদস্য তাঁর চেম্বারে সেদিন গিয়ে তাঁকে বলেছেন যে, আজকাল ও অন্যান্য কাগজে তাদের সম্পর্কে যে সংবাদ প্রচার করা হয়েছে তা সত্য নয়। সে রকম কোনও ঘটনাই ঘটেনি। কথা কাটাকাটি তর্কবিতর্ক হয়েছে মাত্র। শ্রী বসু মল্লিক বিধানসভায় নীরব থাকলেও শ্রী প্রবুদ্ধ লাহা বলেন যে, সব কিছুই অসত্য প্রচার করা হচ্ছে তাঁর চরিত্র হননের উদ্দেশ্যে। এই পরিস্থিতিতে গত ১২/৯/৮৯ তারিখ অধ্যক্ষ মহোদয় সভায় সুপারিশ করেন যে, প্রথা অনুসারে সভা তার সদস্যদের এক্ষেত্রে অবিশ্বাস করতে পারেন না। সুতরাং বিষয়টি নিয়ে আর অগ্রসর হবার প্রয়োজন নাই।

১৩/৯/৮৯ "আজকাল" পত্রিকায় আবার একটি সংবাদ শ্রী প্রবুদ্ধ লাহার নামে প্রকাশিত হয়। তাতে বলা হয় যে, শ্রী লাহা বিধানসভার সদস্য শ্রী রবীন মণ্ডল, শ্রী দিলীপ মজুমদার এবং কয়েকজন সাংবাদিক ইত্যাদির সামনে খোলাখুলি বলেন যে, আসানসোলের কয়েকজন সি. পি. এম. কর্মীকে খুন করার ষড়যন্ত্র করা হয়েছিল শ্রী সুহৃদ বসু মল্লিকের বাড়িতে। এই সংবাদের ভিত্তিতে ১৩/৯/৮৯ সভায় যে মুলতুবি প্রস্তাব পেশ করা হয়েছিল তা অগ্রাহ্য হলেও তাকে কেন্দ্র করে যে আলোচনা হয় তাতে যোগদান করে শ্রী প্রবুদ্ধ লাহা আজকালে প্রকাশিত সংবাদের সত্যতা সম্পূর্ণ অস্বীকার করে বলেন, তিনি ওসব কথা আদৌ বলেন নি, বলতে পারেন না। শ্রী সুহৃদ বসু মল্লিক উপস্থিত ছিলেন না। সুতরাং তাঁর বক্তব্য শোনার সুযোগ থেকে সভা বঞ্চিত হয়েছেন।

স্বভাবতই সভার সামনে এক অত্যন্ত জটিল পরিস্থিতির উদ্ভব হয়েছে। বিধানসভার দায়িত্বশীল দুজন সদস্যের নাম করে আজকাল যে সংবাদ প্রকাশ করেছে তার সুদূরপ্রসারী গুরুত্ব কোনওমতেই অস্বীকার করা যায় না। সত্য হলে এর দায়িত্ব সংশ্লিষ্ট সদস্যদের গ্রহণ করতেই হয়। কিন্তু সংশ্লিষ্ট সদস্যদের একজন শ্রী লাহা পুরোপুরি সমস্ত অস্বীকার করেছেন। অপর সদস্য শ্রী বসু মল্লিক সভায় কিছু না বললেও ১২/৯/৮৯ তারিখে উত্থাপিত বিষয়ে অধ্যক্ষের কাছে তাঁর বক্তব্য বলেছেন। ১৩/৯/৮৯ তিনি সভায় ছিলেন না। এমতাবস্থায় "আজকাল" পত্রিকায় যে গুরুতর সংবাদ প্রকাশ করা হয়েছে আপাতত তার সমস্ত দায়িত্বই ঐ পত্রিকার ওপর এসে পড়ছে। যদি সত্যিই তা হয় তাহলে এই গুরুতর অপরাধের জন্য Publishing baseless liballous reflections on the conduct of two MLAs in the discharge of their functions and which have been stoutly denied by them. পত্রিকাটি হাউসের পেনাল জুরিসডিকশনের মধ্যে এসে পড়ে এবং তার হাত থেকে কোনওমতেই রেহাই পেতে পারেন না। কিন্তু বিনা বিচারে বা আজকালের বক্তব্য না শুনে তা করা যেতে পারেনা। সভায় পত্রিকার বক্তব্য রাখার কোনও সুযোগ নাই। মামলাটি যে জায়গায় এসে দাঁড়িয়েছে তাতে এটিকে সেখানে ছেড়ে দেওয়া হলে একটি ভয়ঙ্কর নজির সৃষ্টি করা হবে যা পরিষদীয় ব্যবস্থা ও সংবাদপত্রের স্বাধীনতার ভিত্তিকে আঘাত করবে।

অতএব, আমি প্রস্তাব করছি যে, in the interest of truth, fustice and fair play and precious privileges of members as well as the freedom of the press. আজকাল পত্রিকার বিরুদ্ধে স্বাধিকার ভঙ্গ ও সভাকে অবমাননা করার এই প্রশ্নটিকে ইনভেস্টিগেশন, এগজামিনেশন ও রিপোর্টের জন্য প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আমার নোটিশ।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায় গতকাল এই ঘটনার বিস্তারিত আলোচনা হয়েছে। এবং অনেকক্ষণ ধরেই চলেছে। মাননীয় সদস্য শ্রী প্রবুদ্ধ লাহা তাঁর বক্তব্য রেখেছেন। অবশ্য সুহৃদ বসু মল্লিক ছিলেন না, উনি থাকলে জিনিসটা আরও পরিষ্কার হত। আমরা ঠিক বুঝতে পারলাম না ওনার স্ট্যাণ্ড কি আছে, কিন্তু ওনার পার্টির অন্যান্য বক্তারা বলেছেন। আমার কথা হচ্ছে এটাকে যদি প্রিভিলেজ কমিটিতে পাঠানো হয়, ধরুন পাঠানো হল তা জিনিসটা কি দাঁড়াবে? প্রথমে ধরুন দুইজন মাননীয় সদস্যকে সাক্ষী হিসাবে দিতে হয়—রবীন মণ্ডল ও দিলীপ মজুমদারকে, তাদের সাক্ষী দিতে হবে অন্য সদস্যর বিরুদ্ধে। একজন সদস্য বলছে আমি বলিনি, অন্য দুইজন বলছে বলেছে, এই অবস্থায় প্রিভিলেজ কমিটিকে স্ট্যাণ্ড নিতে হবে। আমার মনে হয় এর মধ্যে কি যাওয়া উচিৎ, কালকে তো আলোচনা হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার মতে এটা ছেড়ে দেওয়ার অর্থ হচ্ছে, এটার সম্পূর্ণ দায়িত্ব কাগজের উপর চেপে যাচ্ছে, সেটা কি ন্যায় সঙ্গত? তাদের কথা কি শুনব না? কোথায় শুনব, এই হাউসে তাদের যে কথা বলার অধিকার নেই, এই ঘটনার সময় কয়েকজন সাংবাদিক সেখানে উপস্থিত ছিলেন, এই কথা কালকে বলা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** তাহলে তো ওদেরকে আসামীর কাঠগড়ায় আনতে হবে, তারা আসামী হিসাবে কি বলবে?

**শ্রী অমলেন্দ্র রায় :** আমরা তো সব সময় আসামীর বক্তব্য প্রিভিলেজ কমিটিতে শুনি, প্রিভিলেজ কমিটিতে আসামীর তার নিজের দায়িত্ব স্খলনের জন্য কিছু বক্তব্য থাকতে পারে এবং সমস্ত কিছু তারা সেখানে পেশ করতে পারবেন। একজন মেম্বার বললে আমরা সেটাকে পসপেল ট্রুথ হিসাবে নিচ্ছি, কিন্তু অন ওথ তাকে বলতে হবে, এটা মামলা, এটা আদালত অন ওথ তাঁকে বলতে হবে এবং সেইভাবে বিচার হবে যে ভাবে আদালতে হয়। এবং এটার পাশাপাশি তাদের রিপোর্ট পেলে আমরা এই সম্পর্কে একটা সিদ্ধান্তে আসতে পারি। আজকে কাগজের উপর এই দায়িত্ব ওরা চাপিয়ে দিচ্ছেন হোয়েদার দিস ইজ ট্রু অর নট? এখানে আপনি কি মনে করেন না যে একটা ইনজাস্টিস হচ্ছে, যদি এটার কোনও তদন্ত না হয়?

**মিঃ স্পিকার :** আই অ্যাম নট থিংকিং ফ্রম দ্যাট অ্যাঙ্গেল, আমি ঐভাবে দেখছি না, আমি দেখছি কি, এটা তো অ্যাকচুয়ালি একটা ডিসপিউট বিটুইন টু সেটস অফ মেম্বারস হয়ে যাচ্ছে না? একটা কথা মনে হচ্ছে এর বোন অফ কনটেনশন কি হবে, কাদের মধ্যে দাঁড়াবে? খবরের কাগজকে আসামী করে দাঁড় করিয়ে দিলেন, তা ওরা এসে বলল আই অ্যাম নট গিল্টি। সেটার দায়িত্ব কার উপর এসে দাঁড়াবে?

**শ্রী অমলেন্দ্র রায় :** মামলাটা হচ্ছে এটা শুধু দুই মেম্বারের ঝগড়া মোটেই নয়। প্রিন্সিপাল হচ্ছে এখানে একজন মেম্বার সম্পর্কে যে সংবাদ প্রকাশ করা হয় সেই সংবাদ প্রকাশ করার ক্ষেত্রে কতকগুলি বিধিনিষেধ আরোপ করা আছে। এই ক্ষেত্রে স্বভাবতই মেম্বার সম্পর্কে যে সংবাদ প্রকাশিত হয়েছে সেই ব্যাপারে মেম্বারকে জিজ্ঞাসা করা হলে তিনি বলেছেন আমি এটা বলিনি, তার এটা বলার অধিকার আছে। কিন্তু সংবাদপত্রের বক্তব্য কি, আমি মনে করি এই ক্ষেত্রে এটা শোনা অত্যন্ত জরুরি এবং তার কারণ হচ্ছে আমরা এখানে একতরফা মেম্বার যা বলছেন সেটা বিশ্বাস করে নিতে বাধ্য হব কি?

**মিঃ স্পিকার :** সংবাদপত্রে বলতে পারেন হ্যাঁ উনি এটা বলেছেন, উনি বললেন না আমি এটা বলিনি, তখন কী দাঁড়াবে?

**শ্রী অমলেন্দ্র রায় :** সেটা তো এখানে হাইপোথিক্যালি আলোচনা হয়ে যাচ্ছে। তা এই রকম যদি হয় তাহলে কী হবে? বাস্তবিক পক্ষে বিচারের ক্ষেত্রে কী হবে?

**মিঃ স্পিকার :** আমার জিজ্ঞাসা করার কারণ হচ্ছে প্রেস আমার কাছে এসেছিল তাদের সঙ্গে আমি কথা বলেছিলাম আই অ্যাম নট ডিসক্লোজিং মাই ডিসকাশন। আমার কথা হচ্ছে এখানে প্রেস কোনও একটা জিনিস লিখল, আমরা সেটা অনেক সময় প্রিভিলেজ কমিটিতে পাঠাই, পাঠানোর ক্ষমতা আমাদের আছে; নিশ্চয় পাঠাতে পারি। এটা অলসো ফ্রিনজ অফ প্রিভিলেজের মধ্যে পড়ে। আমার কথা হচ্ছে এখানে যদি কেউ প্রেসকে স্টেটমেন্ট করে হি মাস্ট হ্যাভ টু ফেস দি কনসিকুয়েন্সি, এটা তো একটা ক্যারেক্টার-র ব্যাপার আছে, প্রিন্সিপালের ব্যাপার আছে। প্রেসকে বলার পর যদি কেউ বলে না আমি বলিনি এটা খুব খারাপ। ইট ইজ ভেরি ব্যাড ক্যারেক্টার। কে বলেছে, না বলেছে, কতটুকু বলেছে আমি এর মধ্যে যাচ্ছি না, দুইজন সদস্য এখানে বলেছেন যে উনি বলেছেন, উনি বলছেন আমি বলিনি

ফ্রম দি হোল ম্যাটার ইট কামস দ্যাট দি ওয়েট ইজ এগেনস্ট মিঃ লাহা। আমি সেই ডিবেটে যেতে চাইছি না। লাভটা কি? কালকে অনেক আলোচনা হয়েছে। The weight is against him. We are not going to take on my decision on that এটা কে বিচার করবে? Let the Reople decide these things এটা জনগণের উপর ছেড়ে দিন।

[12-20 – 12-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আপনি যা বলছেন—সেটা তো সব কিছুরই শেষ পর্যন্ত জনগণই বিচার করবেন। মামলায় আমি একটা নজিরের প্রশ্ন তুলেছি। মামলাটি এই জায়গায় ছেড়ে দিলে পরে স্বভাবতই সংবাদপত্রকে দায়ভার বহন করতে বাধ্য হতে হবে। কিন্তু আমরা এই জায়গায় মামলাটিকে কেন ছাড়ব? আমরা ওখানে বসে ডিটেইল্ড খালি দেখব। প্রাইমা ফেসি আছে কিনা সেটাই হচ্ছে হাউসের কনসার্নড। প্রাইমা ফেসি আছে কিনা এখন সেটাই আমরা দেখব। তারপর বিধায়করা প্রিভিলেজ কমিটিতে এটা ঠিক করবেন সমস্ত খতিয়ে দেখে, সমস্ত সাক্ষীর অন ওথ তাদের যা বক্তব্য ইত্যাদি শুনে—কাজেই বিচারটা তাদের উপরই আমরা ছেড়ে দিই। এখানে যদি প্রাইমা ফেসি এসস্ট্যাবলিশড হয় যে, হ্যাঁ, এতে যথেষ্ট গুরুত্ব আছে এবং এই ঘটনাটির আরও তদন্ত করা দরকার, অতএব এটাকে এখানে আর অলোচনা না করে আমরা এটাকে সরাসরি প্রিভিলেজ কমিটির কাছে পাঠাচ্ছি, সেখানেই এর বিচার হোক। সেখানে বিচার হয়ে রায় আসুক, তারপর দেখা যাবে। হাউসের এই পোজিশনটা নেওয়া বোধ হয় সব চেয়ে সঙ্গত হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় সদস্য অমল রায় আজকাল পত্রিকার বিরুদ্ধে যে অধিকার ভঙ্গের প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই বিষয়ে আপনার কাছে বিনীতভাবে কিছু নিবেদন করতে চাই। স্যার, আপনি নিশ্চয় জানেন সংবাদপত্রের রিপোর্টাররা কিভাবে কাজ করেন এবং তাদের অসুবিধার কথা আপনি জানেন। কোনও পরিচিত নেতা তাদের কাছে কোনও কথা বললেন, তারা নিজেরা লিখে দেন নিজেদের দায়িত্ব নিয়ে। সব সময় তাদের কাছে টেপ রেকর্ডার থাকে না বা কোনও প্রমাণ রাখা'ও সম্ভব নয় যাতে করে পরবর্তীকালে সেই নেতা, বিধায়ক, সাংসদ সেটা অস্বীকার করতে না পারে। যাই হোক না কেন, অস্বীকার করলে, সংবাদপত্র অস্বীকার করেছে এই কথাটি হ্যাপেন এবং তার সঙ্গে তাদের নিজেদের বক্তব্য রাখেন। আবার তার পাশাপাশি একটা অসুবিধা এই বিধায়ক, সাংসদদের ক্ষেত্রে হয়। বিধায়ক বা সাংসদের এই প্রশ্নটিকে অধিকাংশ ক্ষেত্রেই হাউসের প্রপার্টি করে দেওয়া হয় এবং যদি অস্বীকার'ও করেন তাহলে সেটা রেকর্ড হয়ে যায়। হাউসে যা বলা হয় সেটার বিচার করা যাবে না, সেটার রেকর্ড থাকে। যথেষ্ট প্রমাণ থাকে হাউসে যা বলেছেন এবং তার ভিত্তিতে লোকের বিরুদ্ধে প্রিভিলেজ হয়েছে। আজকাল সংবাদপত্রের বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব আনলে সংবাদপত্রকে একটু অসুবিধায় ফেলা হয়। তার কারণ এই ধরনের স্টেটমেন্ট ওদের লিখতে হয় বিশ্বাসের উপর ভিত্তি করে এবং তা না হলে সংবাদপত্রের প্রফেশন চলতে পারে না। ওরা আমাদের সম্বন্ধে কি ধারণা করেন এই ধরনের বিবৃতি অস্বীকার করলে—সেটা আর একটা প্রশ্ন। কিন্তু এই অসুবিধার মধ্যে ফেলা কি উচিত? গতকাল আপনি তার মীমাংসা করেছেন। দুজন সদস্য যদি ঠিক উল্টো কথা বলেন—একজন

যদি বলেন আমি বলিনি, আর একজন যদি বলেন হ্যাঁ বলেছেন, তাহলে আপনার পক্ষে সিদ্ধান্ত নেওয়াটা খুবই ডেলিকেট, জটিল অবস্থা হয়ে দাঁড়ায়। এই গভীর জটিল অবস্থার কথা আপনি গতকাল উল্লেখ করেছেন। আজকেও আবার উল্লেখ করলেন যে, দুজন সদস্য বলেন যে, হ্যাঁ, বলেছেন, একজন সাংবাদিক বলেন, বলেছেন, একজন সদস্য বলেছেন, বলিনি। দুজন সদস্য, সাংবাদিক, বলেছেন বললে ওয়েটটা একটু ঐদিকেই যায়। আপনি আইনজ্ঞ মানুষ, আমার চেয়ে অনেক ভাল বুঝবেন এটা। কিন্তু আইনের চোখে সব সময় সংখ্যাধিক্যের ভিত্তিতে হয় না, ভেরিফাই-এর দরকার হয়। স্যার, আপনি ক্রিমিন্যাল লইয়ার, ক্রিমিন্যালটা ভাল বুঝবেন। সত্যিই ভেরিফাই করার উপায় নেই হিয়ারেসে লায়াবল, আপনি এটা স্বীকার করবেন। অনেক মান-হানির মামলায় শেষ পর্যন্ত কোর্টে গিয়ে বলে আমি ঐ কথা বলিনি। তারপরে আর কিছু বলার থাকে না। স্যার, আপনি ক্রিমিন্যাল লইয়ার হিসাবে এটা নিশ্চয় দেখেছেন। সুতরাং অমলবাবু যে কথা বলেছেন সেই কথায় নিশ্চয় উদ্বেগ আছে—সেটা হাউসের সদস্যেরই ব্যাপার হোক, বা অন্য কিছুই হোক। কিছু কিছু ক্ষেত্রে যা বলা হয়েছে তা উদ্বেগজনক হতে পারে। স্যার, আপনার নিশ্চয় মনে আছে সংবাদপত্রের প্রিভিলেজের কেসটা এবং সেই ব্যাপারে আপনি বলেছেন, This house is too great to take Cognizance of anything what is written in the newspaper. সংবাদপত্রে কে কি লিখল তাই নিয়ে প্রতিদিনই যদি প্রিভিলেজ দেওয়া হয় এবং যদি সংবাদপত্রকে ডাকতে হয় তাহলে এই হাউসের মর্যাদা ক্ষুন্ন হয়।

স্যার, আপনার কাছে নিবেদন, সেই দৃষ্টিভঙ্গী থেকে দেখে—অমলবাবু যা বলবার বলেছেন, কালকে যা আলোচনা হবার হয়েছে—আপাতত এই ব্যাপারটা আপনি নাকচ করে দিন। সংবাদপত্রের সঙ্গে হাউসের যে সুন্দর সম্পর্ক আছে সে কথা মনে রেখে এটা নাকচ করে দিন এবং দেখুন সেই সুন্দর সম্পর্কটা যেন নষ্ট না হয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনি নিশ্চয় আমার সঙ্গে একমত হবেন যে, যদি কেউ সংবাদপত্রে স্টেটমেন্ট করে He must have the guards to stand by it সেটা অস্বীকার করা উচিত নয়। ওদের এরকম বিপদে ফেলে লাভ নেই। আপনি ঠিকই বলেছেন যে, ওরা টেপ রেকর্ডার বা রেকর্ডিং ইনস্ট্রুমেন্ট নিয়ে ঘোরেন না। কোনও জায়গায় দেখা হল, একটা স্টেটমেন্ট করে দিল। Mr. Roy we the public men, are the raw materials of newspapers. আমরা স্টক-ইন-ট্রেড তো। It is our responsibility যে কি ভাবে আমরা বিহেভ করব, কি বলব, না বলব সেটা দেখা দরকার। If somebody has made the statement, he must have the guards to stand by it. কারণ, ওদের বিপদে ফেলে লাভ কি?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনি যেটা বলেছেন, নৈতিকভাবে তার সত্যতা সম্পর্কে আমি একশো ভাগ একমত। নৈতিকতা এবং আইনগত ব্যাপার—দুটি আলাদা ব্যাপার। নৈতিকভাবে কেউ বিবৃতি দিলে তার সাহস থাকা দরকার যে, হ্যাঁ, আমি বিবৃতি দিয়েছি, কিন্তু আইনগত ব্যাপার অন্য। যদি কেউ ব্যক্তিগতভাবে প্রেসকে কিছু বলেন বা টেলিফোনে বিবৃতি দেন এবং বিবৃতি দিয়ে বলেন, আমি বলিনি তাহলে আইনগতভাবে We have no

ground to stand upon. নৈতিকতার প্রশ্নে আপনি স্যার, যেটা বলেছেন এর চেয়ে সত্য কিছু হতে পারে না।

**Mr. Speaker :** Statement can be proved. There are methods of proving the statements.

**শ্রী সৌগত রায় :** হেয়ারসে এভিডেন্স হল শোনা কথা, আর ডাইরেক্ট এভিডেন্স হচ্ছে অন্য কথা।

**মিঃ স্পিকার :** কথা হল, The statement made in presence of witness is not hearsay. The statement heard by a witness or somebody else that is hears.

**শ্রী সৌগত রায় :** স্যার, হেয়ারসে স্টেটমেন্টের ক্ষেত্রে সাক্ষী দিয়ে প্রমাণ হয় না এবং সেটা আপনি আমার চেয়ে ভালোই জানেন। উইটনেস তিনজনকে নিয়ে আসতে পারে এবং বলতে পারে যে আমি একথা বলিনি। আমি আদালতের পুরো ব্যাপারে যাচ্ছি না। এখন কথা হচ্ছে, আপনি যেটা বলেছেন, একজন বলছেন, বলেছেন এবং অন্য আর একজন বলছেন বলেন নি।

**Mr. Speaker :** Mr. Roy, if I would have been a Judge how could I weigh the evidence. First, I would weigh the newspapers printing the news item, whether there is any reason to print a false writing. Secondly, whether the newspaper has any animosity with the concerned member. Thirdly, the person before whom the statement is claimed to have been made, whether they are capable of being believed or not. Combining all these together if it is probable that he could have made the statement then the matter has been proved. That is the method.

**শ্রী সৌগত রায় :** আপনার কথা খুব সিগনিফিকেন্ট, It is probable that he would have made a statement. It is not Positive Proof. আপনি যেটা বলছেন, একটা সারকামস্টানসিয়াল এভিডেন্স বিল্ট আপ করছেন। এরকম ক্ষেত্রে এদের কোনও শত্রুতা নেই, এরা কেন বলবে ইত্যাদি।

**Mr. Speaker :** Mr. Roy, that is positive. Judge do not see a Crime. He decides on the probability of having been committed. He never decides on a definite aspect. He always decide on the probability that is having been committed. That is how the Judge decides. Because he has not seen the crime.

**শ্রী সৌগত রায় :** একটা লোক মেরেছে কি মারে নি, That is not an act. Sir, Speaking is not an act in that sense. সেই সেন্সেই স্পিকিংকে কখনও আপনি এসটাবলিশ করতে পারেন না।

**Mr. Speaker :** That is not correct. I am sorry. I donot agree. Law does not support you on that Point. If there is corroboration of someone having made a statement to another person that is proof. মিঃ মজুমদার, আপনি একজন সিনিয়ার উকিল, পুরানো পার্লামেন্টেরিয়ান, আপনি স্পিকারও ছিলেন, এই অবস্থায় চেয়ারে বসলে আপনি কি করতেন?

[12-30 – 12-40 P.M.]

**শ্রী অপূর্বলাল মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয় আমাকে কিছু বলতে বললেন, আমি প্রথমে বলে নিই যে আইনগত দিক থেকে ক্রিমিন্যাল কোর্টের এভিডেন্সে বলুন, আর আই. পি. সি. বলুন, এখানে এটা প্রযোজ্য নয়। কারণ আমরা যখন বিচারে বসি তখন কিছু ফলো করিনা। আমার যা অভিজ্ঞতা, আমি মেম্বার ছিলাম প্রিভিলেজ কমিটির, সেখানে দেখেছি যে মানস ভূইয়া কেসে আইন-কানুনের কোনও ধার ধারা হয় নাই। ইফ উই অ্যালাউ মি টু সে আমরা সেটাই মেনেছি এবং সেই ভাবে কাজ করেছি। (এই সময়ে সরকার পক্ষের জনৈক সদস্য 'অ্যাসপারসন' কথাটা উল্লেখ করেন) No aspersion is followed here. We have our own proceeding we are not bound to follow legal procedure enacted. এখন সেই দিকটা যদি বাদ দিয়ে দিই তাহলে এখানে সারকামসটেন্স এভিডেন্সটা কি? সারকামসটেনসিয়াল এভিডেন্সের ডেফিনেশনটা কি your honour knows it very well. এই যে সারকামটেনসিয়াল এভিডেন্স যারা রিংয়ে এতগুলি মালা গেঁথে গেলাম তার কোনও জায়গায় হয়ত ছিদ্র আছে।

**মিঃ স্পিকার :** আপনি কি এই ব্যাপারে ফাঁকগুলি বলছেন?

**শ্রী অপূর্বলাল মজুমদার :** আমি এই দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে আপনি গতকাল একটা মন্তব্য করেছেন এখানে। আমি ছিলাম না, ইউ মেড সাম অবজার্ভেশন। এই হাউসে বিষয়টার প্রতি অনেক গুরুত্ব দেওয়া হয়েছে। আমরা অনেক সময়ে আমাদের হাউসেই হোক, আর পার্লামেন্টেই হোক, একটা ম্যাটার সম্পর্কে যদি কেউ বলেন যে আমি এটা বলিনি তাহলে সেটাই মেনে নেওয়া হয়। পার্লামেন্টে কোনও অনারেবল মেম্বারের বিরুদ্ধে যদি কোনও বক্তব্য থাকে এবং সেই মেম্বার যদি বলেন, I have not said so. I have been mis-understood. I am sorry I am mistaken. তাহলে অনারেবল স্পিকার সেটাই মেনে নেন। It is an established convention of all the Houses of India including the parliament. এখানে যদি আপনার কাছে সেই রকম কথা বলে থাকেন যার বিরুদ্ধে মোশন আনার কথা হয়েছে, তাহলে আমার মনে হয় যে এইভাবে The valuable time should not be lost. All the respected M.L.As all the Respected members. তারা যদি দাঁড়িয়ে বলেন যে আমি বলিনি তারপরে আর কিছু চলেনা, সেটা অ্যাকসেপ্ট করে নেওয়াই ভাল। তিনি যখন বলেছেন তখন ফারদার এটা নিয়ে আর প্রসিড না করাই ভাল। এসবের চুলচেরা বিচার হয়না। প্রিভিলেজ কমিটিতে গেলে আমরা একটা খাড়া করে দিই। সেখানেও এর বিচার-বিশ্লেষণ করা সম্ভব হয়না। সে জন্য আপনার কাছে অনুরোধ করব, এর আগেও বলেছি, It is a minor matter between

two M.L.As, one of whom has denied it before this House. সেখানে এটা মেনে নেওয়াই ভাল। স্যার, আমরা অনেক সময়ে বেফাস কথা বলে ফেলি। হয়ত আমি একটা খারাপ কথা বলে ফেলেছি কিন্তু সঙ্গে সঙ্গে If I express that I have not said that It has been mistaken, perhaps it has been published, I am sorry. তাহলে আপনিও সেটা অ্যাকসেপ্ট করে নেন। এটুকু ডিগনিটি আপনি ঐ চেয়ার থেকে দিয়ে থাকেন। আজকে এক একটা জিনিসকে খুঁচিয়ে খুঁচিয়ে তুলে রিপোর্টারদের ডেকে এনে, কারা শুনেছে, তাঁদের ডেকে এনে গত সেশনে এবং এই সেশনে এইসব জিনিস বড় বেশি করা হচ্ছে। তাই আমি আপনার কাছে নিবেদন করছি Let the matter be dropped here and not discussed any more because the man involved has himself categorically stated that I have not said such things স্যার, পার্লামেন্টে অনেক সময় স্পিকারকে জিনিস-পত্র ছুঁড়ে মারা হয়েছে, তার পরে বলেছে, "এটা করতে চাই নি বা আমি বলতে চাই নি, স্পিকারকে অপমান করতে চাই নি, আই অ্যাম সরি।" এই কথা বলার সঙ্গে সঙ্গে That has been withdrawn and stopped. আর এখানে সেই জিনিসকে নতুন করে তোলা হচ্ছে। সামান্য একটা ছুঁচের ফুটো পেয়ে তার মধ্যে দিয়ে হাউসে ভিসিয়েটিং অ্যাটমোসফেয়ার ক্রিয়েট করা হচ্ছে। হাউসের সময় নষ্ট করা হচ্ছে। When any member categorically said that he has not said such things that should be accepted as final and the Chairman will be pleased to accept it. This is my submission.

**Mr. Speaker :** If three or four different newspapers print the same news as having been told by such a member, in that case would you disbelieve the statement of the member ? If three or four different newspapers, not one ?

**শ্রী অপূর্বলাল মজুমদার :** স্যার, তাহলে একটা সাংঘাতিক প্রশ্ন এখানে উঠবে। ২/৩'টি সংবাদপত্রে যে সংবাদ প্রকাশিত হয়, can this House accept it as sacrosanct ?

**Mr. Speaker :** So you want to say that newspapers should not be believed ?

**Shri Apurbalal Majumdar :** In some cases they may be true and in some cases they may not be true. প্রত্যেকটা ওয়ার্ডকে স্যাক্রোস্যাংক্ট বলা ঠিক হবে না। স্যার, আমি এইটুকু বলছি যে, সংবাদপত্রে এমন সব সংবাদ বেরয় যা ধরলে আমরা কেউ দাঁড়াতেই পারব না, এই হাউসও দাঁড়াতে পারবে না।

**Mr. Speaker :** Then you want to say that newspapers need not be sacrosanct. Only members statement is sacrosanct ?

**শ্রী অপূর্বলাল মজুমদার :** ধরে নেওয়া হয়, তার মধ্যে পার্সিয়ালি ট্রু থাকে, পার্সিয়ালি থাকে না।

**মিঃ স্পিকার :** একজন মেম্বার বললেন, তারপরে বলেছেন, 'আমি বলি নি।' দু'জন বললেন, 'বলেছে।' কাদের কথা স্যাক্রোস্যাংক্ট হবে?

**Shri Apurbalal Majumdar :** This is an oath versus oath' এটা হাইয়েস্ট কোর্ট। যাই হোক এটাকে আপনি ঐভাবে নেবেন না।

**মিঃ স্পিকার :** তাহলে কি করব? কি ভাবে নেব; দুটোই বাদ দেব?

**শ্রী অপূর্বলাল মজুমদার :** স্যার, এটা ওথ ভার্সেস ওথ হয়ে যাচ্ছে। একজন বললেন, 'বলেছে।' আর একজন বললেন, 'বলি নি।' সুতরাং এটাকে ড্রপ করতে হবে। It should be left out.

**Mr. Speaker :** Mr. Majumdar, Mr Amalendu Roy has moved a motion for admission as breach of privilege on certain news item appearing in the newspaper "Aajkaal." The matter had been debated at length yesterday. We, in the House, have all heard about this. Unfortunately, Shri Suhrid Basu Mallick, the hon'ble member, was not present when the discussion was going on yesterday. He has not been here today also. We should have the privilege to hear him. But, he is not present in the House.

My personal view has always been that if a member makes a statement to newspapers he must be willing to take responsibility for it and stand by it. To me he is a very weak person who makes a statement and wants to get it published and then tries to withdraw from it. Because it causes a great embarrassment to him. This is a lesson for the newspapers and members both. Both of them have to be cautious. Newspapers should be cautious in printing news from whom they are making news. They should be cautious about the credibility of the person from whom they are taking news so that after making a statement to the Press it cannot be denied later on. Members on their part should be very cautious while making a statement. If any statement is made to the press that should be a responsible statement and the members should have the courage and the character and determination to stand by what they have said.

I do not wish to proceed further on this privilege matter because, I fell there is a lot of lacunae and loopholes on the part of the members also, And, as such, I would not like to drag the newspaper in the dock in the matter of privilege, because they have printed something that has been reported to them. But the Hon'ble member has denied it. We have taken his word at this moment. I would propose to drop the matter here. We need not proceed. The matter is rejected.

**Shri Apurbalal Majumdar :** Sir, I congratulate you on behalf of all the members for the observations you have made.

**Mr. Speaker :** But, Shri Suhrid Basu Mallik should have made a statement according to parliamentary practice. He should have made a statement.

## Adjournment Motion

Today I have received one notice of Adjournment Motion from Shri Mannan Hossain on the subject of loss of crops due to widespread load-shedding in West Bengal.

The Member tabled notices on the same subject on 11-9-89 and 13-9-89 to which consent was withheld.

I therefore do not accept this notice.

## Calling Attention to Matters of Urgent Public Importance

I have received one notice of Calling Attention from Shri Mannan Hossain on the subject of strike by Copy writers of Registration Offices affecting ten districts of West Bengal.

A reply was made on the same subject on 13-9-89.

## PRESENTATION OF PETITION

Now, Presentation of Petition. Shri Sattik Kumar Roy will present a Petition regarding to the existing laws, if any, for controlling the video shows games in the west Bengal.

**Shri Sattik Kumar Roy :** Sir, I beg to present a petition signed by Shri Santosh Kumar Das regarding proposal for enacting suitable laws or making amendments to the existing laws, if any, for controlling the video shows/games in West Bengal.

## Laying of Rules

**The Howrah Municipal Corporation (Recruitment of Officers Appointed by the Mayor-in-Council) Rules, 1988.**

**Shri Baddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Howrah Municipal Corporation (Recruitment of Officers appointed by the Mayor-in-Council) Rules, 1988, published in the notification No. 85/C-5/H/3R-4/87, dated the 4th February, 1988.

## Motions Under Rule 185

[12-40 – 12-50 P.M.]

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি মোশনটা মুভ করছি ঃ-

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, গত ৩০এ আগস্ট, ১৯৮৯ তারিখে ভারত বন্‌ধের দিন পুরুলিয়া জেলার নেতুরিয়া থানা এলাকায় মহেশনদী গ্রামে বিহার সরকারের পুলিশ বেআইনি ভাবে এই রাজ্যে প্রবেশ করে বন্‌ধ সমর্থনকারী গ্রামবাসীদের উপর বিনা প্ররোচনায় গুলি চালায় যাতে চার ব্যক্তি প্রাণ হারান, সাত বৎসরের এক বালকের দুটি পা ভেঙ্গে যায় এবং ছয় জন গুরুতরভাবে আহত হন। ঐ গ্রাম থেকে ৫০টি সাইকেল বিহার নিয়ে পালিয়ে যায়, এই সভা উক্ত ঘটনার তীব্র নিন্দা করছে এবং রাজ্য সরকারের মাধ্যমে বিহার সরকারের কাছে দোষী পুলিশ অফিসারদের শাস্তি এবং নিহত ও আহতদের যথোপযুক্ত ক্ষতিপূরণের দাবি করছে"।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই সভায় শ্রী নটবর বাগদী যে মোশন এনেছেন আমি তা সমর্থন করছি, কিন্তু সমর্থন করার সাথে সাথে কয়েকটি সচেতন করার কথা আপনার কাছে উল্লেখ করছি। প্রথমত, আমি আপনাকে বলি যে এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিস্তৃত বিবৃতি দিয়েছিলেন এই হাউসে এবং আমার ধারণা ছিল যে সেই বিবৃতি দেবার পর এখানেই ব্যাপারটা থেমে যাবে। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে ব্যাপারটি নিয়ে আলোচনা করবেন এবং তারপর মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যবস্থা করার দরকার সেটা নেবেন। যে কোনও কারণেই হোক, শাসকদলের পক্ষ থেকে তা সত্ত্বেও এই ব্যাপারটিকে আবার তোলার সিদ্ধান্ত গ্রহণ করা হচ্ছে। আমার মনে হয় এটা একটা ওয়াইজ কাজ নয় এবং এটা খুব বিজ্ঞতার পরিচয় হচ্ছে না। যেখানে দুটি রাজ্যের মধ্যে একটি বিষয় নিয়ে ব্যাপার সেখানে এই ধরনের কথা বার বার উত্থাপিত হলে দুই রাজ্যের মধ্যে সম্পর্ক ক্ষতিগ্রস্ত হতে পারে। আপনি জানেন স্যার, ঘটনা যেটা ঘটেছে সেটা হচ্ছে পাঞ্চেত ড্যামের কাছাকাছি একটি জায়গা, সেটা হচ্ছে নেতুরিয়া পুলিশ স্টেশন সেখানে জার্মান ঘাট বলে ঐ পাঞ্চেত ড্যামের কাছে রয়েছে, যেখান থেকে নৌকা চলাচল করে। তার একটা পাড় হচ্ছে বাংলার এবং একটা পাড় বিহারের। বন্ধের দিন প্রথম আমাদের কিছু লোক নৌকা পারাপারে বাধা দেয়। পরবর্তীকালে যে অভিযোগ করা হয়েছে তাতে বলা হচ্ছে অন্যদিক থেকে কিছু ঝাড়খণ্ডী মুক্তি মোর্চার সমর্থক এবং বিহার সরকারের পুলিশ ওখানে এসে গুলি চালায় এবং সেই গুলি চালানোর ফলে নগেন বাউরী এবং গোবর্ধন বাউরী বলে দুজন লোক মারা যায়। সেখানে যে লোক জমা হয়েছিল তারা বন্‌ধের সমর্থক ছিল, তারা একজনের মৃতদেহ—নগেন বাউরীর মৃতদেহ ফেলে রেখে পালিয়ে যায়। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের যে বিবৃতি তাতে দেখা যাচ্ছে যে, পুলিশ একটা ট্রেকার, মোটর সাইকেল একটা এবং সাইকেল নিয়ে সেখান থেকে চলে যায়। পরে তারা নগেন বাউরীর মৃতদেহ ফিরিয়ে দেয়। আমি প্রথমেই বলি যে কোনও পুলিশের গুলি চালনাই দুঃখ-বহ। নগেন বাউরী এবং গোবর্ধন বাউরী যারা মারা গিয়েছে তাদের পরিবারকে যথাবিহিত ক্ষতিপূরণের দিকটি সম্পূর্ণরূপে সমর্থন করে এবং এটা যাতে প্রতিষ্ঠা করা যায় তার জন্য

আমরা নিশ্চয়ই তাদের কাছে সব রকম ভাবে জোর দিয়ে চেষ্টা করব এবং চেষ্টা করা উচিত, কিন্তু এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতির প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বিবৃতিতে বলেছেন it appears that on the morning of 30th August, 1989 Haturia police received information that there was tention মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতিটা শুরু হচ্ছে ইট অ্যাপিয়ার্স এই কথাটা দিয়ে। মুখ্যমন্ত্রীর বিবৃতিতে মনে হয়েছে তিনি এই কথাটা লেখেন নি I have received information. I have received confirm information. ওঁর পুরো বিবৃতিটা শুরু হয়েছে ইট অ্যাপিয়ার্স কথাটা দিয়ে। আমি সরকারের কাছে জানতে চাই মুখ্যমন্ত্রীর এই ইট অ্যাপিয়ার্স কথাটার পরবর্তীকালে তদন্ত করে তাঁরা নিশ্চিন্ত হয়েছেন কি না? এই হচ্ছে আমার প্রথম প্রশ্ন, দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এটা একটা ইন্টার স্টেট ডিসপিউট। আমি যতদূর জানি পশ্চিমবঙ্গের এবং বিহারের মুখ্যসচিবদের মধ্যে এই ব্যাপার নিয়ে কথা হয়েছিল, তাঁরা নাকি একমত হতে পারেন নি। এই সময়ে আমাদের কি করা উচিত? আমাদের কেন্দ্রীয় সরকারকে বলা উচিত যে দুই রাজ্য সরকারের মধ্যে একটা ইন্টার স্টেট ডিসপিউট এই ব্যাপারটা আপনারা দেখুন, দেখুন অবস্থাটা কোনও স্তরে গেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং রাজ্য সরকারের কাছে জানতে চাইব এই প্রথম ইন্টার স্টেট ডিসপিউট নয়। সাম্প্রতিককালে আপনি জানেন যে, বোরো মিলিট্যান্সরা আসাম থেকে বিতাড়িত হয়ে অরুণাচলে চলে গিয়েছিল। পরবর্তীকালে আসাম সরকার এবং অরুণাচল সরকার বোরো মিলিট্যানটসদের সমর্থন করছে। দু'বছর আগে আসাম, নাগাল্যাণ্ড বর্ডারের ক্ষেত্রে নাগাল্যাণ্ডের কিছু লোক আসামের কিছু লোক মারা গিয়েছিল, সেই নিয়ে প্রচণ্ড উত্তেজনা হয়েছিল। স্বভাবতই আমাদের এই রাজ্যের সাথে অন্য রাজ্যের অনেকটা সীমা আছে। উত্তরে কুচবিহার, দক্ষিণে বর্ধমান, বীরভূম এবং পুরুলিয়ায় বিহারের সীমা আছে, উত্তরে মালদহ, পশ্চিমদিনাজপুরে বিহারের সীমা আছে, মেদিনীপুরে উড়িষ্যার সীমা আছে এবং বাংলাদেশের সঙ্গে ১৪০০ মাইল সীমা আছে। এইসব সীমান্ত এলাকায় কিছু কিছু সমস্যা ঘটে থাকে সেখানে একজ্যাক্ট ডিমারকেশন অনেক সময় থাকেনা, একপাড়ের লোক এবং পুলিশ অন্য পাড়ে যাতায়াত করে।

[12-50 – 1-00 P.M.]

এই ধরনের ডিসপিউট দূর করতে গেলে আমার মনে হয় এই ধরনের রাজনৈতিক দৃষ্টিভঙ্গি না নিয়ে দুই সরকারের মধ্যে বসে এ ধরনের সমস্যার সমাধানের চেষ্টা করা উচিত তার কারণ, আমাদের পশ্চিমবঙ্গের মানুষ কখনই মানতে পারেন না যে, বিহার সরকারের পুলিশ আমাদের রাজ্যের সীমান্তে এসে গুলি চালিয়ে যাবে। অত্যন্ত নিন্দনীয় ঘটনা এটা, কিন্তু দেখতে হবে তারা এটা করেছে কিনা। বিহার পুলিশকে নিশ্চয়ই নিন্দা করব, কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের বিহারের সঙ্গে নানারকম সহযোগিতা দরকার হয়। যেমন, দামোদর ভ্যালি কর্পোরেশনের কাজ বিহার এবং পশ্চিমবঙ্গ একসঙ্গে বসে করে। সেখান থেকে জল ছাড়া হবে, কি হবে না, সেটাও একসঙ্গে বসেই সিদ্ধান্ত নেওয়া হয়। কাজেই তাদের সঙ্গে স্বাভাবিক সম্পর্ক নষ্ট হয় এবং এমন কথা বলা উচিত নয়। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এবং বিহার কংগ্রেস সরকার এবং কংগ্রেস সরকার বলেই তাঁরা ঐ বন্ধকে সমর্থন করেনি—এই যুক্তিটা বড় কথা নয়, কারণ পশ্চিমবঙ্গ এবং বিহার—উভয় সরকারই পাল্টাতে পারে। ভারতবর্ষে

সংবিধানও থাকবে, রাজ্য সরকারও থাকবে। সুতরাং আজকে এটাকে পলেটিকালাইজ করে বিহারের কংগ্রেস সরকারের পুলিশ এসে গুলি চালিয়ে গেছে বলাটা ঠিক নয়। নিশ্চয়ই এটা করতে সেখানকার মন্ত্রীরা পুলিশকে বলেন নি। আর পুলিশ সব সময় নির্দেশ নিয়েও চলেন না। সেখানে যে গুলি চলেছে নিশ্চয়ই আমরা সেটা সমর্থন করি না। এই তো গত বছর আপনাদের পুলিশ তেনুঘাটে গুলি চালিয়ে রবীন, বিমান, হায়দরকে হত্যা করল। কিন্তু পুলিশের বিরুদ্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করলেন না, কারণ ভেবেছেন যে, পুলিশের বিরুদ্ধে বেশি জুডিশিয়াল এনকোয়ারী করলে তাদের উপর কন্ট্রোল থাকবে না। তারপর তারাতলায় সন্তান দলের ফলোয়ারদের উপর গুলি চলল, কিন্তু সেখানেও বিচার বিভাগীয় কোনও তদন্ত করলেন না, কারণ পুলিশকে সঙ্গে রাখতে চান। তবে সেখানে কি আপনারা বলেছিলেন যে, গুলি চালানো হোক? একথা নিশ্চয়ই বলতে পারেন না। সেখানে পুলিশের উপর আপনাদের নিয়ন্ত্রণ ছিল না। কিন্তু সেক্ষেত্রেও পুলিশের উপর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে পারেননি। কাজেই ঐ ব্যাপারে রাজনৈতিক প্রশ্ন তুলে দুই রাজ্যের স্বাভাবিক সম্পর্ক নষ্ট করা ঠিক হবে না। কাজেই বলছি, পুলিশের ঐ অন্যায় কাজকে রাজনীতিকরণ করবেন না। তবে পুলিশের ঐ অন্যায় কাজের তীব্র আপত্তি করুন। আমরাও সমানভাবে ঐ কাজের আপত্তি জানাচ্ছি। আর একটি কথা বলছি যে, যদি আপনাদের সত্যিই মনে হয় বিহার সরকার এই অন্যায় করেছেন তাহলে সরকারি স্তরে তাঁদের সেটা লিখবেন। সেক্ষেত্রে দাবি করতে পারেন কেন্দ্রের সি. বি. আইকে দিয়ে এনকোয়ারী করা হোক ঐ পুলিশ ফায়ারিং-এর এবং তার একটি রিপোর্ট চাইতে পারেন, অবশ্য যদি মানতে থাকেন। তবে সেক্ষেত্রে হাই কোর্টের জাজের জুরিসিডিকশন নয় বলে সুপ্রিম কোর্টের জাজকে দিয়ে এনকোয়ারী করাবার দাবি করতে পারেন যেহেতু সেখানে গুলি চলেছে। দ্বিতীয়ত, বিহার সরকারের সঙ্গে কথা বলে যদি বোঝেন যে ওদের কোনও পুলিশ অফিসার দোষী তাহলে বিহার সরকারের কাছে কমপেনসেশন দাবি করতে পারেন। বলতে পারেন যে, ওরা গুলি চালিয়ে অন্যায় কাজ করেছে, দুইজন মারা গেছে; কাজেই নিহতদের পরিবারকে সাহায্য দেওয়া হোক। সেইসঙ্গে পশ্চিমবঙ্গ সরকারও এগিয়ে আসুন এবং পরিবারগুলিকে সাহায্য দিন।

প্রসঙ্গক্রমে বলে রাখি, এটা বন্‌ধ-এর রাজনীতির ফল আউট। এই বন্‌ধ ডেকে কি লাভ? রাজনৈতিক সমর্থন আদায়? মাসল পাওয়ারের জোরে সবকিছু বন্‌ধ করে দেওয়া হয়। সরকারপক্ষের ডাকা বলে সেদিন বাস, ট্রাম চলে না এবং সরকারি অফিসেও অ্যাটেণ্ডেন্স কম থাকে। আর আপনাদের পার্টির সমর্থকদের দাপটে ব্যবসাদাররা ঝাঁপ খুলবে কার সাধ্য? কাজেই এক্ষেত্রে জন-সমর্থনের চেষ্টা করুন। বিরোধী দলে যখন ছিলেন তখন বন্‌ধ করতেন সেটা বোঝা যেত, কিন্তু এখন শাসক দলে এসেও সেই রাজনীতিই করছেন? সব সময় বন্‌ধ-কে কেন্দ্র করে একটা না একটা ঘটনা ঘটে যাচ্ছে। এটা একটা ইন্টার স্টেট ঘটনা ঘটেছে। এই হাউসে উল্লেখ করেছি যে বন্‌ধ হয়ে কি হয়েছে? মানুষের উপর জুলুম হয়েছে। যে সমস্ত ইচ্ছুক কর্মচারী আছে তাদের কি অফিসে যেতে দেওয়া হয়েছে? কলকাতায় স্ট্যাটিসটিক্যাল অরগানাইজেশনে কি ভাবে কমপিউটার ভাঙ্গচুর করা হয়েছে! কি ভাবে জিওলজিক্যাল সারভের অফিস থেকে কর্মচারিদের বার করে আক্রমণ করা হয়েছে! শুধু তাই নয় কি ভাবে হাওড়ার কল্যাণপুরে কতকগুলি বাড়ি ভেঙ্গে দেওয়া হয়েছে। কি ভাবে দূরদর্শনের কর্মী শশাঙ্ক বিশ্বাসকে

বার করে এনে প্রচণ্ড ভাবে মারা হয়েছে! এই ভাবে বন্‌ধ-কে নিয়ে একটা রাজনীতি করা হচ্ছে। পুরুলিয়ায় যে ঘটনা ঘটেছে সেটা ইন্টার স্টেট প্রবলেম, এটা অন্য ভাবে মেটাতে পারেন, একটা স্টেট বন্‌ধ-কে সমর্থন করতে পারে আবার একটা স্টেট বন্‌ধ-কে সমর্থন নাও করতে পারে। বিহার পুলিশ যদি অপরাধ করে থাকে তাহলে তার শাস্তি হোক এটা আমি চাই। কিন্তু আপনারা বন্‌ধ-কে কেন্দ্র করে বলপ্রয়োগ করবেন কেন? কেন আপনারা বললেন না যে এই বন্‌ধে আপনারা পার্টি ক্যাডারদের নামাব না, যে বন্‌ধ পালন করতে চান করবেন না করবেন করবেন না, কারোর উপর বলপ্রয়োগ করা হবে না। কেন আপনারা জনগণের কাছে অ্যাপিল করলেন না অফিস খোলা থাকবে, যে সমস্ত কর্মচারী যেতে চান যাবেন, না যেতে চান যাবেন না। ট্রাম ডিপো থেকে যাঁরা ট্রাম বার করতে চান তারা বার করবেন, যাঁরা চান না তাঁরা বার করবেন না। বাস ডিপো থেকে যাঁরা বাস বার করতে চান তাঁরা বার করবেন, যাঁরা চাইবেন না তাঁরা করবেন না। বললেন না কেন যে আমাদের ক্যাডাররা লাঠি-টাঙ্গি নিয়ে জোর করে বন্‌ধ করার চেষ্টা করবে না, আপনারা যেটা ভাল বুঝবেন সেটা করবেন। তাহলে বোঝা যেত বন্‌ধ স্বতস্ফূর্ত হয়েছে কিনা, তাহলে বিচার করা যেত ঠিক ভাবে বন্‌ধ হয়েছে কিনা। কিন্তু বন্‌ধ করলেই এই ধরনের ঘটনা ঘটছে। পার্লামেন্ট ইলেকশন এগিয়ে আসছে এবং এই সমস্ত ঘটনা ঘটছে। এই ভাবে বন্‌ধ করে কি লাভ হচ্ছে? এই বছর তো আপনাদের বার্ষিক বন্‌ধ হয়ে গেল, সামনের বছরে বন্‌ধ করার আগে সি. পি. এম রাজ্য কমিটিতে, আপনাদের বামফ্রন্ট কমিটিতে এই ব্যাপারটা নিয়ে আরও ভাল করে বিচার করা উচিত। আপনারা যে প্রতি বছর বন্‌ধ করছেন তার জন্য একটা লাইসেন্স করিয়ে নিন সেটা প্রতি বছর রিনিউ করে যাবেন। এইবার এটা চালু করে দিন। এই ভাবে বন্‌ধ করার দরকার নেই, আপনারা ক্ষমতায় আছেন, বন্‌ধ না করে কারখানাগুলি খোলার ব্যবস্থা করুন। কিছু নুতন কারখানা তৈরি করার চেষ্টা করুন, কিছু শিক্ষা প্রতিষ্ঠান, স্কুল, হাসপাতাল নুতন করে তৈরি করার ব্যবস্থা করুন। এই বন্‌ধের রাজনীতিতে যাবেন না। এমনিতেই তো পশ্চিমবাংলার সমস্ত কারখানা বন্ধ হয়ে যাচ্ছে তার উপর আবার নুতন করে বন্‌ধ ডাকছেন! আমার বক্তব্য হল যে কোনও কারণেই হোক পুলিশের গুলিতে কেউ মারা গেলে আমি তার নিন্দা করি। বিহারের পুলিশের গুলিতে তো মারা গেছেই—গোবর্দ্ধন বাউরি, নগেন বাউরি—এটা অত্যন্ত নিন্দনীয়। আমি সেই মৃত আত্মার শান্তি কামনা করছি। আমি মনে করি বিহার সরকারের উচিত মৃত ব্যক্তি আত্মীয় ও পরিবার-পরিজনকে ক্ষতিপূরণ দেওয়া এবং আশা করব পশ্চিমবঙ্গ সরকার তাঁদের ক্ষতিপূরণ দেবেন। আমি মনে করি এই গুলি চালনার ঘটনাকে কেন্দ্র করে যে সমস্ত পুলিশ অফিসার দায়ী তাদের শাস্তি হোক। আমি আশা করব এই ব্যাপারটা দুই সরকার বসে মিটিয়ে নেবেন, এটাকে পলেটিকালাইজ করবেন না। পার্শ্ববর্তী রাজ্যর সঙ্গে সম্পর্ক খারাপ করবেন না। পশ্চিমবাংলায় অনেকবার গুলি চালনার ঘটনা ঘটেছে—জাঙ্গি পাড়ায় ঘটেছে, কুচবিহারে ঘটেছে এই সমস্ত ঘটনার যদি পূর্নাঙ্গ তদন্ত হয় তাহলে এর একটা সারবার্তা থাকে। আমার বক্তব্য হল আপনারা বন্‌ধের রাজনীতি থেকে সরে আসুন। এই প্রস্তাবের বিরোধিতা করার কিছু নেই, আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

[1-00 – 1-10 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে মোশনটা এখানে এসেছে, মাননীয় সদস্য নটবর বাগদী যে মোশনটা নিয়ে এসেছেন সেই সম্পর্কে এতক্ষণ ধরে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় কিছু বললেন। ঘটনাটা কি? ঘটনা হচ্ছে ৩০শে আগস্ট বন্‌ধের দিন পাঞ্চেত ড্যাম যেটা আছে সেখানে ফেরিঘাটে একটা গণ্ডোগোল হয়। সেখানে যারা বন্‌ধ সমর্থক তারা নৌকা চালাতে আপত্তি করে। কিন্তু দেখা যায় বিহার বর্ডারের ওপাশ থেকে পুলিশ এবং কিছু বন্‌ধ বিরোধী লোক আসে এবং জোর-জবরদস্তী করে নৌকা চালানোর জন্য। তার ফলে এই ঘটনা ঘটে এবং গুলি চলে। এই গুলি চালনায় ৪ জন প্রাণ হারিয়েছেন, একজনের পা ভেঙ্গে যায় এবং ৬ জন গুরুতর ভাবে আহত হয়। আর ৫০টি সাইকেল এপার থেকে ওপারে নিয়ে চলে যায়। মাননীয় সদস্য সৌগত রায় এ সম্পর্কে বলতে গিয়ে তিনি বললেন রাজনীতির প্রশ্ন এটাকে কেন্দ্র করে আনা উচিত নয়। কিন্তু তিনি তো ভাল করেই জানেন যে রাজনীতির প্রশ্ন এখানে আসবেই। আমরা আমাদের প্রতিবেশী রাজ্যের স্বার্থে কখনই এই রকম কিছু ঘটুক তা চাই না। কিছুদিন আগে আসামে যে ঘটনা ঘটল, তারা প্রতিবেশী রাজ্য থেকে এসে ঐ রাজ্যের মধ্যে গুলি চালাল। আমরা এখন দেখছি, পশ্চিমবাংলায় এতদিন যা ঘটেনি তা ঘটতে শুরু করছে এবং সেটা সারা ভারতবর্ষে বিরোধীরা, যাঁরা রাজীব গান্ধীর পদত্যাগের দাবিতে হরতাল ডেকে প্রতিবাদ জানাতে গিয়েছেন, সেই মুহূর্তে এই রকম একটা ঘটনা ঘটল। পশ্চিমবাংলার বুকে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করবার জন্য ওখান থেকে পুলিশ এসে বন্‌ধের বিরোধিতা করতে চেষ্টা করেছে। আমার কাছে খবর আছে, কয়েকদিন আগে আমি পুরুলিয়াতে গিয়েছিলাম, সেখানকার মানুষের কাছে শুনেছি যে এই সমস্ত বর্ডারের পুলিশ সমাজ বিরোধী ও মাফিয়া চক্রের সাথে যুক্ত আছে, তাদের সাথে ঐ পুলিশের একটা যোগাযোগ আছে। তারা এই ধরনের সমাজ বিরোধীদের সঙ্গে এসে এই ঘটনা সৃষ্টি করছে। এখানে আর একটা কথা আমি বিশেষ ভাবে বলতে চাই যে, আমরা আজকে এই কারণে উদ্বিগ্ন, আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার নানা জায়গায় নানাভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করা হচ্ছে। আইনশৃঙ্খলার যাতে এখানে অবনতি হয়, সেই ধরনের একটা চক্রান্ত হচ্ছে, আমরা এই জিনিস দেখতে পাচ্ছি। আমার মনে হয়, এখানে গুলি চালানোর পিছনে সেই ধরনের কোনও উদ্দেশ্য নিশ্চয়ই আছে। তা যদি না হবে তাহলে হঠাৎ কেন সেদিন বিহারের পুলিশ ওখান থেকে এসে এপারে যাঁরা বন্‌ধ সমর্থক তাঁদের উপরে অহেতুক সংঘর্ষে লিপ্ত হয়ে গুলি চালিয়ে চার চারটি প্রাণকে হত্যা করল? তারা শুধু হত্যাই করেনি, তারা মৃতদেহগুলিকে ওপারে নিয়ে চলে যায়। পরে অবশ্য তারা মৃতদেহগুলিকে ফেরত দিয়েছে। কিন্তু এটা একটা সাংঘাতিক ঘটনা। সেই কারণে এই ঘটনাটিকে লঘু করে আমি দেখতে চাই না, এটিকে আমি গুরুত্বপূর্ণ ঘটনা বলে মনে করি। আমরা বিহার পুলিশের কাছ থেকে সব আহত ও নিহত মানুষদের জন্য নিশ্চয়ই ক্ষতিপূরণ চাইব, কিন্তু এই সঙ্গে সঙ্গে এই কথা বলতে বাধ্য হচ্ছি, এই ধরনের ঘটনায় আমাদের আরও সতর্ক হওয়া উচিত। কারণ সারা পশ্চিমবাংলাতে আমরা দেখতে পাচ্ছি যে, এই ভাবে প্রোভোক করে নিরীহ মানুষদের উত্তেজিত করা হচ্ছে। আপনারা জানেন, ঝড়খণ্ড আন্দোলনের ফলে ঐ অঞ্চলের মানুষ অত্যন্ত উদ্বিগ্ন হয়ে আছেন। ওখানে ঝড়খণ্ডিদের আন্দোলনের ফলে উত্তেজনাপ্রবণ ঘটনা

সেখানে আছে। সেই স্থানে এই ধরনের একটা ঘটনা সৃষ্টি করার অর্থ হল যারা ঝাড়খণ্ড'এর দাবিতে আন্দোলন করছে, তাদের দিয়েও পশ্চিমবাংলার অভ্যন্তরে কিছু বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা তারা করে চলেছে—এই রকম কিছু যদি ঘটে থাকে, তাতেও আমি আশ্চর্য হব না। এই কারণেই এখানে রাজনীতির প্রশ্ন আসে এবং রাজনীতির দৃষ্টিকোণ থেকেই আমরা এই ঘটনাকে চিহ্নিত করার চেষ্টা করছি এবং সতর্ক হবার জন্যই আমরা মনে করছি এর মাধ্যমে আমাদের চিন্তা এবং বক্তব্য সেই ভাবেই প্রতিফলিত হবে। সেই কারণে নিছক গুলি চালনার ঘটনা বলে এটিকে আমরা ছেড়ে দিতে পারি না। অকংগ্রেসি রাজ্যগুলিতে প্রতিবেশী রাজ্যগুলি থেকে এই ধরনের ঘটনা ঘটছে। আসামের ক্ষেত্রে আমরা এই জিনিস লক্ষ্য করেছি। সেখানে আমরা দেখেছি প্রতিবেশী রাজ্য থেকে পুলিশ এসে জনজীবনকে বিব্রত করবার জন্য সেখানে গুলি চালিয়েছে। সেজন্য এই মোশনটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা এখান থেকে বিহার সরকারের কাছে ক্ষতিপূরণ যেমন দাবি করছি, তেমনি আমাদের সরকারকে বলব, এ সম্পর্কে আমাদের সতর্ক হওয়া প্রয়োজন এবং ঘটনাটির তদন্ত করে প্রকৃত ঘটনা কি তা উদ্‌ঘাটিত করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভার সদস্য শ্রী নটবর বাগদী যে মোশন এনেছেন সেই মোশনকে সমর্থন করছি। গত ৩০শে আগস্ট তারিখে বন্‌ধের দিনে বিহার রাজ্যের পুলিশ এই রাজ্যের অভ্যন্তরে ঢুকে ৪জন শ্রমজীবী মানুষকে গুলি করে হত্যা করে এবং আরও কয়েকজনকে জখম করে একটি খারাপ ব্যাপার সৃষ্টি করেছে। যেকোনও গণতন্ত্রপ্রিয় মানুষ একে ধিক্কার জানাবে। একে নিন্দা করার কোনও ভাষা নেই। আমরা জানি বিহার সরকারের সেই রাজ্যের পুলিশের এবং প্রশাসনের মান এত নিচে নেমে গেছে যে, তাদের পক্ষে এই ধরনের কাজ করা কোনও বিস্ময়কর ব্যাপার নয়। সেখানে যতকিছু অপরাধ সংগঠিত হয় তার বেশির ভাগ ক্ষেত্রে টাকার অঙ্ক দিয়ে তার বিচার হয়ে যায়। সেই সমস্ত অপরাধিদের মামলা হয় না, তাদের আদালত পর্যন্ত যেতে হয় না। স্বাভাবিকভাবেই ভারত বন্‌ধের দিনে বিহার সরকার যে পদক্ষেপ নিয়েছিলেন সেইভাবেই পুলিশ এবং প্রশাসন কাজ করেছে। পুলিশ এবং প্রশাসনকে তার মোকাবিলা করার জন্যে যে আদেশ দিয়েছিলেন তারা সেইভাবে কাজ করেছেন। আরও অতিরিক্ত উৎসাহের সঙ্গে কাণ্ডজ্ঞান হারিয়ে, হিতাহিত জ্ঞান হারিয়ে, নিজেদের এক্তিয়ারের সীমা ছাড়িয়ে অন্য রাজ্যের অভ্যন্তরে ঢুকে শ্রমজীবী মানুষদের প্রাণ নিয়েছে। এটা অতি মর্মান্তিক ঘটনা, দুঃখজনক ঘটনা এবং দুর্ভাগ্যজনক ঘটনা। আমি জানিনা এই ঘটনাতে বিহার সরকার কতখানি ব্যথিত কিন্তু আমাদের রাজ্যের মানুষ, শ্রমজীবী মানুষ যারা বন্‌ধকে সমর্থন করে, তার সফলতার জন্য কাজে নেমেছিল, তাদের উপরে বিহার পুলিশের এই আঘাত নেমে আসায় আমরা সবাই গণতন্ত্রপ্রিয় মানুষ-এর নিন্দা করেছি। তবে মানুষকে এইভাবে দাবিয়ে রাখা যাবে না। বহু শ্রমজীবী মানুষ তাদের ন্যায়সঙ্গত অভাব-অভিযোগ দাবি-দাওয়া নিয়ে সংগ্রাম করবে, লড়াই করবে তাকে যদি প্রাণ দিতে হয় প্রাণ দেবে। সুতরাং আজকে ন্যায়সঙ্গতভাবেই মাননীয় সদস্য শ্রী নটবর বাগদী মহাশয় যে প্রস্তাব এনেছেন তারসঙ্গে একমত হয়ে আমি বলছি সেই সমস্ত পরিবার বর্গকে, যারা প্রাণ হারিয়েছেন তাদের উপযুক্ত ক্ষতি-পূরণ দেওয়ার এবং পুর্নবাসনের ব্যবস্থা করুন। এটা আমাদের সরকারের যেমন দায়িত্ব আছে তেমনি বিহারে সরকারেরও দায়িত্ব আছে। তিনি তাঁর দায়িত্ব

এড়িয়ে যেতে পারেন না। যদি বিহার সরকার এই ব্যাপারে নীরব থাকেন তাহলে এই বিষয়টিকে নিশ্চয় কেন্দ্রীয় স্তরে যেতে হবে। কারণ এরসঙ্গে প্রশাসনিক এবং কনস্টিটিউশনাল ব্যাপার জড়িত আছে। এটা স্বাভাবিকভাবেই নজিরবিহীন ঘটনা। সেইকারণে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে এবং বিহার সরকার যাতে উপযুক্ত পরিমাণে সাহায্য দেন তার ব্যবস্থা করার জন্য আবেদন জানিয়ে আমি এই প্রস্তাবকে সর্বসম্মতিক্রমে গৃহীত হোক বলে আমার বক্তব্য শেষ করছি।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য শ্রী নটবর বাগদী যে প্রস্তাব রেখেছেন আমি সেই প্রসঙ্গে দু-একটি কথা বলতে চাই। এটা ঠিকই ইতিমধ্যে সভায় মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে একটি বিবৃতি দিয়েছেন। সেই বিবৃতিতে ঘটনা কি ঘটেছিল এবং সরকারের দিক থেকে আমরা কতটুকু এগোতে পেরেছি এই পরিস্থিতিতে সেই সম্পর্কে বক্তব্যে বলা হয়েছে। তবু আলোচনাটা যখন হচ্ছে তখন আমি দু-একটি কথা বলতে চাই। বিশেষ করে বিরোধী দলের অন্যতম নেতা মাননীয় সদস্য শ্রী সৌগত রায় তিনি এই বিষয়টি আলোচনা প্রসঙ্গে প্রথমেই বললেন যে মাননীয় মুখ্যমন্ত্রী স্টেটমেন্ট যেটা দিয়েছিলেন তার প্রথম অংশটা উনি পড়েছেন—আমার মনে হয়—শেষটা পড়েননি। আরম্ভ করে উনি বললেন It appears that the morning on the 31st August, 1989. ইত্যাদি। উনি বললেন এর থেকে মনে হয়েছে সরকার এখনও নির্দিষ্ট নয় এই অপরাধটা কোথায় হয়েছিল; সেটা আগে ঠিক করুন তারপরে বোঝা যাবে অপরাধটার সম্পর্কে আলোচনা। উনি যদি এই প্যারায় এই স্টেটমেন্টটা মন দিয়ে পড়তেন তাহলে দেখতে পেতেন সেখানে বলা হয়েছে লাস্ট প্যারায় আমাদের এখানকার ডি. এম. এবং ধানবাদের ডি. এম. ও সুপারিনটেনডেন্ট অফ পুলিশ এরা জয়েন্ট ইন্সপেকশন করে। শেষ লাইনটা হচ্ছে এই on joint inspection. এই প্যারায় এই লাইনটা আপনার দেখা উচিৎ ছিল। এটা উনি অ্যাপিয়ার বলে ছেড়ে দিলেন অর্থাৎ এখানে আলোচনাটা হচ্ছে না। এটা আমরা সবাই পরিষ্কার জানি যে এই গুলিটা চলেছিল আমাদের রাজ্যের মধ্যে, উনি এটার সম্পর্কে সন্দেহ প্রকাশ করেছেন এবং বলেছেন মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতিতে এটা নেই ; কিন্তু এটায় আছে। দ্বিতীয় প্রসঙ্গ হচ্ছে উনি আমাদেরকে একটু সতর্ক করে দিলেন। এইসব বলতে গিয়ে দেখবেন প্রতিবেশী রাজ্যের সঙ্গে সম্পর্ক খারাপ করবেন না। উনি আমাদের সরকারকে এবং ১২ বছরের এই সরকারকে দেশ কিভাবে চলছে, প্রতিবেশী রাজ্যের সম্পর্কে, ভারতের সম্পর্কে, ভারতের ঐক্য, অখণ্ডতার সম্পর্কে এই সরকারকে বোধ হয় এইসবের ব্যাপারে পরামর্শ দেবার দরকার নেই। ওনার জানা উচিৎ ছিল ভারতবর্ষে ভারত বলে যদি কিছু থাকে তাহলে সেটা এই পশ্চিমবাংলায় আছে। এই কলকাতায় আছে। যা সারা ভারতবর্ষে নেই, সেটার যদি কিছু থাকে তাহলে সেটা এই রাজ্যে আছে। এই রাজ্যে সব রাজ্যের মানুষ শ্রদ্ধা ও সম্মান নিয়ে একসঙ্গে থাকেন। উনি আর একটি কথাও বলেছেন প্রতিবেশী রাজ্যের সঙ্গে কিছু করতে যাবার আগে একটু ভেবে-চিন্তে এগুবেন, নাহলে দেখবেন ঐ আসামে কি হচ্ছে বোরোদের নিয়ে পাশের রাজ্যের সঙ্গে লেগেছে। ঐসব কিছু লাগত না, যদি না কেন্দ্রীয় গোয়েন্দা বিভাগ আসামে গিয়ে বোরোদের সঙ্গে গোলমাল না করত তাহলে আসামের এই গণ্ডগোল হত না। আর শেষ কথা উনি বললেন যে

এইসব গোলমাল হচ্ছে বন্ধ-টন্ধ করতে গিয়ে। বন্ধ করতে হত না যদি [ * * ] বোফর্স নিয়ে গণ্ডগোল না হত, ৬৪ কোটি টাকার হিসাবটা পাওয়া যেত প্রধানমন্ত্রীর কাছ থেকে তাহলে বন্ধ হত না সেটা আপনারাও জানেন; সেই হিসাব এখনও পাওয়া যায়নি ফলে আবার বন্ধ হতে পারে, কোনও উপায় নেই। কারণ তাকে তো জবাব দিতে হবে এবং এই পরিস্থিতিতে এটা হয়েছে। আমি শুধু সংক্ষেপে এই কথা বলব যে আমাদের রাজ্যে বন্‌ধের দিন যদি সবচেয়ে বড় নৃশংস কোনও ঘটনা ঘটে থাকে তাহলে এই ঘটনা, যেখানে নির্বিঘ্নে ৪ জন মানুষকে যেহেতু এটা একটা পশ্চিমবাংলা, একটা প্রত্যন্ত জেলার একটা গ্রামাঞ্চলের চারজন গরিব মানুষ, ক্ষেতমজুর,—একসঙ্গে নৃশংসভাবে গুলি করে হত্যা করা হল—এই ঘটনাই বন্‌ধের দিনে সবচেয়ে বড় নৃশংস ঘটনা। এই ঘটনা এই বিধানসভায় আর একবার স্মরণ করতে চাই এবং মুখ্যমন্ত্রী তাঁর বিবৃতিতে যেটা বলেছেন আমরা বিহার সরকারের সঙ্গে যথার্থ স্তরে ও অফিসারদের সঙ্গে আলোচনা করছি যে এটার এনকোয়ারি এবং ইনভেস্টিগেশন হওয়া উচিৎ, তাই বিহার সরকারের সঙ্গে এক সঙ্গে সেটা নিয়ে আমরা আলোচনা করেও যাচ্ছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার যে প্রস্তাব এই প্রস্তাবের উপর আমাদের সদস্যরা এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগত বাবু কিছু বক্তব্য উল্লেখ করেছেন এবং আলোচনায় উনি অবশ্য সমর্থন করেছেন এই প্রস্তাব সম্পর্কে। কিন্তু ওনার যে বক্তব্য এবং সর্বোপরি উনি যা বলেছেন মৃত ব্যক্তির আত্মার শান্তি কামনা করছি। ওনার যে বক্তব্য এই সম্পর্কিত, ওনার সেই মৃত ব্যক্তির আত্মার প্রতি আমিও শান্তি কামনা করছি। আদিবাসী এবং শিডিউল কাস্ট অধ্যুষিত এলাকায় এই এলাকার যারা ক্ষেতমজুর এবং শিডিউল কাস্ট লোক তাদের উপর বিহার পুলিশ যে গুলি চালাল এটা সকলেই জানেন। স্যার, আপনার ধারণা আছে যে ঐ এলাকার যে সরকার যদিও কাগজে কলমে রিগিং করে ওখানে কংগ্রেস সরকার আছেন, ওখানে যারা এটা করল—মাফিয়া চক্র—তাদের দৈনিক ৫০/৬০ হাজার টাকা ইনকাম। এবং সকাল ৫টার সময় ঘটনা ঘটল। ঝাড়খণ্ডীদের গাড়ি ছিল। সেই গাড়ি করে বিহারের পুলিশকে নিয়ে এল। পুলিশকে টাকা দিয়ে সেই গাড়ী করে নিয়ে এল এবং তারা এসে গুলি করল। তার ফলে নগেন বাউড়ি মারা গেল। বেঙ্গলের সীমানার মধ্যে গুলি করেছে। এর প্রমাণ যাতে না থাকে সেই জন্য নগেন বাউড়ির মৃতদেহ বিহারে নিয়ে চলে যায়। পরবর্তী কালে মুখ্যমন্ত্রী স্টেপ নেন এবং মুখ্যমন্ত্রী বলেন, যে মৃতদেহ নিয়ে গেছেন সেই মৃতদেহ অবিলম্বে ফিরিয়ে দিন। তারপরে পুলিশের কাছে হ্যাণ্ড ওভার করে। পুরুলিয়ায় যে ঘটনা ঘটেছে, এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। সৌগতবাবু জানেন কিনা জানি না—মেদিনীপুরের শালবনী এলাকায় ৫/৬ দিন আগে আমাদের জনপ্রতিনিধি পুলিন মাহাতোকে ঝাড়খণ্ডী মদতে বিহার পুলিশ খুন করে গেছে। পুরুলিয়ার একেবারে গ্রামাঞ্চলে খবরের কাগজের রিপোর্টাররা পৌঁছতে পারে না, সেখানে যাওয়ার অসুবিধা আছে। স্যার, আপনি জানেন এর আগে আমি হাউসে উল্লেখ করেছি যে, রামকৃষ্ণ মিশন এবং সৈনিক স্কুলের জমি ঝাড়খণ্ডীরা বিহার থেকে এসে দখল করেছিল। মহারাজদের হুমকি দেওয়া হয়েছে এই বলে, আমাদের জায়গা না ছেড়ে দিলে একজনকে'ও বাঁচিয়ে রাখব না, অন্যান্য লোকেদের

[* Expunged as ordered by the chair]

যেমন মুণ্ডু নিচ্ছি তোমাদের'ও তেমনি মুণ্ডু নেব। ঝাড়খণ্ডীদের জন্যই এইগুলি হচ্ছে। বিহারী পুলিশের মদতে এই জিনিস হচ্ছে। নিরীহ মহারাজদের পর্যন্ত হুমকি দিয়ে যাচ্ছে। আদিবাসী, ক্ষেতমজুরদের উপর আক্রমণ করা হচ্ছে। এটা শুধু এক জায়গায় সীমাবদ্ধ নেই। বন্ধের ব্যাপারটা উল্লেখ করলেন। বন্ধ ভাঙ্গার জন্য ক্যাডার নামান নি? বন্ধ ভাঙ্গার জন্য [ * * ] কি করেছেন? আপনারা টি. ভি. রেডিওতে বলেন নি, বন্ধ করবেন না? এতে দেশের কত ক্ষতি হচ্ছে সেই কথা আপনারা রেডিওতে বলেন নি? এই বন্ধ ভাঙ্গার জন্য কর্মচারিদের কত পয়সা দিয়েছেন। ৩ দিন আগে থেকে কর্মচারিদের সমস্ত জায়গায় রাখা হয়েছিল। অন্য সময় যাদের বেতন পর্যন্ত দেওয়া হয় না, সেই সমস্ত কর্মচারিদের খাওয়া দাওয়া থেকে আরম্ভ করে একেবারে জামাই আদরে রাখার ব্যবস্থা করেছিলেন। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু ঠিকই বলেছেন যে, বোফর্স কেলেঙ্কারীর ঘটনা যদি না ঘটতো এবং ৬৪ কোটি টাকার লেনদেনের হিসাব যদি দিয়ে দিতেন তাহলে এই বন্ধ ডাকতে হত না। সুন্দরজী রিপোর্ট দেবার পরে বললেন যে, ৬৪ কোটি টাকার লেনদেন হয়েছিল। সুন্দরজী বলেছিলেন এই বোফর্স কামান এখানে চলবে না, এই বোফর্স কামান কিনবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, বোফর্স ছিল ৩ নং কামান। এক নং-এ ছিল সোফাম। তখন অরুণ নেহেরু প্রতিরক্ষা মন্ত্রী ছিলেন। তিনি চলে যাবার পরে [ * * ] প্রতিরক্ষা মন্ত্রী হয়ে এলেন। সুন্দরজী প্রধান হলেন প্রতিরক্ষা দপ্তরের। সেই সময় তিনি বললেন বোফর্স কোম্পানির কামান এক নং নয়। কিন্তু তাসত্ত্বেও নেওয়া হয়েছিল। সৌগতবাবু যদি বলতে পারতেন ৬৪ কোটি টাকা লেনদেন হয়েছিল এবং ঘুস নিয়েছিল [ * * ] তার শ্বশুর বাড়ির লোকেরা তাহলে বিরোধী পক্ষকে বন্ধ ডাকতে হত না, পুরুলিয়ার আদিবাসী, শিডিউল্ড কাস্টস লোকেরা মারা যেত না। এর জন্য দায়ী হলেন আপনারা, এর জন্য দায়ী হলেন [ * * ] সরকার। যে ঘটনা ঘটেছে সেটা সরকারকে দেখতে হবে। যারা মারা গেছে তাদের পরিবারবর্গকে যেন টাকা পয়সা দেওয়া হয় এবং এর যাতে একটা এনকোয়ারি হয় সেটা রাজ্য সরকারকে দেখতে হবে। এই বলে আমার এই প্রস্তাবকে সমর্থন করছি।

The motion of Shri Natabar Bagdi that— এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, গত ৩০শে আগস্ট, ১৯৮৯ তারিখে ভারত বন্ধের দিন পুরুলিয়া জেলার সেতুরিয়া থানা এলাকায় মহেশনদী গ্রামে বিহার সরকারের পুলিশ বেআইনি ভাবে এই রাজ্যে প্রবেশ করে বন্ধ সমর্থনকারী গ্রামবাসীদের উপর বিনা প্ররোচনায় গুলি চালায় যাতে চার ব্যক্তি প্রাণ হারান। সাত বৎসরের এক বালকের দুটি পা ভেঙ্গে যায় এবং ছয় জন গুরুতরভাবে আহত হন। ঐ গ্রাম থেকে ৫০টি সাইকেল বিহার পুলিশ নিয়ে পালিয়ে যায়। এই সভা উক্ত ঘটনার তীব্র নিন্দা করছে এবং রাজ্য সরকারের মাধ্যমে বিহার সরকারের কাছে দোষী পুলিশ অফিসারদের শাস্তি এবং নিহত ও আহতদের যথোপযুক্ত ক্ষতিপূরণের দাবি করছে।" was carried.

**Mr. Speaker :** Now, I would request Shri Apurbalal Majumdar to move his motion.

---

[* Expunged as ordered by the chair]

**Shri Apurbalal Majumdar :** Sir I beg to move that—

"This House notes with grave concern that an armed procession went on a rampage in certain areas of Beliaghata on 31st August, 1989 and attacked the houses of Congress workers resulting in injury to 50 people including two pregnant women and also damage of 50 houses;

This House is of opinion that the above incidents show a deterioration of law and order in West Bengal, Particularly in Calcutta;

This House, therefore, urges upon the State Government to take steps to improve the law and order situation in the State and to protect the lives and properties of Congressmen and honour of women."

স্যার, অত্যন্ত বেদনা নিয়ে, মর্মান্তিক জ্বালা নিয়ে এবং দুঃখ নিয়ে সভায় আমি প্রস্তাবটি উত্থাপন করছি। স্যার, যেদিন ঘটনা হয়েছে তার দুদিন পরেই প্রায় ১১/১২ জন এখানকার বিধায়ক এবং লোকসভার মাননীয়া সদস্যা শ্রীমতী মমতা ব্যানার্জীকে সঙ্গে নিয়ে আমি ঘটনা নিজের চোখে দেখবার জন্য গিয়েছিলাম। আমি সেখানে যে ঘটনা দেখে এসেছি সে সম্বন্ধেই কয়েকটি কথা বলব। স্যার, সেখানে লোকের মুখে সমস্ত কথা শুনে, যারা ভিকটিম, যাদের বাড়ি ভাঙ্গা হয়েছে, কোনও কোনও বাড়িতে আগুন লাগানো হয়েছে, লুঠপাট হয়েছে, যারা নিগৃহীতা হয়েছেন তাদের কথা শুনে সেখানে আমি যে অভিজ্ঞতা সঞ্চয় করেছি সে কথাই আমি বলছি। এর আগে সি. পি. এমের তরফ থেকে তাদের পার্টির ভেতর সমাজবিরোধী যে সমস্ত লোকজন আছেন তারা যখন আক্রমণ করেছে সেখানে কোনও রাজনৈতিক নেতা বা মন্ত্রী স্তরের বিশেষ ব্যক্তি উপস্থিত থাকেন নি। তারা যখন চোখের জল ফেলে, বেদনাক্রান্ত হৃদয়ে তাদের বক্তব্য বলছিলেন তখন একথাই মনে হল, আগে যে সমস্ত জিনিস ঘটত—অবিচার, অনাচার, অত্যাচার ঘটত, সেগুলি অস্বীকার করার একটা প্রবণতা থাকত, বামফ্রন্ট সরকার কিম্বা আমাদের যারা এর নেতৃত্ব দিতেন তারা ঢাকা দেবার চেষ্টা করতেন। আজকে বেলেঘাটার যে ঘটনা এটা প্রত্যক্ষভাবে প্রমাণ করল এর সঙ্গে সংশ্লিষ্ট রয়েছেন আমাদের মাননীয় মন্ত্রী, যিনি এখানে উপস্থিত আছেন, শ্যামল চক্রবর্তী এবং ঐ এলাকার যিনি অন্যতম বিধায়ক তার নামও এর সঙ্গে জড়িত হয়ে গেছে। তাদের মুখ থেকে যে বক্তব্য আমরা শুনেছি, যে ভাবে তারা আমাদের কাছে দুঃখ প্রকাশ করেছিলেন, এটা সীমাহীন নির্লজ্জতা ছাড়া আর কিছু বলতে পারিনা। এটা যেন প্রথম থেকেই ঠিক ছিল, সমস্ত পরিকল্পনা মাফিক হয়েছে। সরকারের প্রতিনিধি বিধান সভার মাননীয় সদস্য তারা সেখানে এই ঘটনাটাকে পরিচালনা করুন, আর না করুন, একটা ব্লু প্রিন্ট তৈরি হয়েছিল যে কি ভাবে ঘটনা ঘটবে, কোনও কোনও রাস্তা দিয়ে কি ভাবে যাবে, কোনও কোনও কংগ্রেসের বাড়ি পড়বে সেগুলি চিহ্নিত করা এবং শুধু সেই সব বাড়ি আক্রমণ করা, সেই সঙ্গে ইন্দিরা গান্ধীর যে মূর্ত্তি ছিল সেটাকে ভেঙ্গে ফেলা, কোনও কোনও ঘরে অগ্নি সংযোগ করা হবে প্রতিটি জিনিস তাতে আছে। শ্যামলবাবু এবং মানববাবুর নিশ্চয়ই সেই ব্লু প্রিন্ট সম্পর্কে অভিজ্ঞতা আছে, তারা নিশ্চয়ই সেটা জানতেন। পুলিশ সেদিন নীরব দর্শকের ভূমিকা পালন

করেছে, পুতুলের মতো তারা সেখানে বসে থেকেছে। সেখানে মা, বোনেরা চিৎকার করছে, গুণ্ডা সমাজ বিরোধী যারা সেখানে ছিল তাদের পদচিহ্ন এঁকে দিয়েছে এই সমস্ত মা, বোনেদের গায়ে—অন্তস্বত্বা আমাদের রিনা বোস, অমৃতা রাহা তাদের গায়ে পদ চিহ্ন এঁকে দিয়েছে। স্যার, এসব ঘটনা যখন পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ঘটে তখন সেগুলিতে অনেক সময়ে সংবাদ পত্রের লোকেরা উপস্থিত থাকেনা। কিন্তু সেদিন সংবাদপত্রের যিনি ছিলেন, কাজল দাস, তাকে মারতে মারতে গাড়ি থেকে তাড়িয়ে দেওয়া হয়েছিল। সবচেয়ে বেদনা দায়ক হচ্ছে, কোনও সাংবাদিক, আলোক চিত্র শিল্পী, টি. ভি'র লোকেরা যদি খবর সংগ্রহ করে তাহলে তার গায়ে হাত দেওয়া হবেনা, এই ব্যাপারে সকলেই দুঃখপ্রকাশ করেছেন। কিন্তু সেদিন উলঙ্গ ভাবে তার উপরে আক্রমণ করা হয়েছে। টালিগঞ্জ থেকে কৃষ্ণনগর পর্যন্ত বহু সংখ্যক সাংবাদিক এবং শুধু সাংবাদিক নয়, আলোক চিত্র শিল্পীর সঙ্গেও নির্মম ভাবে এবং নিষ্ঠুর ভাবে ব্যবহার করা হয়েছে। আমরা ভাষা নেই যে কি ভাবে তার নিন্দা করব। তবে একথা বলতে হয় যে আগে যে মুখোস ছিল আজকে সেই মুখোস খুলে ফেলে দিয়ে প্রকাশ্য ভাবে সেটা বেরিয়ে পড়েছে। আমাদের এই বিধানসভার মাননীয় মন্ত্রী এবং বিধানসভার এম. এল. এ. মানব মুখার্জি তারা সেখানে উপস্থিত থেকে মিটিং করেছেন, সেখানে রাস্তা অবরোধ করা হয়েছে। পুলিশকে বক্তৃতা দিয়ে বলা হয়েছে যে পুলিশ, তুমি মাইনে পাচ্ছো, তুমি চুপকরে বসে থাকো, তুমি এর মধ্যে নাক গলাতে এসোনা। সেই সমস্ত বক্তৃতা সেখানে তারা করেছেন এবং এটা স্বীকার করতে বাধ্য হলেন উচ্চ স্তরের অফিসাররা। ও. সি.-কে থানায় অচল করে এই কাজ ঘন্টার পর ঘন্টা করা হয়েছে। অভিযোগ করা হচ্ছে যে আমাদের মা, বোন, ভাইয়ের উপরে অত্যাচার হচ্ছে, দুই চাকার গাড়িগুলি পুড়িয়ে দেওয়া হচ্ছে, যে সমস্ত বাড়িতে আগুন লাগানো হচ্ছে সেখানে দমকলের গাড়ি গিয়ে আগুন নেভানোর চেষ্টা করছে কিন্তু দমকলের গাড়িকে আটকে রাখা হচ্ছে যাতে তারা আগুন নেভাতে না পারে।

[1-30 – 1-40 P.M.]

এগুলো চোখের সামনে দেখে আমি এইটুকুই আপনার কাছে বলতে চাইছি যে, সশস্ত্র পুলিশের যুগ্ম কমিশনার সুলতান সিং পর্যন্ত বলেছিলেন, 'থানার পুলিশকে কোনও অ্যাকশন নেবার জন্য, গণ্ডগোল থামাবার জন্য ব্যবহার করা হয় নি, বন্ধ করে রাখা হয়েছিল।' কোনও মাননীয় মন্ত্রী, বিধানসভার কোনও মাননীয় বিধায়ক প্রকাশ্যভাবে সমস্ত কিছু উলঙ্গ করে নিজেদের জাহির করে কম পক্ষে ২০০ গুণ্ডা শ্রেণীর লোককে যদি গরিব নিরীহ শান্তি প্রিয় মানুষদের ওপর লেলিয়ে দিয়ে থাকেন, মায়েদের ওপর, বোনেদের ওপর লেলিয়ে দিয়ে থাকেন, তাহলে সে কাজের নিন্দা করার কোনও ভাষা আমার জানা নেই। কলকাতার বুকে এরকম সন্ত্রাস কোনও দিন হয়নি। অবশ্য গ্রামে অনেক হয়েছে, খবরের কাগজে সেসব ছাপা হয় নি। আজকে তাঁরা বুঝতে পেরেছেন কলকাতার মানুষ বিদগ্ধ মানুষ, শান্তি-প্রিয় গণতান্ত্রিক মানুষ। সুতরাং কলকাতার বুকে এই রকম সন্ত্রাস সৃষ্টি করতে না পারলে ভোটে জেতা যাবে না। কলকাতার মানুষ তাঁদের এই সন্ত্রাস দেখে হতবাক হয়ে গেছেন। ওঁদের এই চরিত্র তাঁরা দেখছেন, ক্যারেকটার ডি-হিউম্যানাইজড হয়ে গেছে। ওঁদের আজকে হিউম্যানিটি বলে কোনও পদার্থ নেই। আগামী দিনে পার্লামেন্ট নির্বাচন আসছে এবং তারপর আরও নির্বাচন আসবে, সেই সমস্ত নির্বাচনে যদি জিততে হয় তাহলে ওঁদের সন্ত্রাসের পথ নিতেই হবে, এটা

আজকে ওঁরা জানেন। সেইজন্য ওঁরা সন্ত্রাসের পথে গেছেন, মানুষের মনে ভয়, সন্ত্রাস সৃষ্টি করতে চাইছেন যাতে শান্তি-প্রিয় গণতান্ত্রিক মানুষ ভোট দিতে না যান। অবশ্য এর আগে কারচুপির রাস্তায় ভোটার লিস্ট তৈরি করে ভোটে জিতেছেন, কিন্তু ওঁরা মনে করছেন আগামী দিনে সেই পথে আর ভোটে জেতা যাবে না, তাই এখন সন্ত্রাসের পথে যেতে চাইছেন। আজকে আর সেই সন্ত্রাস গোপনে সৃষ্টি করছেন না, শাসক গোষ্ঠির মন্ত্রী, বিধায়ক এবং সরকারি পুলিশ যন্ত্র মিলিত-ভাবে ষড়যন্ত্র করে প্রকাশ্যে সন্ত্রাস সৃষ্টি করছেন। জেনে শুনে মানুষের চোখের সামনে অপরাধ করছেন। ওঁরা যে অপরাধ করেছেন, মায়েদের ওপর, বোনেদের ওপর, প্রসূতি মায়ের ওপর যে অত্যাচার করেছেন তার ক্ষমা হতে পারে না। সেই জন্য এই বিধানসভায় এই ধিক্কার প্রস্তাব নিয়ে এসেছি। আমি আর সময় নেব না, ওঁদের কথা শোনার পর আমি আবার তার জবাব দেব। এই কথা বলে আমি আমার প্রারম্ভিক বক্তব্য শেষ করলাম।

**ডাঃ দীপক চন্দ্র ঃ** স্যার, এখানে এখন যে প্রস্তাবটা আনা হয়েছে আমি সেটার বিরোধিতা করে দু-একটা কথা বলছি। আমার মনে হয় যে ঘটনা নিয়ে এই প্রস্তবটি আনা হয়েছে সেটি সম্পূর্ণ সাজানো ঘটনা। পশ্চিম বাংলার ল' অ্যাণ্ড অর্ডার অন্য যে কোনও রাজ্যের চেয়ে অনেক ভাল। এই সত্যকে পাল্টে দেবার কোনও উপায় নেই। তবুও একটা ঘটনা সাজিয়ে আমাদের রাজ্যের একজন মন্ত্রীকে এবং বিধায়ককে এর সঙ্গে জড়াবার চেষ্টা করা হচ্ছে। স্যার, ঘটনাটা ঘটেছে গত ৩১ তারিখ, তার পরের দিন আমরা পত্রিকায় দেখলাম এ আই সি সি'র সেক্রেটারি মিঃ সিং একজন বিধায়কের নাম জড়িয়ে একটা বিজ্ঞপ্তি দেন। সেই বিজ্ঞপ্তি আমাদের মন্ত্রীর কোনও নাম ছিল না। ১লা তারিখ পত্রিকায় আমরা সেই বিজ্ঞপ্তিটি দেখেছি। কিন্তু তারপর ২ তারিখ থেকে আরও কিছু খবর বানানো শুরু হয়। একথা সত্য যে, ঘটনা ঘটবার পরে আমাদের মাননীয় মন্ত্রী শ্যামল চক্রবর্তী মহাশয় ওখানে উপস্থিত হয়েছিলেন। সেই সূত্রে নানা-রকম চক্রান্ত করে তাঁর নামটা জড়িয়ে দেওয়া হল। তারপর থেকে কয়েক দিন ধরেই ওঁরা এই বিধানসভায় নানারকম সার্কাস করছেন। অন্য যে কোনও রাজ্যের থেকে ল-অ্যাণ্ড অর্ডার এই রাজ্যে ভাল। বিহার রাজ্যের কথা আপনি জানেন স্যার, সেখানে কিছু দিন আগে রায়ট হয়েছে, সেখানে হরিজনদের উপর নানারকম অত্যাচার হচ্ছে। আমাদের ঐ এলাকার গগন সরকার স্ট্রিটে গত ২ বছর ধরে সমাজবিরোধীরা সেখানে অত্যাচার চালাচ্ছে। এইসব সমাজবিরোধীদের কংগ্রেসিরাই তৈরি করেছিলেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল সেই অন্ধকার দিনের কথা স্মরণ করুন স্যার। তখন এই সমস্ত ছেলেদের বয়স ছিল ৮/১০ বছর। এখন তারা ২০/২১ বছরের হয়েছে। তারা দেখছে ওপরের লেভেলে সব ঘুস নেওয়া হচ্ছে। বোফর্স-এর কথা তো আপনি জানেন স্যার। এইসব তারা দেখছে, শুনছে। একটা চূড়ান্ত অবক্ষয়ের মধ্যে ভারতবর্ষ চলছে। দেশে বেকার বাড়ছে, শিক্ষিত বেকারের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে, কলকারখানা সব বন্ধ হয়ে যাচ্ছে দিল্লির কংগ্রেস সরকারের নীতির ফলে। অতএব দেশে সমাজ বিরোধী কিছু আছে, তবে অন্য রাজ্য থেকে এ রাজ্যে অনেক কম, কারণ বামফ্রন্ট সরকার সুস্থ রাজনীতি দিতে পেরেছে। তবে সমাজবিরোধী নিশ্চয়ই আছে। গগন সরকার স্ট্রিটে গত ১/২ বছর ধরে তোলার নাম করে প্রতিদিন, প্রতিরাত্রে এইসব সমাজবিরোধীরা অত্যাচার চালাতো, বহু দিন

তারা অত্যাচার চালিয়েছে। গত ২৮ আগস্ট তারা আক্রমণ করেছে, বোমাবাজি করেছে। অনেকদিনের ক্রোধ মানুষের মনের মধ্যে ছিল যেটা অনেক আগেই ফেটে পড়ত। সেটা হল ৩১ আগস্ট, কিছু ঘটনা ঘটল, এই ঘটনার নিশ্চয়ই নিন্দা করি, কিন্তু গত এক বছর দেড় বছর ধরে কংগ্রেসের আশ্রয় নিয়ে তারা বাড়ি বাড়ি গিয়ে অনেক ছোটখাট ঘটনা ঘটিয়েছে এবং সেটা একদিনে জড়ো হয়ে আউটবার্স্ট হয়েছে। ঘটনা কিছুটা ঘটেছে ঠিকই এবং সেই ঘটনা ঘটার কারণ ওদের (কংগ্রেসিদের) আশ্রয়ে গুণ্ডারা বাড়িতে বাড়িতে গিয়ে ছোটখাট অনেক ঘটনা ঘটিয়েছে, সেগুলি পুঞ্জীভূত হয়ে সেদিন প্রকাশ পায় এবং এর সঙ্গে একজন মন্ত্রী এবং একজন বিধায়ককে জড়িয়ে একটা স্টোরি বানিয়ে ভারতবর্ষের রাজনীতিতে ফায়দা তুলছে। আমি এই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি এবং এই সমস্ত সমাজ বিরোধীদের কংগ্রেসিরা আশ্রয় দেওয়ার জন্য নিন্দা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিষয়টা নিয়ে প্রস্তাব উত্থাপন হয়েছে সেই প্রস্তাবের সাথে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার অবনতির প্রশ্ন কোনওক্রমেই ঘটেনি। বেলেঘাটার ঘটনা যতটা আমি জেনেছি আমার ওখানকার বন্ধুদের কাছ থেকে এবং সংবাদপত্রগুলির মাধ্যমে তাতে এটা খুবই স্পষ্ট যে বেলেঘাটায় দীর্ঘদিন ধরে কয়েকটি সেন্টারে সমাজবিরোধীরা কংগ্রেসের নেতৃত্বে সংঘবদ্ধ হয়েছিল। শুধু বেলেঘাটা নয়, পানিহাটি, সোদপুর থেকে শুরু করে বিভিন্ন এলাকার কুখ্যাত সমাজবিরোধীরা ওখানে জমায়েত হয়। দিনের পর দিন তারা সেখানে সন্ত্রাসের রাজত্ব তৈরি করেছে, যারফলে বেলেঘাটায় নাগরিক জীবন বিপর্যস্ত হয়েছে। কংগ্রেস গোটা বেলেঘাটা অঞ্চলে সন্ত্রাস সৃষ্টি করে, অরাজকতা তৈরি করে জনসাধারণকে টেরোরাইস করার চেষ্টা করেছিল। বেলেঘাটা অঞ্চলকে রাজনীতিগত ভাবে দখল নেবার চেষ্টা করেছিল কংগ্রেস। সেইজন্য ব্যাপকভাবে চিহ্নিত সমাজবিরোধীদের পানিহাটি, সোদপুর প্রভৃতি জায়গা থেকে নিয়ে এসে সেখানে সংঘবদ্ধ করানো হয়েছিল। একের পর এক ঘটনা সেখানে ঘটে যাচ্ছিল, মানুষের জীবনযাত্রা বিপর্যস্ত হয়ে গিয়েছিল। সাধারণ মানুষ বিব্রত বোধ করছিলেন। খুব স্বাভাবিক ভাবেই গত মাসের ২৫ তারিখ, ২৬ তারিখ, ২৭ তারিখ, ২৮ তারিখ এবং ২৯ তারিখে ক্রমান্বয়ে ঘটনা ঘটতে থাকলে এলাকার মানুষ বিক্ষুব্ধ হয়ে পড়েছিল। সেইজন্য পাল্টা নেবার জন্য, রিটালিয়েট নেবার জন্য এলাকার মানুষ বেরিয়ে পড়েছিল। স্বভাবতই তীব্র ক্ষোভের বহিপ্রকাশ সেখানে ঘটেছে এবং একথা ঠিক যে কিছু কিছু ক্ষেত্রে একটু বাড়াবাড়ি হয়ে গেছে। কিন্তু মাননীয় অপূর্ববাবুরা একটু খোঁজ নেবেন সাধারণ মানুষের কাছ থেকে সেখানকার মানুষের এ ছাড়া আর দ্বিতীয় কোনও রকম উপায় ছিল না এবং এ পর্যন্ত একাধিক্রমে যে অত্যাচার চলছে তারই প্রতিরোধ করতে গিয়ে জনরোষের অতিরিক্ত বহিপ্রকাশ ঘটেছে এবং যে সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তার করা হয়েছে কংগ্রেসিদের—অপূর্ববাবুদের যদি সাহস থাকে তাহলে তাদের নিজেদের পার্টির লোক বলে স্বীকার করে নিন। যাদের অ্যারেস্ট করা হয়েছে সেই কুখ্যাত সমাজবিরোধীদের তাঁরা পার্টির লোক বলে স্বীকার করে নিন, তাহলে ভাল হবে। কারণ মানুষ জানে যে কংগ্রেস আজকে কাদের নিয়ে এবং কাদের সাহায্যে রাজনীতি করছে। তাদের সমাজবিরোধী বলে চিহ্নিত করলে ভাল হয়। দ্বিতীয়ত মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের তরফ থেকে অপূর্ব বাবু

বলেছেন, যাদের কাছে ইন্টারভিউ নিতে দেখা করতে এবং সরেজমিনে তদন্ত করতে গিয়েছিলেন সেখানে সমস্ত অশ্রুসজল কাহিনী তাঁরা শুনেছেন, কাগজে ছবি বেরিয়েছিল মেয়েদের উপর অত্যাচার হয়েছে অন্তঃস্বত্ত্বা মহিলারা অত্যাচারিত হয়েছেন এইগুলির জন্য একটি সর্বদলীয় টীম করুন না, আমরা রাজি।

(গোলমাল)

তাহলে এই যে অত্যাচারের কাহিনী প্রচার করা হচ্ছে, তা কজন মহিলার উপর অত্যাচার হয়েছে সেটা তো দেখাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলছি কয়েকটা ছবি সংবাদপত্রে প্রকাশিত হয়েছে, এই ধরনের কজন মহিলা দেখাতে পারবেন? তদন্ত হোক না। মহিলাদের উপর অত্যাচার হয়েছে এই কথা বলা হচ্ছে, আজকে বেলেঘাটা, অশোকনগরের পরিস্থিতি নিয়ে গোটা পশ্চিমবঙ্গে ওঁরা যেভাবে প্রচার চালাচ্ছেন যে গোটা পশ্চিমবঙ্গে আইন, শৃঙ্খলা নেই এই দাবি করছেন ঘটনা তো তা নয়। বেলেঘাটার ঘটনা হল একটানা যে সন্ত্রাস এবং অত্যাচার সেখানে চলছিল তার বিরুদ্ধে মানুষের স্বতস্ফূর্ত প্রতিবাদ। একটা জায়গার ব্যাপার তা নিয়ে বিধানসভায় বার বার আলোচনা হয়েছে যে এই থেকে গোটা রাজ্যের আইন, শৃঙ্খলার পরিস্থিতির অবনতি ঘটেছে এই কথা বলা যায় না। আজকে ওঁরা দলে দলে যাচ্ছেন, ওঁদের মধ্যে নানান ধরনের নেতারা বারবার বেলেঘাটায় যাচ্ছেন, ওটা ওঁদের তীর্থস্থান হয়ে গেছে, এবং বোঝাচ্ছেন যে আইন শৃঙ্খলা নষ্ট হয়েছে। বেলেঘাটা এবং অশোক নগর ছাড়া গোটা পশ্চিমবাংলা পড়ে আছে, সেখানে যান না। নিজেরা প্রতিদিনই সেখানে যাচ্ছে এবং কে কতবার বেলেঘাটায় যেতে পারেন নিজেদের মধ্যে সেই প্রতিযোগিতা চলছে। বেলেঘাটা, অশোকনগরে কেন, পশ্চিমবঙ্গের অন্য জায়গায় ঘুরুন না! মানুষের উপর অত্যাচার হয়েছে বলছেন। সেই কারণে আমি বলছি, এইভাবে অপপ্রচার করে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করতে পারবেন না। পশ্চিম বাংলার মানুষ এখানে শান্তি-শৃঙ্খলার মধ্যে বাস করছে বলে রাজ্যের সর্বত্র আইন-শৃঙ্খলা ভাঙ্গার চেষ্টা করা হচ্ছে। বেলেঘাটায় সেইরকম একটা চেষ্টা হয়েছিল। সামনেই নির্বাচন এবং যতই সেই নির্বাচনের দিন এগিয়ে আসবে আইন-শৃঙ্খলা ভাঙ্গবার প্রবণতাও ততই বৃদ্ধি পাবে। বাইরে থেকে সমাজবিরোধী গুণ্ডাদের আমদানি করে চেষ্টা করা হবে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা ভাঙ্গবার। সেইজন্য, উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ওঁদের সতর্ক করে দিচ্ছি, বেলেঘাটায় যে খেলা খেলেছেন সেই খেলা আর কোথায়ও খেলবেন না। বেলেঘাটা শিখিয়েছে ঐ ধরনের সমাজবিরোধী কার্যকলাপের মাধ্যমে ঐ ধরনের ঘটনাই ঘটবে। তাতে যদি বাড়াবাড়ি কিছু হয় তাহলেও ঘটবে এবং জনরোষ ঐভাবেই ঘটবে। কাজেই সন্ত্রাসের খেলা খেলবেন না, বুমেরাং হয়ে যাবে কারণ মানুষ জাগছে। প্রশ্ন হচ্ছে বেলেঘাটা। আজকে ঐ বেলেঘাটা নিয়ে সর্বদলীয় কমিটি হোক, তাহলে কারা সেখানে জুলুমের রাজত্ব সৃষ্টি করেছিল সেখানে গেলেই প্রমাণ হয়ে যাবে। কাজেই যে প্রস্তাব আনা হয়েছে সেটা রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত। এর বিরোধিতা করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব শ্রী অপূর্বলাল মজুমদার এবং শ্রী সুব্রত মুখার্জি উত্থাপন করেছেন সেটা সমর্থন করে আমি বক্তব্য রাখছি। এর আগে মাননীয় সদস্য শ্রী দীপক চন্দ'র কথা শুনছিলাম, দেখলাম উনি মোশনের বিরোধিতা

করলেন এবং আরও মনে হল, তিনি মোশনটা পড়েননি। যে মোশানে মহিলাদের উপর অত্যাচারের জন্য আনা হয়েছে সেই প্রস্তাবের যিনি বিরোধিতা করেন তাঁর মতো নির্লজ্জ মানুষ আমি চিন্তা করতে পারি না। সেখানে কংগ্রেসম্যানদের বাড়িঘর ধ্বংস করা হয়েছে, পার্টি লুট করা হয়েছে, মহিলাদের উপর অত্যাচার চালানো হয়েছে এবং পঞ্চাশজনকে জখম করা হয়েছে। জানি না, জয়ন্তবাবু আর. এস. পি. দলে আছেন কিনা, তবে আর. এস. পি. দলের সিদ্ধান্ত কিন্তু অন্যরকম। কিছু আগে তিনি যে প্রস্তাব দিয়েছেন সেটা মেনে নিচ্ছি। বেলেঘাটার ব্যাপারে সর্বদলীয় কমিটিই করা হোক। যদি সাহস থাকে তাহলে বামফ্রন্ট সরকার জয়ন্তবাবুর প্রস্তাব মেনে নিন, দেখি কি বেরোয়। শুনলাম, পশ্চিমবঙ্গে নাকি শান্তি বিরাজ করছে এবং বেলেঘাটা নাকি একমাত্র তীর্থক্ষেত্র। আপনি জানেন এবং কাগজেও বেরিয়েছে, সেসব খবর। আজকে শুধু বেলেঘাটাই নয়, কল্যাণপুর, কৃষ্ণনগর, মুচিপাড়া ইত্যাদি জায়গায় যেভাবে অত্যাচার চলছে, যেভাবে নারীদের উপর অত্যাচার চলছে, সেটা লজ্জার।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে, জনৈক মন্ত্রী বেলেঘাটায় দাঁড়িয়ে বলেছেন, 'এটা সমাজবিরোধীদের বিরুদ্ধে জনরোষ।' ধন্যবাদ তাঁকে! কিন্তু সেদিন মুখ্যমন্ত্রী ব্রিগেডে দাঁড়িয়ে বলেছেন যে, জনরোষের কথা বলে আজকে দায়িত্ব এড়িয়ে গেলে চলবে না। আজকে সি. পি. এম.-এর অনেক মন্ত্রী রয়েছেন, নেতা রয়েছেন এবং তাঁদের দলের ক্যাডার স্ট্রেন্থ ১৯৭৮ সাল থেকে আজকে ১৯৮৯ সাল পর্যন্ত ৩০০ গুণ বেড়েছে। এই যে সংখ্যাটা বাড়ল—এরা কারা? জয়ন্তবাবু আর. এস. পি.-র লোক কিনা জানি না, কিন্তু এরা কারা? আপনি দেখেছেন, বেলেঘাটার ঘটনার পর ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. এবং সি. পি. আই বলেছেন যে, সি. পি. এম-এর মধ্যে লুম্পেন ঢুকে গেছে। আর এখানে এই বক্তব্য রাখছেন জয়ন্তবাবু! আমি সাধুবাদ দিচ্ছি যিনি বলছেন দলের মধ্যে লুমপেন ঢুকে গেছে। কেন চিন্তা করছেন লুমপেন ঢুকে গেছে? হ্যাঁ, আমি দায়িত্ব নিয়ে বলছি লুমপেন ঢুকে গেছে। শুধু বেলেঘাটার ঘটনাই তার প্রমাণ নয়, কিছুদিন আগে বুদ্ধদেববাবুর পরিচালনায় হাওড়ার নির্বাচনে কি হয়েছে? সেখানে প্রার্থীকে মারা হয়েছে। যারা মেরেছে তাদের নামে এফ. আই. আর. আছে, তারা মিসার আসামী ছিল, নির্বাচনের দিন সি. পি. এম. এর হয়ে গুণ্ডামী করেছে। তাঁরা বলেন যে লুমপেনদের সমর্থন করেন না কিন্তু আজকে সেই লুমপেন তাঁদের দলের মধ্যে ঢুকে গেছে। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি এখানে রয়েছে, তাঁদের কাছ থেকে এই জিনিস আশা করা যায় না। এক একটা সময় খুব খারাপ আসে। জ্যোতিষীরা অনেক সময় বলেন এই সময়টা খারাপ, কোনও সময় ভয়ঙ্কর প্রলয় আসে, অত্যন্ত খারাপ অবস্থার সৃষ্টি হয়। এখন পশ্চিমবাংলার অবস্থা তাই—চারিদিকে সন্ত্রাস। সন্ত্রাস শুধু বেলেঘাটাতেই নয়, সন্ত্রাস অশোকনগরে কেন্দ্রীয় মন্ত্রীর বিরুদ্ধে সন্ত্রাস, সাংবাদিকদের উপর সন্ত্রাস, ক্যামেরাম্যানদের উপর সন্ত্রাস। আমরা দেখতে পাচ্ছি মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়ে বলছেন সংবাদপত্র, সাংবাদিক, চিত্র সাংবাদিক এদের উপর আক্রমণ করা যাবে না। যারা তাদের আক্রমণ করবে তাদের গ্রেপ্তার করা হবে। অত্যন্ত লজ্জার ব্যাপার যে দিন তিনি এই কথা বললেন তার পরের দিন থেকেই মাঠে-ময়দানে, বক্তৃতায়, সংবাদপত্র এবং সাংবাদিকদের বিরুদ্ধে কথা বলছেন। লজ্জার ব্যাপার। এসপ্ল্যানেড ইস্টে মুখ্যমন্ত্রী বক্তৃতা করছেন ভবিষ্যতে ভোট করবেন যাদের নিয়ে এন. টি. রামারাও, ভি. পি. সিং তাঁদের সঙ্গে নিয়ে সেই সময় দূরদর্শনের ক্যামেরাম্যানকে লাঞ্ছনা করা

হল, মুখ্যমন্ত্রী তার প্রতিবাদ করলেন না। সাংবাদিকদের এই যে সব কথা বলা হচ্ছে, এইগুলি কুম্ভীরাশ্রু ছাড়া আর কি বলা যেতে পারে? তাঁর সামনে সাংবাদিককে লাঞ্ছনা করা হল।—এইগুলি কুম্ভীরাশ্রু ছাড়া আর কি? বেলেঘাটায় সাংবাদিক যখন গিয়েছে, কাজল দাস যখন তার ছবি তুলেছে, তাকে লাঞ্ছনা করা হয়েছে, আঘাত করা হল। ৩০ তারিখে দূরদর্শনের চিত্র সাংবাদিক তাঁরা যখন গিয়েছে তাঁদের কর্তব্য করতে তখন তাঁদের উপর হামলা করা হল, রক্তাক্ত অবস্থায় একজনকে হাসপাতালে স্থানান্তরিত করা হয়েছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা নষ্ট হয়ে গিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমরা যে রেজলিউশন বলেছি সেটা নারীজাতির সম্মান রক্ষার জন্য বলেছি। এখন নারী জাতির উপর অত্যাচার চালানো হচ্ছে। বেলেঘাটায় সুলেখা দাস অন্তসত্ত্বা মহিলা, তার পেটে লাথি মারা হয়েছে।

(এ ভয়েস ঃ- অন্তঃসত্ত্বা ছিল না)

[1-50 – 2-00 P.M.]

আপনি ডাক্তারি রিপোর্ট দেখুন, কি বলছে, আপনি নিশ্চয় টুকে পাশ করেছেন। একটা সর্বদলীয় কমিটি করুন তাতে প্রমাণ করব, আপনারা কি ভাবে অন্তঃসত্ত্বা নারীর উপর আক্রমণ করেছেন। শুধু তাই নয়, চলুন কৃষ্ণনগরে, সেখানে কংগ্রেস কর্মী পঞ্চায়েত সদস্য ভরত রায় তার মা বোনের উপর অত্যাচার করেছেন, তাদের আহত করেছেন। আমরা দেখেছি তাদের লাঠি মেরেছেন তার আহত বোন মাথায় ব্যাণ্ডেজ নিয়ে ঘুরেছে। আপনারা আবার বলছেন নারী জাতির উপর লাঞ্ছনা করিনি? তারকেশ্বরে জয়নগরে কি করেছেন? আপনারা নারীজাতির উপর নির্যাতন করেন নি? সেখানে একজন কংগ্রেস কর্মীর স্ত্রীর সকলের সামনে কাপড় খুলে নিয়েছেন? আমাদের মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় যে কথা বলেছেন যে এখন পশ্চিমবাংলায় নারীদের বস্ত্রহরণ করা হচ্ছে, দ্রৌপদীর বস্ত্রহরণ করে যেভাবে কৌরব বংশ ধ্বংস হয়েছিল সেইভাবে তাঁরাও ধ্বংসের মুখে এসে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কংগ্রেস পক্ষ থেকে যে রেজলিউশন এনেছি সেটা নারী জাতির সম্মান রক্ষার জন্য এনেছি, আমরা আশা করব বামফ্রন্ট সরকার এই রেজলিউশনকে সমর্থন করবেন। আমি জানি, আমার পরে হয়ত কোনও মন্ত্রী বক্তব্য রাখবেন। আমার খুব লজ্জা হয় যখন মন্ত্রী এবং বিধায়করা শিশুর উপরে সি. পি. এম.'এর ক্যাডারদের লেলিয়ে দেয়, সাধারণ মানুষের উপরে আক্রমণের জন্য লেলিয়ে দেয়। আপনারা ভুলে যাবেন না, আমরা একথা জানি যে, লোকসভার নির্বাচন যত কাছে আসবে আপনারা ততবেশি করে সন্ত্রাস বাড়াবেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ আপনাদের পাশ থেকে সরে গিয়েছে। ১৯৭৭ সালে আপনারা ৬০ শতাংশ ভোট পেয়েছিলেন, আর ১৯৮৭ সালে পেয়েছিলেন ৫১ শতাংশ ভোট। ৯ শতাংশ ভোট আপনাদের কমে গিয়েছে। কিন্তু ক্যাডারের সংখ্যা আপনাদের বেড়েছে। সারা পৃথিবীতে আমরা যখন দেখছি মানুষ কমিউনিজম'এর পাশ থেকে সরে যাচ্ছে, ইস্ট জার্মানি থেকে লোকেরা পশ্চিম জার্মানিতে চলে যাচ্ছে, চিনে যখন আমরা দেখতে পাচ্ছি কমিউনিজম'এর বিরুদ্ধে গণতন্ত্র প্রতিষ্ঠার জন্য আন্দোলন হচ্ছে এবং লক্ষ লক্ষ ছাত্র রাস্তায় নামছে, সেখানে আমরা দেখছি আপনাদের পার্টির মধ্যে লুম্পেনরা ঢুকছে। নির্বাচন যত সামনে

আসছে আপনারা ততই সন্ত্রাস সৃষ্টি করছেন। কিন্তু সন্ত্রাস করে বুদ্ধদেববাবু জেনে রাখুন, হাওড়ার নির্বাচনে জিতে পৌরসভা দখল করতে পারেন, কিন্তু সন্ত্রাস সৃষ্টি করে লোকসভার নির্বাচনে জেতার খোয়াব আপনারা দেখবেন না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে বেলেঘাটার ঘটনার উপরে সে সম্পর্কে আমি প্রথমেই বলতে চাই যে, বেলেঘাটাতে যে ঘটনা ঘটে গেছে তা বামপন্থী রাজনীতিকে মসীলিপ্ত করে। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। আমি বলব, বেলেঘাটার ঘটনাকে আপনারা অস্বীকার করতে পারেন, কিন্তু সেখানে যে সন্ত্রাস সৃষ্টি করা হয়েছিল বিরুদ্ধ রাজনৈতিক দল তথা প্রতিপক্ষকে মোকাবিলা করার জন্য তা রাজনৈতিকভাবে করা উচিত ছিল। সন্ত্রাসের রাজনীতিকে হাতিয়ার করে রাজনৈতিক শক্তিকে মোকাবিলা করতে যে ভাবে আপনারা গিয়েছিলেন তা দুর্ভাগ্যজনক। এরফলে সেখানে দুর্ভাগ্যজনক ঘটনা ঘটে গিয়েছে, সংবাদপত্র কর্মী, আলোকচিত্রীদের উপরে নানা ভাবে আক্রমণ করা হয়েছে। নানাবিধ সত্য স্টেটসম্যান পত্রিকা থেকে শুরু করে বিভিন্ন কাগজপত্রে বেরিয়েছে। বেলেঘাটার মর্মান্তিক ঘটনার যতটুকু প্রকাশিত হয়েছে, তাতে যে ঘটনা প্রকাশিত হয়েছে, সেটা বামপন্থী রাজনীতিকে মসীলিপ্ত করে। এটা দুর্ভাগ্যজনক ছাড়া কিছু বলা যায় না। এখানে এই যে প্রবণতা, এই প্রসঙ্গে আমি যেটা বলতে চাইছি তা হল, আপনারা এই যে পথ নিয়েছেন—বলপ্রয়োগের রাজনীতি থেকে শুরু করে নানাস্থানে দখল করার রাজনীতি, সন্ত্রাস সৃষ্টি করার রাজনীতি, এরসঙ্গে বামপন্থার কোনও সম্পর্ক নেই। সারা ভারতবর্ষ জুড়ে কেন্দ্রের কংগ্রেস সরকার গোটা দেশে যে সন্ত্রাসের রাজত্ব চালাচ্ছে, তারা যে ভাবে রাষ্ট্রীয় প্রশাসনকে কাজে লাগিয়ে গোটা দেশের গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করে দেবার চেষ্টা করছে তার বিরুদ্ধে একটা উন্নত মূল্যবোধের উপরে দাঁড়িয়ে যেখানে কংগ্রেসি ফ্যাসিবাদী রাজনীতিকে পরাজিত করার দরকার ছিল, কিন্তু এই যে প্রবণতা দেখা যাচ্ছে, সন্ত্রাস সৃষ্টির মধ্যে দিয়ে রাজনৈতিক প্রতিপক্ষকে ঘায়েল করার প্রবণতা, এরফলে কেন্দ্রের ফ্যাসিবাদী শক্তিকে, কায়েমী শক্তিকে পক্ষান্তরে সাহায্য করছে।

[2-00 – 2-10 P.M.]

তাই আমি এইকথা বলব যে এইকথা তো তাদের ভুলে যাওয়ার কথা নয়। যে ইতিহাস, যে শিক্ষা, মার্ক্সবাদ, লেনিনবাদ বা বামপন্থীর কথা বলেছে সেই শিক্ষাতে স্বৈরাচার, সন্ত্রাস, এইগুলো কখনও শেষ কথা বলেনি। ইতিহাস মানুষের বিবেক, মনুষ্যত্ব, মানবিক মূল্যবোধকে অক্ষুন্ন রাখে যুগ যুগ ধরে এবং তাই ধরেই মানব সভ্যতা এগিয়ে গেছে। ভারত সরকার ক্ষমতায় থেকে আজকে যেভাবে কেন্দ্রের কংগ্রেসি সরকার রাষ্ট্রীয় প্রশাসনকে ব্যবহার করছে এবং তাদের প্রতিপক্ষকে খাড়া করবার চেষ্টা করছে, আজকে তেমনি ভাবে বামপন্থী দলও সেই পথ এখানে অবলম্বন করেছেন। এতে আপাতত ডিভিডেণ্ড হয়তো হবে। আপাতত সুযোগ-সুবিধা পাওয়া যাবে কিন্তু আখেরে পরিণতি অত্যন্ত মারাত্মক। যে কোনও শুভবুদ্ধিসম্পন্ন মানুষ বিষয়টিকে পুনর্বিবেচনা করবেন এবং এই ধরনের প্রবণতা থেকে মুক্ত হয়ে যথোচিত বামপন্থী রাজনীতির ঝাণ্ডা তুলে ধরার চেষ্টা করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি শ্রী অপূর্বলাল মজুমদার

যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করছি। কংগ্রেস(আই) বক্তব্য বলবার আগে আমি এস. ইউ. সির মাননীয় সদস্য সম্পর্কে একটি কথা বলব। উনি যে বক্তৃতা করলেন আমি বুঝতে পারলাম না, খানিকটা এদিক, খানিকটা ওদিক অর্থাৎ না হব সতী না হব অসতী তবে পতি ছাড়ব না এই ধরনের খানিকটা। এই প্রস্তাবের যিনি উত্থাপক শ্রী অপূর্বলাল মজুমদার, তিনি বলেছেন যে সি. পি. এমের মুখোশ এতে খুলে গেছে এবং আমিও নাকি এই ব্যাপারের সঙ্গে জড়িত ইত্যাদি। এতে নাকি ওখানকার সাধারণ লোক আমাকে চিনেছে এবং এতে আমার নাকি মুখোশ খুলে গেছে। কিন্তু আমার একটা অসুবিধা হচ্ছে যে, আমি তো বরাবরই একই রাজনীতি করি, মুখোশ, টুখোশ আমার নেই। আমি তো আর একবার এই পার্টি আরেকবার ওই পার্টি করে মুখোশ-টুখোশ পরে ঘুরে বেড়াই না। তারপরে সুপ্রিয়বাবু একটা হিসাব দিয়েছেন, তিনি যে অঙ্কে এতো কাঁচা জানতাম না। উনি কোথা থেকে ৩৯৩ জন মেম্বার বেড়েছে দেখলেন জানিনা। যাইহোক আমি ওইসব আলোচনার মধ্যে যাব না। প্রস্তাবের মধ্যে বলা হয়েছে একটা আর্মড প্রসেশন হয়েছিল সেদিন। এটা একেবারে অসত্য কথা। সেদিন কোনও আর্মড প্রসেশান হয় নি। আমার পূর্ববর্তী বক্তা বেলেঘাটার বিষয় সম্পর্কে অনেক কথা বলে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৩ বছর ধরে ৩টি জেলার থানা এলাকার মধ্যে সমাজবিরোধীদের উৎপাত এবং উৎপীড়ন যা চলছে তাতে সবাই ঐক্যবদ্ধ হয়ে আমরা এর প্রতিকার করার চেষ্টা করেছিলাম। আমি বলছি না তো কংগ্রেসের সবাই খারাপ, কংগ্রেসের কিছু সদস্য ওইখানকার সমাজবিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে উদ্যোগী হন। তাঁরা জানান যে এর বিরুদ্ধে যথোচিত ভূমিকা নিতে হবে এবং তাদের অত্যাচারের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হতে চান। তাঁরা আমার সঙ্গে এক মঞ্চে দাঁড়িয়ে বক্তৃতা করেছেন প্রাক্তন মন্ত্রী অর্দ্ধেন্দু নস্কর যিনি পার্লামেন্টের প্রাক্তন এম. পি. ছিলেন, গতবার পরাজিত হয়েছিলেন, এবার হয়তো টিকিট পাবে কিনা জানিনা, তিনিও আমার সঙ্গে বক্তৃতা করে ছিলেন। আরও অনেক সদস্য সেখানে ছিলেন, তাতে কংগ্রেস নেতারাও ছিলেন। সেখানে সাংবাদিকরা বলেছিলেন যে ১১ জন কংগ্রেস এম. এল. এ. সেখানে যাবে, আমি তাতে বলেছিলাম তাদের আমি ওয়েলকাম করছি, তাঁরা যান কিন্তু তাঁদের কাছে আমার অনুরোধ তাঁরা যেন ২টি বাড়িতেই যান। এমন কি সমস্ত সংবাদপত্রগুলি প্রথম দিকে ৩-৪-৫ তারিখ পর্যন্ত একটিমাত্র এলাকাকে নিয়েই বললেন। তখন আমি তাঁদের সঙ্গে আলোচনা করলাম এবং সাংবাদিক সম্মেলন করে তাঁদের অনুরোধ করলাম যে আপনারা শুধু কোনও একটা দিকের উপরেই বিচার করবেন না, আপনারা সেখানকার মানুষদের কাছেও যান, গগন সরকারেও যান, সেখানকার মহিলাদের কথা শুনুন। দীর্ঘদিন পর্যন্ত আপনারা যাননি, এখানে ঘটনা কিভাবে বলা হচ্ছে ধরুন একটা ঘটনা ঘটল সেটাকে বিভিন্ন হিসাবে যাচাই করে বলা হচ্ছে, বিভিন্ন ঘটনা হয়েছে। আমি শুধু মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, জানতে চাই এই যে এতবড় একটা ঘটনা ঘটে গেল কয়েকজন লোক হাসপাতালে ভর্তি হয়েছে, হাসপাতালে না হয় বুঝলাম সি. পি. এম.-র ভয়ে কেউ ভর্তি হতে পারে না—নার্সিং হোমে যায়। বেলেঘাটার ঘটনায় কয়জন লোক নার্সিং হোমে ভর্তি হয়েছে—একজনও হাসপাতালে ভর্তি হয়নি; নার্সিং হোমে ভর্তি হয়নি। বাড়িতে নাকি আগুন দেবার চেষ্টা হয়েছে, একদল আগুন দিয়েছেন, আর একদল আগুন নিভিয়েছেন—এই কথা ঠিক ফায়ার ব্রিগেডকে ঢুকতে দেওয়া হয়নি। আমি শুধু প্রশ্ন করি মাননীয় ডেপুটি স্পিকার প্রয়োজন হল কোথায়, প্রয়োজন তো

কিছু হয়নি। তারপর সুলতান সিং স্টেটমেন্ট দিয়েছেন—তিনি তো তেমন বিবৃতি দেননি, পুলিশ কমিশনার স্টেটসম্যানে চিঠি লিখে জানিয়েছেন সুলতান সিং-র নামে যে চিঠি বেরিয়েছে সেই চিঠির যে বক্তব্য সেটা সুলতান সিং-র বক্তব্য নয়। কয়েকটি ফ্যামিলিতে কোনও মস্তানকে বাড়িতে না পাওয়া গেলে তাদের বাড়িতে আক্রমণ করা হয়েছে—সেটার ব্যাপারে আমরা বলেছি এই ঘটানো ঠিক হয়নি। কিন্তু কয়েকটি ফ্যামিলি আক্রান্ত হয়েছেন। খবরের কাগজগুলিতে দেখবেন—১/২টি কাগজ বাদ দিয়ে যে ৪/৫টি ফ্যামিলি আক্রান্ত হয়েছে তাদেরকে কুমীরের ছানার মতো দেখানো হচ্ছে—আমরা বলেছি, আমি নিজেও মিটিংয়ে দাঁড়িয়ে বলেছি—বারবার ঘুরিয়ে ফিরিয়ে দেখানো হচ্ছে, এমনও হয়েছে একইদিনে একই কাগজে, একই ছবি দু'জায়গায় ছেপে দেখানো হয়েছে। অর্থাৎ কতটা মানুষের মধ্যে বামপন্থীদের সম্পর্কে কতটা বেশি ঘৃণার সঞ্চার করা যায়। তারপরে গল্প তৈরি হল—আমার তখন সন্দেহ হয়েছিল—এমন একজন ইউনিভার্সিটির ডক্টরেট, যিনি অভিযোগ করলেন—প্রায় তিনি করেন, চান্স পেলেই হাসপাতালে ভর্তি হন—পার্লামেন্টের সদস্যা, তিনি প্রথমে অভিযোগ করলেন যে দুইজন অন্তঃস্বত্তা মহিলাকে পদাঘাত করা হয়েছে এবং সংবাদপত্রে এমন রিপোর্টও বেরুল যে তাদের রক্তক্ষরণ হচ্ছে। এই যদি হয়ে থাকে তাহলে তো ভয়ঙ্কর ব্যাপার, ভয়াবহ ব্যাপার। আমরা সমস্ত জায়গায় খোঁজ করলাম, পুলিশকেও বললাম কোথায় কে ভর্ত্তি হয়েছে দেখুন। কিন্তু দেখা গেল দুইজন মহিলার নাম বেরুল—একজনের নাম শ্রীমতী অনীতা রাহা,—আজকের সংবাদপত্রে খুঁজে দেখুন কোথাও মিসেস অনীতা রাহার নাম নেই। কেন নেই—তাঁর কারণ হচ্ছে সমস্তটাই হচ্ছে একটা বানানো গল্প। মিসেস অনীতা রাহা তাঁর স্বামী, তাঁর শ্বাশুড়ি নীলিমা রাহা বলেছেন আমার পুত্রবধুর উপর কেউ কোনও হামলা করেনি, আর রক্তক্ষরণ হলে সে হাসপাতালে ভর্তি হবে না, সে নার্সিং হোমে ভর্তি হবে না। শেষ পর্যন্ত ধরা হল এমন একজনকে তিনি হচ্ছেন কংগ্রেসের, তাঁর নামে এফ. আই. আর. আছে, তিনি বহু করিতকর্মা পুরুষ; সৌগতবাবু তো এখানে বলছেন, কিন্তু আমি জানি ওনার সঙ্গেও মস্তানরা ঘোরেন—সবাই তো কংগ্রেসের খারাপ নয়, দৈত্যপুরের পেহ্লাদ উনিও শুনে লজ্জা পাবেন। সেই লোকজন যার নাম করে বলা হচ্ছে যে তার সঙ্গ পছন্দ করতে তিনিও লজ্জা পাবেন, কারণ তাঁর ভাবমূর্তি নষ্ট হবে। এখানে সুমিতা বসুর কথা বলা হল—তাঁর ব্যাপারে ডাঃ চন্দর কথা আজকাল পত্রিকায় বিস্তারিত বেরিয়েছে—যে রক্তক্ষরণ হচ্ছে, কৈ হাসপাতালে তো ভর্তি হল না, এবং হাসপাতালের ডাক্তার বললেন না কোনও আঘাত পায়নি এবং মজার কথা হল ওরা বলেন নারী নির্যাতনের কথা, এবং ওরা আজকে নারী জাতির সম্মান রক্ষার জন্য মুখে দাবী করছেন। তাই আমি শুধু মনে করিয়ে দিই মাননীয় ডেপুটি স্পিকার মহোদয় সোনারপুরের গীতা চ্যাটার্জীকে কংগ্রেসের নামাঙ্কিত, নামাশ্রিত সমাজবিরোধী ব্যক্তিরা তাঁর স্বামীকে বেঁধে রেখে স্বামীর সামনে শ্রীমতী গীতা চ্যাটার্জীকে ধর্ষণ করেছিল। এটা বেশিদিনের কথা নয়—তাই এদের মুখে আজকে যদি নারী জাতির সম্মানের কথা শুনতে হয় তাহলে আর বলার কিছু নেই। কি সমস্ত জিনিসপত্র নিয়ে ঘুরছেন, ওখানে এক হাজার করে টাকা দিচ্ছেন রিফিউজি ফ্যামিলিকে যিনি টাকা দিলেন—আমি তো সংবাদপত্রের লোকেদেরকে বলব, আপনাদেরও বলব—সে কংগ্রেসের নেতা, শুনেছি তিনি পরিচিত কংগ্রেস নেতা, শুধুই নেতা নন—তিনি বাড়ি বাড়ি গিয়ে টাকা দিলেন—তিনি ছিলেন রেল কর্মচারী। রেলের টিকিট জাল করার জন্য কংগ্রেসি সরকার তাঁকে গ্রেপ্তার করেছিলেন।

[2-10 – 2-20 P.M.]

এই তো হচ্ছে সব আপনাদের লোক। ওরাই হচ্ছে অমৃতস্য পুত্রাঃ! এদের নিয়েই ওরা কাজ কর্ম করছেন। পুলিশ গ্রেপ্তার করল কাইজার স্ট্রিট থেকে ১২ জনকে এবং বোমার মাল মশলা পাওয়া গেল। পরের দিনই সেই অস্তিত্বহীন বিশ্ববিদ্যালয়ের ডক্টরেট ডিগ্রিধারী এম. পি. তিনি বললেন ওরা সবাই হচ্ছে কংগ্রেসের লোক। সেই কংগ্রেস কারা? এর মধ্যে ২ জন বেলেঘাটার, আর বাকি সবাই হচ্ছে বেলেঘাটার বাইরের। তারা স্বীকার করেছেন গগন সরকার রোডে পরিকল্পিতভাবে আক্রমণ করেছেন। পরিত্যক্ত বাড়ি থেকে বোমার মশলা ও তাজা বোমা-সহ গ্রেপ্তার করা হয়েছে এবং তারা যে কংগ্রেস(ই)র লোক এটা কাউকে বলে দিতে হয় না। কংগ্রেস(ই) নিজেরাই দাবি করছেন এরা তাদের লোক। কংগ্রেস(ই) যাবে কোথায়? প্রথম দিন মানব মুখার্জির নাম নেওয়া হল। দ্বিতীয় দিন কিছু সংবাদপত্রকে কংগ্রেস(ই) ঠিক করলেন, আর একজন আছে, একজন মন্ত্রীকে পাওয়া গেছে। এটাকেও জুড়ে দাও। পরিকল্পিতভাবে আমাদের বিরুদ্ধে ডিনার ক্যাম্প পরিচালিত করা হচ্ছে। আমি বলতে চাই যে, মানবকে ওরা বলছেন বেলেঘাটার দানব। আমি বলি, আপনারা বিধানসভায় ২৯৪এর জায়গায় ৩৮/৩৯-এ অবস্থান করছেন—আপনারা হচ্ছেন বিধানসভায় লিলিপুট। এই ক'পিস্ মাত্র বিধানসভায় আছেন। কাজেই এই লিলিপুটের কাছে আমরা দানব হব না, তো কি হব? সেই জন্য আমি এই কথা বলতে চাই যে, আইন শৃঙ্খলা রক্ষার জন্য সতিই যদি আপনাদের এত মাথা ব্যথা হয়ে থাকে এবং সত্যিই যদি আপনারা এই বিষয়ে আন্তরিক হন তাহলে আমি আপনাদের বলি যে, আপনারা কংগ্রেস দল থেকে মস্তানদের তাড়িয়ে দিন, এটা হলেই পশ্চিমবাংলার শতকরা ৯৫ ভাগ আইন শৃঙ্খলার সমস্যা মিটে যাবে। পারবেন আপনারা? এটা যে পারবেন না, তার প্রমাণ আমরা পেয়ে যাচ্ছি। এখানে আপনাদেরই মুখে শুনছি একজন এম. এল. এ. আর একজন বিধায়কের বিরুদ্ধে অভিযোগ করছেন সি. পি. এম. খুনের সঙ্গে তিনি জড়িত। আর আপনারা এই কথা বলছেন! আপনারা বলছেন চিন, জার্মান ঘুরে এলো অশোকবাবু। আমি বলছি অতদূর যেতে হবে না, পাশের রাজ্য ত্রিপুরায় চলে যান। ত্রিপুরায় কি হয়েছে? আমাদের ৯ জন খুন হল। বিরোধীদের কথা আমি ছেড়েই দিলাম—কেন্দ্রীয় মন্ত্রী সন্তোষমোহন দেব কংগ্রেস(ই) বিধায়কদের নিয়ে সভা করছেন, আর একদল বিধায়ক তাদের উপর ইঁট পাটকেল ছুঁড়ে মারছে। এই তো আপনাদের চরিত্র—আর এখানে সংবাদপত্রের স্বাধীনতার জন্য আপনাদের চোখ দিয়ে জল পড়ছে। ক'দিন আগে মানহানি বিল তো আপনারাই এনেছিলেন। নির্বাচনের জন্য আমাদের ভয় করার কোনও কারণ নেই। নির্বাচনে যদি ভয় থাকে তো সেই ভয় আপনাদেরই আছে। কারণ সারা ভারতবর্ষে শাসন করবার দিন আপনাদের শেষ হয়ে যাচ্ছে সন্ত্রাস সৃষ্টি করে নির্বাচনে জিতবার দরকার নেই, নির্বাচনে এমনিতেই আপনারা পরাজিত হবেন, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। সন্ত্রাস সৃষ্টি করছে কারা? স্টেন গান তুলে দেবার কথা কে বলেছে, পুলিশ মারবার কথা কে বলেছে? কংগ্রেস(ই) এটা অস্বীকার করতে পারেন? আপনাদের নেতা, আপনাদের সভাপতি মাঠে ঘাটে বলছেন স্টেন গান তুলে দাও, পুলিশ মার। মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি এই প্রস্তাবের বিরোধিতা করছি। উদ্দেশ্যমূলকভাবে এই প্রস্তাব এখানে তোলা হয়েছে। এই কথা বলে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতিটি পয়েন্টে আমি জবাব দিয়ে দিচ্ছি। একটি পয়েন্ট বললেন, মুখোশ খুলেছে। আপনি এই কথাটি ঠিক বুঝতে পারেন নি। আমাদের দুর্ভাগ্য যে, আপনি কথাটি শোনেন নি। আমি বলেছিলাম আগে ঘোমটার আড়াল দিয়ে এইস্‌বগুলি করতেন, আর আজকে এই ঘোমটা খুলে দিয়ে প্রকাশ্যে ঐ গুণ্ডাদের সঙ্গে করে নিয়ে লেলিয়ে দিয়েছেন এদের বিরুদ্ধে—এই ঘোমটা দিয়েছেন। দ্বিতীয়ত বলবার চেষ্টা করেছি যে অ্যাটাক হয়েছিল। বোমার দাগগুলি কোথা থেকে এল? বাড়িতে নিয়ে গিয়েছিল। তারা নিজেরা বলছেন তাদের হাতে রিভলবার ছিল, ইউজ করিনি, কিন্তু বোমা মেরেছি। তার দাগ আছে। আপনারা বলেছেন জায়গায় যান নি। গগন সরকার, চাল পট্টি, কলিমুদ্দিন স্ট্রিট এই ৩ জায়গাতেই আমরা ৩ ঘন্টা ধরে ঘুরেছি, সেখানে আপনারা যান নি। আপনারা নিজেরা অত্যাচার, অবিচার করে যাচ্ছেন। শেষকালে আবার মুখোশ মুখ ঢাকলেন। পরের দিনই আপনারা ১২ ঘন্টার বন্‌ধ ডাকলেন। গোদের উপর বিষ ফোড়ার মতো অবস্থা হল। নিজেরাই অপরাধ করে সেই অপরাধকে ঢাকবার জন্য এটা করলেন, গোয়েবলস'ও এই চেষ্টা করে নি। গোয়েবলস বেঁচে থাকলে আপনাদের কাছ থেকে শিক্ষা নিত যে, কি করে নিজেদের অপরাধ ঢাকবার জন্য বন্‌ধ ডাক দিলেন।

এরকম জঘন্য বন্‌ধ কখনও দেখিনি বা শুনি নি। আমার মনে হচ্ছে গোয়েবলসের উপযুক্ত শিষ্য আপনারা হতে পারবেন। কিন্তু একটা কথা মনে রাখবেন ৫০ বছর আগেকার গোয়েবলসের তত্ত্ব আজকের দিনে আর চলবে না কারণ মানুষ এখন অনেক বেশি সচেতন। আপনি পুরুষ মানুষদের কথা বলেছেন। মাত্র ক'দিন আগে দুশো পুরুষ মানুষ সেখানে যেতে পারলেন, আপনাদের অত্যাচারে সবাই পালিয়ে গিয়েছিলেন যাদের খুন করার উদ্দেশ্যে আর্মস নিয়ে গিয়েছিলেন। এখনও অনেকে বাইরে আছেন যারা আপনাদের ভয়ে যেতে পারেন নি। তার কারণ পুলিশ কাঠের পুতুল, তাদের যে রকম নাচাবেন তারা সেই রকম নাচবেন, তাদের যে রকম রির্পোট দিতে বলবেন তারা সেই রকম রির্পোট দেবেন টু সেভ ইউ অ্যাণ্ড দি মিনিস্ট্রি। মহিলাদের কথা বলেছেন। সেখানে আপনারা শাশুড়িকে ধরে নিয়ে এলেন। রাহা যিনি ছিলেন তার শাশুড়িকে দিয়ে স্টেটমেন্ট করালেন। স্যার, আমরা জানি, ক্রিমিন্যাল কেসে একটা অ্যালিবাই করতে হয় টু ডিফেণ্ড, আপনারা শাশুড়িকে ধরে নিয়ে এলেন অ্যাজ অ্যান অ্যালিবাই যে কিছু করা হয়নি। আপনাদের বলি, এ সমস্ত জিনিস পুরানো হয়ে গিয়েছে। তারপর আমরা এখানে ৩৯ জন আছি বলে আমাদের লিলিপুট বললেন। আর সংসদে আমরা যে ৫৫০ জন আর আপনারা ২২ জন, সেখানে কি বলবেন? সেখানে তো আপনারা পায়ের তলায় চলে গিয়েছেন, আপনাদের খুঁজে পাওয়া যাবে না। তারপর আপনি আর্মস-এর ব্যাপারে বলেছেন। পশ্চিমবঙ্গে যত আর্মারী আছে সেখানে একটা হিসাব নিন তো যে ঠিক-ঠাক আছে কি না? দার্জিলিং-এ আপনারা ক'টা আর্মস সারেণ্ডার করেছেন? সেখানে তো সমস্ত নিজেদের হাতে রেখে দিয়েছেন। একটা হিসাব নিন তো দার্জিলিং-এর ব্যাপারে যে কতগুলি পাওয়া যায়নি? ব্যারাকপুরের ব্যাপারে খোঁজ নিন তো কত আর্মস সেখান থেকে বেরিয়ে গিয়েছে এবং সেগুলি আপনাদের ক্যাডারদের হাতে চলে গিয়েছে? কাজেই আপনার বক্তব্য একেবারেই দাঁড়ায়না। আপনার এবং মানববাবু দুজনেরই ঘোমটা খুলে গিয়েছে। আমরা জানি, এই ঘোমটা খুলে আগামীদিনে গ্রামাঞ্চলে সমস্ত জায়গায় যেখানে কংগ্রেসের শক্তি আছে

সেগুলিকে ভাঙ্গার জন্য আপনাদের নেতৃত্বে ব্লু প্রিন্ট তৈরি করে তাদের উপর আক্রমণ চালিয়ে সমস্ত পশ্চিমবাংলায় সন্ত্রাস সৃষ্টি করে আপনারা আপনাদের রাজত্ব কায়েম করতে চান। এটা কিছুদিন চলতে পারে কিন্তু দীর্ঘদিন চলতে পারে না। ইতিহাস আপনি পড়েছেন, আপনি জেনে রাখবেন, ইতিহাসের পাতা কোনওদিন বুলেটবিদ্ধ করা যায়না। গণতন্ত্র চলবে, তাকে বুলেটবিদ্ধ করতে পারবেন না। আপনাদের অর্থহীন বক্তব্য এখানে চলবে না। একথা বলে আমার প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Apurbalal Majumdar that—

"This House notes with grave concern that an armed procession went on a rampage in certain areas of Beliaghata on 31st August, 1989 and attacked the houses of Congress workers resulting in injury to 50 people including two pregnant women and also damage of 50 houses ;

This House is of opinion that the above incidents show a deterioration of law and order in West Bengal Particularly in Calcutta ;

This House, therefore urges upon the State Government to take steps to improve the law and order sitution in this state and to protect the lives and properties of Congressmen and honour of women."

was then put and a division taken with the following result :-

**NOES**

Abdul Basar, Shri

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai Charan

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bandyopadhyay, Shri Debabrata

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Nihar Kumar

Basu, Shri Subhas

Bauri, Shri Haradhan

Bera, Shri Pulin

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Bora, Shri Badan

Bose, Shri Nirmal Kumar

Bouri, Shri Nabani

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Gour

Chakraborty, Shri Shyamal

Chanda, Dr. Dipak

Chatterjee, Shri Anjan

Das, Shri Ananda Gopal

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

De, Shri Bibhuti Bhusan

Deb, Shri Gautam

Dey, Shri Narenda Nath

Duley, Shri Krishna Prasad

Ganguly, Shri Santi Ranjan

Ghosh, Shri Deb Saran

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Ghosh, Shri Tarapada

Goppi, Shrimati Aparajita

Halder, Shri Krishna Chandra

Haldar, Shri Krishnadhan

Hajra, Shri Sachindranath

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Kar, Shri Nani

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kumar, Shri Pandab

Lama, Shri Dawa

M. Ansaruddin, Shri

Mahato, Shri Bindeswar

Mahamuddin, Shri

Maity, Shri Bankim Behari

Maity, Shri Sukhendu

Majhi, Shri Raicharan

Mandal, Shri Rabindra Nath

Mandi, Shri Rampada

Mitra, Shri Biswanath

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Sailendra Nath

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Najmul Haque, Shri

Pakhira, Shri Ratan Chandra

Pramanik, Shri Sudhir

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Dhirendra Nath

Roy, Shri Hemanta

Roy, Shri Sattik Kumar

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Satpathi, Shri Abani Bhusan

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Sinha, Shri Nirmal Kanti

Toppo, Shri Salib

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Fazle Azim, Molla Shri

Ghosh, Shri Asok

Habibur Rahaman, Shri

Laha, Shri Prabuddha

Majumdar, Shri Apurbalal

Mannan Hossain, Shri

Motahar Hossain, Dr.

Naskar, Shri Gobinda Chandra

Nurul Islam Chowdhury, Shri

Pahan, Shri Khudiram

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

**ABST**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad.

Ayes being 17, Noes 85 the motion was lost.

[2-20 – 2-30 P.M.]

**Mr. Depty Speaker :** Now Mr. Sachin Sen please move your motion.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—কেন্দ্রীয় সরকারের অনুসৃত আর্থিক নীতির ফলে অনিয়ন্ত্রিত ভাবে ক্রমাগত দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটছে এবং নিত্য ব্যবহার্য জিনিসপত্রের

দাম সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার সীমা অতিক্রম করে গেছে; এই সভা আরও লক্ষ্য করছে যে—কেন্দ্রীয় সরকার একই সঙ্গে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বন্টনের দ্রব্যাদি যেমন চাল, গম, চিনি ইত্যাদির সংগ্রহ মূল্য বর্ধিত করে ঐ বর্ধিত মূল্যের ভার ক্রেতা সাধারণের উপর চাপিয়ে দিয়েছেন; এবং এই রাজ্যে গণবন্টনের জন্য নির্ধারিত দ্রব্যাদির বরাদ্দ প্রকৃত প্রয়োজনের তুলনায় অনেক কমিয়ে দিয়েছেন এবং প্রকৃত সরবরাহ কমিয়ে দেওয়া বরাদ্দ থেকেও কম পরিমাণে ও অনিয়মিত ভাবে রাজ্য সরকারের হাতে আসছে যার ফলে খোলা বাজারে এই সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধি পেয়ে জনসাধারণের দৈনন্দিন জীবনে এক অসহনীয় দুর্দশা ও বিপর্যয়ের সৃষ্টি করেছে; সেইজন্য এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, কেন্দ্রীয় সরকার যেন দ্রব্যমূল্য বৃদ্ধি রোধে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন এবং এই রাজ্যে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বন্টনের জন্য দ্রব্যাদির বরাদ্দ প্রয়োজন অনুযায়ী ধার্য করেন এবং সেগুলির সরবরাহ বরাদ্দ অনুযায়ী ও নিয়মিতভাবে করবার ব্যবস্থা সুনিশ্চিত করেন।"

এই হচ্ছে আমার প্রস্তাব। আমি আলোচনার পরে আমার জবাবি ভাষণ দেব।

(গোলমাল)

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মোশন আরম্ভ হয়ে গেছে; পরে শুনব।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ সত্য বাপুলি, আপনি আপনার অ্যামেণ্ডমেন্ট মুভ করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি মুভ করছি, কিন্তু সাত্তার সাহেবকে পয়েন্ট অফ অর্ডার তুলতে দিতে হবে, তা নাহলে আমরা কেউ বক্তব্য রাখব না।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ মানস ভুঁইয়া বলুন।

(একাধিক কংগ্রেস সদস্য উঠে দাঁড়িয়ে বলেন,—'পয়েন্ট অফ অর্ডার তুলতে দিতে হবে।' ডাঃ মানস ভুইয়া ওঠেন না এবং বক্তব্য রাখেন না।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কি হল মানসবাবু, আপনি আপনার বক্তব্য বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমরা কেউ বলব না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রী সুখেন্দু মাইতি বলুন।

(গোলমাল)

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, (গোলমাল) আপনারা চুপ করুন,

চিৎকার চেঁচামেচি করবেন না। চিৎকার বন্ধ করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শচীনবাবু, কৃপাসিন্ধু বাবু এবং কামাখ্যাবাবু যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটা কথা বলতে চাই। স্যার, আজকে মূল্য বৃদ্ধির জন্য ধনিক শ্রেণীর প্রতিভূ কেন্দ্রীয় সরকারই মূলত দায়ী। পুঁজিপতি, কালোবাজারি, মুনাফাখোর দালালদের কেন্দ্রীয় সরকার স্বার্থ রক্ষা করে চলছেন বলেই দেশে মূল্য বৃদ্ধি ঘটছে। আজকে কেন্দ্রীয় সরকার নিজেই দালালির দায়ে অভিযুক্ত। মাননীয় কংগ্রেস বন্ধুদের আজকে এটা বুঝতে হবে যে, ধনতান্ত্রিক অর্থনীতির চরম সঙ্কট থেকে যে মূল্য বৃদ্ধি ঘটে সেটাই আজকে আমাদের দেশে ঘটছে। (গোলমাল) এটা আজকে ওঁদের বুঝতে হবে।

(গোলমাল)

[2-30 – 3-15 P.M.] (including Adjournment)

এই যে প্রচণ্ডভাবে মূল্যবৃদ্ধি বাড়ছে এই মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণ করার জন্য কেন্দ্রীয় সরকার কোনও আইন তৈরি করেনি। ......(গোলমাল)...... সেইজন্য মূল্যবৃদ্ধি ঘটছে। নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র ন্যায্যমূল্যে সারা ভারতবর্ষব্যাপী সরবরাহ করতে হবে এই দাবি আমরা করছি। (গোলমাল) দিল্লির কংগ্রেস সরকার পুঁজিপতিদের দালাল, ধনিক শ্রেণীর দালাল। ........ গণ বন্টন ব্যবস্থার মাধ্যমে পশ্চিমবাংলায় যে নিত্যপ্রয়োজনীয় জিনিস দেওয়া হয় তা ভেঙে চুরমার করে দেবার জন্য আমাদের যা প্রয়োজন তা কেন্দ্রীয় সরকার সরবরাহ করছে না, অপরদিকে ক্রমাগতভাবে মূল্যবৃদ্ধি ঘটিয়ে যাচ্ছে এবং আমাদের বরাদ্দ কমিয়ে দিচ্ছে। ...... (গোলমাল) পশ্চিমবাংলার গণবন্টন ব্যবস্থা বানচাল করে দেবার জন্য কেন্দ্র ষড়যন্ত্র করছে। এরা মুনাফাখোরদের দালাল, ব্যবসায়ীদের দালাল, পুঁজিপতিদের দালাল। তাই আমি মনে করি যে প্রস্তাব এসেছে এই প্রস্তাব অত্যন্ত যুক্তিযুক্ত। ......গোলমাল) মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণ করবার জন্য চাল, গম, তেল, ডাল যদি ন্যায্যমূল্যে সরবরাহ করা যায় তবে এই মূল্যবৃদ্ধি রোধ করা যায়। কিন্তু কেন্দ্রীয় সরকারের এমন কোনও আইন নেই যে আইনের দ্বারা এইসব মুনাফাখোর, মজুতদারদের শায়েস্তা করা যায়। .....(গোলমাল) কংগ্রেসি বন্ধুরা এইসব নিত্য-প্রয়োজনীয় জিনিস ডিসটার্ব করে দিয়ে পশ্চিমবাংলায় একটা খাদ্য সংকট সৃষ্টি করতে চায়। তাই আমি মাননীয় শচীন সেন মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি। কংগ্রেসিরা ভাল কথা শুনতে চায় না। .......(গোলমাল) ওরা সব মুনাফাখোর, মজুতদার, কালোবাজারিদের লোক, পুঁজিপতিদের দালাল। ......(গোলমাল) তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী শচীন সেন এবং অন্যান্যরা যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে এইকথা বলতে চাই যে, কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির ফলে ব্যবসায়ী এবং শিল্পপতিরা দাম বাড়িয়ে চলেছেন।

......(গোলমাল)........

(সরকারি এবং বিরোধী দু'পক্ষের অনেক মাননীয় সদস্য বক্তব্য রাখিবার জন্য নিজ নিজ আসনে উঠিয়া দাঁড়ান।)

তাঁদের এই নীতি পাল্টাতে হবে। সাধারণ মানুষের স্বার্থ নষ্ট করার জন্য এই জিনিস করছেন। আজকে এই কথা সত্য যে বাজারে জিনিসপত্রের দাম বেড়েছে। কেন বেড়েছে? কেন্দ্রীয় সরকারের ঘাটতি বাজেট নীতি অনুসরণ করার ফলে দাম বেড়েছে। প্রশাসনিক মূল্য নীতির জন্য বিভিন্ন জিনিসের দাম বেড়েছে। চাল, গম, চিনি তেল এসবের দাম বছর বছর বাড়ছে, এক এক বছরে দু'বার, তিনবার করেও বাড়ছে। আমাদের এখানে রেশনিংয়ের জন্য তবু ন্যায্য দামে পাওয়া যাচ্ছে। ওরা আমাদের চাল, চিনি, ভোজ্য তেল ইত্যাদি দিচ্ছে না, আর যা দিচ্ছে তা অতি নিকৃষ্ট মানের। তাদের চিনির ব্যাপার নিয়ে আমরা কি দেখছি? ফাটকাবাজি চলছে। কেন্দ্রীয় সরকার কোনও সুষ্ঠু ব্যবস্থা করতে পারছেন না। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গেই একমাত্র জিনিসের দাম কম, অন্যান্য বড় বড় শহরের তুলনায় কলকাতায় রেশনিং থাকার জন্য জিনিসপত্রের দাম কম। ওঁরা বরাদ্দ কমিয়ে দেওয়া সত্ত্বেও পশ্চিমবঙ্গের সর্বত্র চাল পাওয়া যাচ্ছে, দামও এমন কিছু বাড়েনি। অন্যান্য বড় বড় শহরের তুলনায় একমাত্র কলকাতায় জিনিসের দাম কম, এবং এই থেকেই প্রমাণিত হয় যে, পশ্চিমবঙ্গ অন্যান্য রাজ্যের তুলনায় ভাল। আমরা অসাধু ব্যবসায়ী এবং মজুতদারদের বিরুদ্ধে যে ব্যবস্থা গ্রহণ করেছি ভারতবর্ষের অন্য কোথাও সে ব্যবস্থা গ্রহণ করা হয় নি। তাই আমি মনে করি যে সর্বসম্মতি ক্রমে এটা গ্রহণ করা উচিত।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব উত্থাপন করেছি আমার যেগুলি বিশেষ কথা তা প্রস্তাবের মধ্যে বিস্তারিত ভাবে দেওয়া আছে। আমি এই প্রস্তাব গ্রহণের জন্য সমস্ত মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি।

The motion of Shri Sachin Sen that—

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে—

কেন্দ্রীয় সরকারের অনুসৃত আর্থিক নীতির ফলে অনিয়ন্ত্রিতভাবে ক্রমাগত দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটছে এবং নিত্য ব্যবহার্য জিনিসপত্রের দাম সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার সীমা অতিক্রম করে গেছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে—

কেন্দ্রীয় সরকার একই সঙ্গে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বন্টনের দ্রব্যাদি যেমন চাল, গম, চিনি ইত্যাদির সংগ্রহ মূল্য বর্ধিত করে ঐ বর্ধিত মূল্যের ভার ক্রেতা সাধারণের উপর চাপিয়ে দিয়েছেন; এবং

এই রাজ্যে গণবন্টনের জন্য নির্ধারিত দ্রব্যাদির বরাদ্দ প্রকৃত প্রয়োজনের তুলনায় অনেক কমিয়ে দিয়েছেন এবং প্রকৃত সরবরাহ কমিয়ে দেওয়া বরাদ্দ থেকেও কম পরিমাণে ও অনিয়মিতভাবে রাজ্য সরকারের হাতে আসছে, যার ফলে খোলা বাজারে এই সমস্ত জিনিসের মূল্য বৃদ্ধি পেয়ে জনসাধারণের দৈনন্দিন জীবনে এক অসহনীয় দুর্দশা ও বিপর্যয়ের সৃষ্টি করেছে;

সেইজন্য এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছে যে, কেন্দ্রীয় সরকার যেন দ্রব্যমূল্য বৃদ্ধি রোধে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন এবং এই রাজ্যে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বন্টনের জন্য দ্রব্যাদির বরাদ্দ প্রয়োজন অনুযায়ী ধার্য করেন এবং সেগুলির সরবরাহ বরাদ্দ অনুযায়ী ও নিয়মিতভাবে করবার ব্যবস্থা সুনিশ্চিত করেন।

The Motion was then put and agreed to.

......(At this stage the House was adjourned till 3.15 p.m.).....

**After Adjournment**

[3-15 – 3-50 P.M.] (including Adjournment)

**শ্রী আবদুস সাত্তার ঃ** মিঃ স্পিকার স্যার, আমার একটি পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পিকার ঃ** আপনার কি পয়েন্ট অফ অর্ডার আছে বলুন।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আমাদের যে আলোচনা চলছে তার প্রথম মোশনটির আলোচনার সময় আমি সভায় ছিলাম না। তবে আমি যে রিপোর্ট পেয়েছি সেটাই বলছি। সেই সময় বুদ্ধদেববাবু, একজন দায়িত্বশীল মন্ত্রী, তিনি আলোচনা করছিলেন। আমি জানি এই হাউসের ট্র্যাডিশন আছে .........

(এই সময় সভায় মাইক-বিভ্রাট শুরু হয়)

**মিঃ স্পিকার ঃ** (কিছুক্ষণ অপেক্ষা করবার পর) সাত্তার সাহেব, আপনি মাইক ছাড়াই বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, মাইক ছাড়া বললে তো কিছুই রেকর্ড হবে না। কাজেই দশ মিনিটের জন্য হাউস অ্যাডজোর্ন করে দিন।

(এই সময় সভায় পুনরায় মাইক সংযোগ সাধিত হয়)

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, আমি যেটা বলছিলাম, বুদ্ধদেববাবু একজন দায়িত্বশীল মন্ত্রী। সেই সময় তিনি তাঁর বক্তব্য রাখবার সময় বলেছেন যে, রাজীব গান্ধী বোফর্সের ব্যাপারে যে ৬৪ কোটি টাকা নিয়েছিলেন তার হিসেব নেওয়া দরকার। .........

(এই সময় মাইক বিভ্রাট আবার শুরু হয়)

নাম্বার টু হচ্ছে নটবর বাগদী যখন বক্তব্য রাখেন তখন তিনি বলেছেন যে রাজীব গান্ধী ৬৪ কোটি টাকা দালালি নিয়েছেন এবং সেটা তাঁর শ্বশুরবাড়িতে পাঠিয়ে দিয়েছেন। স্যার, আমাদের এখানে একটা ট্র্যাডিশন আছে কেউ যদি এখানে উপস্থিত না থাকেন তাহলে তাঁর বিরুদ্ধে কোনও উক্ত করা চলে না। স্যার, এখানে রাজীব গান্ধী উপস্থিত নেই, রাজীব গান্ধী সম্পর্কে

এখানে উক্তি করা হয়েছে। আমাদের ডিমাণ্ড হল এই উক্তি আপনি এক্সপাঞ্জ করুন। এখানে কোনও মেম্বারের বিরুদ্ধে যদি কিছু বলতে হয় তাহলে তাঁকেও নোটিশ দিতে বলেন। বাইরের কারও বিরুদ্ধে কিছু বলতে গেলে আপনি সেটা অ্যালাও করেন না, এই ট্রাডিশন আমাদের এখানে চলে আসছে। আপনি এটা সঠিক ভাবে অবজার্ভ করেন আমরা জানি। ওনারা ওই কথা বলার সময় মানস ভুঁইয়া এই প্রশ্ন তুলেছিলেন। কিন্তু সেই সময় ওই ব্যাপারে যাই হোক কিছু হয় নি, গুরুত্ব দেওয়া হয় নি। এর পর ডেপুটি স্পিকার এলেন, আমি ডেপুটি স্পিকারকে বললাম আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার এটাতো প্রকৃতই পয়েন্ট অফ অর্ডার। পয়েন্ট অফ অর্ডার তো রুলে আছে। আপনার রুলিং আছে এই ব্যাপারে আপনি আমাদের অ্যালাও করেন নি এবং ওঁদেরও অ্যালাও করেন নি। স্যার, এটা প্রধানমন্ত্রীর বিরুদ্ধে অ্যালিগেশন আনছেন একজন মন্ত্রী। এমনভাবে কথাটা বলা হচ্ছে যেন রাজীব গান্ধী নাকি যখন টাকা নিচ্ছিলেন তখন নাকি মন্ত্রী এবং নটবর বাগদী বসে ছিলেন। স্যার, আমি মনে করি এটা এক্সপাঞ্জ হওয়া দরকার এবং এটাই আমাদের ডিমাণ্ড। আপনি রেকর্ড দেখুন, যদি দেখা যায় যে এই কথা বলা হয়েছে তাহলে সেটা আপনি এক্সপাঞ্জ করুন। এটাই আমার বক্তব্য, এর বেশি কিছু আমি বলতে চাই না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য আবদুস সাত্তার সাহেব যেটা বললেন, ডাঃ মানস ভুঁইয়া সেই কথা তুলেছিলেন। আমাদের ডেপুটি স্পিকার তখন বলেছিলেন রেকর্ড দেখে তার তিনি যা করার তাই করবেন। ডেফিনিটলি এখন এই প্রশ্ন আসে না।

(গোলমাল)

(সেভারেল কংগ্রেস(আই) মেম্বার রোস টু স্পিক)

এই কথা বলে ইচ্ছাকৃতভাবে ওই চেয়ারকে অবমাননা করার চেষ্টা করছেন। সেই সময় যে প্রস্তাব উঠেছিল, দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের ব্যাপার নিয়ে আলোচনা হোক এটা তাঁরা চাইছিলেন না। সেই জন্য তাঁরা অরাজকতা সৃষ্টি করার চেষ্টা করছিলেন।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে আমি রেকর্ড দেখব। আমাদের এখানে কনভেনশন আছে হাউসে মেম্বার যদি না থাকে তাহলে পারসোনাল নামে অ্যাড্রেস করা যাবে না। প্রাইম মিনিস্টার হিসাবে অ্যাড্রেস করা যাবে, ডিপার্টমেন্টাল হেড হিসাবে অ্যাড্রেস করা যাবে, ডিসট্রিক্ট ম্যাজিসট্রেট হিসাবে অ্যাড্রেস করা যাবে, সুপারিনটেণ্ডেন্ট অফ পুলিশের নামে অ্যাড্রেস করা যাবে। এটা হচ্ছে আমাদের এখানকার রুল, পার্লামেন্টারি এটিকেট এবং পারসোনাল ক্যাপাসিটিতে এটা ডিল করা উচিত নয়। আমি রেকর্ড দেখব, সেইভাবে যদি কোনও নাম এসে থাকে তাহলে সেটা এক্সপাঞ্জ করব। কোনও প্রশ্ন ওঠে না। মাইকের কিছু ডিফেক্ট আছে, এখন রিসেস, আমরা আবার মিলিত হব ৩-৫০ মিনিটে।

(At this stage the House was adjourned till 3.50 p.m.)

**(After Adjournment)**

[3-50 – 4-00 P.M.]

**Mr. Speaker :** I have gone through the proceedings, and the name of Shri Rajiv Gandhi has appeared in two places. One, in the speech of Shri Natabar Begdi, and the other, in the speech of the Minister Shri Buddhadeb Bhattacherjee. The name of Shri Rajiv Gandhi will be deleted from the records in respect of those two speeches.

Yes, Mr. Prabuddha Laha.

**শ্রী প্রবুদ্ধ লাহা :** স্যার, আজকে সকালে যখন বিধানসভার অধিবেশন চলছিল তখন আমি সভায় ছিলাম না। ফার্স্ট আওয়ারে মাননীয় সদস্য, গভর্নমেন্ট পক্ষের যিনি চীফ হুইপ, শচীন সেন মহাশয় আমাকে অত্যন্ত স্নেহ দেখিয়ে বলেছেন যে আমি নাকি ওঁর প্রোটেকশন চেয়েছিলাম? অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে গিয়েছিলাম এবং আপনার কাছে নাকি প্রথমে বলেছিলাম যে, কংগ্রেসের ওঁরা আমার বিরুদ্ধে, আপনি ব্যবস্থা নেবেন? আপনি জানেন যে, আমি এই কথা আপনাকে বলিনি। তবে স্পিকারের কাছে আমি বারবার করেই যাব। আমি আপনাকে শ্রদ্ধা করি। জিরো আওয়ারে কোনও কিছু তুলব বলে আমি আপনার কাছে বলতে যাই, কলিং অ্যাটেনশন তুলব বলে আমি আপনার কাছে যাই। এই সমস্ত ব্যক্তিগত কারণে আপনার কাছে যাই। ব্যক্তিগতভাবে আমি মনে করি যে বিধানসভার স্পিকার হিসাবে আপনি অনেক বেশি ব্রড হার্টেড। হ্যাঁ, আমি আপনার কাছে প্রোটেকশন চেয়েছিলাম। কিন্তু কি ধরনের প্রোটেকশন আমি চেয়েছিলাম? সি. পি. এম.'এর দুজন সদস্য, দিলীপ মজুমদার এবং মিঃ মণ্ডল, এঁরা আমার বিরুদ্ধে ষড়যন্ত্র করছে। ওঁরা প্রেসকে খাইয়েছেন। দিলীপ মজুমদার আসানসোলের মাফিয়াকে আমার বিরুদ্ধে উত্তেজিত করছেন। তাদের সাহায্য করছেন। ওঁরা আমার বিরুদ্ধে ষড়যন্ত্র করছেন। ওঁরা আমার বিরুদ্ধে এই সমস্ত খবর বার করছেন পেপারে। স্যার, ডি. পি. সি. এল. সম্বন্ধে একদিন দিলীপ মজুমদারের বিরুদ্ধে একটা খবর কাগজে বেরিয়েছিল। আমি অ্যাসেম্বলিতে তা তুলতে চেয়েছিলাম। আপনি বলেছিলেন না, আপনি এটা তুলতে দেবেন না। বলেছিলেন খবরের কাগজে যা কিছু বার হবে তা তোলা যাবে না। হাউসের মধ্যে যদি কোনও মেম্বারকে হ্যারাস করা হয়, আমাকে যেমন করার চেষ্টা করা হয়েছে, তা থেকে আমি আপনার কাছে প্রোটেকশন চেয়েছিলাম। আমি সি. পি. এম.'এর হাত থেকে মুক্তি পাওয়ার জন্য আপনার কাছে প্রোটেকশন চেয়েছিলাম। যাইহোক, আমি আপনাকে ধন্যবাদ জানাই। আপনি আমাকে পার্সোন্যাল এক্সপ্লানেশনের জন্য সুযোগ দিয়েছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি শচীন সেন মহাশয়কে, তিনি আমাকে তাঁর কনসার্ন দেখিয়েছেন। তবে আপনি এটা জেনে রাখুন যে, ভারতবর্ষের কংগ্রেস দল অনেক পুরনো। অনেক বড় বড় লীডার আমাদের দলে রয়েছেন—যেমন, এখানে সাত্তার সাহেব আছেন। প্রোটেকশন চাইতে হলে তাঁর কাছে চাইব। প্রধানমন্ত্রী রাজীব গান্ধী রয়েছেন, প্রয়োজন হলে তাঁর কাছে প্রোটেকশন চাইব। প্রোটেকশনের জন্য আপনাদের কাছে যাব না। হাউসের ব্যাপারে কোনও অসুবিধা হলে প্রোটেকশন চাইতে স্পিকারের কাছে যাই, ভবিষ্যতেও যাব।

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে খানিকটা সংবাদ বেরিয়েছে এবং উনিও বলছেন যে উনি নাকি একবার আপনার কাছে গিয়েছিলেন। এই নিয়ে সংবাদপত্রে ও ক্রমশ বেরুচ্ছে আমি শ্রী প্রবুদ্ধ লাহার কাছ থেকে যতটুকু জেনেছি তাতে তিনি বলেছেন যে তিনি আপনার কাছে গেছিলেন এবং বলেছেন স্যার আপনি বাঁচান। আমি জানিনা এটা কতদূর সত্য। সুতরাং আপনি যখন আছেন, আপনার সামনেই বলেছেন কি বলেন নি সেটা আপনি ভালো জানবেন। কারণ সেই সময়ে শচীনবাবু আপনার সামনে উপস্থিত ছিলেন। তিনি এটা নিয়ে রাজনীতি করছেন কিনা বুঝতে পারছি না। আপনি নাকি বলেছেন যে এটা তোমাদের পার্টির ব্যাপার, আমার কিছু করার নেই, তোমরা দেখে শুনে নাও। আমরা নাকি তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছি এইসব কথা উঠেছে। যেহেতু এই বিষয়টা নিয়ে বারেবারে খবরের কাগজে বেরুচ্ছে এতে পার্টির পক্ষেও একটা খারাপ দৃষ্টান্ত সৃষ্টি হচ্ছে। সুতরাং আপনি যখন ছিলেন, আমরা আপনার কাছ থেকে শুনতে চাই কি ঘটেছিল। আপনি যা বলবেন সেটাই আমরা মেনে নেব।

**Mr. Speaker :** Mr. Sattar, keeping in view the dignity of this high Office I have made it a habit not to express or make known what discussion takes place in my Chamber. But if you want to hear as to what happened in my Chamber, I am willing to say that here. I have no problem. But I feel that I should not be made a party to the bickerings and problems that is going on between members and the press, between members of different parties, between members of the same party. That is not a part of my business. I want to keep myself from all these things. The press comes to my Chamber, the members come to my Chamber—they are all free to express their veiws and I, in the best interest and dignity of this high office, try to maintain a habit i.e., not to disclose the discussion that takes place in my Chamber and so far I have been able to maintain that. So I should not be brought into the bickerings that is going on. It is not good. Now, I want to make an appeal to all of you—today Mr. Sachin Sen has spoken on it, Mr. Laha also spoke on it,—matter ends there—let it be dropped here. I do not want to proceed further. I would only say that as the name of Shri Suhrid Basu Mallik comes in the picture several times, he should make a statement. of course, he is not bound to do that. As his name comes several times in the picture, he can make a statement to clarify the matter. But if he chooses not to make a statement, he is free to do that. What I will now appeal to all Members is that let the matter be ended here. Let it be decided by themselves—the members concerned and the press. Let us not be involved in it. The people, at large, know all the discussions. all the views. The members have expressed their views. Yesterday it had been debated at length. Today also this matter has taken a very good time. So let us not waste any more time. It would not be wise. Let the

matter be finally closed. What is there—let it be there,—better not to proceed further, Close it finally.

[4-00 – 4-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** [**...............**]

**Mr. Speaker :** You should not refer it in the House. Don't record it. Now Shri Sudip Bandyopadhyay please move your motion.

**Shri Sudip Bandyopadhyay :** Sir, I beg to move that

"The House notes with grave concern that—

(1) a highrise building on Rajendra Road in Bhowanipore collapsed recently killing twelve persons; and

(2) it was found on enquiry that the collapse was due to illegal construction with sub-standard building materials by the Promoter;

This House, therefore, urges upon the State Government to set up an enquiry commission headed by a High Court Judge to enquire into the building collapse at Bhowanipore and into other illegal construction in the city of Calcutta."

স্যার, ১৯.৬.৮৯ তারিখে ৩২এ, ডঃ রাজেন্দ্র রোডে একটা বহুতল বিল্ডিং ভেঙে পড়ে এবং তাতে ১২ জনের মৃত্যু হয়। আজকে যখন আমরা এখানে বিষয়টি নিয়ে আলোচনা করতে এসেছি তখন স্বভাবতই যে বিষয়গুলি নিয়ে আলোচনা করতে হবে সেটা এই বাড়িকে কেন্দ্র করেই। কতকগুলি বিষয় তদন্ত করে দেখতে হবে, যে এই বাড়ি ভেঙে পড়ার পিছনে কি কারণ ছিল? আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে বাড়ি ভেঙে পড়বার আগে এবং পরে অন্তত নিম্নলিখিত বিষয়গুলি আপনারা তদন্ত করে দেখুন, এক নম্বর তদন্ত করে দেখবেন যে লোহার রড ব্যবহার করা হয়েছিল তা বিরাট বাড়িটির কাঠামোর পক্ষে উপযুক্ত ছিল কি না। আপনাকে দ্বিতীয় তদন্তটি করতে বলব, যে সিমেন্ট, পাথরকুঁচি যেগুলির সংমিশ্রণে একটা বাড়ির কাঠামো তৈরি হয়, সেই সংমিশ্রণে সেখানে সঠিকভাবে তৈরি হয়েছিল কিনা, তৃতীয়ত বাড়ির ভীত ঠিকমতো নির্মীত করা হয়েছিল কিনা, চার নম্বর নিয়মিত কোনও ইঞ্জিনীয়ার বা আর্কিটেক্ট দিয়ে তদারকি করার জন্য এই ক্ষেত্রে নিয়োগ করা হয়েছিল কিনা আরও দেখতে হবে বাড়িটির অনুমোদন চার তলার বেশি ছিল কিনা। আমার কাছে সংবাদ ৪ তলার বেশি বাড়িটির অনুমোদন ছিল না, তারপরে বাড়িটি সম্পূর্ণ কর্পোরেশনের আইনকে বৃদ্ধাঙ্গুস্ট দেখিয়ে সেখানে ৫ তলা, ৬ তলা নির্মিত হয়েছিল এবং সেই বাড়ির যখন ইললিগ্যাল কন্সট্রাকশন হয় তখন জল, ড্রেনেজ এই ব্যবস্থাগুলির কানেকশন কি ভাবে হচ্ছে; এবং এই বিল্ডিংটিতে কানেকশন কর্পোরেশনের পক্ষ থেকে দেওয়া হয়েছিল সেটা তদন্ত করে দেখা দরকার। প্রদীপ

[* Expunged as ordered by the chair]

কুন্দলিয়া বাড়িটির যে প্রমোটার, তার আরও একটা ১০ তলা বেআইনি বাড়ি—বুদ্ধদেববাবু আপনার অবগতির জন্য জানাই—১৩/৩ বালিগঞ্জ সার্কুলার রোডে তৈরি হয়েছে। এই বাড়ীটি কতটা পর্যন্ত কর্পোরেশনের স্যাংশন আছে, বা কতটা স্যাংশন প্লানের বহির্ভূত এই সম্পর্কে আপনাকে দেখতে হবে। এবং দ্বিতীয়ত ওখানে যদি বেআইনি ভাবে এটা নির্মীত করা হয়ে থাকে তাহলে ওখানে ড্রেনেজ ব্যবস্থা, সুয়ারেজের ব্যবস্থা কিভাবে কর্পোরেশনের থেকে অকুপেন্সি সার্টিফিকেট তারা পেল, এগুলি তদন্ত করে দেখতে অনুরোধ করব। বুদ্ধদেববাবু আপনাকে জানাই যে কলকাতা শহরে আজকে ইললিগ্যাল বাড়ি তৈরি করা হচ্ছে, ইললিগ্যাল কন্স্ট্রাকশন কিভাবে হচ্ছে, এটা আমার মুখের কথা নয়, এম. আই. সি. বিল্ডিং তিনি ইণ্ডিয়ান টুডেতে (১৫.৭.৮৯) বলেছেন এই কলকাতা শহরে ৫,২০০ ইললিগ্যাল বাড়ি আছে। এই ৫,২০০ ইললিগ্যাল বাড়ি কর্পোরেশনের এক অংশের অফিসারের সঙ্গে, পুরো কর্তৃপক্ষের সঙ্গে এক শ্রেণীর অসাধু প্রমোটারদের সঙ্গে একটা জবরদস্ত আঁতাত গড়ে উঠেছে যার ফলে চোখের সামনে একটার পর একটা বাড়ী ইললিগ্যাল হয়ে উঠছে। আপনি কি নীরব দর্শকের ভূমিকা ছাড়া আর কিছু দেখতে পারেন না, কারণ আজকে কলকাতা শহর প্রমোটারদের কাছে বিক্রি হয়ে গিয়েছে। রাজ্যপাল যখন আপনাদের কাছে ইললিগ্যাল বাড়ির একটা তালিকা দিতে বলেছিলেন তখন আমরা দেখে বিস্মৃত হয়েছিলাম যে, মাত্র ৩৫টি বাড়ির তালিকা আপনারা পাঠিয়েছেন। সংবাদপত্রে আমরা একটি খবর দেখলাম যে, কলকাতা করপোরেশন থেকে ৩৫টি বাড়ির তালিকা দেওয়া হয়েছে। আমি এই কথা জানাতে চাই যে, ৫ হাজার ২০০টি ইললিগ্যাল কনস্ট্রাকটেড হাউস আছে এই কলকাতা শহরে। এই ক্ষেত্রে সরকার কি ব্যবস্থা করছেন? এই ইললিগ্যাল কনস্ট্রাকশন রোধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন? এই রকম ভাবে কলকাতার নিউমার্কেট, লেক মার্কেট, ল্যান্সডাউন মার্কেট, নিউ আলিপুর মার্কেট ইত্যাদিকে অসাধু প্রমোটারদের হাতে ছেড়ে দিয়েছেন। কোনও সময় আপনারা ছেড়েছেন? আপনি পরে ঘোষণা করেছিলেন যে, কলকাতায় আর নতুন করে প্রাইভেট প্রোমাটারদের হাতে বাজার তৈরি করার দায়িত্ব দেব না। আপনার সেই সিদ্ধান্তকে আমরা স্বাগত জানিয়েছিলাম। কিন্তু একটি প্রশ্ন আপনার কাছে বারবার করেও কোনও উত্তর আজ পর্যন্ত পাইনি। প্রমোটারদের হাতে এই যে বাজারগুলি ছেড়ে দিলেন—কোথাও ফতেপুরিয়া, কোথাও বাজোরিয়া, কোথাও কুন্দলিয়ার হাতে। আপনার কাছে আমরা বলতে চাই যে, এই প্রত্যেকটি বাজার পুনর্গঠিত করার সময় ছিল ১৯৮৭ সালে বিধানসভা নির্বাচনের আগে মার্চ মাস এবং মার্চ মাসে প্রত্যেকটি বাজারের চুক্তিপত্র হয়। বিধানসভা নির্বাচনে সি. পি. এম. পার্টি তহবিলে এই অসাধু ব্যবসায়ীরা দিয়েছে কোটি কোটি টাকা এবং এই সব প্রমোটারদের কাছ থেকে কোটি কোটি টাকা নিয়েছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি ১৯৮৭ সালে বিধানসভার নির্বাচন হয়েছে ফেব্রুয়ারি মার্চ মাসে। বাজোরিয়া, ফতেপুরিয়াদের সঙ্গে যে চুক্তিপত্র স্বাক্ষরিত হয়েছে সেই চুক্তিপত্র স্বাক্ষরিত হয়েছে মার্চ মাসে। সেই কারণে আমি বলতে চাই যে, এক শ্রেণীর অসাধু প্রমোটারদের কাছে এই ভাবে কলকাতাকে বিক্রি করে দেবেন না। আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী একবার কলকাতা শহরকে মুমূর্ষু নগরী বলেছিলেন বলে আপনারা কত চিৎকার করেছিলেন। তিনি কি চিন্তাধারায় এই কথা বলেছিলেন বিস্তারিত ভাবে তার ভিতরে না গিয়ে আপনারা তাকে একটা রাজনৈতিক ইস্যু করতে চেয়েছিলেন। আর আজকে ৩০০ বছরের মুখে দাঁড়িয়ে কলকাতাকে এক শ্রেণীর অসাধু প্রমোটারদের হাতে বিক্রি করে দিচ্ছেন। এতে

আপনাদের লজ্জা করে না? কলকাতা শহরে ৫ হাজার ২০০ ইললিগ্যাল কন্সট্রাকশন আছে। এই কথা স্বয়ং মেয়র-ইন-কাউন্সিল নিজে সংবাদপত্রে বিবৃতি দিয়ে বলেছেন। এই সম্পর্কে আপনার সুনির্দিষ্ট বক্তব্য আমাদের জানিয়ে দিতে হবে না? কলকাতা পৌরসভার পচন শুরু হয়েছে। কলকাতার ক্ষয় রোগ আজকে ধরেনি। কলকাতা পৌরসভাকে আর বাঁচানোর জায়গা নেই। একটা ডুবন্ত জাহাজ ফুটো হলে সেই ডুবন্ত জাহাজ মাঝ দরিয়ায় ডুববে বলে ধরে নেওয়া যায়। কিন্তু কতটা ডুববে, কেউ আদৌ বাঁচবে কিনা বলা মুশকিল। কলকাতা কর্পোরেশনের ক্ষয় রোগ হয়েছে। সব ফুটো হয়ে গেছে। এই করর্পোরেশন ডুববে এবং আপনাকেও ডোবাবে। তবে যে ডুববে সেটাই হচ্ছে বড় কথা। সময় থাকতে আপনি একে দেখুন যে, বাঁচিয়ে রাখতে পারেন কিনা। আপনার কাছে আমি কয়েকটি সুনির্দিষ্ট প্রশ্ন রাখতে চাই। কলকাতায় যারা ইললিগ্যাল কনস্ট্রাকশন করছে তাদের সম্পর্কে আপনি সুনির্দিষ্ট কি পদক্ষেপ গ্রহণ করছেন, সেটা আমরা জানতে চাই। পার্কপ্লাজা মার্কেট, বর্ধন মার্কেট সম্পূর্ণ ভাবে ইললিগ্যাল কনস্ট্রাকশন হয়েছে—সরকারি ভাবে এটা স্বীকৃত। আপনার বিবৃতির মাধ্যমে এটা স্বীকৃত যে কলকাতা শহরের পার্কপ্লাজা মার্কেট, বর্ধন মার্কেট ইললিগ্যাল ভাবে কনস্ট্রাকশন হয়েছে। আজকে সেইগুলি ভেঙ্গে ফেলবার প্রশ্ন দেখা দিয়েছে। আজকে কি বলবেন হাই কোর্টের রায়ের অপেক্ষায় আছেন? এইগুলির জন্য আপনার উপর অনেক চাপ আছে আপনার নিজের দলের মধ্য থেকে। কলকাতা পৌরসভা আজকে আপনার দলের হাতে আছে। নিশ্চয় কলকাতার এই পার্কপ্লাজা মার্কেট, বর্ধন মার্কেট ইললিগ্যালি কনস্ট্রাকশনের সুযোগ আপনারা দিয়েছিলেন এবং তার চাপ আপনার উপর আছে। এই মার্কেট দুটি ভেঙ্গে ফেলতে অসুবিধা কোথায় আছে সেই কথা আপনি হাউসকে জানান। টাউন অ্যাণ্ড কান্ট্রি প্ল্যানে কোনও এলাকায় ক'তলা বাড়ি নির্মাণ করা যাবে এই সম্পর্কে সুনির্দিষ্ট ঘোষণা আপনি বিধানসভায় দাঁড়িয়ে করুন। টাউন অ্যাণ্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্ট এর প্রয়োগ আমরা দেখতে চাই। আপনি একটা নির্দিষ্ট এলাকা ঠিক করে দিন যে, এই এলাকায় এত তলা বাড়ি আপনি করতে চলেছেন। এই আইন আপনি এই বছরের মধ্যে বিধানসভায় উপস্থাপিত করতে পারেন কিনা সেটা আমাদের জানান। বাড়ি তৈরি করার যে নিয়ম কানুন আছে সেটা কি ঠিক ঠিক ভাবে পালিত হচ্ছে? কলকাতা পৌরসভার বেআইনি বাড়ি ধরবার যে কাঠামো আছে সেই কাঠামোয় সম্পূর্ণ ভাবে ঘুণ ধরে গেছে।

[4-10 – 4-20 P.M.]

আজকে সেই কাঠামোটাকে যদি সম্পূর্ণভাবে আপনি ঝেড়ে-মুছে ফেলতে না পারেন তাহলে এই কাঠামো ব্যবস্থা নিয়ে আপনি কলকাতা এই ইললিগ্যাল কনস্ট্রাকশন সঠিকভাবে যে কায়দায় ধরবার কথা ভাবছেন তা ধরতে পারবেন না। সেই কারণে আমি মনে করি এই কাঠামোর পরিবর্তন করা প্রয়োজন। এর পর আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, কলকাতা শহরে যত বেআইনি বাড়ি আছে আপনি তার একটা তালিকা তৈরি করুন এবং তা জনসাধারণের জ্ঞাতার্থে সংবাদপত্রের মাধ্যমে, মানুষকে জানিয়ে দিন। সেখানে তালিকা প্রকাশ করে আপনি বলুন যে এই এই বাড়ি কলকাতা শহরে বেআইনিভাবে নির্মাণ করা হয়েছে। এ সম্পর্কে যদি এখনই আপনি সঠিক পদক্ষেপ গ্রহণ না করেন তাহলে এই সমস্ত অসাধু প্রমোটাররা ভাবতে শুরু করবে যে তাদের স্বার্থে পশ্চিমবঙ্গে তারা যথেচ্ছাচার করতে

পারে। সেখানে প্রতিপত্তিশালী মহলের সাথে তাদের যোগাযোগ থাকার ফলে তারা কলকাতাকে পঙ্গু করে দেবে। বুদ্ধদেববাবু কোনও কোনও পৌরসভাকে দুর্নীতির অভিযোগে ভেঙ্গে দিচ্ছেন। এই প্রসঙ্গে আমি তাঁকে বলব, দুর্নীতির অভিযোগে যদি কোনও পৌরসভাকে ভাঙ্গতে হয় তাহলে আকণ্ঠ দুর্নীতিতে নিমজ্জিত কলকাতা পৌরসভাকে আগে ভাঙ্গুন। তা করলে কলকাতার মানুষ, সারা পশ্চিমবাংলার মানুষ আপনাকে দু'হাত তুলে আশির্বাদ করবে। কলকাতা পৌরসভার রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি। কলকাতা পৌরসভার বিল্ডিং ডিপার্টমেন্ট সম্বন্ধে অনেক গল্পও বাজারে প্রচলিত আছে। সুব্রতবাবু যখন পৌরমন্ত্রী ছিলেন তখন বক্তৃতায় বলেছিলেন যে, তিন তলার ছাদের উপর থেকে একটি আধুলি যদি ফেলা হয় তাহলে মাধ্যাকর্ষণ শক্তির আকর্ষণে সেই আধুলিটা নিচে মাটিতে পড়বে না, মাঝখান থেকে একটা হাত বেরিয়ে এসে সেই আধুলিটা ধরে নেবে। স্যার, এইসব দুর্নীতির অভিযোগ কলকাতার মানুষের অভিযোগ। স্যার, আজকে আমি জিজ্ঞাসা করি, এই সমস্ত ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজেরিয়ারা আজ কোথা থেকে এসে প্রতিষ্ঠা পেল বাংলার বুকে? আপনাদের জিজ্ঞাসা করি, আজকে এই সমস্ত নামগুলি কোথা থেকে আপনারা বাংলার মানুষের মুখে জুগিয়ে দিলেন? গত ৪ বছর কলকাতার ইললিগ্যাল কন্স্ট্রাকশনের বুম পিরিওড। এই বুম পিরিওডের মধ্যে কলকাতার বুকে যে সমস্ত ইললিগ্যাল কন্স্ট্রাকশন হল তাতে কলকাতার হৃদপিণ্ড ক্ষয়রোগে আক্রান্ত হল, কর্কট রোগে আক্রান্ত হল। কলকাতার সবুজকে তারা ধ্বংস করতে উদ্যোত হল। আজকে আমার আরও প্রশ্ন, কেন তাদের সম্পর্কে আপনারা সে রকম বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে এগিয়ে আসতে পারছেন না। এক দিকে এই সমস্ত প্রোমোটার এবং অপর দিকে মার্কেট ডেভেলপারের নামে এক শ্রেণীর অসাধু ব্যবসায়ীর মাধ্যমে কোটি কোটি টাকা লেনদেন হয়ে যাচ্ছেন এই পশ্চিমবঙ্গের বুকে কিন্তু তেমন সরব প্রতিবাদ, তেমন সরব গর্জন সরকারপক্ষ থেকে বা শাসক দলের পক্ষ থেকে শোনা যাচ্ছে না। কোথাও একটা অদ্ভুত অবস্থার মধ্যে আপনারা নিজেরা এই গোটা ব্যবস্থার মধ্যে জড়িয়ে পড়েছেন। এই অসহায় অবস্থার কাছে আত্মসমর্পণ করা ছাড়া আপনাদের দ্বিতীয় আর পথ খোলা নেই। আপনাদের দলীয় তহবিলে আজকে যেভাবে কোটি কোটি টাকা লেনদেন হয়ে গিয়েছে তার থেকে মুক্ত হতে গেলে কেবলমাত্র প্রধানমন্ত্রীর দুর্নীতির নাম করে বাজার গরম করতে পারেন কিন্তু জেনে রাখবেন, যে দুর্নীতির নজির এই প্রমোটারদের মাধ্যমে আজকে আপনারা সৃষ্টি করেছেন তার নজির ভূভারতে কোথাও নেই। তাই আমি প্রস্তাব রাখছি, হাইকোর্টের একজন সিটিং জাজকে দিয়ে কলকাতার বুকে ইললিগ্যালি কনস্ট্রাকটেড বাড়িগুলির ব্যাপারে তদন্ত কমিশন গঠন করা হোক।

**শ্রী তারাপদ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় এবং মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় যে মোশন এনেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, ওঁরা এই সমস্ত ইললিগ্যালি কনস্ট্রাকটেড বিল্ডিং সম্বন্ধে আজকে মায়া কান্না কাঁদছেন সেটা আমরা দেখছি। স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি একটু দূরে যেতে চাই কারণ এর মূল কোথায় সেটা আমাদের প্রথমে খুঁজে দেখতে হবে। স্বর্গীয় ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে বস্তি উন্নয়নের জন্য ভাবা হয়েছিল এবং তারজন্য যে সমস্ত আইন করা হয়েছিল, তখনকার দিন থেকেই আইনগত দুর্বলতা রয়েছে। সেদিনকার প্রশাসনে যে দুর্নীতি ছিল সেই দুর্নীতির অপশাসনের ফলে আজকে এই অবস্থা হয়েছে। আজকে ওরা

এনকোয়ারির কথা বলেছেন এবং কত বালি, কত সিমেন্ট ইত্যাদির কথা বলেছেন। এক গাড়ি সিমেন্টে কত বালি দেওয়া হবে এটা কোনও পয়েন্ট নয়। তখনকার দুর্নীতি পরায়ন কংগ্রেস সরকারের প্রশ্রয়ে তারা এই কাজগুলি করেছে। এদের ধরারও কোনও ক্ষমতা তাদের ছিল না। আজকে বামফ্রন্ট সরকারের আমলে কোটিপতি কুন্দলিয়ার মতো প্রোমোটাররা ধরা পড়ছে। কংগ্রেস আমলে এগুলি ধরা পড়ত না। আমরা যদি ভারতবর্ষের অন্যান্য শহরের দিকে তাকাই তাহলে দেখব যে দিল্লি, বোম্বে সকল জায়গায় এক এক শ্রেণীর জন্য এক এক ধরনের বাড়ি নির্মাণের স্কীম হয়েছে। এক মাত্র আমাদের কলকাতা শহরে দেখা গেছে যে যেখানে বস্তি রয়েছে তার পাশে বহুতল বিশিষ্ট বাড়ি হয়েছে। এ থেকে প্রমাণ হয় যে বামফ্রন্ট সরকার সকলকে সমান দৃষ্টিভঙ্গিতে দেখতে চায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বিশেষ কিছু বলতে চাই না। এই যে মোশন আনা হয়েছে এবং যে এনকোয়ারি কমিটির কথা বলা হয়েছে আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য সৌগত রায় এবং সুদীপ বন্দ্যোপাধ্যায় কর্তৃক আনীত যে প্রস্তাব আমি সেই সম্পর্কে কয়েকটি কথা বলছি। গত জুন মাসের ১৯ তারিখে রাত্রি বেলায় যে দুর্ঘটনা রাজেন্দ্র রোডে ঘটেছে, সব দিক থেকে এই ঘটনায় আমাদের রাজ্যের মানুষ বিশেষ করে কলকাতা শহরের মানুষের মধ্যে অনেক প্রশ্ন উত্থাপন করেছে। এটা খুব ভয়ঙ্কর ঘটনা এবং এর সুদূরপ্রসারী তাৎপর্য আছে। এই ঘটনার সঙ্গে সঙ্গে সরকার এবং তার যে সমস্ত এজেন্সি আছে, কর্পোরেশন বা অন্যান্য তারা কি করতে পেরেছে সেই সম্পর্কে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। এই ঘটনার পরে সেই রাত্রে ১৮ জনকে আহত অবস্থায় উদ্ধার করা হয়। ১২ জনের মৃত্যুর কথা বলা হয়েছে কিন্তু এটা ঠিক নয়, ১১ জন মারা যায় এবং তার মধ্যে বাচ্চা এবং মহিলাও আছে। ২/৩ দিন সময় লাগে গোটা বাড়িটা ভেঙ্গে ফেলতে। তারপরে স্বাভাবিকভাবে কর্পোরেশনের কর্তৃপক্ষের সামনে যে প্রশ্নটা এসে দাঁড়ায়—তা হচ্ছে কি করে এটা সম্ভব হল? কর্পোরেশনের কর্তৃপক্ষ তখনই তাদের প্রাথমিক রিপোর্ট অনুযায়ী একটা কমিটি গঠন করেন। সেটা ৩ জনের কমিটি। সেই কমিটিতে আছেন—শ্রী পিযূষ সোম, স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার, যাদবপুর ইউনিভার্সিটি, শ্রী বি. কে. রায়, চীফ মিউনিসিপ্যাল আর্কিটেক্ট, টাউন অ্যাণ্ড কান্ট্রি প্লানিং, এবং শ্রী সি. এম. মজুমদার, জয়েন্ট ডাইরেক্টর, প্লানিং অ্যাণ্ড ডেভেলপমেন্ট। কেন এই অবস্থা হল, দুর্ঘটনার কারণ কি, সেটা বের করার জন্য তখনই চেষ্টা করা হয়। ঐ দুর্ঘটনার ব্যাপারে যে রিপোর্ট দেবার কথা সেই রিপোর্ট ইতিমধ্যে জমা পড়েছে। সেই রিপোর্টের উপরে প্রথমে সি. এম. সি-কে তার বক্তব্য ঠিক করতে হবে। সেই রিপোর্ট আমাদের কাছে এসেছে, কিন্তু আমি সরকারের পক্ষ থেকে এখনই সে বিষয়ে কোনও মন্তব্য করতে চাই না। তবে সুদীপবাবু কয়েকটি বিষয় এখানে উল্লেখ করেছেন। বিল্ডিং মেটিরিয়ালস, লোহার রড্ ইত্যাদির কথা বলেছেন। রিপোর্টটা টেকনিক্যাল কমিটির রিপোর্ট।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** সেটা কি হাউসের প্রপার্টি হতে পারে না।

[4-20 – 4-30 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** একটা টেকনিক্যাল কমিটির রিপোর্ট সংশ্লিষ্ট বিভাগ দেখবার

পরই সেটা নিয়ে সুষ্ঠুভাবে একটা আলোচনা হতে পারে। কিন্তু প্রকৃতপক্ষে যে কথাগুলি এখানে উঠেছে, সুদীপবাবু যে কথাগুলি বলেছেন তার থেকে একটা কথা পরিষ্কারভাবে বেরিয়ে এসেছে যে, ৬'টি বিষয় সেখানে উল্লেখ করা হয়েছে। স্ট্রাকচারাল সমস্যা, ভিতের কিছু সমস্যা সেখানে ছিল। প্ল্যানের কিছু সমস্যা ছিল। বিল্ডিং মেটিরিয়ালস—উনি বললেন, লোহার রড় সিমেন্ট ইত্যাদির কথা—হ্যাঁ, সেসব কিছুর গোলমাল সেখানে ছিল, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। সেই সম্পূর্ণ রিপোর্টটি আমরা পেয়েছি। এই ধরনের প্রোমোটাররা কি পদ্ধতিতে বাড়ি তৈরি করেন, সেটা এই রিপোর্টের মধ্যে দিয়ে দেখা যাচ্ছে। আমরা কমিটি তৈরি করেছি এবং কমিটিকে যে সময়ের মধ্যে রিপোর্ট দিতে বলেছিলাম সেই সময়ের মধ্যেই তাঁরা তা দিয়েছেন। তাঁরা রিপোর্টের মধ্যে নির্দিষ্ট-ভাবে দেখিয়ে দিয়েছেন যে, এই ধরনের প্রোমোটাররা কি-ভাবে ঝুঁকি নিয়ে বাড়ি তৈরি করছে। তাঁরা সেখানে ৬'টি বিষয় উল্লেখ করেছেন, কোনও কোনও ব্যাপারে বিচ্যুতি ঘটেছে, স্ট্রাকচারের ব্যাপারে তা দেখিয়ে দিয়েছেন। এ ছাড়া একই সঙ্গে সেখানে পুলিশ ইনভেস্টিগেশন শুরু হয়। স্যার, আপনি জানেন প্রথমে কয়েক দিন সময় লাগে, তারপর পুলিশ সোজাসুজি মূল প্রোমোটর কুন্দলিয়াকে অ্যারেস্ট করে এবং তার বিরুদ্ধে আই পি সি ৩০৪ এবং ১২০(বি) অনুযায়ী দুটি কেস চালু করেছে। পরবর্তীকালে সে বেল নিতে সক্ষম হয়েছে। কিন্তু সেই বেলের যে বাঁধা-ধরা নিয়ম আছে তাতে ইনভেস্টিগেশনের কোনও অসুবিধা হবে না। এ ছাড়া দু'জন আর্কিটেক্টকে গ্রেপ্তার করা হয়েছে। একজন হচ্ছেন দিলীপ চ্যাটার্জি, যিনি বলবার চেষ্টা করেছিলেন, 'আমি ওখান থেকে চলে এসেছি, আমার কোনও দায়িত্ব নেই।' কিন্তু তাঁর বক্তব্য আমরা গ্রহণ করি নি, তাঁকে গ্রেপ্তার করেছি। আর একজন আর্কিটেক্ট পরবর্তীকালে যিনি কাজের দায়িত্ব নিয়েছিলেন—বেলকার— তাঁকেও গ্রেপ্তার করেছি। দু'জন আর্কিটেক্ট, একজন তাঁর প্ল্যান অনুযায়ী আগে কাজ করেছিলেন। তিনি চলে গেলেন। আর একজন এলেন, তিনি আগেরটা দেখলেন না, কাজ শুরু করলেন। দু'জনেই দায়িত্বহীনের মতো কাজ করেছেন। বলা যেতে পারে অপরাধমূলক কাজ দু'জনেই করেছেন। ফলে দু'জনকেই গ্রেপ্তার করা হয়েছে। এ ছাড়াও আমরা আরও দু'জনকে গ্রেপ্তার করতে চাই। তাঁরা দু'জন হচ্ছেন সি. এম. সি'র এমপ্লয়ি। তাঁদের ডিপার্টমেন্ট থেকে ইতি-মধ্যেই সাসপেণ্ড করা হয়েছে। তাঁদের বিরুদ্ধে ইনভেস্টিগেশন হবে। তাঁদের একজনের নাম হচ্ছে অতনু সরকার, তাঁর নাম হয়ত আপনারা অনেকেই জানেন। আর একজনের নাম শ্যামল রায়। এই দু'জনকে আমাদের গ্রেপ্তার করার দরকার ছিল। কিন্তু ওঁরা অ্যান্টিসিপেটরি বেল নিয়ে চেষ্টা করছেন বাঁচতে। ওঁরা সুপ্রিম কোর্ট পর্যন্ত গিয়েছেন অ্যান্টিসিপেটরি বেল নিয়ে। কিন্তু আমরা ওঁদের গ্রেপ্তার করতে চাই। আমরা যত দূর জানি ঐ দু'জন কর্মচারীর এক্ষেত্রে কিছু দায়িত্ব ছিল। সুতরাং পুলিশ ইনভেস্টিগেশন ঠিকমতো হচ্ছে। আমরা মনে করি যাঁদের নিয়ে কমিটি হওয়া উচিত তাঁদের নিয়ে আমরা টেকনিক্যাল কমিটি করেছিলাম, ইতি-মধ্যেই তাঁরা তাঁদের রিপোর্ট দিয়েছেন। মূল সমস্যাটা আমরা বুঝতে পেরেছি। আর একটা কথা উঠেছে, আমি সে সম্পর্কে বলতে চাই যে, এই একটা বাড়ির ঘটনায় আমাদের চোখ খুলে গেছে এই অর্থে যে, এই জিনিস কলকাতা শহরে দীর্ঘ দিন আগে শুরু হয়েছে এবং চলছে। কলকাতার এক ধরনের ব্যবসায়ী, এক ধরনের অসাধু ব্যবসায়ী তাদের টাকা—সে সাদা টাকা, কি কালো টাকা তা আমি জানি না—এই ক্ষেত্রে ইনভেস্ট করছে এবং বেপরোয়াভাবে কাজ করার চেষ্টা করছে। এই ভাবে তারা

কলকাতা শহরে একটা বিপদ সৃষ্টি করছে। এক সঙ্গে কলকাতার চারিদিকে এই জিনিস চলছে। এর ফলে আজকে আমাদের এ বিষয়ে একটা বিরাট সংখ্যক মামলা জমে যাচ্ছে। আমরা যখন এই সমস্ত ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করতে যাচ্ছি তখন এগুলি হাই কোর্টে আটকে যাচ্ছে। মহামান্য হাই কোর্টের রায়ের জন্য আমাদের অপেক্ষা করতে হচ্ছে। এই প্রসঙ্গে সুদীপবাবু দুটি সুনির্দিষ্ট কথা বলেছেন। আমি সুনির্দিষ্ট উত্তর দিচ্ছি। আমি আজকে পার্ক প্লাজা ভাঙতে চাই, আমি আজকে বর্ধন মার্কেট ভাঙতে চাই। যদি হাইকোর্ট রায় দিয়ে দেন আমি কালকেই ভেঙে দেব। হাইকোর্ট ছাড়া আর কোনও কারণ নেই পার্ক প্লাজা না ভাঙা, বর্ধন মার্কেট না ভাঙা। আপনি জেনে রাখুন, এইসব অসাধু ব্যবসায়ীরা সোজাসুজি আইন অমান্য করে বাড়ি তৈরি করছেন আর চলে যাচ্ছে হাইকোর্টে। আমরা অপেক্ষা করছি। বর্ধন মার্কেট এবং পার্ক প্লাজা হাইকোর্টে ইনজাংশন নিয়ে দাঁড়িয়ে আছে এবং আমি জানাতে চাইছি এইরকম ৪২টি বাড়ির তালিকা আমরা তৈরি করেছি। মাননীয় সদস্যের একটি পরামর্শ ভাল, তিনি বলেছেন, তালিকা কাগজে টাঙ্গিয়ে দিন। আপনি এটা ভাল পরামর্শ দিয়েছেন। এই ৪২টি বে-আইনি বাড়ি হাইকোর্টের ইনজাংশন নিয়ে বসে আছে। ভাবছি তালিকাটা সত্যিই কাগজে টাঙ্গিয়ে দেব। এইসব বাড়িগুলি বে-আইনি ভাবে চলছে, আমরা ভাঙতে পারছি না। এছাড়া জানা দরকার,—এই নিয়ে অনেকবার আলোচনা হয়েছে, বিশেষ করে সৌগতবাবু বিষয়টি তোলেন—কলকাতা কর্পোরেশন অনেক খেটে-খুটে বিল্ডিং রুলস তৈরি করল, তার মধ্যে অনেকগুলি প্রসঙ্গ আছে ফায়ার ব্রিগেড, প্রিভেনটিভ মেজার সব এগুলির মধ্যে আছে। কিন্তু এই বিল্ডিং রুলস আটকে আছে হাইকোর্টের ইনজাংশনের জন্য। ঐ কুন্দলিয়ার বাড়ি ভাঙার ঘটনার সঙ্গে আমাদের বিল্ডিং রুলস একই টাইমে ঐ হাইকোর্টে আটকে আছে, ইনজাংশন হয়ে আছে। আমরা মেনশন করেও তুলতে পারছি না, এই হচ্ছে অবস্থা। বিল্ডিং রুলস পাস হয়ে গেলে আমাদের অনেক সুবিধা হত। দ্বিতীয় হচ্ছে, ডিপার্টমেন্টের কথা যেটা বলেছেন সে ব্যাপারে আমি খোলাখুলি একটি কথা বলতে চাই, কলকাতা কর্পোরেশনের ডিপার্টমেন্ট, সংশ্লিষ্ট বিভাগ তারা সমালোচনার উর্দ্ধে নয়। কলকাতা শহরের মানুষের আস্থা ফিরিয়ে আনবার জন্য আমরা সবরকম ব্যবস্থা গ্রহণ করতে আরম্ভ করেছি। আমি সমস্ত পুঙ্খানুপুঙ্খতার মধ্যে যাচ্ছি না, শুধু এইটুকু বলতে চাই, সমস্ত কর্মচারিদের পরিবর্তন করা দরকার। আমরা ওপর থেকে ৭/৮ জন অফিসার এবং ইঞ্জিনিয়ারকে পরিবর্তন করে দিয়েছি। চীফ্ আর্কিটেক্ট থেকে আরম্ভ করে ডেপুটি আর্কিটেক্ট সমস্ত পরিবর্তন দরকার। ৭/৮টি জায়গায় পরিবর্তন করেছি এবং সমস্ত এমপ্লয়িজদের পরিবর্তন ওখানে করতে হবে। এক বিভাগ থেকে আর এক বিভাগে দিতে হবে। বাইরে থেকেও লোক দিতে হবে। সংশ্লিষ্ট সরকারি বিভাগ থেকে আমাদের অফিসারদের ওখানে বসিয়ে রেখেছি। পি. ডব্লু. ডির ইঞ্জিনিয়ার থেকে একজনকে ডেপুটেশনে পাঠিয়েছি। গত ৪ মাসে আমি বলতে পারি যে অনুমতি ছাড়া কোনওরকম হাই-রাইজ বিল্ডিং-এর অনুমতি পাওয়া যাবে না। এই অবস্থাটা আমরা দ্রুত সৃষ্টি করতে পেরেছি, কিন্তু তাসত্ত্বেও কলকাতা কর্পোরেশন সমালোচনার উর্দ্ধে নয়। এ ব্যাপারে মানুষের আস্থা ফিরিয়ে আনার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করে যাচ্ছি। এই প্রসঙ্গে আমি বলব, আমরা আর একটি কাজ করতে পেরেছি—বেআইনি বাড়ি ভাঙার জন্য পুলিশ ফোর্সের অসুবিধা ছিল, আমরা এ ব্যাপারে দ্রুত সিদ্ধান্ত নিতে পেরেছি, একজন অ্যাসিস্টান্ট কমিশনারের নেতৃত্বে সার্জেন্ট, ইন্সপেকটর কনস্টেবল ইত্যাদি সহ ১৯ জন পুলিশ বাহিনী স্বতন্ত্রভাবে তৈরি করেছি।

কলকাতা কমিশনারের সঙ্গে থাকবেন এবং যে বাড়ি ভাঙার কথা হবে সেই বাড়ি তারা ভাঙতে পারবেন। কমিশনারের আণ্ডারে একটা স্বতন্ত্র পুলিশ ফোর্স তৈরি করতে পেরেছি। এছাড়া আর যে সমস্যাগুলি উঠছে সেই সমস্ত সমস্যাগুলি নিয়ে রাজ্য সরকার একটা কমিটি তৈরি করেছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই, এই প্রস্তাবের মূল কথা যেটা বুঝছি সেটা হচ্ছে হাইকোর্টের একজন জাজকে দিয়ে তদন্ত করান। কিন্তু এই সমস্ত বিষয়ের সঙ্গে অনেক কিছু প্রশ্ন জড়িত। প্রশ্ন জড়িত, কলকাতা শহরের জমি বিশেষ করে কিছু জায়গা কি করে লেনদেন হচ্ছে, কারা এই প্রোমোটার, তারা কিভাবে টাকা যোগাড় করছে, কিভাবে ইনভেস্ট করছে? এই মাল্টি-স্টোরিড বিল্ডিংগুলির স্ট্রাকচারাল প্রবলেম বলতে সত্যিকারের কি বোঝায়, তারা কি সমস্যা সৃষ্টি করছে—সি. এম. সি. যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করেছে—মনে করুন, জল, কল, রাস্তাঘাট-এর যে সুবিধা তৈরি করেছে, আমরা একটা হিসাব মতো চলছি আর প্রোমোটাররা তারা তাদের হিসাবমতো বাড়ি তৈরি করে যাচ্ছে এবং বাড়ি তৈরি করে বলছে আমাকে জলের লাইন দিন, আমাকে গ্যাসের লাইন দিন, আমাকে এইদিন ওইদিন অর্থাৎ একটা সমতা হচ্ছে না। এই যে সমস্যা একে বিচার করার জন্য আমার মনে হয় এমন একটি কমিটি করা দরকার যে কমিটি তার আর্থিক, সামাজিক, স্ট্রাকচারাল, ইঞ্জিনিয়ারিং, আর্কিটেক্চারাল সমস্ত বিষয়গুলি নিয়ে একটা মত দিতে পারে। সেই কারণে আপাতত যে কমিটি করেছি সরকারের পক্ষ থেকে সেখানে চীফ সেক্রেটারিকে তার সভাপতি করে আমরা মুক্তি সাধন মিত্র, ইঞ্জিনিয়ার, ক্ষৌণিষ ব্যানার্জি, ইঞ্জিনিয়ার, সন্তোষ ঘোষ আপনারা জানেন কলকাতা শহরের একজন নাম করা আর্কিটেক্ট, মণিদীপ চ্যাটার্জি, উনি একজন প্ল্যানার, আর. এল. মুনি চক্রবর্তী, উনি একজন ইঞ্জিনিয়ার, নিশীথ অধিকারী, একজন ল-ইয়ার, হরপ্রসাদ চ্যাটার্জি, উনিও একজন ল-ইয়ার। আমরা এদের নিয়ে ২জন ল-ইয়ার, ৩জন আর্কিটেক্ট, ১ জন প্ল্যানার এবং আর একজন ইকনমিস্ট শ্রী বিপ্লব দাশগুপ্ত, এই কয়েকজনকে নিয়ে একটা কমিটি করেছি। আপনারাও যদি ২/১ জন ভাল লোকের নাম বলেন আমি নিয়ে নেব। আপনি চেনেন না বলেই পার্টি বললেন। আপনাদের পার্টির একজন ভাল আর্কিটেক্টের নাম বলবেন, আমি নিয়ে নেব। এই কমিটিতে আমরা বিচার করতে চাইছি ২/৩টে বিষয়। একটা হচ্ছে এই কলকাতা শহরে জমি এবং বাড়ি তৈরি করার সমস্যা এবং এই প্রয়োজনে সি. এম. সি. আপনাদের আইন সমস্তটা ঠিকমতো আছে কি'না এবং ল এনফোর্সিং এজেন্সী সি. এম. সি'র তারাও ঠিকমতো কাজ করছে কিনা এই সমস্ত বিষয়টি সম্পর্কে তাঁরা সঠিক মতামত দেবেন। আমি শুধু এইটুকু বলতে পারি যে, এটা একটা গুরুতর সমস্যা এবং আমাদের কলকাতা শহরের প্রত্যেকেই, যাঁরা কলকাতা শহরের অধিবাসী এবং কলকাতা শহরকে ভালবাসি তাঁরা এই বিরাট সমস্যার সামনে দাঁড়িয়ে এই ধরনের কায়েমীস্বার্থ যারা কলকাতা শহরকে লণ্ড ভণ্ড করতে চাইছে তাদের বিরুদ্ধে আমরা যদি একযোগে দাঁড়াতে পারি তাহলে হয়ত এই পরিস্থিতির খানিকটা সমাধানের পথ খুঁজে পাব।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে আমরা যে মোশন এনেছিলাম তার জবাবে মাননীয় বুদ্ধদেববাবুর স্পিরিটেড এবং কিছুটা কনফেসশনাল বিবৃতি বা বক্তৃতা শুনলাম। কিছুটা দোষ স্বীকার করার মানসিকতা নিয়ে উনি বললেন এর জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই কিন্তু

আমার এটা আশ্চর্য লাগছে যে, বুদ্ধদেববাবুর মতো তরুণ মানুষের কাছে এটা আশা করিনি। বুদ্ধদেববাবুদের চোখ খুলতে—উনি বলছেন যে এই ঘটনা আমাদের চোখ খুলে দিয়েছে এমন একটা সরকার, তাঁদের চোখ খুলতে ১১ জনকে মরতে হল, একটা ৬ তলা বাড়ি ভেঙ্গে পড়তে হল, কলকাতা ৩০০ বছর হতে হল, কি রকম আপনাদের চোখ তাহলে একবার ভেবে দেখুন। একটা সরকার ১২ বছর ধরে ক্ষমতায় আছেন, আপনাদের চোখ খুলতে একটা ৬ তলা বাড়ি ভেঙ্গে ১১ জন লোককে মরতে হল। কলকাতা কোনও স্তরে গিয়েছে? এ তো একদিনে হচ্ছে না। ৭০এর দশকের শেষ থেকে এই ব্যাপার শুরু হয়েছে। আপনি ১৯৭৭ থেকে ১৯৮২ পর্যন্ত মন্ত্রী ছিলেন, এর পর মাঝের একটা টার্ণে ছিলেন না, আবার হয়েছেন। সুতরাং ১৯৭৭ এর প্রথম থেকে আপনি মন্ত্রী আছেন, দেখছেন কি অবস্থা দাঁড়িয়েছে? আপনাদের চোখের উপর দিয়ে কলকাতায় যা ইললিগ্যাল প্রপার্টি হল যার মূল্য হচ্ছে ৫০ কোটি টাকা। ৫৩ লক্ষ ইললিগ্যাল প্রপার্টির প্রায় ৫৬০২টি ইললিগ্যাল কনস্ট্রাকশন আপনাদের চোখের উপর দিয়ে তৈরি হল। হায়রে, ভবানীপুরের গরিব লোকগুলো! যারা জীবন দিয়ে আপনাদের চোখ খুলে দিয়ে গেল। আরও বলি, গত কয়েক বছরে কলকাতায় যে নতুন নামগুলি হল এদের সাথে কি বুদ্ধদেববাবুদের পরিচয় ছিল না। আপনাদের পার্টির কাছে এরা অপরিচিত? এই দাগা, দামানী, বাগড়ী, বাজোরিয়া, কাজোরিয়া, মেটা, পোদ্দার এবং ফতেপুরিয়া এই নামগুলি কি আপনাদের কাছে অপরিচিত? আপনারা জানেন না ঐ কাজোরিয়ার তৈরি করা সত্যনারায়ণ পার্কের আণ্ডার মার্কেট মাননীয় মুখ্যমন্ত্রী উদ্বোধন করতে গিয়েছিলেন। এত জেনেও যদি বলেন আপনারা জানেন না কারা এই বহুতল বাড়ি তৈরি করছে তাহলে কলকাতা আজকে কোথায় এসেছে? ৭০০ থেকে ৮০০ টাকা স্কোয়ার ফিট দরে বাড়ি বিক্রি হচ্ছে। এক হাজার স্কোয়ার ফিট ৭ থেকে ৮ লাখ টাকা। কেন্দ্রীয় সরকার বলেছেন বাড়ি যদি আণ্ডার ভ্যালুয়েশন থাকে কেন্দ্র আইন করছে আণ্ডার ভ্যালুয়েশনের বাড়ি তারা নিয়ে নিতে পারবে। কেন্দ্র আইন করছেন হাই রাইজ বিল্ডিংয়ের জন্য। এতদিন পর্যন্ত সি. এম. ডি. এ. এখন যা আউট লাইন ডেভেলপমেন্ট প্ল্যান করেছেন তা ৪৫ এবং ৬৩ ওয়ার্ডের জন্য, পার্কস্ট্রিট এবং ডালহৌসী স্কোয়ারের জন্য করেছেন। এখন সেটা কোর্টে আটকে গিয়েছে। কেন আটকেছে? তার কারণ সরকারের অপদার্থতা। সেটা গেজেটে এবং আইনে পরিণত হয় নি। আপনারা টাইম দিয়েছিলেন, তার এগেনস্টে তারা আদালতে গিয়েছে। যেদিন আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান করেছিলেন, সেদিন যদি অ্যানাউন্স করে দিতেন, গেজেটে তার এক সপ্তাহের মধ্যে দিতেন—আমিও জানি বুদ্ধদেববাবু যা তৈরি করেছেন—ওটা কাজে রূপান্তরিত হত। কলকাতায় এই যে বাড়ি ট্রান্সফার হচ্ছে, এমন একটা রাজ্য সরকার যে উদাসীন দর্শকের মতো শুধু ভাবছেন। গত ২৬/৮ তারিখে মাননীয় জ্যোতিবাবু একটা সেমিনারে বলেছেন হাই রাইজ জঙ্গল হচ্ছে, কলকাতায় সাময়িকভাবে বহুতল বাড়ি কালোবাজারে হাতবদল হচ্ছে, এটা যেন বাইরের কোনও অর্থনীতিবিদ বলছেন, মুখ্যমন্ত্রী নয়। জ্যোতিবাবু তো মুখ্যমন্ত্রী বার বছর ধরে। ওঁর চোখেও হাই রাইজ বিল্ডিং-এর জঙ্গল হয়ে গেল, আর সেটা বার বছর পর ওঁর নজরে এল? এতদিন ধরে তিনি সেটা দেখেন নি? এতদিন পর্যন্ত কর্পোরেশনই বা কি করেছে? উনি বহরমপুর মিউনিসিপ্যালিটি সম্পর্কে সোচ্চার কিন্তু কলকাতা পৌরসভা সম্পর্কে সোচ্চার হতে তো দেখি না! আপনারা কি করেছেন? না, চারজন লোয়ার লেভেলের ডিস্ট্রিক্ট বিল্ডিং সার্ভেয়রকে সাসপেণ্ড করেছেন। করাপ্ট হলে নিশ্চয়ই সাসপেণ্ড

করবেন, কিন্তু সেক্ষেত্রে করবেন হোল স্ট্রাকচার আপটু দি র‍্যাঙ্ক অফ সিভিল ইঞ্জিনিয়ার। তবে তাদের ঐ সমস্ত স্যাংশন করবার ক্ষমতা ছিল না যদি না পলেটিকাল ক্লিয়ারেন্স থাকত। কারণ বহুতল বাড়ি আগে কর্পোরেশন স্যাংশন করে না; তারজন্য দমকলে, ফায়ার ব্রিগেডের পারমিশন, ওয়ারলেস দপ্তরের পারমিশন, ক্যালকাটা পুলিশ (ট্রাফিক) দপ্তরের পারমিশন নিতে হয়। কাজেই এর পেছনে যদি পলেটিকাল ক্লিয়ারেন্স না থাকে তাহলে এইভাবে হাই রাইজ বিল্ডিং-এর পারমিশন দেবার ক্ষমতা কর্পোরেশনের নেই। এক্ষেত্রে কুন্দলিয়ার মতো প্রমোটাররা কি করেন? কর্পোরেশনের নিয়ম হল ১৮ মিটার অর্থাৎ ছয়তলার উপর হলে পারমিশন নিতে হয়। এক্ষেত্রে দেখায় পাঁচতলা, কিন্তু তার উপর দুটি তলা করেন। প্রদীপ কুন্দলিয়া এটাই করেছিলেন ভবানীপুরে এবং সেই বাড়িটাই ভেঙ্গে পড়েছে। এছাড়া কলকাতায় দশ, পনের, আঠার বা বিশতলা বাড়ি হলে তারজন্য টোটাল ক্লিয়ারেন্স দরকার হয়, কিন্তু সেই টোটাল ক্লিয়ারেন্স—সেটাও আপনারা করেন না। বুদ্ধদেববাবু, আপনার সাথে মাঝে কথা হয়নি, কিন্তু একটি ব্যাপারে আমার ডিসঅ্যাপয়েন্টমেন্ট আছে। ঐ হাই রাইজ বাড়িটি ভেঙ্গে পড়বার পরের দিন সকালে আমি সেখানে গিয়েছি, কিন্তু প্রমোটারকে পাওয়া গেল বার দিন পর। কলকাতা পুলিশের এমন অবস্থা যে, তাঁরা স্টোনম্যানকে পর্যন্ত ধরতে পারেন না। প্রদীপ কুন্দলিয়াকে ধরতে তাঁদের বার দিন লেগে গেল! এই হচ্ছে আপনাদের পুলিশের অবস্থা। কাজেই আমাদের দোষ দিয়ে লাভ কি? সেই প্রদীপ কুন্দলিয়া একটি ফিল্‌ম করছেন যাতে ক্যালকাটা পুলিশের কমিশনার পার্ট করেছেন। সেই নিয়ে বামফ্রন্টের সি. পি. আই. দলের ডেপুটি মেয়র বলেছেন যে, ঐ কাজ করাটা কমিশনারের অন্যায় হয়েছে। সি. পি. আই.-এর ডেপুটি মেয়র যা বলেছেন আমিও তাঁর সঙ্গে একমত। ঐ কাজ তাঁর করা উচিৎ হয়নি। কিন্তু আপনি বলেছিলেন যে, ডেপুটি মেয়র তাঁর এক্তিয়ারের সীমা ছাড়িয়ে গেছেন ঐ মন্তব্য করে। আমি জিজ্ঞাসা করি, এত এক্তিয়ার সচেতন হলেন কি করে বুদ্ধদেববাবু? আপনি বলতে পারতেন, 'আই এগ্রি উইথ দি ডেপুটি মেয়র'স সেন্টিমেন্ট। তবে জ্যোতিবাবুর অনুপস্থিতিতে আপনি রাজ্য সরকারের পুলিশ দপ্তর দেখছেন। তাই আপনি ভেবেছিলেন যে, ছোট শরিকের ডেপুটি মেয়র মনি স্যান্যাল বলবেন? বড় অন্যায়! তাই আপনি বলেছিলেন যে, উনি এক্তিয়ারের সীমা ছাড়িয়ে ঐসব কথা বলেছেন। ভুলে গেলেন যে, লোকটা ১৯৫২ সাল থেকে কাউন্সিলর; ভুলে গেলেন যে, ভদ্রলোক আপনার চেয়ে বেশি দিন পার্টি করছেন আপনাদের আনডিভাইডেড পার্টিতে। এইভাবে কাকে প্রটেক্ট করছেন? ডেপুটি মেয়র সম্পর্কে আপনার এই মন্তব্য আমাদের খুবই ব্যথিত করেছে। দিস ওয়াজ নট বিফিটিং টু দি বিহেবিয়ার অফ এ মিনিস্টার অফ দি গভর্নমেন্ট। পুলিশ কমিশনার দোষী কি নির্দোষী আমি তার মধ্যে যাচ্ছি না, কিন্তু একটা লোক যাকে সারা কলকাতার মানুষ ঘৃণা করছেন, যার ভুলের জন্য ১১টা নির্দোষ মানুষ মারা গেলেন, সেখানে আপনি সেন্টিমেন্ট শেয়ার না করে এক্তিয়ারের কথা বললেন। আজকে এটাই হচ্ছে সবচেয়ে দুঃখের ব্যাপার। এ সম্পর্কে আপনি একটি কমিটির কথা অ্যানাউন্স করেছেন যা একেবারেই হাস্যকর। জোড়াবাগানে একবার যিনি সি. পি. এম. এর এম. এল. এ. হয়েছিলেন সেই প্রসাদ চ্যাটার্জি হলেন তার মেম্বার। মেম্বার কে? না, বিপ্লব দাশগুপ্ত। ইকোনোমিস্ট আর পেলেন না, সেন্ট্রাল কমিটির মেম্বারকে করতে হল? মেম্বার কে? না, আর. এল. মনি চক্রবর্তী, যিনি সি. পি. এম. পার্টির আর্কিটেকচার, যিনি খড়গপুরে আছেন। যাদবপুরে কোনও আর্কিটেকচার নেই, বি. ই. কলেজের হেড অফ

দি ডিপার্টমেন্ট অফ আর্কিটেকচার নেই? বি. ই. কলেজে কোনও টাউন প্ল্যানার বা কান্ট্রি প্ল্যানার নেই? এর মধ্যেও পার্টি টার্নবেন? এত ন্যারো সেকটেরিয়ান অ্যাটিচুড নিয়ে আপনারা কলকাতাকে বাঁচাবেন? আমি ভাবতেও পারি না সেটা কি করে হতে পারে। আজকে শুধু কলকাতাই নয়, কলকাতার টুইন সিটি হাওড়াতে এইভাবে বেপরোয়াভাবে বহুতল বাড়ি তৈরি হচ্ছে। এই সম্পর্কে আপনার রিপোর্টে কিছু না বললেও স্টেটসম্যান কাগজে খবরটা বেরিয়ে গেছে।

[4-40 – 4-50 P.M.]

আপনি প্রেজেন্ট না করতে পারেন, তাঁদের কাগজে বেরিয়ে গেছে। তাতে তাঁরা বলছেন the report pointed out the unholy nexus between the civic employees and the promotors. একটা আনহোলি সেকসাস-এর কথা বলা হয়েছ, সেটা আপনি রিপোর্টে বলতে পারেননি। বলেছে আনহোলি নেকসাস বিটুইন দি সিভিল এমপ্লয়ীস অ্যাণ্ড দি প্রোমোটার্স। কিন্তু কি করেছেন? আপনি দেখেছেন ২০০ কে. জি. সিমেন্ট যেখানে পার স্কোয়ার মিটার ব্যবহার করা উচিত সেখানে ব্যবহার করেছে ১০০ কে. জি.। তারপর আবার ক্যালামের জায়গা চেঞ্জ করে নিয়েছে, তার কারণ কতগুলি লোক তার তলায় ছিল বলে, উইদাউট ডিজাইনিং দি প্ল্যান। প্ল্যান কি ভাবে অ্যাকসেপ্ট হচ্ছে দেখুন। ওই যে প্লানটা ইট ওয়াজ সাবমিটেড ইন **নভেম্বর ১৮,১৯৮৯**। কিন্তু তিন দিন পরে সেই প্ল্যান স্যাংশন হয়ে যায়। কোনও কমিশনার সাসপেণ্ডেড হন নি। এটা অত্যন্ত লজ্জার ব্যাপার যে তিন দিন পরে একটা প্ল্যান উইদাউট রিভিউ পাস হয়ে যায়। আপনি বলেছেন যে কলকাতা কর্পোরেশনের একজন স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার আছে এই কমিটিতে, তিনি বলেছেন যে একটা প্ল্যান পরীক্ষা করে দেখতে ওনার আড়াই দিন সময় লাগে। কিন্তু আপনার ওই স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার দিনে ৪টি করে প্ল্যান পাস করেন। আপনাকে আমি একবার বলেছিলাম কলকাতাতে একটা জতুগৃহ তৈরি করেছেন। ক্যানিং স্ট্রিটে আগুন লাগার সময় আপনাকে আমি বলেছিলাম যে কলকাতাকে একটা জতুগৃহ তৈরি করা হয়েছে। আপনার সৃষ্টি ওই প্ল্যান সাহায্য করছে একের পর এক বাড়ি পুড়তে। আপনাকে আমি বলেছিলাম এবং আবার বলছি কলকাতাকে একটা তাসের প্রাসাদ বানিয়েছেন। আপনি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে কুন্দলিয়ার তাসের প্রাসাদ তৈরি করতে সাহায্য করেছেন। আপনাদের যে তাসের প্রাসাদ সেটাও ভেঙ্গে পড়বে যেমন ভেঙ্গে পড়েছে রাজেন্দ্র রোডে কুন্দলিয়ার তাসের প্রাসাদ। সেইজন্য বলছি এখনও সময় আছে আমরা যে প্রস্তাব দিয়েছি সেটা মেনে নিন, একটা অল পার্টি কমিটি তৈরি করে সব কিছু বিচার করে দেখুন। অনেক আধুনিক পদ্ধতি বার হয়েছে, ভারতবর্ষের অনেক জায়গায় এই জিনিস করা হয়েছে। প্রতিটি জায়গায় আলট্রাসনিক টেস্ট করা হোক, প্ল্যান প্রপার কিনা সেটা দেখা হোক, প্ল্যান স্যাংশন প্রপার্লী হয়েছে কিনা সেটা দেখা হোক। কলিকাতা শহর নিরাপত্তার জন্য ৩০০ বছর পূর্তি উপলক্ষে ঘোড়ায় টানা ট্রাম আপনার শ্রেষ্ঠ অবদান হয়ে থাকবে না, এই সমস্ত ব্যাপারে আপনি যদি একটা পূর্ণাঙ্গ তদন্ত করেন তাহলে সেটা আপনার শ্রেষ্ঠ অবদান হয়ে থাকবে। এই কথা বলে আমাদের এই প্রস্তাবকে সমর্থন করার জন্য অনুরোধ করছি।

The motion of **Shri Sudip Bandyopadhyay** that—

"The House notes with grave concern that—

(1) a highrise building on Rajendra Road in Bhowanipore collapsed recently killing twelve persons; and

(2) it was found on enquiry that the collapse was due to illegal construction with sub-standard building materials by the Promoter;

This House, therefore, urges upon the State Government to set up an enquiry commission headed by a High Court Judge to enquire into the building collapse at Bhowanipore and into other illegal construction in the city of Calcutta."

was then put and a division taken with the following result :-

**NOES**

Abdul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abul Hasnat Khan, Shri

Anisur Rahaman Biswas, Shri

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bandyopadhyay, Shri Balai

Bandyopadhyay, Shri Debabrata

Basu, Shri Subhas

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kumud Ranjan

Bouri, Shri Nabani

Chakraborty, Shri Gour

Chakraborty, Shri Shyamal

Chatterjee, Shri Anjan

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Sibendranarayan

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das Gupta, Shrimati Arati

Das Mahapatra, Shri Kamakhyanandan

De, Shri Bibhuti Bhusan

Deb, Shri Gautam

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Ghosh, Shri Deb Saran

Ghosh, Shri Susanta

Ghosh, Shri Tarapada

Haldar, Shri Krishnadhan

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Kisku, Shri Upendra

Konar, Shrimati Maharani

Kumar, Shri Pandab

Kumar, Shri Himansu

Mahato, Shri Bindeswar

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Sukhendu

Majhi, Shri Raicharan

Majumdar, Shri Sunil Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mitra, Shrimati Jayashree

Mitra, Shri Ranjit

Mohanta, Shri Madhabendu

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Sailendra Nath

Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Maheswar

Neogy, Shri Brajo Gopal

Pakhira, Shri Ratan Chandra

Patra, Shri Amiya

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Sudhir

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Dhirendra Nath

Roy Barman, Shri Khitibhusan

Satpathi, Shri Abani Bhusan

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Sen Gupta, Shrimati Kamal

Shish Mohammad, Shri

Sinha, Shri Nirmal Kanti

Toppo, Shri Salib

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Mrityunjay

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Ghosh, Shri Asok

Habibur Rahaman, Shri

Laha, Shri Prabuddha

Majumdar, Shri Apurbalal

Mannan Hossain, Shri

Motahar Hossain, Dr.

Mukhopadhyay, Shri Subrata

Naskar, Shri Gobinda Chandra

Nurul Islam Chowdhury, Shri

Pahan, Shri Khudiram

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

Ayes being 17, Noes 83 the motion was lost.

## PRESENTATION OF REPORT

### Forty-ninth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Forty-ninth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today and made the following recommendation :-

Friday, 15.9.1989

(i) The Bengal Municipal (Second Amendement) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1/2 hour

(ii) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1/2 hour

(iii) The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1/2 hour

(iv) The Chandernagore Municipal Corporation Bill, 1989 (Introduction and Reference to the Select Committee)—1/2 hour

(v) The Siliguri Municipal Corporation Bill, 1989 (Introduction and Reference to the Select Committee)—1/2 hour.

(vi) The Asansol Municipal Corporation Bill, 1989 (Introduction and Reference to the Select Committee)—1/2 hour.

(vii) The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989 (Introduction, Consideration and Passing)—1/2 hour.

Now, I request the Hon'ble Parliamentary Affairs Minister to move

the Forty-ninth Report of the Business Advisory Committee for acceptance of the House.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I beg to move that the forty ninth Report of the Business Advisory Committee, as present to be agreed to by the House.

The motion was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতি নিয়ে আমার প্রস্তাব আমি উত্থাপন করছি।

"এই সভা অবগত আছে যে, ৩রা মে, ১৯৮৯ তারিখে পশ্চিমবঙ্গ বিধান সভায় উত্থাপিত এবং সর্বসম্মতিক্রমে গৃহীত একটি প্রস্তাবে ফরাক্কা ব্যারেজ নির্মিত হওয়ার পরবর্তীকালে মুর্শিদাবাদ ও মালদা জেলায় গঙ্গা নদীর উপকূলের ব্যাপক ভাঙ্গনের ফলে যে বিরাট ক্ষয়ক্ষতি ইতিপূর্বে ঘটেছে এবং আরও ব্যাপক ক্ষয়ক্ষতির যে আশঙ্কা রয়েছে তার প্রতিবিধান ও প্রতিরোধের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানানো হয় যে কেন্দ্রীয় সরকার যেন অবিলম্বে বিষয়টির গুরুত্ব যথাযথ বিবেচনা সাপেক্ষে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন;

উপরোক্ত প্রস্তাবে আরও বলা হয় যে, প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের সাথে দেখা করে সমগ্র বিষয় গুরুত্বের সাথে তুলে ধরবার জন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানো হোক এবং তদনুযায়ী সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সমেত ২২ জন সদস্য সম্বলিত একটি প্রতিনিধি দল মনোনীত হয়;

কিন্তু উপরোক্ত প্রতিনিধি দলের পক্ষ থেকে প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের সঙ্গে আলাপ আলোচনার দিন ও সময় নির্ধারণের জন্য তাঁদের নিকট বারবার লিখিত অনুরোধ জানানো সত্ত্বেও প্রধানমন্ত্রী বা কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের কারোর পক্ষ থেকেই আজ পর্যন্ত কোনও সাড়া পাওয়া যায় নি;

এই রাজ্যের জনগণের এক বিরাট অংশের ব্যাপক ক্ষয়ক্ষতি ও তাঁদের অস্তিত্ব ও জীবন-জীবিকার প্রশ্নের সঙ্গে জড়িত এবং এই রাজ্যের সামগ্রিক স্বার্থের সংপৃক্ত উক্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের ঔদাসীন্য ও অবহেলার বিরুদ্ধে এই সভা গভীর ক্ষোভ প্রকাশ করছে ও তীব্র প্রতিবাদ জানাচ্ছে;

এই সভা পুনরায় প্রস্তাব করছে যে, পশ্চিমবঙ্গে গঙ্গা নদীর উপকূলের প্রচণ্ড ভাঙ্গন ও তজ্জনিত ক্ষয়ক্ষতির বিষয়টি কেন্দ্রীয় সরকারের নিকট তুলে ধরবার জন্য বিধানসভায় একটি সর্বদলীয় প্রতিনিধি দল প্রেরণ করা হোক।"

[4-50 – 5-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ এবং মালদহ জেলা বিশেষ করে গঙ্গা নদী ভাঙ্গনের ফলে এক ভয়াবহ আকার ধারণ করেছে। ওইখানে মুর্শিদাবাদ জেলার ৭ মাইল এবং মালদহ জেলার ৪ মাইল জায়গা গঙ্গার মধ্যে ঢুকে গেছে। এরফলে ৩০ হাজার হেক্টর জমি নদী গর্ভে বিলীন হয়ে গেছে এবং ২৫ হাজার পরিবার বাস্তুহারা হয়ে গেছেন। সম্প্রতি আখেরগঞ্জে ব্যাপক ভাঙ্গনে বড় বড় বাড়ি নদীগর্ভে চলে গেছে। এবং এই ভাঙ্গনের ফলে ফিডার ক্যানেল জাতীয় সড়ক বিপন্ন হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** আপনি এইভাবে সময় নষ্ট করবেন না। সময়ের দিকে লক্ষ্য রাখুন, আপনি আপনার জবাবি ভাষণে সব কিছু বলবেন।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** আমরা এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহণ করে দিল্লিতে পাঠিয়ে দিয়েছিলাম। একটা কমিটিও ঠিক হয়েছিল দিল্লিতে এই বিষয় নিয়ে আলোচনা করার জন্যে, কিন্তু আজ পর্যন্ত প্রধানমন্ত্রী একটু সময় দিতে পারলেন না এর একটা বিহিত হওয়া দরকার।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩রা মে তারিখে সর্বসম্মতিক্রমে যে একটা প্রস্তাব গৃহীত হয়েছিল, সেই প্রস্তাব সম্বন্ধে কিছুদিন আগে আমি কেন্দ্রীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম। আমি এই বিষয়ে আরও জানলাম যে করসপনডেন্স করার পরে কিছু দিনের মধ্যে এর একটা সুরাহা হবে। যেহেতু প্রাইম মিনিস্টার অনেক কাজ নিয়ে ব্যস্ত, সেইজন্য প্রাইম মিনিস্টারের অফিস থেকে মিঃ জ্যাকব, মিনিস্টার অফ স্টেটকে দেখা করার জন্য বলা হয়েছে। সুতরাং এই অংশটির কোনও সাড়া পাওয়া যায় নি একথাটা ঠিক নয়, একটু সাড়া পাওয়া গেছে। মিঃ জ্যাকব আমাদের সঙ্গে এই বিষয়ে বসবেন। আমি নদী এলাকার মানুষ, ফরাক্কা জন্মাবার অনেক আগের থেকে, এমন কি হাসনাৎ খানের জন্মের আগের থেকে ওখানে আছি। এই ফরাক্কা ব্যারেজ হবার অনেক আগে ধুলিয়ান বড় শহর ছিল। তখনও ফরাক্কা ব্যারেজ হয় নি, আমাদের নিজেদের বাড়ি ওখানে ছিল। এটা প্রায় ৫০ বছর আগেকার কথা বলছি, সেই সময়ে ৩ বার নদীগর্ভে বাড়ি সরে যাওয়ার ফলে আমাদের লালগোলাতে উঠে আসতে হয়। যে মুহুর্তে ফরাক্কা ব্যারেজ হল সেই মুহূর্তে হোল ইকোনমিতে সমস্ত উত্তর পূর্ব ভারতে তার একটা ইমপর্টেন্স দেখা গেল। ফরাক্কা ব্যারেজ হবার পরে একটা দিক ভাগীরথী নাম নিয়ে এখানে এলো, আরেকটা দিক চলে গেল পদ্মা নাম নিয়ে বাংলাদেশে। আমি এবং দেবুবাবু বরহমপুরের লোক। ফরাক্কা ব্যারেজ হবার আগে ওই জায়গাটা শুকিয়ে যেত, হেঁটে-হেঁটে পার হতে হত। সেটার নাব্যতা এখন আছে। একটা জিনিস করতে গেলে যেমন কিছু ক্ষতি হয় তেমনি উপকারও হয়। সুতরাং এইরকম মনোভাব কোনও মেম্বারের থাকা উচিত নয়। এই যে হাজার হাজার মানুষ গৃহহারা হয়েছে, অনেকের ঘরবাড়ি নেমে গিয়েছে, এখন ধ্বংসের মুখ দেখছে, এই সেদিনও আমি ধুলিয়ান গিয়েছিলাম এটা পশ্চিমবাংলার সরকারের কাছ থেকে বাঁধানো হচ্ছে। কিন্তু সেখানে যে পাথর দেওয়া দরকার সেটা ৩১ কে. জি. হওয়া দরকার, কিন্তু সেখানে ফেলা হচ্ছে ৯, ১০ কে. জি.

ওজনের পাথরগুলি। আমি নিজের চোখে দেখেছি, আমি ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলেছি, আমি দেবব্রতবাবুর সঙ্গেও কথা বলেছি—আপনি আখরিগঞ্জে যান—উনি ৬০ লক্ষ টাকা দিয়েছেন, কিন্তু সেখানে ৬০ পয়সাও দেখতে পাবেন না। আখরিগঞ্জ ভেঙে শেষ হয়ে গেল ১/২ বছরের মধ্যে, তার মধ্যে চরকৃষ্টপুর, টিকলিচর, ভগবানগোলা ইত্যাদি গ্রামগুলি নেমে যাচ্ছে, তারপরেও উনি ৬০ লক্ষ টাকা স্যাংশন করেছেন, কিন্তু সেই টাকা কোথায় ফেলেছেন জানিনা। উনি আমার এলাকায় দুটিতে দিয়েছেন এই ৬০ লক্ষের মধ্যে ১৫ লক্ষ খরচ হয় কিনা জানিনা, কিন্তু নাম হয় বোল্ডার পার্টির, বিশেষ করে রুলিং পার্টির নাম হয়। বোল্ডার পার্টির সঙ্গে ইঞ্জিনিয়ার, সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ারদের যোগসাজস থাকার জন্য—কোরাপশনের ফলে—এই জিনিসগুলি রাত্রে উঠিয়ে আবার ফেলা হচ্ছে। এই যে রাম্পাট কোরাপশনে লক্ষ লক্ষ টাকার হিসাব দেখা যাচ্ছে, অথচ আজকে আখরিগঞ্জকে বাঁচাবার জন্য উনি চেষ্টা করেছেন, অথচ সেই টাকায়, সেই বোল্ডার কোথায় গিয়েছে, আপনি একটাও খুঁজে পাবেন না। সেখানের একটা ভয়াবহ অবস্থা আমি নিজের চোখে দেখেছি। এই গঙ্গা ভাঙন নূতন নয়, আমার নদীর ধারেই বাড়ি—কোদালকাটি মৌজায় আমার বাড়ি ছিল, সেখানের ভাঙন আমি নিজের চোখে দেখেছি—সেখানে মাইলের পর মাইল ভেঙে গিয়েছে। ভাঙনের ফলে আমার বাড়ি নেমেছে, মসজিদ নেমেছে, গঙ্গা ৫.৬ কি. মি. ভেঙে গিয়েছে। তবে এই ভাঙন অনেক জায়গায় হচ্ছে—এবং সেটা ভাগিরথীর নাব্যতা বাড়ার ফলেই হচ্ছে। তবে এটা ঠিক পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে টাকা তাতে কুলোবে না, দ্বিতীয় কথা যে টাকা দেওয়া হচ্ছে সেটা ঠিকমতো সদ্ব্যবহারও হচ্ছে না। আমি নিশ্চিত ফরাক্কা থেকে যেটা পিচিং করেছে তার ফলে সেখানে আর ভাঙন নেই। ওদের করার কথা যদি বলেন জঙ্গীপুর পর্যন্ত—সেটুকু হয়ে গিয়েছে, যে পর্যন্ত করার কথা। তার পরের জন্য, শুনেছিলাম কিছু টাকা খরচ করার কথা আগে শুনেছিলাম ২৪ কোটি টাকা—ইরিগেশন মন্ত্রীও কিছু করেছেন, নিচের কিছু জায়গায় কাজ হয়েছে তবে বেশীরভাগ জায়গায় নেমে গিয়েছে। সুতরাং আজকে টাকা দিলেই যে হবে সেটা আমি মনে করি না। টাকা পেলে সেটাকে সুষ্ঠভাবে করার জন্য যে প্রক্রিয়া দরকার, যে ব্যবস্থা করা দরকার, সেই জিনিস যদি না করা যায় তাহলে টাকা পেয়েও কিছু হবে না; আজকে কাজ করতে হবে। আমি নিজের চোখে দেখেছি ধূলিয়ান ফারাক্কার অনেক আগেই নেমে গিয়েছে। কিন্তু কথা হচ্ছে নদীর ভাঙন ফারাক্কার জন্য নয়, এক একটা সময়ে নদী ভেঙে দিয়ে চলে যায়—সে তখন একূল ভাঙে ওকূল গড়ে। কিন্তু ফারাক্কার কারণে ভেঙেছে, কেন্দ্রীয় সরকার ফারাক্কা করে দেশের সর্বনাশ করেছে—এটা ঠিক নয়, কেন্দ্রীয় সরকার ফারাক্কা করেছিল বলে আজকে সমস্ত অর্থনীতি গোটা উত্তর, পূর্ব ভারতে টিকে আছে। আজকে এই যে নাব্যতা ভাগিরথী নদীর উপর সেটা যদি থাকত—আমরা সেই ভাগিরথীর উপর কয়েক শত বিঘায় লিফট ইরিগেশন বসিয়েছিলাম যাতে চাষ হয়।

[5-00 – 5-10 P.M.]

আজকে একদিকে খুব উপকার হচ্ছে, আর এক দিকে ক্ষতি হচ্ছে। আমরা অনেক সময় বলি যে, এই ক্ষতির কারণ হচ্ছে ফরাক্কা। কিন্তু ফরাক্কার জন্মের অনেক আগেই এই ক্ষতি হয়েছে। এই সব জিনিস আমি নিজের চোখে দেখেছি। আজকে যেহেতু ফরাক্কা হয়েছে, তাই ফরাক্কার দোষের জন্যই এটা ভাঙ্গছে এই সব স্লোগান দেওয়া হচ্ছে। ফরাক্কার একটা

সাইড ভাঙ্গছে, এই সাইডটা ভাঙ্গছে কেন, এই সব প্রশ্ন আছে। একটা সর্বসম্মতভাবে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। সেখানে হাউসের ২২ জন মেম্বার আছে এবং তার মধ্যে ৫ জন মেম্বার আমাদের'ও আছে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রীকে বলছি যে, একবার এই সভা সিদ্ধান্ত নিয়েছে। পুনরায় আবার সিদ্ধান্তের দরকার হচ্ছে কেন, রেজলিউশনের দরকার হচ্ছে কেন? আসলে ছোট্ট একটি কথা, "কেন্দ্রীয় সরকারের ঔদাসিন্য" এই কথা বলার জন্যই এটা এসেছে। "কেন্দ্রীয় সরকারের ঔদাসিন্য ও অবহেলা" এই রাজনৈতিক কথাটি বলার জন্যই এটা নিয়ে আসা হয়েছে। তারপরে আবার বলছেন, "এই সভা পুনরায় প্রস্তাব করছে যে, পশ্চিমবঙ্গে গঙ্গা নদীর উপকূলের প্রচণ্ড ভাঙ্গন ও তজ্জনিত ক্ষয়ক্ষতির বিষয়টি কেন্দ্রীয় সরকারের নিকট তুলে ধরবার জন্য বিধানসভা একটি সর্বদলীয় প্রতিনিধি দল প্রেরণ করা হোক"। আবার দরকার কেন? এই বছর মে মাসে সর্বদলীয় কমিটি হয়েছে। তারা করেসপণ্ডেন্স করেছে। মিঃ জেকভের সঙ্গে দেখা করতে বলা হয়েছে। সুতরাং আমি জানি না।, আবার কেন এটার প্রয়োজন হচ্ছে। অনেক সময় আমাদের মুখ্যমন্ত্রী বলেন প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করা দরকার, কিন্তু দেখা করা গেল না। প্রাইম মিনিস্টার আন্তর্জাতিক এবং আমাদের দেশের বিভিন্ন সমস্যার সঙ্গে জড়িত আছেন। অনেক সময় তিনি দেখা করার সময় পান না। আপনারা তো উত্তর পেয়েছেন। একটা উত্তর যখন পেয়েছেন তখন এই প্রস্তাবটির শেষ অংশটুকু নাকচ হয়ে গেছে। এই বছরের মে মাসে যে প্রস্তাব নেওয়া হয়েছে সেই প্রস্তাবের উপর আর একটা সর্ব দলীয় প্রস্তাব নিয়ে আসাটা আমার মনে হয় এটা একটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ছাড়া আর কিছু নয়। যে প্রস্তাব আনা হচ্ছে দিস ইজ রিডান্ড্যান্ট—আগের কমিটি আপনারা যেটা করেছেন সেটা কি ডিজলভ করেছেন? সেটা ডিজলভ যদি না করে থাকেন তাহলে আবার পুনরায় এই কমিটি ফ্রেম করার প্রস্তাব করছেন কেন? তাহলে আপনি আগেকার কমিটি ডিজলভ করে দিন। তার কোনও অস্তিত্ব নেই বললে, ঠিক আছে। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে তা তো নয়—আগের যে কমিটি আছে সেটা যাতে যায়—সেটা আপনি মেনশন করে বলতে পারতেন। আপনি অলরেডি ওদের অ্যানসার পেয়ে গেছেন। প্রাইম মিনিস্টারের সেক্রেটারিয়েট জানিয়ে দিয়েছে, অমুকের সঙ্গে দেখা করুন। তারপরেও আবুল হাসনৎ খান, শীশ মহম্মদ এই প্রস্তাবটি নিয়ে এসেছেন। শীশ মহম্মদের একটু বয়স হয়েছে, উনি হয়ত আগেকার ভাঙ্গন দেখেছেন—ফরাক্কা তৈরি হবার আগে যেসব ভাঙ্গন হয়েছে সেগুলি দেখেছেন। ফরাক্কার কারণে ভাঙ্গছে—না ফরাক্কার জন্মের আগে থেকেই এই ভাঙ্গন চলছে। বেশি ভাঙ্গছে ফরাক্কার ডান দিক। বাঁদিকে মালদহ এখন ভাঙ্গছে। ফরাক্কা, ফরাক্কা করে চিৎকার করে এখন রাজনীতি করা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীকে বলব আপনি ঘোষণা করুন যে কমিটি আছে সেটাই ঠিক আছে এবং আপনি তাদের নেতৃত্ব দিয়ে যে তারিখে দেখা করতে বলেছে সেই তারিখে দেখা করুন। নিশ্চয় টাকা পাওয়ার দরকার আছে পশ্চিমবঙ্গের স্বার্থে এবং গঙ্গার ভাঙ্গন যাতে রোধ করা যায় সেটা আপনাকে দেখতে হবে। বোল্ডার কমিটি করেছেন। এই বোল্ডার কমিটি করে ১২ আনা মেরে দিচ্ছে, আর ৪ আনার কাজ হচ্ছে, এটা চলতে পারে না। এই দুর্নীতি দূর করতে না পারলে কিছু হবে না। মাননীয় মন্ত্রীর সদিচ্ছা আছে, আপনি চেষ্টা করুন। কিন্তু প্রশ্ন হচ্ছে বোল্ডার কমিটি ইজ কন্ট্রোল্ড নট বাই দি আর. এস. পি.। কিন্তু আমি কোনও পার্টির নাম করছি না, রুলিং পার্টির মধ্যে যারা মেজর পার্টি, তারাই এটা কন্ট্রোল করে। আমি তাই মন্ত্রীকে বলব এই রেজলিউশনে ফারদার কমিটি করার

কথা যেটা বলা হয়েছে, সেটা করার দরকার নেই। অলরেডি কমিটি গঠিত হয়েই আছে সর্বসম্মতিক্রমে এবং তাদেরকেই প্রেরন করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার, আমি যখন মন্ত্রী ছিলাম তখন কিছুদিন আমাকে ইরিগেশন ডিপার্টমেন্ট দেখতে হয়েছিল। কারণ সেই সময় প্রভাসবাবু অসুস্থ ছিলেন। সেই সময় আমি ফরাক্কার ব্যাপারটা নিয়ে নাড়াচাড়া করেছিলাম। তখন কেন্দ্রে এর মন্ত্রী ছিলেন রাও বীরেন্দ্র সিং মহাশয়। তখন একটা মিটিং হয়েছিল বিভিন্ন রাজ্যের মন্ত্রীদের নিয়ে। আমিও গিয়েছিলাম সেই মিটিং-এ। সেখানে ফরাক্কা নিয়ে প্রশ্ন উঠেছিল। সেই সময় সিং এক্সপার্ট কমিটির যে রির্পোট আছে সেটা পড়ে দেখে এটাই বুঝলাম যে ফরাক্কা তৈরি হবার পরে ডান পাড়ে ভাঙ্গনটা আরও দ্রুত হারে হচ্ছে ডাউন স্ট্রিমে আর আপ স্ট্রিমে বাঁ পারে ভাঙ্গনটা আরও দ্রুত হচ্ছে। ডাউন স্ট্রিমে ভাঙ্গনের ফলে বেশ কিছু অংশ বাংলাদেশে চলে যাচ্ছে। নদীর এক পারে যখন ভাঙ্গন হয় অন্যপারে তখন অ্যাক্রিশন হয়। তখন আমরা হিসাব করে দেখেছিলাম যে কয়েক হাজার হেক্টর জমি বাংলাদেশে অ্যাক্রু করে গিয়েছে। সেই সময় আমি মন্ত্রী মহাশয়ের কাছে বলেছিলাম যে, আপনারা তো টাকা পয়সা দিচ্ছেন না ফলে জমিও রক্ষা করা যাচ্ছে না, জমিটা বাংলাদেশের দিকে চলে যাচ্ছে, তো এটা নিয়ে তো ইনটারন্যাশনাল বর্ডার ডিসপিউটের প্রশ্ন আসবে কারণ জমিটা তাদের দখলে চলে যাচ্ছে। সেই জমিতে তারা চাষ করছে, ঘরবাড়ি করছে কাজেই সেখানে নানান প্রশ্ন উঠবে। তা ছাড়া রেল লাইন ভেঙ্গে যাচ্ছে, একবার রেল লাইন সরিয়েও দিতে হয়েছিল, আবার দ্বিতীয়বার রেল লাইন ভেঙ্গে যাবে, সরাতে হবে—তাহলে কি হবে তখন? উনি সেই সময় একটা কথা বলেছিলেন। উনি বলেছিলেন, এটা কস্ট বেনিফিট রেশিওতে আসে না। আমি বললাম, কস্ট বেনিফিট রেশিওতে আসে না—এর মানে কি? উনি বললেন, যত মূল্যের জমি যাচ্ছে সেই পরিমাণে সেখানে টাকা অনেক বেশি খরচ করতে হবে। অর্থাৎ জমি চলে গেলে লাভবান, টাকা খরচ করাটা ক্ষতি। বেশি টাকা খরচ করতে হবে জমির মূল্যের থেকে। তখন আমি বলেছিলাম, মুর্শিদাবাদ হচ্ছে very densely populated এটা one of the most densely populated districts in West Bengal. এখানে জমি খুব কম, লোকসংখ্যা অনেক বেশি। এই জমি হারালে খুব বিপদ হবে। কারণ এর ফলে মানুষ উদ্বাস্তু হয়ে যাচ্ছে, সেখানে তাদের পুনর্বাসনের ব্যাপার আছে কাজেই এটা কস্ট বেনিফিট রেশিওতে কালকুলেট করবেন না। লং টার্মে কস্ট আপনার অনেক বেশি পড়ে যাবে। আমি বলেছিলাম, এটা ঠিক করছেন না। যাঁরা এই অ্যাডভাইস করেছেন তাঁরা ঠিক করেন নি। সেখানে জমি চলে যাচ্ছে, রেল লাইন ক্ষতিগ্রস্ত হচ্ছে কাজেই বিষয়টি দেখা দরকার। এখন আমার কথা হচ্ছে, এখানে গভর্নমেন্ট অব ইণ্ডিয়া যদি কস্ট বেনিফিট রেশিও'র ফিলোজফি চেঞ্জ না করেন তাহলে কোনওদিনই তাঁরা টাকা ইনভেস্ট করবেন না। তাঁদের অ্যাটিচুড হচ্ছে, অন দি বেসিস অব কস্ট বেনিফিট রেশিও তাঁদের পোষায় না। এ সম্বন্ধে আমার প্রাকটিক্যাল এক্সপিরিয়েন্স ছিল, ইন দি ইনটারেস্ট অব দি স্টেট আমি এটা অবগত করলাম। এটা আমি ডিল করেছিলাম, ফাইলটা আমার জানা আছে, এটা অন রেকর্ড আছে, এটা আমার মনে আছে সেইজন্য কথাগুলি বললাম। এখানে অ্যাটিচুডটা চেঞ্জ করতে হবে, অন্য কিছু নয়।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, এ ব্যাপারে আমাদের যথেষ্টই অভিজ্ঞতা আছে। এক্সপার্ট কমিটির কথা বলা হয়েছে। এই ভাঙ্গনটা নতুন নয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সাত্তার, আমাদের অভিজ্ঞতা হচ্ছে, ফরাক্কা হবার পরে আপ স্ট্রিমে বাঁদিকে এবং ডাউন স্ট্রিমে ভাঙ্গন ডান দিকে বাড়ছে। সেখানে আরও বড় সমস্যা হচ্ছে, জমিটা বাংলাদেশ পাচ্ছে। আমি তাঁদের জিজ্ঞাসা করেছিলাম, এই যে জমিটা বাংলাদেশে অ্যাক্রু করে যাচ্ছে, ওরা দখল করছে, নিয়ে নিচ্ছে এটা কি ভাবে ফিরে পাবেন? তাঁরা বলেছিলেন, আমাদের ডিফিনিট বাউন্ডারি আছে, আমাদের শক্তি আছে, যদি প্রয়োজন হয় আরও কিভাবে করতে হয় আমরা জানি। এই atitude ঠিক নয়, এটাই হচ্ছে আমার কথা।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আবুল হাসনৎ খান এবং শীশ মহম্মদ যে প্রস্তাব এখানে এনেছেন, আমি সেটা সমর্থন করছি। ৩রা মে ১৯৮৯ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে ১১ জনের একটা কমিটি হয়েছিল। সেই কমিটির কেন্দ্রীয় সরকারের কাছে তদ্বির করতে যাবার কথা ছিল। আমরা লক্ষ্য করেছি যে কেন্দ্রীয় সরকারকে অনেকে বলে কংগ্রেস সরকার। আর আমাদের দক্ষিণ ২৪ পরগনার লোকেরা বলে 'দেখনাহ্যায় সরকার'। যা কিছু বলবেন, যা কিছু দেখবেন সেটা ঐ দেখনাহ্যায় সরকার। যার জন্য আজকে এই প্রস্তাব আনতে হয়েছে। উনি বললেন যে একটা প্রস্তাব আছে আবার আর একটা কেন আনতে হচ্ছে। ঐ যে বললাম দেখনাহ্যায় সরকারের দেখনাহ্যায় মন্ত্রী, আর ৫ মাস আগে যিনি মন্ত্রী ছিলেন তিনি এখন থাকবেন কিনা তাও আমদের জানা নেই। সাত্তার সাহেব বললেন যে কে কে আছেন? উনি আছেন। সিরিয়াল ১৯-য়েতে আব্দুস সাত্তার, লীডার অব দি অপোজিশন, এটা উল্লেখ আছে। এটা ওনার জানা দরকার। তবে একটা জিনিস ওনার বক্তব্য থেকে পরিষ্কার হয়ে গেছে যে উনি আমাদের প্রস্তাবের সঙ্গে একমত। কিন্তু আপত্তিটা কোথায়? আপত্তি হচ্ছে, দিল্লিশ্বরের কাছে পশ্চিমবঙ্গের স্বার্থে যদি কিছু বলেন তাহলে হয়ত চাকুরি থাকা বা না থাকার একটা ব্যাপার আছে। আমি বলি পশ্চিমবঙ্গের স্বার্থে না হয় একটু লড়লেন। দিল্লি সরকারের লোক হলেন বা না হলেন কিন্তু পশ্চিমবঙ্গের স্বার্থটা তো দেখা দরকার। পশ্চিমবঙ্গের স্বার্থে আমরা সকলে মিলে যে সিদ্ধান্ত নিয়েছি, আজকে প্রস্তাবে যে কথা বলা আছে, কিন্তু ওরা বারে বারে ডেট দিচ্ছেন। উনি মিঃ জ্যাকবের কথা বললেন। এখন তো এশিয়ার মুক্তি সূর্য নেই, এখন হচ্ছে ম্লান সূর্য। আবার ম্লান সূর্যও অস্তমিত হয়ে যাবে। আমাদের প্রতিবাদ জানানো দরকার। পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থ যে প্রস্তাব বিধানসভায় গৃহীত হয়েছিল সেই প্রস্তাবকে কার্যকর করার জন্য সক্রীয় পদক্ষেপ কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। সেই প্রস্তাবে বলা ছিল ১১.৯৫ কোটি টাকা কাজের প্রকল্প তৈরি হয়েছে। কিন্তু বিভিন্ন টাল-বাহনা করে সেই টাকা দেওয়া হচ্ছে না। এখানে বোল্ডারের কাজ হবে কিন্তু টাকা দেওয়া হচ্ছে না। বলা হচ্ছে যে পশ্চিমবঙ্গকে টাকা দিয়ে কি হবে, তারা টাকার অপব্যয় করবে। ওদের জওহর পিণ্ডী প্রকল্পের টাকা গোলমাল হয়না। আর এখানে টাকা দিলে সব গোলমাল হয়ে যাবে। আমরা একটা সিস্টেমের মধ্যে কাজ করছি। আমরা সকলের সহযোগিতা নিয়ে কাজ করতে চাই। জনগণের সহযোগিতা, গণসংগঠন

গুলির সহযোগিতা, সকলের সহযোগিতা নিতে চাই কাজ করার জন্য। আপনারাও আহ্বান জানান আপনাদের গণ-সংগঠনগুলির কাছে। আপনারা দুর্নীতির কথা বলেছেন। যদি কোনও দুর্নীতি দেখেন তাহলে সেটা মন্ত্রীর নজরে আনুন। আজকে যে প্রস্তাব আনা হয়েছে সেটা কোনও রাজনৈতিক দলের স্বার্থে নয়। এটা আনা হয়েছে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে। আজকে এই প্রস্তাব নেওয়া দরকার। কেননা, এর সঙ্গে কলকাতা বন্দর, আমাদের হলদিয়া বন্দরের স্বার্থ জড়িত আছে। কলকাতা বন্দর এবং হলদিয়া বন্দরের নাব্যতা করে যাচ্ছে, চর বেড়ে যাচ্ছে। দক্ষিণ ২৪ পরগনার বিস্তীর্ণ এলাকার ভাঙ্গন হচ্ছে। সেজন্য এই প্রস্তাব আনা হয়েছে। আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং যাতে সকলে এই প্রস্তাবের প্রতি পূর্ণ সমর্থন জানান তার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আবুল হাসনত খান এবং শীশ মহম্মদ এখানে যে প্রস্তাবটি এনেছেন সেই প্রস্তাবটির সমর্থনে আমি দু-একটি কথা বলতে চাই।•গত ৩রা মে তারিখে গঙ্গার ভাঙ্গন রোধের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের দাবিকে কেন্দ্রীয় সরকারের কাছে তুলে ধরবার জন্য এই বিধানসভায় একটি সর্বসম্মতিক্রমে প্রস্তাব গৃহীত হয়েছিল এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করার জন্য একটি প্রতিনিধি দলকে দিল্লিতে পাঠাবার কথা হয়েছিল। কিন্তু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আজ পর্যন্ত সেই প্রতিনিধি দলের সঙ্গে দেখা করার জন্য কোনও সময় নির্ধারণ করা হয় নি। ফলে আমাদের মনে হচ্ছে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের ন্যায্য দাবিকে স্বীকার করছেন না। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। এটা অত্যন্ত দুঃখজনক এবং উদ্বেগজনক ব্যাপারও বটে। ফলে আজকে আবার এখানে প্রস্তাব গ্রহণ করা হচ্ছে। স্যার, ইতিমধ্যে যে কয়েক মাস সময় চলে গেল এর মধ্যে গঙ্গার ভাঙ্গন আরও ভয়ঙ্কর রূপ নিয়েছে। মুর্শিদাবাদ এবং মালদহ জেলার বিস্তীর্ণ এলাকা নদীগর্ভে চলে গেছে। স্যার, শুধু যে জমি চলে যাচ্ছে তাই নয়, বহু লোকের ঘর বাড়ি, শহর, নগর, গ্রাম নদী গর্ভে চলে যাচ্ছে। এই ভয়ঙ্কর পরিস্থিতি মোকাবিলা করার জন্য যে অর্থের প্রয়োজন সেটা সরবরাহ করা এক মাত্র কেন্দ্রীয় সরকারের পক্ষেই সম্ভব। তাই কেন্দ্রীয় সরকারের কাছে সেই দাবি জানাবার জন্যই আজকে এই প্রস্তাব এসেছে। এক্ষেত্রে কংগ্রেসের পক্ষ থেকে যা বলা হল তা মোটেই ঠিক নয়। তাঁরা বলছেন আগের যে প্রতিনিধি দল পাঠাবার কথা ছিল সেটা থাকলেই চলত। কিন্তু আমি মনে করি আজকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তা সর্বসম্মতিক্রমে গৃহীত হওয়া দরকার এবং এই প্রস্তাব অনুযায়ী কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের সঙ্গে দেখা করার জন্য একটা প্রতিনিধি দল অবিলম্বে পাঠানো দরকার। তাঁরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে অর্থ বরাদ্দের দাবি জানাবেন। তবে স্যার, সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করার সাথে সাথে কাজের ক্ষেত্রে অর্থ বরাদ্দের বিষয়টিও আমাদের এখানে লক্ষ্য করার দরকার আছে। আজকে এই জাতীয় কাজ-কর্মগুলি যেভাবে চলছে তাতে আমরা আমাদের অভিজ্ঞতায় দেখছি—শুধু ফারাক্কার কাজের ব্যাপারেই নয়—বিভিন্ন জায়গায় সেচ দপ্তর থেকে যে অর্থ বরাদ্দ হয় সেই বরাদ্দকৃত অর্থের দ্বারা ঠিকাদারদের মাধ্যমে কাজ হয় এবং ঠিক ভাবে সেই অর্থ ব্যবহৃত হয় না, নানা ভাবে অর্থের অপচয় হয়। তার মধ্যে দুর্নীতি থাকে। সুতরাং সেটাও আজকে মন্ত্রী মহাশয়ের দেখা দরকার। আমি আশা করব তিনি সেটা দেখবেন। আর একটা কথা হচ্ছে কেন্দ্রের কাছে আমরা এখান থেকে যেমন ন্যায্য দাবি

জানাচ্ছি তেমনই এক্ষেত্রে পশ্চিমবঙ্গের জনমতকে জাগ্রত করতে হবে। কেন্দ্রীয় সরকারের ওপর চাপ সৃষ্টি করার জন্য জনসাধারণকে সঙ্গে নিয়ে আন্দোলন গড়ে তুলতে হবে যাতে কেন্দ্রীয় সরকার ফারাক্কা ব্যারেজের জন্য অর্থ বরাদ্দ করতে বাধ্য হন। সেই দাবি জানিয়ে এই প্রস্তাবকে আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য হাসনাৎ সাহেব এবং শীশ মহম্মদ সাহেব যে প্রস্তাবটি উত্থাপন করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। স্যার, আমি অত্যন্ত মনোযোগ সহকারে সাত্তার সাহেবের বক্তৃতা শুনলাম। তিনি মুর্শিদাবাদের লোক, তাঁর কাছ থেকে এই রকম বক্তৃতা আশা করি নি। আমার মনে হয় উনি বোধ হয় চাকরি রাখার জন্য এই বক্তৃতা করলেন। ভাবলেন তোষামোদ করলেই চাকরিতে উন্নতি হবে। কিন্তু সে আশা আছে বলে আমার মনে হয় না। তিনি স্টেট গভর্নমেন্টের সাহায্যে নিজের এলাকাটাকে সাজিয়ে গুছিয়ে রেখেছেন, সেইজন্য এই সব কথা বলতে সাহস পেলেন। অবশ্য তিনি এই সব কথা এখানেই বললেন, আমার মনে হয় মুর্শিদাবাদে ফিরে গিয়ে তিনি এই সব কথা বলবার সাহস রাখেন না। তিনি কি বললেন, নদী থাকলেই ভাঙবে, কেন্দ্রীয় সরকারের কিছু করণীয় নেই। অদ্ভুত কথা! তবে তাঁর একটা কথার সঙ্গে আমি একমত যে, ফারাক্কা ব্যারেজের প্রয়োজনীয়তা আছে, তার থেকে আমাদের অনেক উপকার হচ্ছে। কিন্তু এই কথা বলার আগে এবং পরে তিনি যেসব কথা বললেন তা আমরা তাঁর কাছ থেকে আশা করি নি। সেন্ট্রাল গভর্নমেন্টের কি সত্যিই কিছু করণীয় নেই? ধুলিয়ান ভাঙছে, পঞ্চানন্দপুরে ১ লক্ষ মানুষ উদ্বাস্তু হয়েছে। গত ৩রা মের পরেও ১ হাজার ফ্যামিলিকে ওখান থেকে সরাতে হয়েছে। এই অবস্থার পরেও উনি ঐসব কথা বললেন! উনি আরও কি বললেন, না প্রধানমন্ত্রীর নাকি অনেক কাজ, তাই তিনি সময় পাচ্ছেন না! প্রতি দিন ওঁদের ঝগড়া মেটাবার সময় পান, সুব্রত মুখার্জি গণি খানের ঝগড়া মেটাবার সময় পান, তাঁদের সঙ্গে কথা বলার সময় পান, আর পশ্চিমবঙ্গ বিধানসভার প্রতিনিধি দলের সঙ্গে কথা বলার তাঁর সময় নেই! দেশের জরুরি প্রয়োজনীয় কাজের প্রসঙ্গে আলোচনা করার তাঁর সময় নেই! অন্য সব স্টেটের ব্যাপারে কথা শোনার এবং বলার তাঁর সময় আছে, পশ্চিমবঙ্গের ব্যাপারে তাঁর সময় নেই। তিনি জ্যাকবের সঙ্গে দেখা করতে বলছেন। জ্যাকবের নামটা এই প্রথম শুনলাম। তা ওখানে আর কেউ পুরুষ আছে নাকি? সব তো নারী। একমাত্র পুরুষ প্রধানমন্ত্রী, আর সবাই নারী। সবাই তাঁর মুখাপেক্ষী হয়ে বসে থাকে। তাহলে আমরা কি সেখানে ঘাস ছিড়তে যাব? সেখানে গেলে পরে বলে উন্‌কো কহনা হ্যায়, হ্যামকো দেখনা হ্যায়। আমরা যে এতগুলো লোক এত টাকা-পয়সা খরচ করে যাব, গিয়ে শুনব, দেখেঙ্গে, করেঙ্গে। তাঁর এমন কাজ যে তিনি দেখা করতে পারবেন না? যাইহোক, এই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং সাত্তার সাহেবকে বলছি, তাঁর নিজের এলাকা তো পড়েনি, যদি আখরিগঞ্জ গড়ত তাহলে উনি এখানে এসে কান্নাকাটি করতেন। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 P.M.]

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী আবুল হাসনাৎ খান

এবং শ্রী শীশ মহম্মদ গঙ্গার ভাঙনের ব্যাপারে যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। স্যার, কেন্দ্রীয় সরকারের বৈষম্য এবং ঔদাসীন্যের ব্যাপার নিয়ে আমাদের বিরোধী দল নেতা যে কথাগুলি বললেন এর চেয়ে নিন্দনীয় বক্তব্য আর কি হতে পারে? হাজার হাজার মানুষ উদ্বাস্তু হয়ে যাবে, হাজার হাজার একর জায়গা চলে যাচ্ছে। এখানে একটা ভাইটাল প্রশ্ন তোলা হয়েছে, গঙ্গার একদিকে ভাঙছে আর অন্য দেশের একদিক গড়ছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা অন্তর্গত। এই পশ্চিমবাংলার একদিকে ভেঙে গিয়ে অন্য দেশের এলাকা পড়ছে, তবুও কেন্দ্রীয় সরকারের ঘুম ভাঙছে না, এতটুকু উৎসুক নয়, ভাঙছে ভাঙুক। প্রধানমন্ত্রী নাকি ব্যস্ত, আন্তর্জাতিক কাজে ব্যস্ত। কিসের আন্তর্জাতিক? শুনি। সত্যিই তিনি ব্যস্ত, কারণ তাঁর বিরুদ্ধে যেসব রটনা হচ্ছে তাতে সত্যিই তিনি ব্যস্ত। বীরেনবাবু যে কথা বলেছেন তারই সূত্র ধরে বলছি, প্রধানমন্ত্রী ছাড়া ঐ দলের আর কি কেউ নেই? স্যার, আপনি জানেন, বৃন্দাবন হচ্ছে একটা মহান তীর্থক্ষেত্র। বৃন্দাবনে আমি একবার গিয়েছিলাম। যমুনা নদীর তীরে বেড়াচ্ছি, একজন ব্রাহ্মণ দৌড়তে-দৌড়তে আসছেন আর বলছেন এ-রাধে, এ-রাধে, এ-রাধে, আমার সামনে এসে বললেন, কি ব্যাপার, আমি ডাকছি আপনি শুনতে পাচ্ছেন না। আমি বললাম, আমাকে তো ডাকেন নি, আপনি তো রাধে রাধে বলে ডাকছেন। বৃন্দাবনে একটা নিয়ম আছে আমি সেটা জানি না, সেই নিয়মটি হচ্ছে, একমাত্র শ্রী কৃষ্ণই পুরুষ আর সবাই নারী (প্রকৃতি)। ওদেরও অবস্থা তাই হয়েছে। সাত্তার সাহেব তো অনেকদিন দায়িত্বশীল পদে ছিলেন, উনি কে জানেন না? নদী বিশারদ কপিল ভট্টাচার্যের ডিফাই করে যে ফারাক্কা ব্যারেজ করলেন এখন তার দায়-দায়িত্ব কি কেন্দ্রীয় সরকারের নেই? একটা দেশের অংশ ভেঙে অন্য দেশের কুল গড়ে উঠছে সে ব্যাপারটি কি ওনারা দেখবেন না? এখানে সত্যিই একটা কথা উঠেছে যে কেন্দ্রীয় সরকারের মাথা ভাঙার সময় নেই, আন্তর্জাতিক কাজ নিয়ে ব্যস্ত। বোফর্স বুঝি? এ ছাড়া আর কি আন্তর্জাতিক কাজ হবে। দেশের লোক উদ্বাস্তু হয়ে যাচ্ছে; দেশের একটা অংশ ভেঙে গিয়ে অন্য দেশকে গড়ে দিচ্ছে তা দেখবার সময় দেওয়া যায় না, তাহলে ভারতবর্ষের প্রধানমন্ত্রী থাকার দরকার কি? সেইজন্য আজকে জনগণ দাবি তুলেছেন রাজীব হটাও, দেশ বাঁচাও। স্যার, রাজীব গান্ধীর নামটা আমি ভুলে বলে ফেলেছি, আপনি এক্সপাঞ্জ করে দেবেন। আমি স্যার, যেটা বলতে চাইছি যে, আমি এই প্রস্তাব সমর্থন করছি দুটি কারণে। আজকে শুধু জনগণের স্বার্থই নয়, সারা দেশের স্বার্থ জড়িত। এটা সাধারণ ভাঙ্গন নয়, ভাঙ্গন ক্রমশ বাড়ছে, তাই কেন্দ্রীয় সরকারের কাছে সর্বদলীয় প্রতিনিধি দল যাওয়া উচিত এবং তাঁরা এতদিন যে বৈষম্যের ভাব তাঁরা দেখিয়েছেন তার নিন্দা করা উচিত। এই কথা বলে একে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রী আবুল হাসানাৎ খান্ এবং শ্রী শীশ মহম্মদ মহাশয় এনেছেন আমি তার পূর্ণ সমর্থন করছি। বিষয়টি সবাইকেই বিচলিত করেছে। ফারাক্কা হওয়ার পরে ভাঙ্গনটা বেড়েছে ব্যাপকভাবে। ফারাক্কা হওয়াতে ভাল হয়নি, এ কথা আমরা কেউই বলছি না, তবে ভাঙ্গনটা বেড়েছে এবং প্রধানমন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখা করার সঙ্গত কারণ আছে। কারণটা হচ্ছে এই যে, ফারাক্কা থেকে গঙ্গার মোহনা পর্যন্ত—এখানে শুধু মাত্র মুর্শিদাবাদ, মালদহের কথা উল্লেখ করা

হয়েছে—নিচের দিকের নদীয়ার দুই পাশে হুগলি আছে বর্ধমানের কিছু অংশ আছে কলকাতা এবং হলদিয়াও আছে। কলকাতা বন্দরের আজকে কোনও দাম নেই, সেজন্য জাহাজ আসছে না। হলদিয়ায় পলি পড়ে নাব্যতা কমে যাচ্ছে, তাতে একটা বিশাল অর্থনৈতিক ক্ষতি হচ্ছে। প্রধান মন্ত্রীকে বলার কারণটা কি? কারণটা হচ্ছে, আমি ঠিক ১০ বছর আগে সংশ্লিষ্ট চীফ ইঞ্জিনিয়ারের সঙ্গে কথা বার্তা বলেছিলাম, তিনি তখন বলেছিলেন যে ঠিক ১০ হাজার টাকা লাগবে নাব্যতা বজায় রাখতে এবং দুই কুলের ভাঙ্গনটাকে রক্ষা করতে। সেই দুহাজার কোটি টাকা আজকে মূল্যবৃদ্ধি এবং টাকার মূল্য কমে যাওয়ার ফলে ৩/৪ হাজার কোটি টাকায় দাঁড়িয়েছে, কাজেই সেই বিরাট অঙ্কের টাকা দিয়ে কোনও সেচমন্ত্রী কেন্দ্রের সাহস করে বলতে পারবেন না। কাজেই প্রধানমন্ত্রী একমাত্র তিনিই বলতে পারেন। মোরারজী যখন প্রধান মন্ত্রী ছিলেন তিনি জলের নাব্যতাটা যাতে থাকে পলিটা চলে যায় ইত্যাদি অনেক কথা বলেছিলেন যেটা সম্ভব নয়। এখন এই বিরাট অঙ্কের টাকাটা কে বহন করবে? উত্তর পূর্বাঞ্চলের বিহার, হিন্টারল্যাণ্ড পশ্চাদপদ অংশ সেই সমস্ত এলাকার এই কলকাতা বন্দর থেকে আমদানি, রপ্তানিগুলি হত আজকে হলদিয়াতে সেটা কমে যাচ্ছে, এইজন্য আজকে এটার বিশেষ প্রয়োজন। আমরা দেখতে পাচ্ছি ৬০ লক্ষ, ২৫ লক্ষ, ১০ লক্ষ ইত্যাদি টাকা যা খরচ করা হয়েছে সেগুলি সব জলে যাচ্ছে, ওতে কোনও কাজ হবে না। আমি আমার নির্বাচনী কেন্দ্র শান্তিপুর, তার উল্টোদিকে কালনায় যেরকম ভাবে বাঁধা হয়েছে ঐ রকম ভাবে বাঁধলে ভাল হবে। ২৫ হাজার কিউসেক জল গঙ্গার মাঝখান দিয়ে প্রবাহিত হতে হবে, ড্রেজিং করে পলিমাটি তুলে দিলে নাব্যতা বজায় থাকবে, ভাঙ্গন কমে যাবে। এর ফলে হাজার হাজার বিঘা জমি নষ্ট হচ্ছে। এলাকার মানুষদের ঐ এলাকা ছেড়ে অন্য এলাকায় আশ্রয় নিতে হচ্ছে। এই সমস্ত কারণেই এই বিশাল অঙ্কের টাকার কথাটা যদি সোজাসুজি প্রধানমন্ত্রীকে বোঝানো না যায়, পূর্বাঞ্চলের রাজ্যগুলির যে বিরাট ক্ষতিটা হচ্ছে, অর্থনৈতিক উন্নতি হ্রাস পাচ্ছে। ব্যাপারটা যে কতখানি গুরুত্বপূর্ণ সেটা মাননীয় প্রধানমন্ত্রীকে বোঝানো দরকার। এই কারণেই যে প্রস্তাব রাখা হয়েছে, যে সর্বদলীয় কমিটি তৈরি করা হয়েছে—তা যদি বদলাবার দরকার তো বদলাতে হবে—এটা বোঝানো দরকার। তাই আজকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-40 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পিকার স্যার, শ্রী আবুল হাসনাৎ খান এবং শ্রী শীশ মহম্মদ আজকে যে প্রস্তাবটা এনেছেন সে সম্পর্কে আমি দু-চারটি কথা বলতে চাই। আমরা সকলেই জানি যে, গত ৩রা মে বিধানসভায় বিগত অধিবেশনে আমরা একটা প্রস্তাব গ্রহণ করেছিলাম। এবং তাতে পশ্চিমবঙ্গের একটি অত্যন্ত গুরুতর প্রশ্ন নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে প্রতিনিধি দল পাঠাবার কথা বলেছিলাম। যে বিষয় নিয়ে কথা বলেছিলাম। সে বিষয় নিয়ে আমরা আলোচনা করছি সেটা হচ্ছে গঙ্গার ভাঙ্গন। এই ভাঙ্গনের ফলে কি কি ক্ষতি হচ্ছে সেটা আমি এক, দুই, তিন করে সংখ্যা ধরে বলব।

(১) এই ভাঙ্গনের ফলে আজ পর্যন্ত প্রায় ৪০,০০০ মানুষ ঘরছাড়া হয়েছেন। এই ভাঙ্গনের ফলে হালে আরও ৫,০০০ মানুষ ঘরছাড়া হয়ে গেছেন এবং বর্তমানে আরও ১৩,০০০ মানুষ ঘরছাড়া হবার মুখে;

(২) এই ভাঙ্গনের ফলে ইতিমধ্যে কয়েক হাজার হেক্টর জমি আজকে পাশের বাংলাদেশে চলে গেছে, ফলে আমরা জমি হারিয়েছি।

(৩) এই ভাঙ্গনের ফলে আমাদের ইন্টরন্যাশনাল বর্ডার আজকে ক্রমাগত শিফটেড হয়ে যাচ্ছে;

(৪) এই ভাঙ্গনের ফলে দুই-তিনটি গুরুত্বপূর্ণ রেলওয়ে স্টেশন বিপর্যস্ত হতে চলেছে;

(৫) এই ভাঙ্গনের ফলে কলকাতা থেকে আসাম পর্যন্ত যে গুরুত্বপূর্ণ ন্যাশনাল হাইওয়ে নাম্বার ৩৪, তার অন্তত তিনটি জায়গা বিপন্ন হয়েছে;

(৬) তিন দিন আগে এবং গত বিধানসভার বাজেট অধিবেশনেও বলেছি যে, কেন্দ্রের তিন মন্ত্রীকে বলে আসছি, ঐ ভাঙ্গনের ফলে ফরাক্কা ব্যারেজ বিপন্ন হয়ে পড়েছে; এবং

(৭) এই ভাঙ্গনের ফলে কলকাতা বন্দর ক্রমশ ধ্বংসের দিকে এগিয়ে যাচ্ছে।

কাজেই এই বিষয় নিয়ে আলোচনাকালে সাত্তার সাহেব যা বলেছেন তার চার আনা ঠিক, ১২ আনা ঠিক নয়। ফরাক্কা ব্যারেজ তৈরির ফলে কোনও উন্নতি হয়নি একথা পাগলেও বলবে না, কিন্তু যে প্রবলেম দেখা দিয়েছে সেটা তিনি চেপে গেছেন। বর্তমানে ব্রড প্রবলেমটা হচ্ছে, ফরাক্কা ব্যারেজের উত্তর দিকে—এটা সাত্তার সাহেবের জানা দরকার—আপ স্ট্রিমে অন্তত তিন কিলোমিটার এলাকা জুড়ে একটা চর সৃষ্টি হয়েছে। এই চর আছে রাজমহলের কাছে গঙ্গায় এবং তারফলে বিশেষ ক্ষতি হচ্ছে। এরফলে ব্যারেজের যে ১০৯টি লক-গেট আছে তারমধ্যে বামদিকের ৬০টি দিয়ে কোনও জল যাচ্ছে না, ফলে চাপটা পড়ছে ডানদিকের ৪৯টির লক-গেটের উপর। তারফলে ফরাক্কা থেকে জঙ্গিপুর পর্যন্ত ৯০ কিলোমিটার এলাকা বিপর্যস্ত হচ্ছে। তারফলে পূর্বে হাজার হাজার মানুষ তো বিপর্যস্ত হয়েছেই, একেবারে হালে আরও ৫,০০০ মানুষ গৃহহারা হয়েছেন এবং আরও ১৩,০০০ মানুষ ঘরছাড়া হয়ে যেতে পারেন। সাত্তার সাহেব বলছিলেন যে, আগে থেকেই ওখানে ক্ষতিটা হচ্ছে। কিন্তু ফরাক্কা ব্যারেজ হবার আগে মানুষ কতখানি বিপন্ন হয়েছিল এবং গত ১২/১৫ বছরে কতখানি বিপন্ন হল? সংখ্যাতত্ত্ব বলছে বিপন্নের পরিমাণ অন্তত ১২ গুণ বেড়ে গেছে ফরাক্কা ব্যারেজ তৈরির ফলে। একথা সাত্তার সাহেবের জানা দরকার। আমি যে কথাটা বলবার চেষ্টা করছি সেটা আমার কথা নয়, বিশেষ করে ভাঙ্গন কি ভাবে প্রতিরোধ করা যায় সেই ব্যাপারে একজন নাম করা ইঞ্জিনিয়ার, সেন্ট্রাল ওয়াটার কমিশনের নাম করা ইঞ্জিনিয়ার প্রিতম সিং কি বলেছেন? এই ব্যাপারে প্রিতম সিং নামে একটি কমিটি হয়, সেই কমিটির রিপোর্ট দেন ১৯৮০ সালে। ততোদিন বলেন সমস্ত জিনিসগুলির রেমিডাল মেজার হিসাবে সাজেস্ট করে ১৯৮০ সালের বাজার অনুযায়ী দাঁড়াবে ২৯২ কোটি টাকা খরচ করতে হবে। এখন তার মূল্য এসে দাঁড়াবে ৪৫০ কোটি টাকা। সাত্তার সাহেব এই ৪৫০ কোটি টাকার আমরা কতখানি দেব আর কেন্দ্র কতখানি দেবে এই মূল বিষয়ের দিকে গেলেন না। আমরা এই ব্যাপারে কি বলেছি এবং কি করেছি? অন্তত আমরা আমাদের এই ১২ বছরের রাজত্বকালে, বামফ্রন্ট সরকার আসার পর কমপক্ষে চার বার। ৪৮ কোটি টাকা খরচ করেছি।

মাননীয় মুখ্যমন্ত্রী শেষ প্রস্তাব প্রধানমন্ত্রী এবং আপনাদের জল সম্পদ মন্ত্রীকে দিয়েছেন যে অন্তত বছরে ৩০ কোটি টাকা খরচ করা হোক তার মধ্যে রাজ্য সরকার দেবে ১৫ কোটি এবং কেন্দ্রীয় সরকার দেবে ১৫ কোটি। এই ব্যাপারে আমাদের কংগ্রেস বন্ধুরা বিশেষ করে বিরোধী দলের নেতা সাত্তার সাহেব কিছু বললেন না, চুপ করে বসে রইলেন। এই ব্যাপারে তাঁরা রাজি আছেন কিনা বলুন। কলকাতা বিপন্ন, ফারাক্কা ব্যারেজ বিপন্ন, ইন্টার ন্যাশনাল বডার শিফটেড হচ্ছে, কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন। আমি বলতে চাই এই প্রস্তাব আনতে হল কেন, হাসনাত সাহেবকে বলুন প্রধানমন্ত্রীকে গালাগালি দিয়ে এই প্রস্তাব আনল কেন, প্রধানমন্ত্রী সংক্রান্ত কথাটা এল কেন? এই কারণে নিতে হল আমরা ৩রা মে-র পর থেকে রাজ্য সরকারের তরফ থেকে, চিফ সেক্রেটারির তরফ থেকে ৪ খানা চিঠি প্রাইমমিনিস্টারের সেক্রেটারির কাছে পাঠিয়েছি, আমি সমস্ত ডকুমেন্টগুলি, দলিলগুলি আপনাদের সামন নিয়ে এসেছি। জুন মাসে উত্তর এল না, জুলাই মাসে উত্তর এল না, আগস্ট মাসে উত্তর এল। ২৮শে আগস্ট আমরা টেলেক্স করেছি। ৩১শে আগস্ট জানাল প্রাইমমিনিস্টারের সেক্রেটারিয়েট থেকে জানানো হল প্রধানমন্ত্রী এখন দেখা করতে পারবেন না, তাঁর জায়গায় রাষ্ট্রমন্ত্রী বর্তমানে জেকব সাহেব দেখা করবেন। আশ্চর্যের কথা পশ্চিমবাংলার এত বড় সমস্যা তিনি দেখা করলেন না। বিমলানন্দ মুখার্জি মহাশয় ঠিকই বলেছেন যে এটা শুধু মালদা মুর্শিদাবাদের সমস্যা নয় এটা আরও আড়াই কোটি মানুষের সমস্যা তাদের জীবন আজ বিপন্ন। পশ্চিমবাংলার সমস্ত সমস্যা যদি ১,২,৩, করে হাতে গুনে বলা হয় তাহলে ১,২,৩, সমস্যা হচ্ছে এই গঙ্গা ভাঙ্গন সমস্যা। এত বড় সমস্যার দিকে প্রধানমন্ত্রী গুরুত্ব না দিয়ে ছোট করে দেখলেন। ৯০/৯২ দিনের মধ্যে তিনি চিঠি দেবার সময় পেলেন না, তারপর যদিও বা চিঠি দিলেন, তাতে বললেন এখন দেখা করা সম্ভব নয়, জেকব সাহেবের সঙ্গে দেখা করতে বললেন। ৪ দিন আগে তো ওনার সঙ্গে আমি দেখা করেছিলাম, শেয়ারিং অফ ওয়াটার অফ গ্যাঞ্জেস—লো ফ্লো ইন ওয়েস্ট বেঙ্গল—এই ব্যাপার নিয়ে। আমি কোনও বিষয়ে কোনও ভরসা পেলাম না। আজকে সেখানে তো দেখতে পাচ্ছি শেষ কথাতো কেউ বলতে পারছে না। প্রথম কথা মাঝখানের কথাই কেউ বলতে পারছে না, [ * * ] ছাড়া দু-ডজন মন্ত্রীর শেষ কথা বলার অধিকার কারও নেই। সেইজন্য বলছি আবার আমাদের প্রস্তাব নিতে হবে এবং যেটা নিতে দেরি হয়ে গেল। স্যার, একটা কথা আমি বলব, আমার অপরাধ নেবেন না, আমাকে ক্ষমা করবেন "ক্রিমিনাল ইনডিফারেন্স" এই কথাটা ব্যবহার করা যায় কেন্দ্রীয় সরকার এবং তাঁদের মুখ্য কর্তাদের বিরুদ্ধে। পুনরায় আমরা দেখা করতে চাই। এবার কথা হচ্ছে যে প্রস্তাব এনেছেন সর্ব্বদলীয় কমিটির সেই কমিটি আবার যাবেন এবং প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করতে চাই, এই কথাটা আমি এখানে নিবেদন করলাম।

[5-40 – 5-50 P.M.]

**শ্রী আবুল হাসনাত খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার উত্থাপিত এই প্রস্তাবের উপর কয়েকজন সদস্য আলোচনা করেছেন, বিশেষ করে বিরোধী দলের মাননীয় সদস্য আবদুস সাত্তার সাহেব যে কথা বলেছেন আমি তাঁর বক্তব্যের সঙ্গে একমত নই। আমি এই

[* Expunged as ordered by the chair]

প্রস্তাব কোনও রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত ভাবে আনিনি, সারা পশ্চিমবাংলার মানুষের একটা অন্যতম জরুরি দাবি হিসাবে এটা উত্থাপন করেছি। আমরা সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব উত্থাপন করে যে টিম আমরা এখান থেকে মনোনীত করি, যাঁদের প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করার কথা ছিল, প্রধানমন্ত্রী আজ পর্যন্ত সেই টিমের সঙ্গে দেখা করার সময় দিতে পারলেন না। এই কারণে আমরা অভিযোগ করছি যে, কেন্দ্রীয় সরকার এই সমস্যা সম্পর্কে উদাসীন। এটা এক ধরনের বঞ্চনা। এই কারণে এটা প্রস্তাবের মধ্যে উত্থাপন করেছি। মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তারিতভাবে এ সম্পর্কে বলেছেন, আমি এ সম্পর্কে আর আলোচনা করতে চাই না। এই প্রস্তাব যাতে এই সভায় আজকে সর্বসম্মতিক্রমে গৃহীত হয় এবং আবার যাতে একটি সর্বদলীয় টিম এখান থেকে মনোনীত করতে পারি সেজন্য এই প্রস্তাব উত্থাপন করলাম। এই কথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Abul Hasnat Khan that—

"এই সভা অবগত আছে যে, ৩রা মে, ১৯৮৯ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভায় উত্থাপিত এবং সর্বসম্মতিক্রমে গৃহীত একটি প্রস্তাবে ফরাক্কা ব্যারেজ নির্মিত হওয়ার পরবর্তীকালে মুর্শিদাবাদ ও মালদা জেলায় গঙ্গা নদীর উপকূলের ব্যাপক ভাঙ্গনের ফলে যে বিরাট ক্ষয়ক্ষতি ইতিপূর্বে ঘটেছে এবং আরও ব্যাপক ক্ষয়ক্ষতির যে আশঙ্কা রয়েছে তার প্রতিবিধান ও প্রতিরোধের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানানো হয় যে কেন্দ্রীয় সরকার যেন অবিলম্বে বিষয়টির গুরুত্ব যথাযথ বিবেচনা সাপেক্ষে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন;

উপরোক্ত প্রস্তাবে আরও বলা হয় যে, প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের সাথে দেখা করে সমগ্র বিষয় গুরুত্বের সাথে তুলে ধরবার জন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানো হোক এবং তদনুযায়ী সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সমেত ২২ জন সদস্য সম্বলিত একটি প্রতিনিধি দল মনোনীত হয়;

কিন্তু উপরোক্ত প্রতিনিধি দলের পক্ষ থেকে প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের সঙ্গে আলাপ আলোচনার দিন ও সময় নির্ধারণের জন্য তাঁদের নিকট বারবার লিখিত অনুরোধ জানানো সত্ত্বেও প্রধানমন্ত্রী বা কেন্দ্রীয় সরকারের অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীদের কারোর পক্ষ থেকেই আজ পর্যন্ত কোনও সাড়া পাওয়া যায়নি;

এই রাজ্যের জনগণের এক বিরাট অংশের ব্যাপক ক্ষয়ক্ষতি ও তাঁদের অস্তিত্ব ও জীবন-জীবিকার প্রশ্নের সঙ্গে জড়িত এবং এই রাজ্যের সামগ্রিক স্বার্থের সাথে সম্পৃক্ত উক্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের ঔদাসীন্য ও অবহেলার বিরুদ্ধে এই সভা গভীর ক্ষোভ প্রকাশ করছে ও তীব্র প্রতিবাদ জানাচ্ছে;

এই সভা পুনরায় প্রস্তাব করছে যে, পশ্চিমবঙ্গে গঙ্গা নদীর উপকূলের প্রচণ্ড ভাঙ্গন ও তজ্জনিত ক্ষয়ক্ষতির বিষয়টি কেন্দ্রীয় সরকারের নিকট তুলে ধরবার জন্য বিধানসভায় একটি সর্বদলীয় প্রতিনিধি দল প্রেরণ করা হোক।"

—was then put and carried.

**মিঃ স্পিকার ঃ** আগে যে ডেলিগেশন ঠিক হয়েছিল সেই ডেলিগেশনেই যাবে। Now, I would request Shri Mannan Hossain to move his motion.

## Motion Under Rule 185

**Shri Mannan Hossain :** Sir, I beg to move that—

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সাম্প্রতিককালে মুর্শিদাবাদ জেলায় আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটছে এবং বিরোধীদের উপর আক্রমণের ঘটনার সংখ্যা বাড়ছে;"

এই সভা উদ্বেগের সঙ্গে আরও লক্ষ্য করছে যে (১) গত ৩১/১৯৮৯ তারিখে বড়োয়া থানার কুলি গ্রামে কংগ্রেসের এক পঞ্চায়েত সদস্য নিহত হয়েছেন, (২) গত ১/৯/১৯৮৯ তারিখে ঐ থানারই শ্রীহট্ট গ্রামে অপর এক কংগ্রেসকর্মী নিহত হয়েছেন এবং (৩) গত ৩/৯/১৯৮৯ তারিখে লালগোলা থানার সীতেশনগর গ্রামের এক ব্যক্তিকে অপহরণ ও পরে খুন করা হয়েছে;

এই সভা উক্ত ঘটনাগুলির তীব্র নিন্দা করছে ও অবিলম্বে এই ধরনের ঘটনা বন্ধ করতে কঠোর ব্যবস্থা নেবার জন্য রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে;"

আজকে সারা পশ্চিমবাংলায় যে সন্ত্রাসের রাজনীতি চলছে, যে সন্ত্রাসের রাজনীতি কায়েম হয়েছে, মুর্শিদাবাদ জেলা আজকে সর্বকালীন একটা রেকর্ড করেছে। মুর্শিদাবাদ জেলার পুলিশ সুপার গত ১২ই এপ্রিল যুগান্তরের এক প্রতিবেদনকে স্বীকার করেছেন যে, ১৯৮৬, '৮৭ এবং '৮৮ সালে চারশ মানুষ খুন হয়েছে, যদিও সব এখনও পুলিশের রেকর্ডে আসেনি। আমাদের জেলায় সবচেয়ে বড় যে ঘটনা ঘটে—মানুষকে খুন করে নিখোঁজ করে দেওয়া হয়, তার লাশ উদ্ধার হয়না। এই ধরনের বহু ঘটনা হয়েছে, তাদের নিখোঁজের তালিকায় রাখা হয়েছে। ১২ই এপ্রিল মুর্শিদাবাদ জেলার পুলিশ সুপারের অফিস থেকে ঐ তিন বছরের খুন ছাড়াও প্রায় দেড় হাজার সাম্প্রদায়িক ঘটনা যা ঘটেছে তা জানা যায়, যদিও সব ঘটনা, সব দাঙ্গার কথা জেলার পুলিশ সুপারের কাছে রেকর্ড হয়নি। তিনি একটা হিসাব দিয়েছেন তাতে বলেছেন যে ১৯৮৬ সালে ১৩৩টি খুন হয়েছে। এবং ৫৩৬টি সাম্প্রদায়িক ঘটনা, ১৯৮৭ সালে ১৩৩টি খুন এবং ৪৮৬টি সাম্প্রদায়িক ঘটনা আর ১৯৮৮ সালে ১৪০টি খুন আর ৫৭৯টি সাম্প্রদায়িক ঘটনা ঘটেছে। গত বাজেট অধিবেশনেও আমাদের দলের সহকর্মী নেতা মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় আইন শৃঙ্খলার কথা উল্লেখ করতে গিয়ে মুর্শিদাবাদ জেলার রাজনৈতিক খুন হবার কথা এই সভায় উল্লেখ করেছি। আমি চ্যালেঞ্জ নিয়ে বলতে পারি মুর্শিদাবাদে সবচেয়ে বেশি খুন হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েক মাস আগে বাজেট অধিবেশনের সময়ে মুর্শিদাবাদ জেলায় ৭১টি খুনের তালিকা আমি দিয়েছিলাম। সেখানে এখন ৭৮টি খুনের তালিকা আমার কাছে আছে। আমি লক্ষ্য করে দেখলাম মুর্শিদাবাদ জেলায় গত ২৯.৮.৮৯ তারিখে ভারত বন্ধের দিনে যারা এর বিরোধিতা

করেছিল এবং পথে মিছিল করেছিল সেই সমস্ত এলাকার কংগ্রেস কর্মীদের উপরে এবং সমর্থকদের উপরে নির্যাতন করা হয়, তাদের উপরে সন্ত্রাস, লুঠ এবং খুন করা হয়েছে। তারপরে গত ৩.৯.৮৯ তারিখে মুর্শিদাবাদ জেলায় লালগোলা থানার সীতেশ নগর গ্রামে রাতের অন্ধকারে শাসক দলের সমর্থন পুষ্ট, মদতপুষ্ট সমাজ বিরোধী কংগ্রেস সমর্থক জান মহম্মদের বাড়িতে আক্রমণ করে তার ১৪ বছরের ছেলে ক্লাশ নাইনে পড়ে, ছাদের উপরে পড়াশুনো করছিল, সেখানে সি. পি. এমের সমর্থকরা তাদের বাড়িতে ঢুকে আক্রমণ করে। তাকে ছাদ থেকে টেনে নিয়ে আসে এবং নদীর গঙ্গার ধারে নিয়ে গিয়ে তাকে খুন করা হল। তারপরে তার ভাইপো নাজির হোসেন মাঠে শ্যালোর কাজ করছিল, সে ডীপ টিউবওয়েলের অ্যাসিস্টেন্ট অপারেটার, তাকে সেখান থেকে তুলে নিয়ে গিয়ে খুন করা হল। তারপরে ৫.৯.৮৯ তারিখে ১৪ বছরের ছেলে সফিকুল ইসলামের কাটা মুণ্ড পাওয়া গেল। তারপরে দেখলাম ওই শহরের সাহাবাদ মুহবল হক গ্রামের একজন কংগ্রেস কর্মী লালগোলা থেকে বাড়ি যাচ্ছিল, পথে মিছিল দেখে বন্ধের দিন প্রতিবাদ করেছিল বলে পথে যাওয়ার সময়ে, রাস্তায় তাকে সাইকেল থেকে নামিয়ে তার মুণ্ডু কেটে নেওয়া হল। ৩১.৮.৮৯ তারিখে মুর্শিদাবাদ জেলায় বড়ায়া থানার কুলীগ্রামে নির্বাচিত পঞ্চায়েত সদস্য ব্লক কংগ্রেসের সভাধিপতি গোলাম মিঞাকে তার বাড়িতে ঢুকে রাতের অন্ধকারে গুলি করা হল। তাকে গুলি করা হল কেন? তার কারণ হচ্ছে যে সে কংগ্রেসের মিছিলে যোগদান করেছিল। তারপরে ১.৯.৮৯ তারিখে শ্রীহট্ট গ্রামে রেন্টু শেখ নামে একজন কংগ্রেসকর্মীকে খুন করা হল। আমরা দেখছি খুন হবার পর থেকে আজ পর্যন্ত কোনও খুনীকে পুলিশ গ্রেপ্তার করল না। তারপরে ২৪.৮.৮৯ তারিখে নবগ্রাম থানায় কংগ্রেসের একজন নেতাকে আক্রমণ করা হল। তার বাড়িতে জওহর রোজগার যোজনার কার্যসূচি অনুযায়ী পার্টি অফিস থেকে নবগ্রাম থানায় জ্ঞানী ঘোষের ভাই গণপতি ঘোষের জমিতে জোর করে গাছ লাগানো হচ্ছিল, তখন ওই ব্যক্তি প্রতিবাদ করেছিল। সেই কারণে সি. পি. এমের সমর্থকরা তাকে তার নবগ্রাম বাসার থেকে তুলে নিয়ে রাস্তার ধারে নিয়ে গিয়ে তার মুণ্ডু কেটে নেওয়া হল। তারপরে মুর্শিদাবাদ জেলায় কংগ্রেস কর্মীদের উপরে অত্যাচার, আক্রমণ তো চলছেই। কত যে কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে তার কোনও হিসাব নেই। গত ৬.৯.৮৯ তারিখে ডমকোল থানায় পারাদীয়া গ্রামে হাইস্কুলের শিক্ষক, প্রাক্তন সি. পি. এমের নেতা, করিমপুর থানার নতীয়া ডাঙ্গা গ্রাম পঞ্চায়েতের উপ প্রধান, পরে তিনি অবশ্য আর এস পিতে যোগদান করেন, তাঁকে পারাদীয়া হাইস্কুলে যাবার পথে রাস্তার মধ্যে খুন করে নদীর জলে ফেলে দেওয়া হল। আগের নির্বাচনে তিনি সি. পি. আই. (এম)-র পঞ্চায়েত প্রধান ছিলেন, অথচ সি. পি. এম.-র গুণ্ডারা তাঁকে মাঠের মধ্যে নিয়ে গিয়ে খুন করে। মুর্শিদাবাদ জেলা আজকে খুনীদের স্বর্গরাজ্য বলে চিহ্নিত হয়ে গিয়েছে। খুনীরা নদীয়া থেকে এসে আজকে অবলীলাক্রমে খুনের রাজত্ব চালিয়ে যাচ্ছে। আজকে সমগ্র মুর্শিদাবাদ জেলায় যেভাবে খুনের ঘটনা ঘটছে তা আর বলার নয়, আজকে সমগ্র মুর্শিদাবাদ জেলায় খুনের সন্ত্রাস ছড়িয়ে পড়েছে; এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মান্নান হোসেন এবং সৌগত

রায় যে প্রস্তাব এনেছেন আমি তাঁর বিরোধিতা করে দু-একটি বক্তব্য রাখছি। মাননীয় সদস্য খুনের ব্যাপারে যে কথা বললেন সেই ব্যাপারে আমি কিছু বলতে চাই। মুর্শিদাবাদ জেলা শান্তই ছিল, ওখানে কারা খুনের রাজনীতি আমদানি করেছে সেটা আমরা জানি। আজকে একটা বিষয় এডিটোরিয়ালে বেরিয়েছে—এডিটোরিয়ালের হেডিং হচ্ছে পাগলের প্রলাপ—যিনি রাজ্য কংগ্রেসের প্রেসিডেন্ট, সেই প্রাক্তন রেলমন্ত্রী ছিলেন—আমরা ভুলে যাইনি সেই কথা—আজকে তিনি বলছেন যাদব ঘোষ পঞ্চায়েত সমিতির সদস্য তিনি সম্মানীয় ব্যক্তি, তিনি প্রচুর ভোটে জয়লাভ করে পঞ্চায়েত সমিতির সদস্য হয়েছিলেন, অথচ তাঁকে কংগ্রেসিরা মাথাটা গুঁড়িয়ে দিয়ে হত্যা করেছিলেন। পরশু সেই কুকুর ১২ জন কংগ্রেস কর্মীকে ধরেছে। আমরা এও জানি ঐ যে কুলির মোড়ে খুনটা হল এটা হচ্ছে আষাঢ়ে গল্প উনি হচ্ছেন পঞ্চায়েত সমিতির সভাপতি এবং কংগ্রেসের কর্মী। কিন্তু আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে খুন হওয়ার পর কংগ্রেসের একজন ব্যক্তিও গিয়ে থানায় বলেননি যে দোষী ব্যক্তিকে গ্রেপ্তার করা হোক। কিন্তু আমাদের পার্টির পক্ষ থেকে থানায় গিয়ে বলেছে ঐ যে কুলির মোড়ে খুন হয়েছে—সে পঞ্চায়েতের মেম্বার হওয়ার পর কিছু গুছিয়ে নিয়ে বাড়ি করেছে, আই আর এক দল কংগ্রেস তাঁর বিরোধিতা করতে গিয়ে খুন করে ফেলল। এই খুনের ব্যাপারে আমরা থানায় ডায়রি দিয়েছি যে খুনীকে গ্রেপ্তার করা হোক, কিন্তু এই ব্যাপারে খুনীকে ধরার জন্য কংগ্রেস ডায়রি দেয়নি। সেইজন্য আমি বলতে চাই আজকে খুনীদের নিয়ে রাজনীতি আমদানি করেছেন আপনারা—রোজ একবার করে বোতলের প্রলাপ বকছে, বারবার সকাল বিকাল পান করে আবোল তাবোল বকছে—অস্ত্র ধরো, সাগরে ছুঁড়ে ফেলে দাও—সেই [ * * ] সেই পাগল যিনি আজকে খুনের রাজনীতিতে মেতেছেন, তাঁর [ * * ] বলছে বামফ্রন্ট সরকারকে উৎখাত করো, এই ধরনের কত কথা রোজ একবার করে বলছে; এই তো অবস্থা। যাই হোক আমার সময় সংক্ষিপ্ত তাই আমি এখানেই বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** গনিখান চৌধুরি এবং চ্যালা চামুন্ডা নাম দুটি বাদ যাবে।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী মান্নান হোসেন এবং সৌগত রায় মুর্শিদাবাদ জেলায় আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে বলে যে প্রস্তাব এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং তীব্র প্রতিবাদ করছি। তার কারণ, তারা এখানে উল্টো পাল্টা প্রস্তাব নিয়ে এসেছেন। ওরা বলেছেন, "বড়োয়াঁ থানায় কুলি গ্রামে কংগ্রেসের এক পঞ্চায়েত সদস্য নিহত হয়েছেন"। এটা তাদের নিজেদের পার্টি কোন্দলের জন্যই হয়েছে। তবে পঞ্চায়েত সদস্য খুন হয়েছে, এটা ঠিক কথা। সেই পঞ্চায়েত সদস্যের বাড়ি করাকে কেন্দ্র করে তার নিকট আত্মীয়ের সঙ্গে দ্বন্দ্ব হয়। যে খুন হয়েছে, যারা খুন করেছে তারা পরস্পরের নিকট আত্মীয়। সি. পি. এম.-এর পক্ষ থেকে দাবি করা হয়েছে, অবিলম্বে খুনীদের গ্রেপ্তার করা হোক। আমরা নাম'ও জানাই গ্রেপ্তার করার জন্য। আমরা লক্ষ্য করে দেখছি, গোটা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলাতেই শান্তি শৃঙ্খলার সুষ্ঠু পরিবেশ বিরাজ করছে। এই শান্তি শৃঙ্খলার পরিবেশকে নষ্ট করার জন্যই কংগ্রেস(ই)র গ্রামাঞ্চলের নেতা থেকে শুরু করে কেন্দ্রীয় স্তরের নেতা পর্যন্ত একটা চক্রান্ত করে চলেছেন এবং তারা পশ্চিমবাংলাকে

[* Expunged as ordered by the chair]

ধ্বংস করার জন্যই এই চক্রান্ত করছেন। স্যার, আপনি জানেন গোটা ভারতবর্ষের মধ্যে উত্তরপ্রদেশেই সাম্প্রদায়িক দাঙ্গা, খুন, সন্ত্রাস, রাহাজানি সব চেয়ে বেশি হচ্ছে এটা হচ্ছে পার্লামেন্টের রিপোর্ট, আমাদের রিপোর্ট নয়। মান্নান হোসেন বলে গেলেন মুর্শিদাবাদে একটির পর একটি দাঙ্গা হচ্ছে, খুন হচ্ছে ইত্যাদি। তিনি নানান উল্টো পাল্টা কথা বলে গেলেন। মুর্শিদাবাদের সাগরদিঘি এলাকায় ৩/৯/৮৯ তারিখে প্রকাশ্য দিবালোকে মমতাজ সেখ লবা সেখকে হত্যা করা হয়েছে। এই দুজন ইসলামপুর থেকে গৌরীপুরে চা খেতে এসেছিল। চায়ের দোকানে কংগ্রেসি গুণ্ডারা তাদেরকে কুপিয়ে কুপিয়ে হত্যা করেছে এবং হত্যা করার পরে লবা সেখ, মমতাজ সেখের লাস গায়েব করার চেষ্টা করে। মমতাজ সেখের লাস নিয়ে যেতে পারেনি, কিন্তু লবা সেখের লাসকে কুঁচি কুঁচি টুকরো করে গঙ্গায় ফেলে দেয়। লবা সেখের সেই লাশ গঙ্গা থেকে উদ্ধার করা হয়। অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করার দাবি জানিয়েছি। আমরা লক্ষ্য করে দেখছি যে, প্রতিটি ক্ষেত্রেই কংগ্রেস এইভাবে চক্রান্ত করে চলেছে। শান্তি শৃঙ্খলা যাতে বিপন্ন হয় তারা সেই চেষ্টাই করে যাচ্ছে। ঝিল্লী গ্রাম পঞ্চায়েত প্রধান প্রশান্ত দত্ত'র বাড়িতে ২৮ তারিখে বোমা বাজি করা হয়েছে এবং শিশু সহ মহিলাদের উপর আক্রমণ করা হয়েছে। মহিলাদের হাসপাতালে চিকিৎসা করা হয়েছে। এই ভাবে তারা বিভিন্ন জায়গায় আইন শৃঙ্খলার অবনতি ঘটাবার চেষ্টা করছেন। আমরা লক্ষ্য করে দেখছি যে সমস্ত জায়গায় জমি নিয়ে সংঘর্ষ, হচ্ছে, সেই সমস্ত জায়গায় জমি নিয়ে তাদের নিজেদের মধ্যে কোন্দল হচ্ছে এবং তার ফলেই দুর্ভাগ্যবশত লোক মারা যাচ্ছে। আর মারা যাবার পরে তারা সব কি ভাবে কংগ্রেসের সদস্য হয়ে যাচ্ছে, এটা আমরা বুঝতে পারছি না। তাহলে কি আমরা বুঝে নেব যে, শশ্মাণ ঘাট, কবর খানায় গিয়ে মেম্বারশিপ দেওয়া হচ্ছে? এর পরেই কি বলা হচ্ছে কংগ্রেসি সদস্য খুন হল? কাজেই এই ভাবে তারা চক্রান্ত করে যাচ্ছেন। মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন যে, মুর্শিদাবাদ জেলায় বর্তমানে যে শান্তির পরিবেশ বিরাজ করছে তাকে নষ্ট করে দেবার জন্য কংগ্রেসিদের বাড়িতে গোপন চক্রান্ত হচ্ছে। নবগ্রাম থানার সি. পি. এম. এল. সি.র আয়নুল সেখকে খুন করবার চেষ্টা করা হয়েছে। এই নিয়ে আমরা মিছিল করেছি, থানায় ডেপুটেশন দিয়েছি।

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় লেখা সম্ভব হয়নি)

[6-00 – 6-10 P.M.]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুর্শিদাবাদ জেলা খুব ঠাণ্ডা জায়গা, এখানে মারপিঠ কম। এখন স্যার, আইনশৃঙ্খলার অবনতি হয়েছে এটা আমরা বুঝব কি করে? রাহাজানি হবে, ব্যাঙ্ক ডাকাতি হবে, বিভিন্ন জায়গায় মারামারি হবে, সাম্প্রদায়িক দাঙ্গা হবে—তবেই আমরা বুঝব সেখানে আইনশৃঙ্খলার অবনতি হয়েছে। স্যার, সেই ধরনের ঘটনা মুর্শিদাবাদ জেলাতে হয়নি বা পশ্চিমবঙ্গেও হয়নি। দু/একটি খুন হতেই পারে। ১০ লক্ষ লোকের বাস, জমি নিয়ে বিরোধ আছে, হয়ত দেখা যাবে জমি নিয়ে বিরোধ হচ্ছে শালা-ভগ্নিপতির মধ্যে, মামা, ভাগ্নের মধ্যে, সেখানে একজন কংগ্রেসের হয়ে গেল, একজন সি. পি. এমের হয়ে গেল এবং মারামারি হল। তা ছাড়া সেটা একটা বর্ডার এলাকা, নানান রকমের লোক আসছে সেটাও মনে রাখতে হবে। কাজেই মান্নান সাহেব যে অভিযোগ

করেছেন সেটা সঠিক নয়। স্যার, আমাদের এই পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন আছে। বিহার, উত্তরপ্রদেশের মতন এখানে হরিজনদের উপর আক্রমণ হয়না, অত্যাচার হয়না। তবে এখানে বর্গাদাররা জমির সত্ত্ব পাওয়ায় মালিকরা ক্ষিপ্ত এবং তাই মালিকরা মারামারি লাগাবার চেষ্টা করে। কিন্তু তারা চেষ্টা করলেও আমি বলব, পশ্চিমবঙ্গে গর্ব করার মতন আইনশৃঙ্খলা আছে। মান্নান সাহেবকে জিজ্ঞাসা করি, এখান থেকে মানুষজন পালিয়ে যাচ্ছেন এমন ঘটনা ঘটে কি? ২/১ জন লোক যারা গণ্ডগোল করছে মান্নান সাহেব তাদের প্রতিনিধি হতে পারেন কিন্তু এখানে সার্বিক ভাবে আইনশৃঙ্খলা পরিস্থিতি ভালোই সেটা ওঁরা ভালোভাবেই জানেন। আর এটা জানেন বলেই ওঁদের নেতারা স্টেনগান ধরার কথা বলেন এবং এখানে গণ্ডগোল বাঁধাতে চান যাতে এখানে ৩৫৬ ধারা প্রয়োগ করে রাষ্ট্রপতির শাসন কায়েম করা যায়। স্যার, এই প্রসঙ্গে আমার বাড়ির পাশে বিনোদিয়া গ্রামের একটি ঘটনার কথা বলি। সেখানে সি. পি. এমের একটা মিছিল যাচ্ছিল বন্ধের সমর্থনে স্লোগান দিতে দিতে। এমন সময় কংগ্রেসের লোকরা তাদের ইঁট মারে। স্যার, সেখানে পুলিশ কংগ্রেসের হয়ে তাদের উপর গুলি চালায় এবং তাতে তিনজন সি. পি. এম সমর্থক গুলিবিদ্ধ হন। কাজেই আমরা দেখছি, কংগ্রেস সুযোগ পেলে আইন শৃঙ্খলা নষ্ট করার চেষ্টা করছে সেটা আমাদের ভুললে চলবে না। মান্নান সাহেব আমাদের জেলার লোক, আমাদের জেলাতে যদি এতই গণ্ডগোল তাহলে আপনারা মিটিং মিছিল করছেন কি করে? স্যার, গুণ্ডাদের পুষছে ওরাই, ওঁদের দলে বাংলাদেশের নাগরিক কত আছে সে হিসাব মান্নান সাহেব দেবেন কি? স্যার, আমরা মনে করি সেখানে আইনশৃঙ্খলা বজায় আছে, তা না হলে সেখানে এত লক্ষ লোক বাস করতে পারত না। ওদের স্যার, কেউ মারছে না, ওরা নিজেরা নিজেদের মধ্যে মারামারি করে মরেছে এবং তাতে আইনশৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। এখানে সি. পি. এম. মারছে বলে চিৎকার করলে হবে না। এই তো ক'দিন ধরেই দেখছি ওদের দলের এক এম. এল. এ. আর এক এম. এল. এ'র বিরুদ্ধে বিবৃতি দিচ্ছেন এবং তারপর এখানে এসে বলছেন, আমি বলি নি। যদি নাই বলেন তাহলে পত্রিকাগুলি লিখল কি করে? আমি পত্রিকাগুলির প্রতিনিধিদের স্যার, আপনার মাধ্যমে বলব, ওদের কাছ থেকে দরখাস্ত নিয়ে নেবেন কারণ হাতের লেখা থাকলে আর কেউ অস্বীকার করতে পারবেন না। ওদের লজ্জা নেই, ওরা নিজেদের মধ্যে মারামারি করছে আর এখানে এসে বলছে আইনশৃঙ্খলা নেই। আর তাই স্যার, ওদের বলব, আগে নিজেদের দলের আইনশৃঙ্খলা বজায় রাখুন তারপর অন্য কথা। এটা জেনে রাখুন, পশ্চিমবাংলায় যে রকম আইনশৃঙ্খলা আছে সারা ভারতবর্ষে তা কোথাও নেই। পশ্চিমবঙ্গে মেয়েরা নির্দ্বিধায় রাত্রি ১০ টার সময় রাস্তায় ঘুরে বেড়ায় দিল্লিতে যা পারে না। পশ্চিমবালায় শান্তি শৃঙ্খলা বজায় আছে এই কথা বলে এবং এই প্রস্তাবের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মান্নান হোসেন এবং সৌগত রায় ১৮৫-য়েতে যে মোশন এনেছেন, আমি এটা সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদের এই ঘটনা শুধু একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। মুর্শিদাবাদ যদি পশ্চিমবঙ্গের মধ্যে হয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যদি জ্যোতি বসু হন, পুলিশ মন্ত্রী যদি জ্যোতি বসু হন তাহলে মুর্শিদাবাদের ব্যাপারটা শুধু মুর্শিদাবাদের মধ্যে কেন্দ্রীভূত করে রাখলে ভুল হবে। এখানে আইন-শৃঙ্খলার একটা প্রশ্ন আছে। মাননীয় সদস্য বলেছেন যে মুর্শিদাবাদের লোকেরা খুব

শান্তিতে আছেন। গতবার অমল রায় চ্যালেঞ্জ করেছিলেন যখন ৭৮ জনের লিস্ট দেওয়া হয়েছিল। এক বছরের মধ্যে ৭৮ জন খুন হয়েছে। এরপরেও সত্যবাবু চিৎকার করে বললেন যে মুর্শিদাবাদ পশ্চিমবঙ্গের অন্যান্য জায়গার মতো নয়, এখানে লোকে ভাল আছে। একটা জেলায় কয়েক মাসের মধ্যে যদি এতটা খুন হয়, এতে যদি পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা থাকে এবং এটাই যদি আমাদের বুঝতে হয় তাহলে আমি বলব যে এতে মুর্শিদাবাদ জেলার মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করা হচ্ছে। ওদের সত্যি কথা বলা উচিত ছিল। নাগরাজোন, ওনার এলাকা, সেখানে পাঁচ জন খুন হয়েছে। অথচ উনি বললেন যে একটাও খুন হয়নি। মামা-ভাগ্নে খুন হোক আর যেই খুন হোক সেটা নিশ্চয়ই আইন-শৃঙ্খলা প্রশ্নের সঙ্গে জড়িত। রাজনৈতিক খুন হোক, আর যেকোনও খুন হোক সেটা সরকারের বন্ধ করা উচিত। কুকুর মরলে আপনারা দুঃখ প্রকাশ করেন কিন্তু মানুষ করলে এটা যেন কোনও ব্যাপার নয়। আপনাদের নির্বুদ্ধিতা কোনও পর্যায়ে গিয়ে পৌঁছেছে সেটা ভাবলে অবাক হয়ে যেতে হয়। আমি বিনয়বাবুকে একটা প্রশ্ন করি। ১৯৪৮ সালের ২৪শে জুন মুর্শিদাবাদের বহরমপুর ঘাটে সাম্প্রদায়িকতা নিয়ে একটা কমিশন হয়েছিল। এই কমিশন সমরেশচন্দ্র দেবের নেতৃত্বে গঠিত হয়েছিল। সেই কমিশনের রিপোর্ট আজ পর্যন্ত বের হলনা কেন? ১৯৪৮ সালের জুন মাসে মুর্শিদাবাদের ঘটনাকে কেন্দ্র করে যে কমিশন হয়েছিল তার কি হল সেটা আপনি বলবেন। বিনয়বাবু, অনেক তো কমিশন করা হয়, আমি আপনাকে একটা প্রশ্ন করছি। মুর্শিদাবাদে এক বছরে কি হয়েছে, না হয়েছে, কত খুন হয়েছে এই ব্যাপারে বিধানসভার সকল দলের সদস্যদের নিয়ে একটা কমিটি করার সাহস আপনার আছে? আজকে এই রেজলিউশন এখানে আলোচনা হচ্ছে। আপনি সব দলের সদস্যদের নিয়ে ঐ স্পটে যাবেন আমাদের স্পিকার মহাশয়কে চেয়ারম্যান করে এবং সেখানে গিয়ে পুঙ্খানুপুঙ্খ ভাবে তদন্ত করে দেখবেন যে কতগুলি খুন হয়েছে এবং তার মধ্যে রাজনৈতিক খুন কত হয়েছে? আপনি এটা করুন, আমরা জানতে চাই। মুর্শিদাবাদটা পশ্চিমবঙ্গের মধ্যে। আজকে সারা পশ্চিমবঙ্গে খুনের রাজত্ব চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে জেল থেকে একটা লোককে হাসপাতালে আনা হয়েছে চিকিৎসার জন্য। সেই শেকল পরা অবস্থায় তাকে চিকিৎসা করা হচ্ছে। এটা কোনও সভ্য দেশে হয়? আপনারা আবার বড় বড় কথা বলছেন। আপনারা শেকল দিয়ে বেঁধে রেখে লোককে চিকিৎসা করছেন। এই হচ্ছে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার অবস্থা। এটাকে উনি খুব ভাল অবস্থা বলছেন। আপনাদের যদি ন্যূনতম মানবিকতা বোধ থাকত, যদি বিধানসভায় মর্যাদা রাখতেন তাহলে সকলে এটা সমর্থন করতেন। পশ্চিমবঙ্গের মধ্যে মুর্শিদাবাদ জেলা হচ্ছে একটা কলঙ্কময় জেলা। এখানকার ঘটনা পাঞ্জাবকেও হার মানিয়ে দেয়। পাঞ্জাবের কোনও একটা জায়গা দেখাতে পারবেন যে ৩ মাসে ৭৮ জন খুন হয়েছে? বিনয়বাবু, আপনি নাম করে বলতে পারবেন কোনও জায়গায় এটা হয়েছে? আজকে পাঞ্জাবকেও আপনারা হার মানিয়ে দিয়েছেন। আপনারা সংখ্যায় বেশি। আপনারা এখানে যে চিৎকার করেন সেটা গ্রামের মানুষের কাছে পৌঁছায় না। দুর্ভাগ্যের বিষয় পশ্চিমবঙ্গ আর পাঞ্জাব এক নয়। কয়েকদিন আগে পৌরসভা ভাঙ্গা হয়েছিল। সেখানে লরি বোঝাই পুলিশ নিয়ে যাওয়া হল। যদি আইন-শৃঙ্খলা ভাল থাকে তাহলে এত পুলিশ নিয়ে গেলেন কেন?

[6-10 – 6-20 P.M.]

যদি আইন-শৃঙ্খলা খুব ভালই হবে, তাহলে বুদ্ধদেববাবু অত পুলিশ নিয়ে মুর্শিদাবাদ জেলার একটা ছোট্ট জায়গায় কেন গিয়েছিলেন? এটা খুবই পরিতাপের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অন্তত বিনয়বাবুকে শিক্ষা দেবেন না, এটাই আমার আপনার কাছে অনুরোধ। আপনি ওঁকে ডেকেছেন হয়ত কিছু বলবার জন্য, কিন্তু এ বিষয়ে অন্তত কিছু বলবেন না। আপনি স্পিকার, আপনি নিরপেক্ষতা অবলম্বন করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদে একটার পর একটা খুনের ঘটনা ঘটে যাবার পরেও ওঁরা যদি বলেন যে, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ঠিক আছে, তাহলে আমি বলব যে, আইন-শৃঙ্খলা সম্বন্ধে ওঁদের কোনও ধ্যান-ধারণা নেই। আর তা নাহলে ওঁরা পশ্চিম বাংলার মানুষদের ধাপ্পা দিচ্ছেন। আজকে এরকম একটা গুরুত্বপূর্ণ আলোচনার সময়ে মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। থাকলে ভাল হত। আজকে এখানে আইন-শৃঙ্খলার মতো গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা হচ্ছে। মুর্শিদাবাদের মতো একটা টাচি বর্ডার এলাকা সম্বন্ধে আলোচনা হচ্ছে। ইতি-মধ্যেই সেখানে অনেকগুলি সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেছে। মুখ্যমন্ত্রী সব সময় চিৎকার করে বলেন, 'পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা হয় না।' অথচ মুর্শিদাবাদেরই একটা ঘটনায় তাঁকে কমিশন বসাতে হয়েছে এবং সেই কমিশনের রিপোর্ট আজও পেশ হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা সরকার পক্ষে আছেন বলেই আজকে এই প্রস্তাবের বিরোধিতা করছেন। কিন্তু আমি ওঁদের বলছি কংগ্রেস হোক, সি. পি. এম. হোক, চোর ডাকাত হোক, যে কেউ খুন হোক না কেন সেই খুনের অবশ্যই আমাদের সকলের নিন্দা করা উচিত। কেউ খুন হলেই ওঁরা বলেন চোর ডাকাত খুন হয়েছে। তা আমি ওঁদের জিজ্ঞাসা করি চোর ডাকাতকেও খুন করার কি কারও অধিকার আছে? সাধারণ মানুষকে কি সেই অধিকার দেওয়া হয়েছে? মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন, 'আইন কেউ হাতে নেবেন না।' তারপরেও এই জিনিস চলছে। সেইজন্য আমি বলছি মাননীয় সদস্য মান্নান হোসেন যে রিজলিউশন আজকে এখানে এনেছেন তাকে সকলের পূর্ণ সমর্থন করা উচিত। আজকে স্যার, আপনাকে চেয়ারম্যান করে এই হাউসের সব দলের সদস্যদের নিয়ে একটা কমিটি করা হোক। আমি বিনয়বাবুকে চ্যালেঞ্জ দিচ্ছি, বিনয়বাবু, প্লিজ অ্যাকসেপ্ট মাই চ্যালেঞ্জ। সমস্ত দলের সদস্যদের নিয়ে স্পিকারকে চেয়ারম্যান করে আপনি একটা তদন্ত কমিশন গঠন করুন, তাঁরা মুর্শিদাবাদের ঘটনা তদন্ত করে দেখুক। আমরা জানি সেখানে বহু লোক খুন হয়েছে। আমাদের বহু লোক সি. পি. এম-এর হাতে খুন হয়েছে। অন্য দলের লোকও খুন হয়েছে, এমন কি সি. পি. এম.-এর লোকও খুন হয়েছে। আর যদি তদন্ত করতে না চান তাহলে বলুন যে, মুর্শিদাবাদে জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে, জঙ্গলের রাজত্বের নমুনা হচ্ছে মুর্শিদাবাদ। তাই আমি আপনাদের বলব মান্নান হোসেন এবং সৌগত রায়ের প্রস্তাব সমর্থন না করে আপনারা পশ্চিমবঙ্গ বিধান সভায় পশ্চিমবঙ্গের সঙ্গে বিশ্বাসঘাতকতা করবেন না, গণতন্ত্রের মন্দিরে গণতন্ত্রের পূজারী হিসাবে সমর্থন করবেন। এই গণতন্ত্রের মন্দিরে আপনারা জনসাধারণের আশীর্বাদ নিয়ে এসেছেন, তাকে পূর্ণরূপ দেবার চেষ্টা করুন। এই কথা বলে আমি এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার বক্তব্য এই রেজলিউশনের

মধ্যেই সীমাবদ্ধ রাখব। কারণ সাধারণভাবে সর্বত্র কি হচ্ছে, জেনারেল-ভাবে সেসব কথা বলার অবকাশ এখানে ঠিক নেই। এখানে যে প্রস্তাবটি রাখা হয়েছে তাতে বলা হয়েছে, মুর্শিদাবাদ জেলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটছে এবং বিরোধীদের ওপর আক্রমণের ঘটনার সংখ্যা বাড়ছে। এই কথা বলে স্পেসিফিক তিনটি বিষয় এখানে উল্লেখ করা হয়েছে। এখন এই ঘটনাগুলি যা তা থেকে প্রস্তাবের মুখবন্ধে যেটা বলা হয়েছে, সেটা আসে না। যেমন ধরুন একটা ঘটনা, শ্রীহট্ট গ্রামে রেন্টু শেখ খুন হয়েছে। কোল্ড স্টোরেজের সামনে তার একটা মুদির দোকান আছে, সে সেই দোকান থেকে সন্ধ্যে সাড়ে সাতটার সময় বাড়ি যাচ্ছিল, পথে আক্রান্ত হয়ে মারা গেছে। সেখানে স্পেসিফিক কোনও এফ. আই. আর নেই। এটা অ্যাকুইজিশন নয়, পুলিশ রেকর্ড বলছে ১৯৮১ সালে এই রেন্টু শেখকে ডাকাতির কেসে গ্রেপ্তার করা হয়েছে। স্পেসিফিক্যালি কারা কোনও দলের একথা আমি বলছি না। পুলিশ রেকর্ডে এও আছে তার কোনও স্পেসিফিক পলিটিক্যাল আইডেনটিটি নেই, যদিও পুলিশ বলছে যে, সাম্প্রতিককালে কংগ্রেস তাকে ক্লেম করছে। এই হচ্ছে ঘটনা। এইসব আমরা ইনভেস্টিগেশন করছি। সেইজন্য এই ঘটনায় প্রমাণ হয় না যে দেখে দেখে বিরোধীদের মারা হচ্ছে। ঘটনা ঘটেনি একথা আমরা কেউ বলছি না। ঘটনা যাই হোক, উনি যেটা বললেন, ডাকাত হোক আর যাই হোক কাউকে মারবার অধিকার নেই। সন্ধ্যার সময় রাস্তায় যখন এসেছিল তখন লোকটি মরেছে। কোনও স্পেসিফিক আইডেনটিটি কিছু নেই। পরের ঘটনায় কেবল স্পেসিফিক লোক আইডেনটিফায়েড আছে, কিন্তু এই ঘটনায় তা নয়। তবুও ইনভেস্টিগেশন করতে হবে। উচিত হচ্ছে, এইসব ক্ষেত্রে হঠাৎ করে ঘটনা ঘটলে পরস্পরের মধ্যে অ্যাকুইজেশনের দিকে না গিয়ে সবাই মিলে যাতে এই ঘটনা না ঘটতে পারে রিয়েল তথ্য যাই হোক, সেটা জানবার চেষ্টা করা উচিত। দ্বিতীয় যে ঘটনাটি হয়েছে ঐ পঞ্চায়েতের সদস্য তার বাড়িতে রাত্রিবেলায় এসে বোমা মেরেছে এবং তারফলে গোলাম আলি শেখ মারা গেছে এবং তার স্ত্রী উনডেড হলেন। এক্ষেত্রে স্পেসিফিক অ্যালিগেশন হচ্ছে আল্লা রাখার বিরুদ্ধে। পুলিশ ইনভেস্টিগেশনে যেটা পাওয়া গেছে সেখানে বলা হচ্ছে, যিনি মারা গেছেন তার ইঁটের ভাটা ছিল। আল্লারাখা সেই ইঁটের ভাটার ইঁট বিক্রি করত, দালালি বলুন, সেলিং এজেন্ট বলুন এই ধরনের কমিশনের কাজ করত এবং পুলিশ ইনভেস্টিগেশনে আছে যে সে কয়েকবার তাগাদায় গিয়েছিল এবং ঐদিন শাসিয়ে গেছে। সে কেন অ্যাবসকণ্ড করেছে, তাকে ধরবার চেষ্টা করা হচ্ছে। সুতরাং সি. পি. এম. কমিউনিস্ট এইসব লোক বলে কোনও লাভ হয় না। বরং পরের যে ঘটনাটা সেই ঘটনায় মারা গেল প্রথম মমতাজ শেখ। তারপর ঐ প্রতিশোধ নেবার জন্য আক্রমণ করল, করে কয়েকজন আনট্রেসড হল, এখন এই আনট্রেসেডর মধ্যে একজনের মুণ্ড পাওয়া গেছে আর অন্য যাকে বলা হয়েছিল তাকে কিন্তু সরাসরি ফেরৎ দেওয়া গেছে, আর একজনকে যায়নি। এখন অ্যারেস্ট করা হয়েছে। সেইজন্য আমার অবজেকশন হচ্ছে—ব্যাপারটি পরিষ্কার করে [illegible]ন—ঘটনা যা ঘটেছে তা কেউ সমর্থন করছে না, কিন্তু এইরকম ঘটনা না যাতে হয় তারজন্য [illegible]দের সকলকে চেষ্টা করতে হবে—কিন্তু ঘটনা ঘটলে সেই ঘটনাকে কালার দিয়ে সব সময় [illegible] এটা ঠিক নয়। আমার বয়স হয়েছে, এসবের উত্তর দেওয়া ঠিক নয়। আমি তো সবচেয়ে [illegible] ভুক্তভুগী। বর্ধমানে কি রকম হত্যা হয়েছে—এতো সবারই জানা আছে। আমাদের ১১০০ [illegible] কর্মীকে মারা হয়েছে। ১৯৭০/৭১/৭২ সালে আমাদের বর্ধমানে প্রখ্যাত উকিল ভবতোষ রায়কে [illegible]

বেলা থানার সামনে খুন করা হল। আমার বন্ধু শিবশঙ্কর চৌধুরি যিনি কংগ্রেসের সেক্রেটারি ছিলেন তাকেও মারা হয়েছিল। এইরকম অসংখ্য নামের কথা আমি বলতে পারি। কিন্তু একটা কেসও আজ পর্যন্ত কিছু হয়নি, কারও কিছু হয়নি। সেইসব দিনের কথা ভুলে যায়নি। আর অন্য স্টেটে কি হচ্ছে এসব তুলনা করে কোনও লাভ নেই। এটা খুবই আনফরচুনেট ব্যাপার। এখন উচিত হচ্ছে এইসব ঘটনা যাতে না হয় তারজন্য চেষ্টা করতে হবে। আমরা যতক্ষণ পর্যন্ত সরকারে আছি আমাদের এ ব্যাপারে বেশি ইনটারেস্ট। আর আপনারা ল্যাণ্ড অর্ডার নেই বলেছেন। ৩৫৬ ধারা দাবি করার জন্য যা কিছু করতে হয়, দরকার হলে ক্রিয়েট করেও করতে হবে, এইসব ব্যাপার আমরা বুঝি। অনেক জায়গায় এমন হয়েছে—আসামে কি হবে জানি না, সন্দেহ আছে। আসামের ক্ষেত্রে সেখানকার মুখ্যমন্ত্রী পর্যন্ত অ্যাকিউস্ট করেছে যে 'র' কে লাগানো হয়েছে। এই সবই হচ্ছে ঘটনা। সেজন্য এখানে দুটি জিনিস মনে রাখতে হবে যে একটা পলিটিক্যাল উদ্দেশ্য সিদ্ধ করার জন্য গিভ এ ক্যাট এ ব্যাড নেম অ্যাণ্ড হ্যাং ইট—এই রকম অবস্থা যদি ক্রিয়েট করা হয় তাহলে বলার কিছু নেই। আমার মতো বয়স্ক লোকের পক্ষে এই নিয়ে আপনাদের সঙ্গে তর্ক করা মুশকিল। মাননীয় জ্যোতিবাবু এখন নেই, তাই বাধ্য হয়ে আমাকেই বলতে হচ্ছে। এটা ফ্যাক্ট। এখন এই নিয়ে যারা মুভ করছে, মোটিভ ইমপ্রুভ করছে, ঘটনা ঘটাচ্ছে তা মোটিভগুলি তো ঘটনার তথ্য থেকে বেরিয়ে আসছে না। ঘটনা যা, তাকে সেই ভাবেই দেখতে হবে, আননেসেসারী সেটাকে বাড়িয়ে লাভ নেই। এসব থাকলে ঘটনাটাকে প্রপারলি ডিল করার অসুবিধা। যদি প্রপারলি ডিল করা হয় তাহলে পরস্পরকে সাহায্য করা যায়, চেক করা যায়, তা না হলে সকলেই ইনসিকিওর হয়ে যাবে। আমরা জানি সবই হচ্ছে ইনসিকিওরিটির জন্য, শেষ পর্যন্ত সকলেই সবাই মিলে এক হয়ে যায়। এমনও হয়েছে কংগ্রেস অফিস থেকেই বলেছে যে আমাদের এখানে আমরা কিছু করতে দেব না। যদি করতে হয় অন্য জায়গায় কর। তাই আজ আপনাদের এগুলিকে মোটিভ হিসাবে না দেখে সঠিকভাবে দেখতে অনুরোধ করছি। আমাদেরই হোক, আর আপনাদেরই হোক সেইভাবেই দেখতে হবে। আমি আপনাদের কাছে আবেদন করব সরকারের তরফ থেকে যাতে শান্তি বজায় থাকে সেজন্য সঠিক ঘটনাগুলিকে সঠিকভাবে নিয়ে বিচার করার চেষ্টা করুন। আমি আপনাদের কাছে এই আবেদন রেখে আমরা বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-30 P.M.]

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিনয়বাবু আমি যে প্রস্তাব এনেছিলাম সেই প্রস্তাবের মধ্যে কিছু অপ্রাসঙ্গিক ব্যাপার টেনে নিয়ে এসে ব্যাপারটিকে গুলিয়ে দিতে চেয়েছেন। কিছুক্ষণ আগে আমাদের জেলার নির্বাচিত আর. এস. পি.র মাননীয় সদস্য সত্যবাবু বললেন মুর্শিদাবাদ অত্যন্ত শান্তিপ্রিয় জায়গা। আমি মাননীয় সত্য বাবুর কাছে প্রশ্ন করতে চাই আপনাদের দলের ৭ জন কর্মী খুন হয়েছে, কারা খুন করেছে? এই খুনের প্রতিবাদে আপনারা মুর্শিদাবাদের রাস্তা অবরোধ করেন নি? পুলিশ প্রশাসনের বিরুদ্ধে থানায় থানায় ঘেরাও করেন নি? নওদা থানায়, সাগরদিঘীতে ঘেরাও করেন নি? মুর্শিদাবাদে শাসকদল এমন সুকৌশলে কাজ করছেন, আর. এস. পি. এবং সি. পি. এম. ছাড়া সমস্ত দলকে নিশ্চিহ্ন করতে চাইছেন। বিশেষ করে মুর্শিদাবাদের সীতেশপুরে যে সব জেলা কংগ্রেসের সংগঠন আছে সেগুলিকে একেবারে খতম করতে চাইছেন। সেজন্যই মাননীয় বিনয়বাবু মমতাজ

সেখ এবং লবা সেখের নাম করেছেন। বলছেন তাদের হত্যা করা হয়েছে। ওদের নামে সাগরদিঘী এবং ইসলামপুরে প্রায় ৫০/৫২টি ডাকাতির কেস আছে। লালগোলায় ডাকাতি করতে যাবার সময় সেখানকার গ্রামবাসীরা তাকে মেরে ফেলেন। খবর শোনার সঙ্গে সঙ্গে সি. পি. এমের কর্মীরা সীতেশপুরে কংগ্রেসিদের বাড়ি আক্রমণ করে। দুজন কর্মী মারা যায়। একজন হচ্ছে সফিকুল ক্লাশ নাইনের ছাত্র, আর একজনের ডেডবডি পাওয়া যায় নি। আজকের মুর্শিদাবাদ জেলার আইন শৃঙ্খলার কথা শুধুমাত্র কংগ্রেসই নয়, আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক এবং সি. পি. আই—তাঁরাও বারবার সি. পি. এম.-এর বিরুদ্ধে, প্রশাসনের পক্ষপাতমূলক আচরণের বিরুদ্ধে বলছেন। আজকে মুর্শিদাবাদ জেলায় খুন, সন্ত্রাস হওয়া স্বাভাবিক, কারণ সেখানে কংগ্রেস সংগঠনকে ভেঙ্গে দেবার জন্য পুলিশ সুপার লাঠি নিয়ে নামছেন। সেখানে এক এক করে রাজনৈতিক কর্মী খুন হয়ে যাবার পর তাই জেলা শাসক এবং পুলিশ সুপার কোনও প্রশাসনিক ব্যবস্থা নিতে পারেন নি। তাই আমি হাউসের কাছে আবেদন করছি, মুর্শিদাবাদ জেলায় যেসব ঘটনা ঘটছে তার দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করুন। এটা ঠিক, ১৯৭৭ সালের আগে পর্যন্ত মুর্শিদাবাদ শান্তিপূর্ণ জায়গা ছিল, কিন্তু আজকে সেই শান্তি বিঘ্নিত করবার চেষ্টা করা হচ্ছে। লালগোলায় সাত্তার সাহেবকে পরাজিত করতে পারেন নি বলে দলে দলে ডাকাতদের দলের মধ্যে দিয়ে এসে খুন সন্ত্রাস চালানো হচ্ছে। আজকে যদি জেলা শাসক সি. পি. এম. পার্টি ক্যাডার হন তাহলে ঐরকমই ঘটবে। গত ২৩.৬.৮৯ তারিখে লালবাগে গণতান্ত্রিক মহিলা সমিতির মিটিংয়ে যে জেলা শাসক রাজনৈতিক বক্তব্য রাখতে পারেন তাঁর কাছ থেকে নিরপেক্ষতা আশা করতে পারি না। তারজন্য আজকে মুর্শিদাবাদ জেলায় যে সন্ত্রাস, খুন শুরু হয়েছে সেই পরিপ্রেক্ষিতে আমি যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাবকে সমর্থন করতে সকলের কাছে আবেদন জানিয়ে শেষ করছি।

[6-30 – 6-31 P.M.]

The motion of Shri Mannan Hossain that

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, সাম্প্রতিককালে মুর্শিদাবাদ জেলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটছে এবং বিরোধীদের উপর আক্রমণের ঘটনার সংখ্যা বাড়ছে;

এই সভা উদ্বেগের সঙ্গে আরও লক্ষ্য করছে যে (১) গত ৩১.৮.১৯৮৯ তারিখে বড়োয়া থানার কুলি গ্রামে কংগ্রেসের এক পঞ্চায়েত সদস্য নিহত হয়েছেন, (২) গত ১-৯-১৯৮৯ তারিখে ঐ থানারই শ্রীহট্ট গ্রামে অপর এক কংগ্রেসকর্মী নিহত হয়েছেন এবং (৩) গত ৩-৯-১৯৮৯ তারিখে লালগোলা থানার সীতেশনগর গ্রামের এক ব্যক্তিকে অপহরণ ও পরে খুন করা হয়েছে;

এই সভা উক্ত ঘটনাগুলির তীব্র নিন্দা করছে ও অবিলম্বে এই ধরনের ঘটনা বন্ধ করতে কঠোর ব্যবস্থা নেবার জন্য রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put and a division was taken with the following results.

NOES

Abdul Bari, Shri Md.

Abul Hasnat Khan, Shri

Bagchi, Shri Surajit Swaran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bal, Shri Shakti Prasad

Bauri, Shri Madan

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Chakraborty, Shri Shyamal

Chatterjee, Shri Anjan

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Benoy Krishna

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

De, Shri Bibhuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Duley, Shri Krishna Prasad

Ghosh, Shri Deb Saran

Ghosh, Shri Susanta

Ghosh, Shri Tarapada

Haldar, Shri Krishnadhan

Hajra, Shri Sachindranath

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Konar, Shrimati Maharani

Kumar, Shri Pandab

Kumar, Shri Himansu

Mahato, Shri Bindeswar

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Sukhendu

Majhi, Shri Raicharan

Majumdar, Shri Sunil Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Rabin

Murmu, Shri Sarkar

Najmul Haque, Shri

Neogy, Shri Brajo Gopal

Oraon, Shri Sukra

Patra, Shri Amiya

Phodikar, Shri Prabhas Chandra

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Dhirendra Nath

Roy Barman, Shri Khitibhusan

Saha, Shri Kripa Sindhu

Satpathi, Shri Abani Bhusan

Sen, Shri Dhirendra Nath

Sen, Shri Sachin

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Nirmal Kanti

**AYES**

Abdus Sattar, Shri

Bandyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Habibur Rahaman, Shri

Laha, Shri Prabuddha

Mannan Hossain, Shri

Pahan, Shri Khudiram

Roy, Shri Saugata

Samanta, Shri Tuhin

The Ayes being 11, and the Noes 63; The motion was lost.

## Adjournment

The House was then adjourned at 6.31 p.m. till 1.00 p.m. on Friday, the 15th September, 1989 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 15th September, 1989 at 1.00 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 5 Ministers, and 174 Members.

[1-00 - 1-30 P.M.] (including adjournment)

**Mr. Speaker :** I have just received the sad news of demise of our Honourable Member Mr. Nalini Guha. So I contemplate to adjourn the House for half an hour. The message came just five minutes before. It will take some time to prepare the obituary reference. So I adjourn the House for half an hour. After making the obituary reference, we will adjourn the House for the rest of the day.

......(at this stage the House was adjourned till 1.30 p.m.)......

[1-30 - 1-34 P.M.] (after adjournment)

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Nalini Guha, a sitting member of this House who breathed his last to-day. He was 82.

Shri Guha was born at Madaripur, Faridpur district now in Bangladesh on October 4, 1907. He had his education at Kandu High School, City College and Calcutta University from which he got degrees in Arts and Law.

He was a bachelor and devoted his life to social and political activities. He was first elected to the West Bengal Legislative Assembly as a Forward Block candidate from 141—Shyampukur Constituency in a by-election in December, 1987.

A veteran freedom fighter, Shri Guha was associated with the Anushilan Samity. He suffered imprisonment for several years for participation in freedom struggle.

At the demise of Shri Guha, the State had lost a veteran political leader and a great patriot.

Now I would request the Hon. members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the Hon. members rose in their respective seats for two minutes)

Thank you ladies and gentlemen. Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Adjournment

The House was then adjourned at 1.34 p.m. till 12.00 Noon on Monday, the 18th September, 1989 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 18th September, 1989 at 12.00 noon

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 6 Ministers of State and 143 Members.

[12-00—12-10 P.M.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Sachindra Kumar Dhar, ex-Member of the West Bengal Legislative Assembly, who breathed his last on Saturday, the 16th September, 1989. He was 73.

He was elected a Councillor of Calcutta Corporation in the year 1969. On 3rd June, 1974 he was elected to the West Bengal Legislative Assembly in a by-election from the 143-Entally Constituency as a C.P.I. candidate. He was a very popular political leader in Park Circus area and was associated with various social organisations.

At the demise of Shri Dhar the State has lost a veteran political leader.

Now, I request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage Honourable Membes stood in silence for two minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Dr. Manas Bhunia on the subject of non-utilisation of grants under Minimum-Need-Programmes in West Benga'

and the second is from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of apprehension of disturbance of communal peace during the ensuing festival of the major religious community in West Bengal.

The subject matters of these motions do not call for adjournment of the business of the House. I, therefore, withhold my consent to these motions.

The Members may however, read out the text of their motions as amended.

শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল —

পশ্চিমবঙ্গের সংখ্যাগরিষ্ঠ ধর্মীয় সম্প্রদায়ের আসন্ন শ্রেষ্ঠ উৎসবের সময় পশ্চিমবঙ্গের বিভিন্ন পূজামণ্ডপ হইতে ইট শুদ্ধিকরণ ও ঐ সম্প্রদায়ের মন্দির নির্মাণকল্পে অযোধ্যায় প্রেরণের সংবাদে পশ্চিমবঙ্গের শুভ বুদ্ধি সম্পন্ন মানুষ আতঙ্কিত হইয়াছে এবং এই রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি ও শান্তি ভঙ্গের আশঙ্কা ঘটিয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Commerce and Industries Department to make a statement on the subject of Haldia Petrochemicals.

(Attention called by Shri Lakshman Chandra Seth on the 11th September, 1989)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission, I rise to make the following statement in reply to the Calling Attention. Notice given by Shri Lakhman Chandra Seth regarding Haldia Petrochemical Complex is intended to create a vital break-through in the industrial scene in the State by direct and indirect encouragement to the growth of a large number of down-stream industries and also by creating a base for industrialisation.

2. Letter of intent was received in November, 1977, followed by detailed project report by the State Government in May, 1980 and applications for various licences and clearances in August, 1981.

3. The Central Government decided in July, 1984 not to participate in the project and the State Government was compelled to take the Project up on its own. In may, 1985 the State Government decided on joint-sector participation with private collaborator (R. P. Goenka Group)

and furnished detailed techno-economic feasibility report with new product-mix to the Central Government in September, 1985.

4. In September, 1986, an application was made to the IDBI--led consortium for funding of Rs. 1350 crores as the project cost. The IDBI appraised the proposal and worked out the cost at Rs. 1472 crores and approached the Committee headed by the Union Finance Secretary for clearance.

5. The State government approached the Government of India for immediate clearance of financial package so that the State Government could start the work at Haldia where the State Government has already spent Rs. 7.15 crores for land acquisition etc.

6. A meeting was held between the Union Finance Minister and the Chief Minister, West Bengal on 22-6-89 at New Delhi. Further developments are awaited. The State Government apprehends that further delay in clearance of the project will escalate the estimated cost of the Project and stand in the way of industrial growth of the State.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker** : Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported murder of a mother and her baby of an Oraon family at Harishchandrapur P. S. of Malda district on 10th September, 1989. (Attention called by Shri Birendra Kumar Moitra on 12th September, 1989.)

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker, Sir, with your permission, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Birendra Kumar Moitra regarding the murder of a woman and her child belonging to an Adibasi Oraon family.

According to the reports received, on the 11th September, 1989, at about 1 a.m. one Paltu Oraon with his wife Anita Oraon and two minor children were sleeping in their house at Neemgachi, P. S. Harischandrapur with the door open Four miscreants entered the house and started assaulting Paltu Oraon. Paltu Oraon managed to escape carrying with him one of the children. The miscreants then murdered Anita Oraon and her new born child with sharp cutting weapons. They also assaulted the mother of Paltu Oraon who was sleeping in the verandah.

A murder case was registered at Harishchandrapur P.S. and one Ramesh Oraon was arrested on 12-9-89. Investigation is in progress and raids are continuing for the arrest of the remaining culprits.

Paltu Oraon identified one of the assailants as Ramesh Oraon. During investigation it was learnt that Ramesh Oraon of the same village for the last 10/12 years. About a month back, Chunu Oraon had sold the land to Anita Oraon (deceased) wife of Paltu Oraon. Ramesh Oraon became aggrieved that the sale transaction could deprive him from cultivating that plot of land. This was possibly the motive behind the murder.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported murder of one Shri Indrajit Singh at Ardalibazar of Barrackpore of North 24 Parganas district on 11th September, 1989.

(Attention called by Shri Sumanta Kumar Hira on 13th September, 1989.)

**Dr. Asim Kumar Dasgupta :** Mr. Speaker, Sir, with your permission, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Shri Sumanta Kumar Hira regarding the murder of one Indrajit Singh by some Cong(I) suporters on the 11th September, 1989 at a place near Ichapur Railway Station.

According to the police report, Indrajit Singh of Ardali Bazar, Barrackpore was an worker of Metal and Steel Factory, Ichapur and an supporter of the CPI(M). At about 6 a.m. on 11-9-89 he left his residence to attend his duty and got down at Ichapur Railway Station. He is reported to have proceeded towards the factory along Station Road at about 7.25 a.m. when he was attacked by four unknown miscreants with bombs, fire arms and sharp cutting weapons. Indrajit Singh received severe injuries. Due to bomb explosion two other persons namely, Baldeo Chowdhury, a worker received injuries. After commission of the offence the miscreants are reported to have come to Ghoshpara Road when a private car arrived. The miscreants got into the car and left towards Barrackpore along Ghoshpara Road.

Indrajit Singh and the two other injured persons were shifted to Metal and Steel Hospital. Indrajit Singh was later shifted to Base Hospital where he succumbed to his injuries. On the complaint of the Security

Officer of Metal and Steel Factory, Noapara P. S. Case No. 174 dated 11-9-89 was started.

Immediately a search was made and the private car used by the miscreants bearing No. WME 6234 was found abandoned on the Nilganj Road near Bhola Tewari Brick field. One pipe gun was recovered from the car and six live bombs kept in a bag were recovered from a bush nearby.

Two persons have been arrested so far and Police investigation is in progress.

[12-10—12-20 P.M.]

## PRESENTATION OF REPORT

### Presentation of the Twenty-seventh Report of the Committee on Public Undertakings, 1989-90

**The Chairman (Shri Rabin Mukherjee) :** Mr. Speaker, Sir, I beg to present the Twenty-seventh Report of the Committee on Public Undertakings, 1989-90 on the West Bengal State Electricity Board.

### Presenttion of Thirteenth Report of the Committee on Subordinate legislation, 1988-89.

**শ্রীমতী আরতি দাশগুপ্তা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উপবিধান কমিটির ত্রয়োদশ প্রতিবেদন সভায় উপস্থাপিত করিতেছি। এই প্রসঙ্গে গভীর শ্রদ্ধার সঙ্গে আমাদের কমিটির প্রয়াত সদস্য শ্রী ফজলুর রহমানকে স্মরণ করিতেছি। কারণ, এই প্রতিবেদন উপস্থাপনের পেছনে তাঁর অবদান অবিস্মরণীয়।

## Laying of Rules

### The West Bengal Dowry Prohibition Rules, 1989

**Dr. Asim Kumar Dasgupta :** With your permission, Sir, I beg to lay the Dowry Prohibition Rules, 1989, published in the Notification No. 2285-SW/1R-3/7, dated the 22nd May, 1989.

## Laying of Report

### Laying of the Report of the Deb Commission of Inquiry along with the memorandum of action taken/proposed to be taken thereon.

**Shri Buddhadeb Bhattacharjee :** With your permission, Sir, I beg to lay the Report of the Deb Commission of Inquiry along with the

memorandum of action taken/proposed to be taken thereon.

**শ্রী সৌগত রায় ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, এই দেব কমিশনের রিপোর্ট হাউসে লে করার জন্য আমরা বিরোধীদের পক্ষ থেকে বারবার দাবি জানিয়ে এসেছি। ইদ্রিস হত্যা মামলা এবং তার আগে বিনোদ মেহেতা হত্যা মামলা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। স্যার, আমরা বারবার বলা সত্ত্বেও হাউসের একেবারে শেষ দিনে এটা লে করা হল যাতে এ নিয়ে আলোচনা করার কোনও সুযোগ না থাকে। স্যার, পার্লামেন্টে একটা কমিটি আছে, The papers of the committee were laid on the table of the House. এই সমস্ত পেপার যা লে করা হয় তা নিয়ে আলোচনা করার সুযোগ পায়, আমাদের এখানে সেই রকম কমিটি নেই। স্যার, আমি সরকারের নিন্দা করছি কারণ, একেবারে শেষ দিনে এই রিপোর্ট পেশ করা হল।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আমার অনুরোধ, আজকের কাজকর্ম করে এক ঘন্টা আমাদের সময় দিন এটা নিয়ে আলোচনা করার। আজকের কাজকর্ম শেষ হোক এবং তারমধ্যে আমরা তৈরি হয়ে নিই। কারণ স্যার, পরে আলোচনা করলে এর ভ্যালু কমে যাবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, আপনি চেয়ারে বসে সারা রাত হাউস চালিয়ে যান কোনও আপত্তি নেই। আপনারা তো মাঝে মাঝে মক অ্যাসেম্বলি করেন, সেইভাবে চালিয়ে যান। যাই হোক বসুন এখন। মাননীয় সদস্যগণ, আজকে জিরো আওয়ার নেই তবে আমি খুব সিলেকটিভলি দু'একজনকে ডাকব এবং তাঁদের অনুরোধ করব যে খুব অল্প সময়ের মধ্যে বলবেন। আজকে শেষ দিন, সময় কম, আমার অনুরোধ, সিলেকটিভলি যাঁদের ডাকব—সবাইকে ডাকব না—তাঁরা অল্প সময়ের মধ্যে বলবেন।

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, সম্প্রতি গত ৮ই সেপ্টেম্বর ভারতবর্ষের প্রধানমন্ত্রী দেশের আড়াই লক্ষ প্রধানের কাছে পঞ্চায়েতীরাজ বিলের প্রশস্তি করে এবং জওহর রোজগার যোজনা প্রকল্পের বৈশিষ্ট্য সম্পর্কে ৬ পাতার এক চিঠি লিখেছেন।

পশ্চিমবঙ্গে প্রধানদের কাছে সেই চিঠি পৌচেছে এবং সেই চিঠির একটা কপি আমি সংগ্রহ করেছি। জওহর রোজগার যোজনার কাজের প্রশাসনিক বন্দোবস্ত সম্পর্কে যদি কিছু নাও বলি, কিন্তু এই পঞ্চায়েতি রাজ বিল যেটা এখনও পর্যন্ত অ্যানাক্টমেন্ট হয়নি, ইট ইজ ইয়েট টু বি অ্যানাক্টমেন্ট, যেটা আইনে পর্যবসিত হল না, প্রধানমন্ত্রীর পক্ষ থেকে এই বিলের পক্ষে ক্যাম্পেন করা, এই বিলের প্রশস্তি গাওয়া এটা আদৌ সঙ্গত কিনা? দ্বিতীয়ত পঞ্চায়েত যেটা রাজ্যের তালিকাভুক্ত সেখানে এই পঞ্চায়েতের প্রশ্নে প্রধানদের সরাসরি ব্যক্তিগতভাবে প্রধানমন্ত্রীর এইভাবে চিঠি লেখার অধিকার আছে কিনা, এটা জুরিসডিকশনের মধ্যে পড়ে কিনা এটাও বিচার্য বিষয়। এছাড়া আপনি জানেন যে এই পঞ্চায়েত বিলের যে বিরোধিতা

করা হয়েছিল তার মূল কথা হচ্ছে পঞ্চায়েতের ক্ষেত্রে রাজ্যগুলির যে অধিকার সেই অধিকারকে খর্ব করে কেন্দ্রীয় হস্তক্ষেপের পথ প্রশস্ত করা হয়েছে। তখন প্রধানমন্ত্রী বলেছিলেন এবং সরকারিভাবে বলা হয়েছিল যে না রাজ্য সরকারের ক্ষমতায় হস্তক্ষেপ করা হচ্ছে না। কিন্তু প্রধানমন্ত্রীর এই চিঠি আজকে প্রমাণ করে দিয়েছে যে কি নির্মমভাবে তারা হস্তক্ষেপ করতে যাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শুধু তাই নয়, এই চিঠির বয়ান যদি আপনি দেখেন তাহলে দেখবেন যে সেখানে প্রধানদের বলা হয়েছে যে আপনাদের কোনও অভিযোগ থাকলে আপনারা সরাসরি প্রধানমন্ত্রীর কাছে রিপোর্ট করুন রাজ্য সরকারকে ডিঙিয়ে। আমার বক্তব্য হচ্ছে যে এখানে যে ফেডারেল স্ট্রাকচার আছে, যে সিস্টেম আছে তার উপরে এটা ডাইরেক্ট অ্যাটাক কি না? একদিকে ওরা ক্ষমতাকে বিকেন্দ্রীকরণের কথা বলছেন, অপর দিকে বিকেন্দ্রীকরণের নামে ক্ষমতাকে আরও বেশি করে কেন্দ্রীকরণ করার দিকে যাচ্ছে। এটা দেশের গণতন্ত্রের পক্ষে একটা মারাত্মক অবস্থা।

**শ্রী সাত্তিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে বলছি। আমরা দীর্ঘদিন ধরে জানি যে সরকারের একটা নিয়মনীতি আছে এবং এটা দীর্ঘকাল থেকে চলে আসছে যে কোনও সরকারি অফিসার তিনি আই. এ. এস. হন, আর ডবলিউ. বি. সি. এস. হন, তারা জেনারেলি ৩ বছরের মধ্যে ট্রান্সফার হন। কারণ বেশিদিন হলে তারা ভেস্টেড ইন্টারেস্ট হয়ে পড়েন। কিন্তু কো-অপারেটিভ ডিপার্টমেন্টের একজন অফিসার দীর্ঘ ৬/৭ বছর সেখানে পড়ে আছেন। এটা ঠিক নয়। আমি সে জন্য এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রিসভা এবং বিশেষ করে বুদ্ধদেববাবু এখানে আছেন, তার দৃষ্টি আকর্ষণ করছি। বুদ্ধদেববাবুরা অনেক কাজে গর্ব করে বলেন যে এখানে ট্রেড ইউনিয়ন রাইট দিয়ে দেওয়া হয়েছে। অথচ কলকাতা কর্পোরেশনের ১৯-১২-৮৮ তারিখে একটা বিল নেওয়া হয়। সেই বিলের মধ্যে আইটেম নং ৪-য়েতে সমস্ত ট্রেড ইউনিয়ন রাইট কেড়ে নেওয়া হয়। অর্থাৎ কেউ কোনও আন্দোলন করতে পারবে না, কোনও মিটিং করতে পারবে না, কোনও মিছিল করতে পারবে না, কোনও স্কোয়াড করতে পারবে না। এই বিলের ১৯-১২-৮৮ তারিখে আই. এন. টি. ইউ. সি.র ইউনিয়নের পক্ষ থেকে প্রতিবাদ করা হয়, বিক্ষোভ প্রদর্শন করা হয়। স্যার, ২১-১২-৮৮ তারিখে তার জন্য তাদের একটা শো-কজ করা হয় এবং তারপরে দীর্ঘ ৯ মাস পরে হঠাৎ চার্জশিট দেওয়া হয়। উনি নিজেও জানেন, ওনার পার্টিও ট্রেড ইউনিয়ন করেন, যে ৯ মাস পরে শো-কজের আর ভ্যালু থাকে না। আপনি একজন আইনজ্ঞ, আপনিও এটা ভাল করে জানেন। কিন্তু তা সত্ত্বেও ৯ মাস পরে এই শো-কজের চার্জশিট তৈরি করা হয় এবং ৫-৯-৮৯ তারিখে সেই চার্জশিট তাদের ধরিয়ে দেওয়া হয়। আমি একথা বলতে চাই যে যাদের বিরুদ্ধে এটা করা হয়েছে তারা সকলেই ইউনিয়নের কর্মকর্তা। আমি তাদের নামগুলি বলে দিচ্ছি—শোভনদেব চ্যাটার্জি, জেনারেল সেক্রেটারি, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন ওয়ার্কার্স ইউনিয়ন, আই. এন. টি. ইউ. সি.র আদর্শ সিন্‌হা, দুলাল ঘোষ, সুমন্ত ঘোষাল, বিমল দাস। এদেরকে শো-কজ করে চার্জশিট দেওয়া হয়েছে। এটা সম্পূর্ণ বে-আইনি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, কারণ অলরেডি তারা আন্দোলন

শুরু করছে, পুজোর আগে যদি এই আন্দোলন হয় তাহলে মানুষের সুখ-সুবিধা বাড়বে না। একেই তো অ্যামিনিটিজের অবস্থা খারাপ তার উপরে যদি ট্যাক্স আদায় কমে যায় তাহলে অসুবিধার সৃষ্টি হবে। কাজেই কোনও পক্ষের যাতে অসুবিধা না হয় সেটা উনি নিশ্চয়ই এগ্রি করবেন। সে জন্য আমি অনুরোধ করব যে এই বে-আইনি কাজ সম্পর্কে উনি হস্তক্ষেপ করুন এবং এটা প্রত্যাহার করে নিন।

[12-20—12-30 P.M.]

ক্যালকাটা কর্পোরেশনে কোনও কাজ হচ্ছে না, মেয়র হসপিটালে রয়েছেন, এই রকম সেখানে গণ্ডগোল হচ্ছে, অফিসারদের ভিন্ডিকটিভনেসের জন্য এইরকম বেআইনিভাবে কাজ হচ্ছে। আপনারা তো ট্রেড ইউনিয়ন করেন, নয় মাস বাদে এই রকম চার্জশিট দেওয়া যায়, বিষয়টি মন্ত্রী মহাশয় দেখুন।

**মিঃ স্পিকার ঃ** ঐ স্মারকলিপিটা দেবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্বল্পকালীন অধিবেশনে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। পশ্চিমবাংলায় আগে সাহারা ছিল না, কিন্তু দুঃখের বিষয় একটা সাহারা পদ্মার উৎস মুখ পরিবর্তিত হওয়ায়, হতে চলেছে। পদ্মার এই উৎস মুখ পরিবর্তনের ফলে নদীয়া, মুর্শিদাবাদের মধ্যে দিয়ে প্রবাহিত পাঁচটি নদী, যেমন জলঙ্গী, ভৈরব, ভান্ডারসহ, কালাডাঙা প্রভৃতি পাঁচটি নদী শুকিয়ে খাঁখাঁ করছে, পশ্চিমবাংলার একটা ভৌগলিক পরিবর্তন হতে চলেছে, তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি বিষয়টি দেখুন তা নাহলে মুর্শিদাবাদ এবং নদীয়ার একটা বিরাট অংশ মরুভূমিতে পরিণত হবে। এবং এই বিষয়ে একটা রেজলিউশন সরকার থেকে নেওয়া হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডায়মণ্ডহারবার ওয়াটার সাপ্লাই অগমেন্টেশন স্কীম, যেটা নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমি এবং প্রিয়রঞ্জন দাসমুন্সী মহসিনা কিদওয়াই এর সঙ্গে কথা বলেছিলাম এবং তিনি বলেছেন যে রাজ্য সরকার যদি এই প্রস্তাবটা পাঠায় তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ডায়মণ্ডহারবার মিউনিসিপ্যালিটি দেড় কোটি টাকা নিয়ে আসতে পারবে। কিন্তু যেহেতু ঐ মিউনিসিপ্যালিটি কংগ্রেসের অধীনে, সেইজন্য সরকার থেকে স্কীমটা পাঠানো হচ্ছে না। কেন্দ্রীয় সরকার দেড় কোটি টাকা দিতে চাইছে, মহসিনা কিদওয়াই বলছেন, স্কীমটা রাজ্য সরকারের মাধ্যমে পাঠিয়ে দিন, আমরা স্যাংশন করে দেব, এই বিষয়ে আমি নিজে গিয়েছিলাম এবং সঙ্গে বাণিজ্য মন্ত্রী প্রিয়রঞ্জন দাসমুন্সীও ছিলেন, সেই অগমেন্টেশন স্কীমের জন্য টাকা দিতে চাইছে, ডায়মণ্ডহারবার ওয়াটার সাপ্লাই স্কীম—প্রবীর সেনগুপ্ত, উনি হচ্ছেন পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী, উনি যদি ঐ স্কীমটা এর মধ্যে পাঠিয়ে দেন তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে দেড় কোটি টাকা পাওয়া যেতে পারে। স্কীমটা রাজ্য সরকার শুধু পাঠিয়ে দেবে।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয় এখানে রয়েছে, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। ডাইনি প্রথা আজকে বধূ হত্যা এবং নারী নির্যাতনের মতো একটা ঘটনা হয়ে দাঁড়িয়েছে। আমি অতি

সম্প্রতি পুরুলিয়া গিয়েছিলাম একটি সম্মেলনে, সেই সম্মেলনে আদিবাসী মেয়েরা অভিযোগ করেন, তারা পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর প্রভৃতি অঞ্চল থেকে এসেছিলেন, তাঁরা অভিযোগ করেন মেয়েদের অনেক সময় ডাইনি সন্দেহে মেরে ফেলা হচ্ছে। এটা একটা অত্যন্ত নিষ্ঠুর প্রথা।

বধূ হত্যা যেরকমভাবে ঘটানো হচ্ছে, সেই রকমভাবে চক্রান্ত করে ঘটনাগুলো ঘটানো হচ্ছে। ধরুন একটা গ্রামে অসুখ করেছে, সেই গ্রামের যে সমস্ত আদিবাসীদের জান, গুনিন, সখা আছে, তারা চক্রান্ত করে রটিয়ে দিল যে এমন কোনও মেয়ে আছে, যার জন্য এইসব ঘটনা ঘটছে, তারপর খুঁজে খুঁজে একজন আদিবাসী মহিলাকে ধরা হল, এবং তাকে ডাইনি বলে মেরে ফেলা হল, এইগুলো সব চক্রান্ত করে হয়। সেইজন্য আদিবাসী মহিলারা তারা একটা প্রস্তাব গ্রহণ করেছে, এই যে জান, গুনিন, সখা, যারা এই রকম ভয়াবহ চক্রান্ত করে হত্যা করছে, যেন প্রশাসনিক ব্যবস্থা থেকে এটা বন্ধ করার ব্যবস্থা করা হয়, যাতে মেয়েদের ডাইনি সন্দেহে মেরে ফেলা না হয়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল আমার কেন্দ্রের মধ্যে ভবানীপুরের বিজয় বোস রোডে একটা ছোট্ট ঘটনাকে কেন্দ্র করে কিছু সংখ্যক শিখ যুবক কিছু বাঙালি ছেলেকে আক্রমণ করেছিল। ফলে শৈল নন্দী বলে একটা বাঙালি ছেলে আহত হয়েছিল। এই ঘটনা হিন্দু শিখ দাঙ্গার রূপ নিতে পারত। কিন্তু সৌভাগ্যক্রমে কংগ্রেস কর্মীরা ঐ এলাকার কলকাতা কর্পোরেশনের কাউন্সিলের পার্থ রায়চৌধুরির নেতৃত্বে নিজেদের জীবনের ঝুঁকি নিয়ে দুই সম্প্রদায়ের মাঝে দাঁড়িয়ে পরিস্থিতির মোকাবিলা করায় দাঙ্গা হতে পারেনি। পরবর্তীকালে পুলিশ তল্লাশি চালিয়ে ওখানে কিছু অস্ত্রশস্ত্র পেয়েছে। এখন পর্যন্ত ঐ এলাকায় শান্তি আছে। আমি আপনার মাধ্যমে এই হাউসকে জানাচ্ছি যে, কলকাতার কংগ্রেস কর্মীরা অত্যন্ত সক্রিয়ভাবে একটা সাম্প্রদায়িক দাঙ্গা রোধ করেছে। আমি এই সভার সকল সদস্যকে এইভাবে তাঁদের নিজ নিজ এলাকায় দাঙ্গা প্রতিরোধ করার জন্য সক্রিয় হতে আহ্বান জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত উদ্বেগের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে, অত্যন্ত অবিশ্বাস্যভাবে এবং তড়িঘড়ি করে কেন্দ্রীয় সরকার দুটো পেট্রো-কেমিক্যাল শিল্পের অনুমোদন দিয়েছে। একটা গুজরাটে এবং আর একটা উত্তরপ্রদেশে। পরিপূর্ণ দলীয় স্বার্থে এই কাজ করা হয়েছে। মোট ৪ হাজার কোটি টাকা মূল্যের দুটি প্রকল্প কোনও রকম নিয়মনীতি না মেনে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী পর্যায়ের সাব-কমিটি লেটার অফ ইনটেন্ট ইস্যু করার কয়েক ঘন্টার মধ্যেই অনুমোদন দিয়েছে। এমন কি কাদের কাদের কন্ট্রাক্ট দেওয়া হবে, তাও বলে দিয়েছে। অথচ আমাদের রাজ্য ১৯৭৭ সালে পেট্রো-কেমিক্যালের লেটার অফ ইন্টেন্ট পেয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেটা মঞ্জুর করা হয়নি। ইতিপূর্বে হরিয়ানার নির্বাচনের আগে হরিয়ানার কার্নালে ২ হাজার কোটি টাকার শোধনাগার প্রকল্পের ভিত্তিপ্রস্তর স্থাপন করা হয়েছিল। আমরা জানি উত্তরপ্রদেশ রাজনৈতিক দিক দিয়ে গুরুত্বপূর্ণ রাজ্য এবং প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে রাজনৈতিক দিক দিয়ে সব চেয়ে বেশি গুরুত্বপূর্ণ রাজ্য। সুতরাং নির্বাচনের ঠিক পূর্ব মুহূর্তে নির্বাচনী চমক হিসাবে হঠাৎ করে সেখানে পেট্রো-কেমিক্যাল শিল্পের অনুমোদন দেওয়া হল। আমাদের রাজ্যের মানুষকে চরম অবহেলা করে,

অপমান করে কেন্দ্রীয় সরকার দলীয় স্বার্থে এই কাজ করছে। তাদের এই কাজের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। আমাদের রাজ্যের মানুষ অবশ্যই এই কাজের প্রতি প্রতিবাদ এবং ঘৃণা প্রকাশ করবেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, গত দু'সপ্তাহ ধরে পশ্চিমবঙ্গ বিধানসভা চলছে, কিন্তু রাজ্যের বিদ্যুৎমন্ত্রী একদিনও এই সভায় উপস্থিত থেকে পশ্চিমবাংলার ভয়াবহ বিদ্যুৎ পরিস্থিতি সম্পর্কে একটা বিবৃতি দেবার প্রয়োজন পর্যন্ত বোধ করলেন না। স্যার, আমি দাবি করছি আজকে শেষদিনে বিদ্যুৎমন্ত্রীকে ডেকে পাঠানো হোক এবং তাকে বিধানসভা থেকে তিরস্কৃত করা হোক। সমগ্র কলকাতা শহর এবং পার্শ্ববর্তী এলাকায় ভয়াবহ লোডশেডিং দেখা দিয়েছে। ফলে তীব্র জলের সঙ্কট দেখা দিয়েছে। তাই আমি দাবি করছি অবিলম্বে বিদ্যুৎমন্ত্রীকে ডেকে পাঠানো হোক এবং আপনি এই বিধানসভা থেকে তাঁকে তিরস্কার করার ব্যবস্থা করুন।

## LEGISLATION

### The Bengal Municipal (Second Amendment) Bill, 1989

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir. I beg to introduce the Bengal Municipal (Second Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Bengal Municipal (Second Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রী সৌগত রায় :** স্যার, পৌর, স্বায়ত্ত্বশাসন এবং নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহোদয় যে 'দি বেঙ্গল মিউনিসিপ্যাল (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯ আজকে এই সভায় নিয়ে এসেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। তার কারণ এই বিলে মন্ত্রী মহোদয় আমাদের নতুন কিছুই বলেননি। বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে ২১(ডি), ২১(এফ) এবং ২১(জি), এই তিনটি ধারায় কিভাবে মিউনিসিপ্যালিটি বা পৌরসভার ইলেক্টরাল রোল বা ভোটার তালিকা তৈরি হবে সেটা বলা ছিল।

[12-30—12-40 P.M.]

গতবার এই বিধানসভায় ওঁরা আইন পরিবর্তন করে পৌরসভার ভোটারের বয়স ২১ থেকে কমিয়ে ১৮ করেছিলেন। তারপর যেহেতু সাধারণ নির্বাচনে ভোটারের বয়স ২১ ছিল সেইজন্য বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট পরিবর্তন করে তাকে আলাদা করে ভোটার লিস্ট তৈরি করার সুযোগ দেওয়া হয়েছিল এবং মিউনিসিপ্যালিটিগুলি সেই অনুসারে ভোটার তালিকা তৈরি করেছিল। কিন্তু ভোটার তালিকায় ব্যাপক গণ্ডগোল এবং কারচুপির কথা আমরা জানি। এর পর ক্যালকাটা কর্পোরেশন বিল আসবে। সেখানে আমরা দেখাব কি ব্যাপকভাবে পৌরসভাগুলিতে ভোটার তালিকায় কারচুপি হয়েছিল। ১৮ বছরের নাম করে সি. পি. এমের ১২/১৪ বছর বয়সের ছেলেমেয়েদের নাম সেখানে ঢুকিয়ে দেওয়া হয়েছে এবং সেখানে

ব্যাপকভাবে কংগ্রেসি লোকেদের নাম বাদ দেওয়া হয়েছে। ঘরে বসে লিস্ট করা হয়েছে। যেমন উদাহরণস্বরূপ আমি হাওড়া কর্পোরেশনের কথা বলতে পারি। হাওড়া কর্পোরেশনের যখন নির্বাচন হল তখন ১২টি ওয়ার্ডে মোট ভোটারের সংখ্যা কমে গিয়েছিল এবং যেখানে সি. পি. এম.এর লোক বেশি সেইসব জায়গায় ভোটার তালিকায় নাম বাড়িয়ে দেওয়া হয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, যে ক'টি ওয়ার্ডের কথা বললেন সেখানে কি ফ্যামিলি প্ল্যানিং প্রোগ্রাম সাক্‌সেসফুল হয়েছিল?

**শ্রী সৌগত রায় ঃ** সাক্‌সেসফুল হলে তো কথাই ছিল না। জনসংখ্যা একদিকে বেড়ে যাচ্ছে আর বুদ্ধদেববাবুর ভোটার লিস্টের সংখ্যা কমে যাচ্ছে। উনি যদি ফ্যামিলি প্ল্যানিং সাক্‌সেসফুল করে দেখাতে পারতেন তাহলে আমি খুশি হতাম। আজকে সেইজন্য বলছি, বুদ্ধদেববাবুর উচিত [**] ধন্যবাদ দেওয়া।

**মিঃ স্পিকার ঃ** নাম বলবেন না।

**শ্রী সৌগত রায় ঃ** ঠিক আছে স্যার, আমি নাম উল্লেখ করছি না। ভারতের প্রধানমন্ত্রীকে বুদ্ধদেববাবুর ধন্যবাদ দেওয়া উচিত। তার কারণ, উনি একটি ঐতিহাসিক যুগান্তকারী সিদ্ধান্ত নিয়েছিলেন ৬২তম সংবিধান সংশোধনের মাধ্যমে। সারা দেশে লোকসভা এবং বিধানসভার নির্বাচনে ভোটারদের বয়স ২১ থেকে কমিয়ে ১৮ বছর করে দেওয়া হয়েছে এবং লক্ষ্য করার ব্যাপার, এরজন্য যে খুব একটা সক্রিয় আন্দোলন ছিল তা নয়। তবে হ্যাঁ, কংগ্রেসের ছাত্র সংগঠন, যুব সংগঠন তারা দাবি করেছিল এবং এ. আই. সি. সি. এরজন্য একটা কমিটি করে দিয়েছিল এবং তাদের সুপারিশও ছিল। কিন্তু প্রধানমন্ত্রী নিজে উদ্যোগ নিয়ে ৫ কোটি ভোটারকে ভোটের অধিকার পাইয়ে দিলেন। এটা শুধু যুগান্তকারী নয়, ঐতিহাসিক। এর গুরুত্ব কত সেটা আপনি বুঝতে পারবেন। আজকে ভারতবর্ষের যুবক-যুবতীদের ফুটন্ত গোলাপ হওয়ার সুযোগ করে দিলেন। বিরাট সংখ্যক যুবক-যুবতী নির্বাচনে অংশগ্রহণ করতে পারবেন। সরকারি দিক থেকে একদিকে গণতন্ত্রের বিকেন্দ্রীকরণ এবং অন্যদিকে গণতন্ত্রের ভিতকে বিস্তৃত করে দেওয়া হল। এরসঙ্গে যদি তুলনা করেন পাশের দেশ চিন, সেখানে তরুণ যুবক-যুবতীরা গণতন্ত্রের অধিকারের জন্য আন্দোলন করেছিল এবং সংবাদপত্রের স্বাধীনতার জন্য আন্দোলন করেছিল বলে তিয়েন আন-মেন-স্কোয়ারে তরুণ ফুটন্ত গোলাপদের ট্যাঙ্কারের চাকার তলায় নিহত হতে হয়েছিল। সেদিক থেকে ভারতবর্ষে এক সুন্দর গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করার মাধ্যমে গণতান্ত্রিক অধিকার সাধারণ মানুষের কাছে পৌঁছে যাচ্ছে। তা সত্ত্বেও আমি বলব, এই বিলটিকে আরও বেশি করে স্বাগত জানাই, কারণ এর আগে মিউনিসিপ্যালিটিগুলির হাতে বা কর্পোরেশনের হাতে ভোটার লিস্ট তৈরির যে ব্যাপারটা ছিল, সেখানে ইচ্ছাকৃতভাবে নাম ধরে ধরে বাদ দেওয়া হত, এখন তা ইলেকশন কমিশন ভোটার লিস্ট তৈরি করবে এবং সেই ভোটার তালিকা অনুযায়ী পৌরসভায় ভোট হবে, কলকাতা কর্পোরেশনে ভোট হবে। এমনিতে পশ্চিমবাংলায় ইলেকশন কমিশনের তৈরি করা ভোটার লিস্টে আমাদের আপত্তি নেই।

---

Note : ** [Expunged as order by the chair]

তার কারণ আমরা জানি পশ্চিমবঙ্গে ইলেকশন কমিশনের কোনও আলাদা মেশিনারি নেই। চীফ ইলেকশন অফিসার যিনি তিনি একজন সরকারি আমলা, রাজ্য সরকারের আমলা। ডিস্ট্রিক্ট রিটার্নিং অফিসার যিনি তিনিও রাজ্য সরকারের একজন আমলা। তার নিচে এল. এল. এ., যাঁদের কাছে আমরা অ্যাপিল করি—সুপারিনটেন্ডেন্ট, তাঁদের অনেকেই রাজ্য সরকারের কর্মচারী, কো-অর্ডিনেশন কমিটির মেম্বার। কেবলমাত্র গরিব জব ওয়ার্কার, যাঁরা এনুমারেটরের কাজ করেন, দৈনিক ২০/২৫ টাকা মজুরি পান, তাঁরাই একমাত্র কো-অর্ডিনেশন কমিটির সদস্য নন। সুতরাং আমাদের ধারণা, একটা ভাল ভোটার লিস্ট হবে মিউনিসিপ্যালিটির জন্য, কিন্তু বলতে হচ্ছে যে, পশ্চিমবঙ্গে ভোটার লিস্টে কারচুপির ব্যাপারে কংগ্রেসের পক্ষ থেকে অবজেকশনের ৭ নং ফর্ম জমা দিতে পারিনি, ইনক্লুশনের ৬ নং ফর্ম জমা দিতে পারিনি, অনেক জায়গায় বি. ডি. ও. অফিসে আমাদের ঢুকতে পর্যন্ত দেওয়া হয়নি যার জন্য ইনক্লুশন ফর্ম আমাদের রেজিস্ট্রি করে আসতে হয়েছে। যেহেতু আমরা গণতান্ত্রিক ব্যবস্থায় বিশ্বাস করি তাই বার বার আমরা ইলেকশন কমিশনের কাছে জানিয়েছি যে, দিল্লি থেকে অফিসার পাঠান কারণ পশ্চিমবঙ্গে যে ব্যাপক কারচুপি চলছে ভোটার তালিকায়, বামফ্রন্ট সরকার সরকারি কর্মচারিদের একটি অংশের সহায়তায় যেটা করছেন, সেটা যাতে বন্ধ করা যায় তার চেষ্টা করুন। তাই আমি বলব, এটাতে যতটুকু সেফগার্ড আছে আগের বিলে সেটা ছিল না। সেদিক থেকে একে স্বাগত জানাই। আগে মিউনিসিপ্যাল ভোটার লিস্টগুলি যেরকম বীভৎস অবস্থায় ছিল তার থেকে অন্তত এখন উন্নত হবে। অবশ্য ভোটার লিস্টের মাধ্যমে যে নির্বাচন হবে এবং সেই নির্বাচনে আমরা যদি জিতি তাহলেও সেই পৌরসভা থাকবে এমন কোনও নিশ্চয়তা নেই, কারণ বহরমপুর মিউনিসিপ্যালিটিতে ৩০ জন সদস্যের মধ্যে ১৯ জন ছিলেন আমাদের, কিন্তু সেটা ভেঙে দিয়েছেন আপনারা। তাই যে কয়টি পৌরসভায় আমরা জিতি না কেন, তার কোনও নিশ্চয়তা নেই। তা সত্ত্বেও আমরা গণতান্ত্রিক ব্যবস্থায় বিশ্বাস করি বলে নির্বাচন এবং বিধানসভা বয়কট করি না। এক্ষেত্রে আমরা যে যতটুকু পারছি করছি। একটু আগে আমাদের সত্য বাপুলি মহাশয় ডায়মণ্ডহারবারে জল সরবরাহ স্কীম সম্পর্কে উল্লেখ করে বলেছিলেন যে, কেন্দ্র এর জন্য টাকা দিতে প্রস্তুত, কিন্তু রাজ্য সরকার সেই স্কীম তাঁদের কাছে পাঠাচ্ছেন না। তবুও আমরা ঐ স্কীমের জন্য চেষ্টা করে যাব এবং ঐ ভোটার লিস্ট বার বার করে সংশোধনের চেষ্টা করব। পশ্চিমবঙ্গের ভোটার তালিকা, বিশেষ, করে শিল্পাঞ্চল, যেখানে বাইরে থেকে মানুষজন এসেছেন, সেখানে ভোটার তালিকা যা তৈরি হয় সেটা বলবার নয়। সেই অবস্থার মধ্যে আমরা কাজ করবার চেষ্টা করছি, কারণ শেষ কথা ভোটে কারচুপিকারীরা নয়, জনগণই শেষ কথা বলবেন। মিউনিসিপ্যাল ইলেকশনেও জনগণই শেষ কথা বলবেন। যতই কারচুপি করুন, জনগণই শেষ কথা বলবেন। তাই আমরা জনগণকে সাহায্য করতে চাই। এই কথা বলে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট বিল যা এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে একটি কথা নিবেদন করছি যে, রাজীব গান্ধী লোকসভায় ৬২তম সংবিধান সংশোধনের মাধ্যমে পঞ্চায়েতিরাজ এবং নগরপালিকা বিল পেশ করে বলেছিলেন যে, জনগণের হাতে ক্ষমতা দিতে মহল্লায় মহল্লায় কমিটি তৈরি হবে। কিন্তু এখনও সেই বিল রাজ্যসভায় পাস হয়নি। হয়তো গ্রাস রুট লেভেলে ক্ষমতা পৌঁছে দিতে সেটা আগামী শীতকালীন অধিবেশনে পাস হবে। আমি আশা করব, আপনাদেরও হৃদয়ের পরিবর্তন ঘটবে এবং রাজ্য সরকার নগরপালিকা বিলকে সমর্থন করবেন। আজকে

কেন্দ্রীয় সরকার ভোটারদের বয়স ২১ থেকে ১৮ করায় ইলেকশন কমিশনের খরচে আপনাদের ক্যালকাটা কর্পোরেশন এবং অন্যান্য কর্পোরেশন ও মিউনিসিপ্যালিটিগুলির ভোটার তালিকা তৈরি হয়ে যাচ্ছে। আমি আশা করব, বুদ্ধদেববাবু তাঁর হৃদয়ের পরিবর্তন করবেন। এই কথা বলে আপনার বিলের ন্যূনতম প্রসিডিওয়াল চেঞ্জকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12-40—12-50 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য সৌগত রায় অনেক বক্তব্য বলতে বলতে চিন পর্যন্ত চলে গেলেন। আমার মনে হয় উনি যদি সুইডেনে যান তাহলে বোফোর্সের খবরটা পাবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এখানে 'দি বেঙ্গল মিউনিসিপ্যাল (সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯ একটা ছোট সংশোধন শুধু এখানে উত্থাপন করা হয়েছে। বিষয়টা একটা সংশোধনী এবং এটা খুব স্বাভাবিক, খুব লিগ্যাল। কিন্তু আলোচনার সময় বোধ হয় শেষ দিন বলে আপনি কিছু আটকাননি—আমাদের সবাইকে সব কিছু বলতে দিচ্ছেন। আমিও এই বিষয়ে দু-একটা কথা বলতে চাই, মাননীয় বিরোধী দলের সদস্য যে কথা বলেছেন সেই বিষয়ের উপর। বিষয়টা হচ্ছে মিউনিসিপ্যালিটির যে নির্বাচন হত সেই নির্বাচনের ভোটার লিস্ট একটা সংগঠন করত, এখন আগের সেই সংগঠন করতে পারবে না ইলেকশন কমিশনার সেই ভোটার লিস্ট করবে এবং সেই ভোটার লিস্ট অনুযায়ী মিউনিসিপ্যালিটি নির্বাচন করবে। সামান্য এই সংশোধন করা হচ্ছে। এর উপর বক্তব্য রাখতে গিয়ে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় বলেছেন এই যে কাজটি করা হয়েছে তার জন্য রাজীব গান্ধীকে ধন্যবাদ জানানো উচিত। এই কথাটা তিনি যে কেন বলেছেন সেটা আমি বুঝতে পারছি না। মিউনিসিপ্যালিটিতে নির্বাচনে ১৮ বছরের যুবক-যুবতীদের ভোটাধিকার দেওয়া এই কাজটা আগে কে করেছিল? এই কাজটা করেছিল বামপন্থীরা সারা পশ্চিমবাংলায়, এই কথাটা জেনে রাখা ভাল। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতেই ১৮ বছরের ছেলেমেয়েদের ভোটাধিকার দেওয়া হয়েছিল সর্বপ্রথম। এই বামফ্রন্ট সরকার গণতন্ত্র সম্পর্কে ধারণা অনুযায়ীই এই কাজ করেছিল, এটা জানা উচিত। ধন্যবাদ যদি কাউকে দিতে হয় তাহলে ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে নয়, যাঁরা এই চিন্তাগুলি করেছেন এবং চিন্তা করে যাঁরা এটা হাতে-কলমের রূপায়িত করেছেন তাঁদের জানানো উচিত। গত ৪০০ বছর ধরে প্রতিটি রাজনৈতিক নির্বাচনের ইস্তাহারে কংগ্রেস দল বলে আসছে এই বছর ১৮ বছর বয়সের ছেলেমেয়েদের ভোটাধিকার দেওয়া হবে। কিন্তু কখনও সেটা করেননি। কিন্তু আমরা যখন পশ্চিমবাংলায় প্রথম ক্ষমতায় আসি তখন আমাদের বলতে হয়নি, আমরা হাতে-কলমে সেই কাজ করেছি।

(**শ্রী সৌগত রায় ঃ** আপনারা তো ১৪ বছরের ছেলেমেয়েদের দিয়ে ভোট দিইয়েছেন।)

তা কি করব আপনারা তো ১৮ বছরকেই সামলাতে পারছেন না, ১৪ বছরকে কি করে সামলাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কথা হচ্ছে যখন কথাটা উঠেছে প্রধানমন্ত্রীকে

নিয়ে, বিরোধী দলের বন্ধুরা যাঁরা এই কথা বলেছেন তাঁদের বলি আপনারা প্রধানমন্ত্রীকে বলুন বামপন্থীদের ধন্যবাদ জানাতে কারণ তিনি বোধ হয় বামপন্থীদের কাছ থেকে এটা শিখেছেন। তারপর যে সমস্ত কথা উঠেছে ভোটার লিস্টের কারচুপি নিয়ে এবং নানান ব্যাপার নিয়ে যে সব জালিয়াতি হচ্ছে যেগুলি পাবলিক মিটিং-এ বলে থাকেন। আমি এসবের উত্তর দিচ্ছি না। এইসব কথা ওঁনারা চিরকাল বলে আসছেন, নির্বাচন আসছে, নির্বাচনে কি হবে ওঁরা জানেন, তার জন্য ভোটার লিস্ট নিয়ে কাঁদুনি গেয়ে কোনও লাভ নেই। এখানে চিনের প্রসঙ্গও তোলা হয়েছে। আমেরিকার কাছ থেকে গণতন্ত্র শিখে এসে চিনের গণতন্ত্র বিচার করতে যাবেন না। সৌগতবাবুকে তো এই ধরনের রাজনীতি করতে দেখিনি, আপনার রাজনৈতিক চিন্তা-ভাবনাটা একটু অন্য রকম বলে জানতাম। চিনে আপনি যাদের ফুটন্ত গোলাপ বলছেন তারা ফুটন্ত গোলাপ নয় তারা বিষাক্ত ধুতরার ফল। আমেরিকার কাছ থেকে গণতন্ত্র শিখে এসে এইসব কথা বলবেন না। চিনের গণতন্ত্র ১০৩ কোটি মানুষের জীবন-জীবিকা নিয়ে গণতন্ত্র। চিনে গণতন্ত্র ছিল, চিনে গণতন্ত্র আছে এবং চিনের গণতন্ত্র থাকবে। আমেরিকার কাছ থেকে চিনকে গণতন্ত্র শিখতে হবে না।

আমরা এটা বিশ্বাস করি এবং বলব যে এটাই হচ্ছে মূল কথা, এটাকে সকলেই সমর্থন করবেন। এখানে প্রশাসনিক যে দুটি বিষয় আছে—মূলত ইলেকশন কমিশন যে ভোটার তালিকা করবেন সেই অনুযায়ীই মিউনিসিপ্যালিটির ভোট হবে। আশা করি, এটাতে বিরোধীদের আপত্তি নেই, সকলেই সমর্থন করবেন। আমি আর কথা বাড়াতে চাই না।

**মিঃ স্পিকার :** আমার মনে হয় বুদ্ধদেববাবু একটা পয়েন্ট মিস করলেন। আমি ওখানে থাকলে জিজ্ঞাসা করতাম, যখন আইনটা সংশোধন করে বয়স ১৮ করা হয়েছিল তখন হাইকোর্টে ঐ সংশোধনের বিরুদ্ধে একটা কেস হয়েছিল। কারা সেটা করেছিলেন এবং কে তদ্বির করেছিলেন মনে আছে?

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Bengal Municipal (Second Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Bengal Municipal (Second Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1989

**Shri Buddhadeb Bhatacharjee :** Sir, I beg to introduce the West

Bengal Central Valuation Board (Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড (অ্যামেন্ডমেন্ট) বিল যেটা এখানে এসেছে, আমি তার পূর্ণাঙ্গ বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমি কিছু অ্যামেন্ডমেন্ট এনেছি, অ্যাট দি টাইম অব অ্যামেন্ডমেন্ট আমি তা এক্সপ্লেন করব। আমি আশা করব আপনি তা গ্রহণ করবেন এবং না করলে কারণটা কি তা বলবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবঙ্গের মিউনিসিপ্যালিটি চলে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট অনুযায়ী এবং হাওড়া ও কলকাতা কর্পোরেশন চলে তাদের রেসপেকটিভ কর্পোরেশন-এর যে আইন আছে সেই অনুযায়ী। তাতে নির্দিষ্ট অ্যাসেসমেন্ট এবং আইন আছে সেই অ্যাক্টগুলোতে। অ্যাট দি সেম টাইম আমরা দেখতে পাচ্ছি মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের দপ্তর আছে। কিন্তু আজকে যে অ্যামেন্ডমেন্ট এসেছে তাতে আমি মনে করি এটা 'গোদের উপরে বিষ ফোড়া বা শাকের উপরে বোঝা' চাপানো হচ্ছে।

[12-50—1-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটিকে আমি মনে করি একটা সুপারফ্লুয়াস, কনফ্লিকটিং এবং পার্টিবাজি করার জন্য এই বিলটি আনা হয়েছে। বুদ্ধদেববাবু নিজের স্বার্থ সিদ্ধির জন্যে, পার্টিবাজি করার জন্যে একটা বেআইনি বিল এনেছেন, আমি এর সম্পূর্ণ বিরোধিতা করছি। আমি ভেবেছিলাম বুদ্ধদেববাবু হয়তো সৎ, প্রগ্রেসিভ একটা কারেক্ট বিল নিয়ে আসবেন। কিন্তু যে মন্ত্রীর মন্ত্রিত্বে আমরা দেখতে পাই যে হাই রাইসে ১১ জনের মৃত্যু হয়েছে, যে মন্ত্রীর মন্ত্রিত্বে একটা নির্বাচিত মিউনিসিপ্যালিটিকে গণতান্ত্রিকভাবে ভেঙে দেওয়া হয়েছে, যে মন্ত্রীর মন্ত্রিত্বে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে লক্ষ লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ড বাকি সেই মন্ত্রীর নেতৃত্বে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের এই বিলটি যে সুপার ফ্লুয়াস, কনফ্লিকটিং হবে এতে কোনও সন্দেহ নেই। এর থেকে ভাল কিছু আমরা আশা করতে পারি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুশি হতাম যদি এই মন্ত্রীর মন্ত্রিত্বে বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট বা ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্ট বা হাওড়া মিউনিসিপ্যালিটি অ্যাসেসমেন্টের সুবিধা হত। আপনি জানেন যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের একটা প্রভিশন আছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের যে প্রভিশন আছে তাতে সেকশন ১৯(২), ১৯(৩) যদি পাঠানো হয় তাহলে টাকা দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রত্যেকটি মিউনিসিপ্যালিটির কথা বলছি, তারা অর্থনৈতিক দুর্বলতায় ধুঁকছে। প্রত্যেকটি মিউনিসিপ্যালিটির মাইনে দেবার টাকা নেই, ডেভেলপমেন্টের টাকা নেই। তাদের অ্যাসেসমেন্ট দপ্তর আছে কিন্তু তা সত্ত্বেও একটা অ্যাডভাইসারি কমিটিকে দিয়ে একটা ফাংশন বোর্ড করার জন্যে যে বিল আনা হয়েছে তাতে আমার মনে হয় এতে জোর করে মিউনিসিপ্যালিটির উপরে চাপিয়ে দেওয়া হয়েছে। আমার মনে হয় বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্টে যে অ্যাক্ট আছে বা অন্য জায়গায় যে অ্যাক্ট আছে তার সঙ্গে এটা কনফ্লিকটিং হবে।

একটা মিউনিসিপ্যালিটির উপরে বিরাট খরচের বোঝা চাপিয়ে দেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওড়া কর্পোরেশনে মিউনিসিপ্যাল ভ্যালুয়েশন বোর্ড চাপানো হয়েছে। যার ফলে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের শ্রমিক-কর্মচারিদের মাইনে দিতে গেলে সরকারের কাছ থেকে অর্থ না পেলে দিতে পারে না। তারা কিছু ডেভেলপমেন্ট করতে পারে না। এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের জন্য বাজেটে ১০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। এই ১০ লক্ষ টাকা সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের জন্য মঞ্জুর করাটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। তারা যেখানে মাইনে দিতে পারে না সেখানে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড না করে অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট যা আছে সেই ডিপার্টমেন্টের মাধ্যমে অ্যাসেসমেন্ট যদি করতে পারেন তাহলে ভাল হয়।

এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যদি ক্যালকাটা কর্পোরেশনের ক্ষেত্রে করতেন তাহলেও অন্তত খুশি হতাম। আপনি যদি এটা এই কর্পোরেশনের ক্ষেত্রে প্রযোজ্য করতেন তাহলেও হত কিন্তু আপনি তা পারবেন না কারণ তার সবচেয়ে বাধা হয়ে দাঁড়িয়েছে যে তাঁর নিজের নির্বাচনী কেন্দ্র অ্যাডেড এরিয়া ক্যালকাটা কর্পোরেশনের সাথে যুক্ত হয়েছে। বেহালা, সাউথ সুবার্বন, গার্ডেনরিচ এইসব এলাকাগুলিকে প্রোটেকশন দিতে গিয়ে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে ক্যালকাটা কর্পোরেশনের সাথে অ্যাপ্লিকেবল করতে পারেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাদের জানিয়ে রাখা দরকার সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ব্যাপারে এই বিলে যে প্রভিসনগুলি রয়েছে তাতে কিছু কিছু বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট বা ক্যালকাটা মিউনিসিপ্যাল অ্যাক্টকে ইনসার্ট করা হয়েছে। এই বিল যখন তিনি করেছেন তখন এই অ্যাডেড এরিয়াকে কলকাতা কর্পোরেশনের সঙ্গে যুক্ত করা হয়েছে ভোটে জেতার জন্যে। সেখানে বিগত নির্বাচনে কি জি আর করা সম্ভব হয়েছিল? না করা সম্ভব হয়নি। সেখানে জি আর করা সম্ভব হবে না রাজনৈতিক কারণে। রাজনৈতিক প্রেসারে প্রায়র অ্যাপ্লিও প্রত্যাখিত হয়েছে। সেখানে ল্যান্ড লর্ড বা বাড়ির মালিকরা যা রেট দেবে তার উপরেই ভ্যালুয়েশন হচ্ছে। একজন রিটায়ার্ড লোককে বসিয়ে দেওয়া হয়েছে অ্যাসেসমেন্ট ভ্যালুয়েশন করার জন্যে। তাকে নামে মাত্র কিছু দিয়ে থাকেন আর যা খুশি কাজ করিয়ে নেন। ক্যালকাটা কর্পোরেশনের সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড প্রযোজ্য করে আপনি একটা পদক্ষেপ দেখাতে পারতেন। কিন্তু সেটা না করে আপনি অন্য করছেন। আপনি হাওড়াতে প্রযোজ্য করে কি ফল পাচ্ছেন? আপনি বলেছিলেন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড একটা সায়েন্টিফিক বোর্ড। আমি দেখেছি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড হাওড়াতে একটা উঁচু বাড়ি করতে ২ লক্ষ ৫৯ হাজার ৮৭৬ টাকা ভ্যালুয়েশন ধরেছিল। একটা পার্টির ইনফ্লুয়েন্সে করে ২ লক্ষ ২৮৮ হাজার টাকায় নামিয়ে এনেছেন। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড ৬ লক্ষ টাকা করেছে তার থেকে কমিয়ে ৩ লক্ষ টাকা করে আনা হয়েছে। আপনি বললেন পরে কমে, পরেই যদি কমে তাহলে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের যে অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট রয়েছে তাকে দিয়েই তো কাজ করাতে পারলেন না কেন?

সেই কাজ করায় আমরা কি দেখছি, আমরা দেখছি বুদ্ধদেববাবু তিনি মন্ত্রিত্বে থেকেও জানেন যে ওখানে আগে যিনি মেয়র ছিলেন তাঁর জামাইয়ের বাড়ির ভ্যালুয়েশন ধরা হয়েছিল ৫৩ হাজার টাকা। পার্টির ইনফ্লুয়েন্সে কমল কত আড়াই হাজার টাকা; অর্থাৎ সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড করেও আপনি সব কলুষিত মুক্ত করতে পারবেন না। প্রথমে পার্টিবাজি বন্ধ করতে হবে, তারপরে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে কার্যকর করার কথা

ভাবতে হবে। তাই আপনাকে বলব অ্যামেন্ডমেন্টের সময় আপনি এটা ডিটেলস খুঁটিয়ে খুঁটিয়ে দেখবেন। কারণ আপনি যে ভ্যালুয়েশন এনেছেন আইদার আপনার যে বুরোক্রাটিক অফিসার তারা দিয়েছেন বা আপনি বোঝেননি। কিংবা আপনি পার্টিবাজি করার জন্য কনফ্লেকটিং করার জন্য বা সুপারফ্লুয়াস করার জন্য আপনি বিলটা এনেছেন; এটা আমি আপনাকে নিশ্চিত করে বলছি। স্যার, এখানে একটা প্রভিসন আছে যে গভর্নমেন্ট যদি ডিটারমিন করে তাহলে পাঠাতে পারে এবং সেখানে মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন যদি চায় তাহলে তাতেও আপনি পাঠাতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত ডেলিকেট প্রশ্ন এখানে থেকে যাচ্ছে সেটা সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে যদি টাকা দিতে হয়, ধরুন এখন হাওড়া কর্পোরেশন বা কলকাতায় আমাদের পশ্চিমবাংলার মন্ত্রিসভা হচ্ছে এক দলের—বেশ কিছু মিউনিসিপ্যালিটিতেও আছে—সেখানে কনফ্লিকটিং সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে যেখানে চাপান হচ্ছে সেখানে যদি একটাই পার্টি থাকে, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার বা অপর দল থাকে তাহলে এটা সাংঘাতিক কন্ট্রাডিকটরি হবে। এটা বুদ্ধদেববাবুকে ভাবতে হবে। আজকে টাকা না দিলে কি হবে, তাদের অনুদান কেটে নেওয়ার সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ক্ষমতা আছে। আপনি বলেছেন অফিসারদের ট্রেনিং নাকি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড করবে তার জন্যও আবার টাকা ধরবে। আমি তাঁরও অ্যামেন্ডমেন্ট দিয়েছি। তাঁর জন্য যদি আবার টাকা ধরা হয় আমার মনে হয় সেটা আমাদের কাছে অত্যন্ত বোঝা হয়ে দাঁড়াবে। তাই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে একটা অ্যাডভাইসরি কমিটি করে বা একটা ফাংশনিং কমিটি করে মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনের ঘাড়ে যে চাপাবার চেষ্টা, এটায় মনে হয় ঐ দুর্বলতর ইউনিটগুলিকে আরও দুর্বলতর করা হচ্ছে। কারণ, মিউনিসিপ্যালিটিগুলির অবস্থা কি সেটা আমরা জানি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে কাগজে বেরিয়েছে যে এল. আই. সি. থেকে অনেক মিউনিসিপ্যালিটি টাকা ধার নিয়েছে, হলদিয়া ৯ কোটি টাকা ধার নিয়েছে, আসানসোল ২ কোটি ৩১ লক্ষ টাকা ধার নিয়েছে, ইংরেজবাজার ১ কোটি টাকা, কোচবিহার ৯০ লক্ষ টাকা, হাবড়া ৮৬ লক্ষ টাকা, জঙ্গীপুর ৪০ লক্ষ টাকা, ঘাটাল ৪৩ লক্ষ টাকা, বিষ্ণুপুর ২২ লক্ষ টাকা, গোবরডাঙা ২৬ লক্ষ টাকা ধার নিয়েছে। এইভাবে অনেক মিউনিসিপ্যালিটিকে এল. আই. সি. টাকা ধার দিয়েছে। এখনও এইভাবে অনেক মিউনিসিপ্যালিটি নিত্য ধার নিচ্ছে, এ টাকা তারা শোধ করতে পারছে না। সাথে সাথে আমরা আরও দেখছি বহু মিউনিসিপ্যালিটিতে লক্ষ লক্ষ টাকা প্রভিডেন্ড ফান্ডে বাকি, বালিতে বাকি ৩০ লক্ষ টাকা, কামারহাটিতে বাকি, খড়দহে বাকি, রিষড়ায় বাকি, টিটাগড়ে বাকি, লক্ষ লক্ষ টাকা বাকি পড়ে আছে। যখন মিউনিসিপ্যালিটির এই অবস্থা তখন আপনি বোঝার উপর শাকের আঁটি দিচ্ছেন। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে বসিয়ে দিয়ে তাদের খরচ বাড়িয়ে দিচ্ছেন—এটাই আপনাকে বলতে চাই। শচীনবাবু কর্পোরেশনের অভিজ্ঞ লোক, আমরা জানি কেন চাপাচ্ছেন, কলকাতা কর্পোরেশনে চাপাবার ক্ষমতা তো আপনাদের ছিল না। এখনও নেই। অন্য জায়গায় আছে। আপনাকে যদি করতে হয় তাহলে সেম সেম প্রভিসন রয়েছে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে, ক্যালকাটা কর্পোরেশন অ্যাক্টে, হাওড়া কর্পোরেশন অ্যাক্টে আপনি আগে সেটাকে অ্যামেন্ডমেন্ট করে ঠিক করুন।

আপনার জুডিসিয়ালে, ট্রাইবুনাল বডিতে সব প্রভিশন আছে কিন্তু করবেন না, বলছেন

এটা সাইন্টিফিক, এটা কিন্তু সাইন্টিফিক নয়। সাইন্টিফিক হলে সে অ্যাসেসমেন্ট করবেন সেটা কমার নয় এবং আজকে একটা প্রভিসন আছে যেটা আপনি ১২(এ)তে এনেছেন যাতে মনে করি ঐ প্রভিশনগুলি এনে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডগুলিকে নষ্ট করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি তিনি আবার আগামী কয়েকদিনের মধ্যে এরও অ্যামেন্ডমেন্ট চাইবেন। আজকে যে অ্যামেন্ডমেন্ট করছেন তাতে মিউনিসিপ্যাল বা কর্পোরেশনের সর্বনাশা অ্যামেন্ডমেন্ট করছেন। তাই আমি বিলের বিরোধিতা করে প্রত্যেকটি অ্যামেন্ডমেন্টকে আলাদা করে ডিফেন্ড করব, এই বলে আমি আমার প্রারম্ভিক বক্তৃতা শেষ করলাম।

[1-00—1-10 P.M.]

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় পৌরমন্ত্রী সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৯, যা উত্থাপন করেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে দু'একটি কথা বলছি। মাননীয় সদস্য সুপ্রিয়বাবু কেন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড এই সংশোধন বিলকে সমর্থন করতে পারছেন না তার কারণ যেগুলি দেখালেন তা স্পষ্ট বোঝা গেল না। আমি মনে করি এবং আপনিও জানেন পৌরসভাগুলির কাছে এই পৌর কর নির্ধারণ বা ভ্যালুয়েশন অন রেন্টাল বেসিস এটা নির্ধারণ অত্যন্ত কঠিন, দুরুহ এবং জটিল কাজ। বামফ্রন্ট সরকার ১৯৭৯ সাল থেকে তার প্রশাসনিক উন্নতি, নগর উন্নয়ন ইত্যাদি বিষয়ে যে বহুমুখি প্রয়াস চালিয়ে যাচ্ছে তার একটা ফলশ্রুতি হিসাবে এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের জন্ম। এতদিন ধরে যা ছিল বা এখনও আছে সেটা হচ্ছে প্যানেল অব অ্যাসেসরকে দিয়ে অ্যাসেসমেন্ট করা যায়, ভ্যালুয়েশন নির্ধারণ করা যায়। কিন্তু অভিজ্ঞতায় দেখা গেছে, আমি ২৭/২৮ বছর ধরে একটা পৌরসভার সঙ্গে যুক্ত আছি, আমার অভিজ্ঞতা হচ্ছে এই প্যানেল অব অ্যাসেসরদের যা অ্যাসেসমেন্ট সেই অ্যাসেসমেন্টের ফলে নানা রকম জটিলতা দেখা দেয়, করদাতাদের মধ্যে বিক্ষোভ হয়, অশান্তি থাকে, একটা অস্বাস্থ্যকর পথ তাঁরা গ্রহণ করেন, দুর্নীতিগ্রস্ত হয়, অনেক মামলা-মোকদ্দমা হয়, তার ফলে অ্যাসেসমেন্ট শেষ করা যায় না, পুরানো পদ্ধতিতে কর আদায় করতে হয়। এটা দীর্ঘদিনের অভিজ্ঞতা। সেজন্য বামফ্রন্ট সরকার এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড এই আইনের সৃষ্টি করেছিলেন, এই সি. ভি. বি.র জন্ম হয়েছিল। ক্রমে ক্রমে পৌরসভা এতে উৎসাহ বোধ করেন যে এটা পৌর কর সঠিকভাবে নির্ধারণ করতে যথেষ্ট সাহায্য করতে পারবে। এর উদ্দেশ্য ঠিকই আছে যে পৌরসভাগুলিকে পৌর কর সঠিকভাবে নির্ধারণ করতে সাহায্য করতে পারবে, কিন্তু দু'একটা ক্ষেত্রে দেখা গেছে পৌর সভার স্বায়ত্ত্ব শাসনের মৌলিক যে গুরুত্বপূর্ণ অধিকার তার কিছু কিছু অংশে মনে হয়েছে এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড হস্তক্ষেপ করার সুযোগ পাবে। এই কারণে এই সংশোধনের প্রয়োজন হয়েছে। এতে দুটি মূল সংশোধনের কথা উল্লেখ করেছেন—যেমন সেকশন ৫, যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড গঠিত হয়েছে এতে ৩ জনের কথা ছিল, সেই জায়গায় চেয়ারম্যান ছাড়া আরও ৮ জনকে নিয়ে গঠন করার কথা বলা হয়েছে, এটা ভাল হয়েছে। আর একটা বিষয় রিভিউ কমিটি যেটা ছিল এই রিভিউ কমিটিতে পৌরসভার কোনও কমিশনার, চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান তাঁদের মতামত দেবার সুযোগ ছিল না, সেই জায়গায় একটা গুরুত্বপূর্ণ সংশোধন আনা হয়েছে, এটা ভাল হয়েছে। পৌরসভার চেয়ারম্যান তিনিও এই রিভিউ কমিটির চেয়ারম্যান বা প্রেসিডেন্ট হবেন। এছাড়া ২ জন

পৌরসভার কমিশনার পৌর বোর্ডকে যাঁদের নিয়োগ করবেন সিদ্ধান্ত নিয়ে তাঁরা থাকবেন এই রিভিউ কমিটিতে। এছাড়া অ্যাসেসমেন্ট সম্পর্কে যাঁর অভিজ্ঞতা আছে এই রকম একজনকে নিয়োগ করা যাবে। এর ফলে যেটুকু ত্রুটি ছিল আগে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড সেই ত্রুটি মুক্ত হওয়ায় পৌরসভার মাধ্যমে একটা উৎসাহের সঞ্চার হয়েছে যে পৌর কর নির্ধারণ যেটা অত্যন্ত কঠিন কাজ সেই পৌর কর নির্ধারণের এটা যথেষ্ট সাহায্য করতে পারবে পৌরসভাগুলিকে। এই কারণে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট, ১৯৮৯ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন জানাই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড বিলের উপর কয়েকটি সংশোধনী এখানে উত্থাপন করা হয়েছে। স্যার, সেন্ট্রাল ভ্যালুয়েশন সংক্রান্ত যে আইন আছে তার কয়েকটি সংশোধন করতে চাওয়া হয়েছে আমার এই প্রস্তাবে। প্রস্তাবের মূল বক্তব্য হল এই, সারা পশ্চিমবাংলার পৌরসভাগুলির ভ্যালুয়েশন এতদিন ৩ জনের একটি কমিটি করতেন এবং আমরা এই কমিটির একটু পরিবর্তন করেছি। ইঞ্জিনিয়ারিং-এর ব্যাপারে, অ্যাসেসমেন্ট অব প্রপার্টিজ সম্পর্কে যাদের অ্যাসেসমেন্টের অভিজ্ঞতা আছে, আইন সম্পর্কে যাদের অভিজ্ঞতা আছে, সরকারি দপ্তরে যারা কাজ করে কিছু অভিজ্ঞতা সঞ্চার করেছেন এই রকম ব্যক্তিদের, বেসরকারি স্তরে কাজ করার অভিজ্ঞতা সম্পন্ন মানুষ, যাদের এক্সপার্টস বলা যেতে পারে—এইরকম অভিজ্ঞতা সম্পন্ন ব্যক্তিদের নিয়ে ৮ জনের একটি ভ্যালুয়েশন বোর্ড করা হবে, চেয়ারম্যানও থাকবেন। আমাদের এই রাজ্যে নতুন নতুন পৌরসভা গঠিত হয়েছে এবং আর্থিক ব্যাপারে অনেক ধরনের সমস্যা তাদের রয়েছে। এই কমিটির উদ্দেশ্য হচ্ছে তাদের সেই সমস্যাগুলির বিচার করা এবং দেশের জনসাধারণের জীবন যাত্রার মান, তাদের আর্থিক অবস্থান ইত্যাদি বিবেচনা করে একটা অবজেক্ট—একটা বস্তুগত বৈজ্ঞানিক ভ্যালুয়েশন যাতে হয় সেটাই হচ্ছে এই ভ্যালুয়েশন বোর্ডের কাজ। এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। এতদিন ছিল যে, একজন সরকারি ইঞ্জিনিয়ার, আর একজন অফিসার—৩ জনে মিলে এই সমস্ত ব্যাপারটি নির্ধারণ করতেন। আমরা এটার পরিবর্তন করে অর্থনীতিবিদ, ইঞ্জিনিয়ার, আইনজ্ঞ এই সমস্ত মানুষদের নিয়ে ভ্যালুয়েশন বোর্ড করব, যারা সঠিকভাবে সমস্ত অবস্থাটা বুঝে পৌরসভাগুলির ভ্যালুয়েশন করতে পারে। পৌরসভাগুলির অনেক ধরনের চেহারা আছে। শিলিগুড়ির মতো পৌরসভা আছে, আসানসোলের মতো পৌরসভাও আছে। এইগুলি এক ধরনের শহর এবং এখানে অনেক বড় বড় বাড়ি আছে, কলকারখানা আছে। সেখানে এক ধরনের অ্যাসেসমেন্ট হবে। আবার একেবারে নতুন মিউনিসিপ্যালিটি তৈরি হয়েছে বা একেবারে গ্রামাঞ্চলের মিউনিসিপ্যালিটি—যেমন রামজীবনপুর, ঘাটাল ইত্যাদি প্রকৃত অ্যাসেসমেন্ট ঠিকমতো করতে পারলে এই সমস্ত মিউনিসিপ্যালিটির আর্থিক সঙ্গতি খানিকটা বাড়ানো যাবে। তার জন্যই এই সংশোধন আনা হয়েছে এবং ভ্যালুয়েশন বোর্ডের কম্পোজিশনে কিছু পরিবর্তন করা হচ্ছে। আগে পৌরসভাগুলি নিজেদের মতো কিছু কিছু কাজ করার চেষ্টা করত অ্যাসেসমেন্টের ব্যাপারে। কিন্তু তাদের প্রকৃত পক্ষে কোনও পরামর্শ দেওয়া এবং ট্রেনিং দেওয়া—অ্যাসেসমেন্টের ব্যাপারে এই ট্রেনিংটা হচ্ছে খুবই গুরুত্বপূর্ণ বিষয়। ভ্যালুয়েশন বোর্ড সেটা ঠিক দিতে পারত না। কিভাবে অ্যাসেসমেন্ট করতে হয় এবং তাদের নিজেদের অফিসার, ইঞ্জিনিয়ারদের দিয়ে কি করে কি করতে হয় তার জন্য সমস্ত পৌরসভাগুলিতে উপযুক্ত লোক

পাঠানো হবে এবং তারা অ্যাসেসমেন্ট করার ব্যাপারে ট্রেনিং দেবে। এই একটি সুযোগ আমি আইনে রাখতে চাইছি। মাননীয় বিরোধী সদস্য সুপ্রিয়বাবু তিনি আপত্তি করলেন। আমি তাঁর বক্তব্যের সঙ্গে একেবারেই একমত নই। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের অ্যাসেসমেন্ট করার ব্যাপারে রিভিউ করার সুযোগ মিউনিসিপ্যালিটির থাকা উচিত বলে আমি মনে করি এবং মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান, কমিশনারদের নিয়ে এই রিভিউ কমিটি হবে সেই রিভিউ কমিটিতে তারা আলোচনা করতে পারেন যে, কোথায় কি ভুল হল না হল ইত্যাদি এবং এই ব্যাপারে মিউনিসিপ্যালিটির হাতে রিভিউ কমিটির সুযোগটি আমরা রাখতে চাই। এছাড়া এই আইনে আরও কয়েকটি নির্দিষ্ট পরিবর্তন করতে চাওয়া হয়েছে। যেমন আগে মেম্বার সেক্রেটারি ছিল না, এখন এই কমিটির মেম্বার করা হচ্ছে মেম্বার সেক্রেটারিকে ভ্যালুয়েশন বোর্ড আগে ৬ বছরের জন্য ছিল, এখন তার মেয়াদ ৪ বছর করা হচ্ছে। এছাড় অবজেকশন জানাবার সময় একমাস নির্দিষ্ট করে দেওয়া হচ্ছে। মূল কথা হচ্ছে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে আরও শক্তিশালী করে কার্যকর করা এবং সেখানে ইঞ্জিনিয়ার, আইনজ্ঞ অর্থনীতিবিদদের নিয়ে একটি শক্তিশালী ভ্যালুয়েশন বোর্ড গঠন করা—এটাই হচ্ছে আমাদের মূল উদ্দেশ্য। আর রিভিউ করার ক্ষমতা ভ্যালুয়েশন বোর্ডের হাতে ছেড়ে না দিয়ে মিউনিসিপ্যালিটির হাতে দেওয়া হচ্ছে এবং এই রিভিউর কাজটিকে আমরা অত্যন্ত গুরুত্বপূ বলে মনে করি এবং এটাই হচ্ছে গণতান্ত্রিক ব্যাপার। মোটামুটি এই হচ্ছে আমার বক্তব্য

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the West Benga Central Valuation Board (Amendment) Bill, 1989, be taken into consid eration was then put and agreed to.

[1-10—1-20 P.M.]

**Clause 1**

**Mr. Speaker :** There is no amendment in Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill was then pu and agreed to.

**Clause 2**

**Mr. Speaker :** There are four amendments in Clause 2. All th amendments are in order, Mr. Supriya Basu, please move your amend ments.

**Mr. Supriya Basu :** Sir, I beg to move that –

1. Clause 2(b) be omitted.
2. in clause 2, in the proposed sub-section(3) in line 3 for th word "non-official" the word "official" be substituted.

3. in Clause 2, in the proposed sub-section(3) in line 4 after the word "experience" the words "not less than seven years" be inserted.

4. in Clause 2(e) in the proposed sub-section (5), in lines 3 and 4 after the words "referred to in sub-section (3)" the words "who shall be an officer of the State Government" be inserted.

স্যার, এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি বলতে চাই যে মন্ত্রীরা এই বিধানসভাকে কিভাবে ব্যবহার করছেন সেটা একটু দেখুন। স্যার, এক বছরও হয়নি ১৯৮৮ সালেই এই বিলের উপর এই মন্ত্রীই অ্যামেন্ডমেন্ট এনেছিলেন, কাজেই আমাদের দুঃখ যে মন্ত্রীরা বিধানসভাটাকে এইভাবে ব্যবহার করছেন। সেখানে যার সেকশান টুতে বলেছেন Not below the rank of .Secretary.

১৯৮৮ সালেই এই মন্ত্রিসভাই এটা করেছেন। সেখানে সেই বিলের অবজেক্টস অ্যান্ড রিজিনসে বলেছিলেন, Sir, as the best mainly for assessing the reservaion of property of urban land sometime technical knowledge and experience is required.

অত্যন্ত দুঃখের বিষয় যে আজকে চিফ ইঞ্জিনিয়ারকে সরিয়ে দিচ্ছেন অ্যামেন্ডমেন্ট করে। কেন এটা করছেন? আমি মনে করি একটাই এখানে উদ্দেশ্য যে মন্ত্রীর হাতের পুতুল চীফ ইঞ্জিনিয়ার হচ্ছেন না। সেটা হচ্ছেন না বলেই এটা করা হচ্ছে। এক্স অফিসিও চীফ ইঞ্জিনিয়ার যদি ঐ ভ্যালুয়েশন বোর্ডের চেয়ারম্যান হন তাহলে আপত্তি কিসের? এই মন্ত্রীই অ্যামেন্ডমেন্ট করেছেন এই বিধানসভায় এক বছরও হয়নি আবার সেই একই দপ্তরের একই. মন্ত্রী সেই একই আইন পাল্টে আবার এটা করছেন। আমার কথা হল, এক্স অফিসিও চীফ ইঞ্জিনিয়ার থাক......

**মিঃ স্পিকার ঃ** মিঃ বসু, একটু বসুন। মাননীয় সদস্যগণ, এই বিলের উপর যে সময় ধার্য ছিল দেখা যাচ্ছে সেই সময়ের মধ্যে এই বিল শেষ করা যাবে না, তাই আমি আরও আধ ঘন্টা সময় এই বিলের জন্য বাড়াবার প্রস্তাব রাখছি। আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)

সময় আরও আধ ঘন্টা বাড়ল।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** আমার দ্বিতীয় কথা হচ্ছে, নন-অফিসিয়ালটা তুলে দিতে হবে। স্যার, আপনি জানেন, হাই রাউজ বিল্ডিং নিয়ে যে কমিটি হয়েছে সে সম্বন্ধে আমাদের মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় মহাশয় বলেছেন। সেখানে কমিটির মেম্বার সবাই পার্টিকুলারলি টেকনিক্যাল লোক হলেও সব দলের লোক। এই নন-অফিসিয়ালরা যাঁরা আসবেন তাঁদের

মাধ্যমে সব পার্টির লোক ঢুকিয়ে দেওয়া হবে। ১৯৭৮ সালের অরিজিন্যাল অ্যাক্টে নন-অফিসিয়ালদের স্থান ছিল না, তাতে ছিল অফিসিয়াল লোক। সেখানে দু'জনের জায়গায় ৮ জন হোক আমার আপত্তি নেই, কিন্তু নন-অফিসিয়াল কেন? আমি বলব, এ ক্ষেত্রে সকলের পার্টিবাজির উর্দ্ধে থাকা উচিত। সেন্ট্রাল ভ্যালুয়েশনে বোর্ডের ব্যাপারে আমরা দেখছি, (****) তাই বলছি, নন অফিসিয়াল তুলে অফিসিয়াল মেম্বার করা হোক।

**মিঃ স্পিকার :** হাওড়া মেয়রের বাড়ির ব্যাপারটা বাদ যাবে।

**Shri Buddhadeb Bhattacharjee :** I do not accept the amendments.

The motions of Shri Supriya Basu –

that Clause 2(b)) be omitted.

that in Clause 2, in the proposed sub-section (3) in line 3, for the word "non-official" the word "official" be substituted.

that in Clause 2, in the proposed sub-section(3) in line 4, after the word "experience" the words "not less than seven years" be inserted.

that in Clause 2(e) in the proposed sub-section (5), in lines 3 and 4 after the words "referred to in sub-section (3)" the words "who shall be an officer of the State Government" be inserted;

were then put and lost.

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 3, 4 and 5**

The question that Clauses 3, 4 and 5 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 6**

1) **Shri Supriya Basu :** Sir, I beg to move that in clause 6(b). in the proposed section(2) in line 2, for the words "consist of two" the words "consist of not less than two and not more than four" be substituted.

2) I also beg to move that in clause 6(b) in the proposed section(2), line 8, after the words "Municipal valuation", the words "for not less than seven years" be inserted.

---

**Note :** [* Expunged as ordered by the chair]

3) I also beg to move that in clause 6(b) in the proposed sub-section (2) in the first proviso the following words be added at the end, namely : –

4) "and that no Commissioner of the ward from which the application is made shall take part in the hearing or determination of such application".

স্যার, আমি অ্যামেন্ডমেন্ট ৫/৬/৭ মুভ করছি, মুভ করতে গিয়ে লিট্‌ল এক্সপ্ল্যানেশন দিচ্ছি। স্যার যে প্রভিসনটা মন্ত্রী মহাশয় না করে ক্ষান্ত হয়েছেন, এক্সপ্ল্যানেশন করছেন না, মন্ত্রিত্বের পান্ডিত্য এটা, আমরা অপোজিশন তো, সেই জন্য পান্ডিত্য নেই। স্যার, আমি যেটা মুভ করেছি সেটা হচ্ছে, মন্ত্রী মহাশয় বললেন যে রিভিউ ক্ষমতা মিউনিসিপ্যালিটির হাতে দেবার তিনি পক্ষে, সেই মতামত তাঁর আছে। কিন্তু আমার মনে হয় এই মতামতটা করতে গেলে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে যথেষ্ট পরিমাণে আছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের প্রভিসনকে ইনসার্ট করে এই প্রভিসনের প্রয়োজন নেই। এবং এখানে বলেনি, It is with the Bengal Municipal provision. কোথায় প্রভিসন এখানে? যাই হোক বেঙ্গল মিউনিসিপ্যালের প্রভিসন এসেছে, সেটাই আমি বলছি, তিনি বলেছেন রিভিউ কমিটিতে দু'জন থাকবেন কমিশনার। স্যার, আমি বেঙ্গল মিউনিসিপ্যালের মধ্যে যেটা আছে, সেটা আপনাকে পড়ে দিচ্ছি। বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের ১৪৮এ, ১৪৯এ, এই রিভিউ কমিটির কথা বলা আছে, বইটা আমার কাছে আছে, সেটা আমি পড়ে দিচ্ছি। যেখানে বলা হয়েছে যে দু'জন নয়, not .less than 2 and not more than four commissioners appointed by the Commissioners of the meeting.

১৪৯ ক্লজ ওয়ানে, স্যার, এটা না করলে স্ট্যাচুটকে তিনি অস্বীকার করবেন। তাই আমি বলছি যে দু'জন দিয়েছেন, not more than 2 and not less than 4 দিতে হবে।

এটা তিনি অ্যাকসেপ্ট করে নেবেন। for not more than 2 and not less than 4.—আগেই বলেছিলাম, ঐ এক্সপেরিয়েন্স-এর সঙ্গে not less than 7 years, ক্লজ (২)তে লাগিয়েছেন, আর লাস্ট একটা প্রভিসন, last provision in Bengal Municipal.

যে No Commissioner of the ward for which has application is made shall take part in the hearing or determination of such application. এটা নিশ্চয়ই লেজিসলেশনের একটা গুরুত্বপূর্ণ বিষয়। আপনিও স্যার, কোনও জুডিসিয়ারির কোনও জাজ যদি সামনে বসে থাকেন, তার কোনও আত্মীয়ের কেস হলে সেই জাজ নেন না। কোনও উকিল সেই জজের আত্মীয় যদি হয়, সেই কোর্টে কেস তিনি করেন না। অতএব যে ওয়ার্ড থেকে অ্যাপ্লিকেশন হবে, সেই ওয়ার্ডের কমিশনার সেই অ্যাপ্লিকেশন শুনবে না। তাই আমি বলেছি যে No Commissioner of the ward for which the application is made shall take part in the hearing or determination of such application.

[1-20—1-30 P.M.]

এবারে তিন নম্বরে রিগার্ডিং এক্সপেরিয়েন্স সম্পর্কে বলছি। দুর্ভাগ্যের বিষয় মন্ত্রী মহাশয় স্পেসিফিকভাবে এক্সপেরিয়েন্সের কথা বললেন না এবং মূল অ্যাক্টকে ওমিট করে তার হাতে এমন একটা ক্ষমতা রাখছেন যাতে আলিমুদ্দিন স্ট্রিটে বসে যার-তার নাম ঢুকিয়ে দেওয়া হবে। স্যার, মূল অ্যাক্টে কি আছে? এখানে আছে ৩ জন মেম্বার একজন চেয়ারম্যান এবং আর ২ জন মেম্বার। সেকশন ৫ ক্লজ ৩(এ)তে অব দি টু মেম্বার স্যার সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড থাকলে ভাল হয়—one shall be a person who is or has been a member of the Judicial Service for not less than seven years and has experience in Municipal affairs.

এটা রয়েছে। আর 'বি'তে কি আছে? এটা না বললে বুঝতে পারবেন না। সেখানে হয়েছে, The other shall be a person holding a degree in Civil Engineering and having knowledge and experience in the work of valuation and assessment for not less than seven years.

স্যার, আমি একথা বলতে চাই যে, ভেক জিনিস যাতে না রাখা হয়। আমার অ্যামেন্ডমেন্টে আমি বলেছি যে Experience in the work of valuation and assessment for not less than 7 years.

আমি আশা করব মন্ত্রী মহাশয় এটা মেনে নেবেন। আর লাস্টেরটা আমি আবার বলছি যেটা ৫-এতে রয়েছে।

আমি বলেছি চীফ একজিকিউটিভ অফিসার কোনও রকম নন-অফিসিয়াল মেম্বার থেকে নয়, অফিসিয়াল মেম্বার থেকে হওয়া উচিত। কিছুদিন আগেও দেখেছেন যে high rise কমিটিতে সব পার্টিবাজি হয়েছে। সৌগতবাবু সেই ব্যাপারে বলেছেন। আমি সেজন্য বলেছি যে অফিসিয়াল মেম্বার দিয়ে এই পোস্ট করতে। মেম্বার সেক্রেটারি, যিনি চীফ একজিকিউটিভ অফিসার, তাকে অফিসিয়াল মেম্বারদের মধ্যে থেকে করা হোক। এই ৪টি অ্যামেন্ডমেন্ট আমি দিয়েছি। আমি আশা করব যে মন্ত্রী মহাশয় এটা অ্যাকসেপ্ট করবেন। অ্যাকসেপ্ট না করলে বলব আগে যে পরিবর্তন করেছেন সেটা না বুঝে করেছিলেন, আর অ্যাকসেপ্ট করলে বলব ঠিক করেছেন। আবার না করলে বুঝব যে পার্টিবাজি করার জন্য করছেন। আশা করব যে তিনি আমার এই অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** মিঃ বসু, সংবিধান কত সালে হয়েছে এবং কতবার সংশোধন হয়েছে?

**শ্রী সুপ্রিয় বসু :** স্যার, আমি তো সংবিধানের বিরুদ্ধে বলিনি। সংশোধনতো হবেই। আমার অ্যামেন্ডমেন্টে আপত্তি কোথায়?

It is proper and fair Legislation. তাই আমি বলেছি, And that no Commissioner of the ward from which the application is made shall

take part in the hearing or determination of such application.

স্যার, আমি আশা করব Minister will express his good office for proper valuation of Legislation.

এবং আমার অ্যামেন্ডমেন্টগুলি তিনি অ্যাকসেপ্ট করে নেবেন।

**Mr. Speaker :** Mr. Bhattacharjee, do you accept.

**Shri Buddhadeb Bhattacharjee :** No, Sir.

**Mr. Speaker :** There are 3 amendments to Clause 6 given by Shri Supriya Basu which are in order. Shri Supriya Basu already moved his amendments and the Hon'ble Minister did not accept them.

5. The amendments of Shri Supriya Basu—that in clause 6(b), in the proposed section (2) in line 2, for the words "consist of two" the words "consist of not less than two and not more than four" be substituted.

6. That in clause 6(b) in the proposed section (2), line 8, after the words "Municipal valuation", the words "for not less than seven years" be inserted, and

7. That in clause 6(b) in the proposed sub-section (2) in the first proviso the following words be added at the end, namely : "and that no Commissioner of the ward from which the application is made shall take part in the hearing or determination of such application"—were then put and lost.

The question that Clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 7**

**Mr. Speaker :** There is one amendment to clause 7 of Shri Supriya Basu which is in order. Now, I request Shri Basu to move his amendment.

8. **Shri Supriya Basu :** Sir, I beg to move that in clause 7, after the proposed section 19A(2) the following proviso be added, namely : "Provided that no further payment shall be made to the Board for the purpose by any Municipality or Corporation."

স্যার, আমি অ্যামেন্ডমেন্ট নং ৮টি মুভ করছি এবং তার সাথে সাথে একটা কথা বলছি যে, উনি একটা নতুন প্রভিসন করেছেন, Training of the officers or the

persons employed in the different Assessment Department of different Municipality or Corporation.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক্ষেত্রে আমার অ্যামেন্ডমেন্টটি হচ্ছে, Provided that no further Payment shall be made to the Board for that purpose by any Municipality or Corporation.

স্যার, আপনি জানেন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যেখানে কাজ করতে যায় সেখানে সেই মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশনকে অর্থ দিতে হয়। হাওড়া কর্পোরেশনকে ১০ লক্ষ টাকা দিতে বলা হয়েছে। এরপরে আবার ট্রেনিং-এর কথা বলা হচ্ছে। যদিও সেই ট্রেনিং বৃদ্ধ কর্মীদের কি দেওয়া হবে তা আমি জানি না। কিন্তু এই যে ট্রেনিং-এর প্রস্তাব করা হয়েছে, এই ট্রেনিং-এর জন্য মিউনিসিপ্যালিটিকে যদি আলাদা টাকা খরচ করতে হয় তাহলে মিউনিসিপ্যলিটির উপর বাড়তি আর্থিক বোঝা চাপাবে। এমনিতেই মিউনিসিপ্যালিটিগুলির লক্ষ লক্ষ টাকার প্রভিডেন্ট ফান্ড বাকি রয়েছে। এল. আই. সি.র কাছ থেকে লোন করেছে, তার পেমেন্ট বাকি রয়েছে। সরকারের কাছ থেকে টাকা না গেলে মিউনিসিপ্যালিটিগুলিতে মাইনে হয় না। কোথাও কোনও ডেভেলপমেন্ট ওয়ার্কের টাকা নেই। এরপরে যদি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে ট্রেনিং-এর জন্য টাকা দিতে হয় তাহলে তা গোদের ওপর বিষ ফোড়ার মতো হবে। তাই আমি এই অ্যামেন্ডমেন্টটি দিয়েছি। আমার অ্যামেন্ডমেন্টটি হচ্ছে, কোনও টাকা যেন এবিষয়ে মিউনিসিপ্যালিটিকে খরচ করতে না হয়। আমি আমার অ্যামেন্ডমেন্টটি মুভ করছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি মেনে নেবার জন্য।

**মিঃ স্পিকার ঃ** অর্থাৎ মিঃ বসু বলেছেন যে, আনট্রেন্ড লোক থাকাই ভাল। যেরকম চলছে চলুক, টাকা খরচ করবেন না।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** স্যার, আমি ট্রেনিং-এর বিরোধিতা করিনি। আমি বলেছি, ট্রেনিং-এর জন্য মিউনিসিপ্যালিটিগুলিকে যেন টাকা ব্যয় করতে না হয়। এমনিই তাদের টাকা-পয়সা নেই, আবার এর জন্য যদি তাদের টাকা খরচ করতে হয়, তাহলে তাদের খুবই অসুবিধায় পড়তে হবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই বিলে যা বলা আছে তাই থাকুক। ট্রেনিং দিতে গেলে কিছু খরচ হবেই। পরে দেখা যাবে কে সেই খরচ দেবে।

**মিঃ স্পিকার ঃ** জনগণ দেবে। ট্রেনিং দিতে গেলে খরচ হবেই। সেটা রাজ্য সরকারই দিক, আর মিউনিসিপ্যালিটিই দিক, টাকা আসবে জনগণের কাছ থেকে। মিঃ ভট্টাচার্য, do you accept the amendment?

**Shri Buddhadeb Bhattacharjee :** No, Sir.

The amendment of Shri Supriya Basu that in clause 7, after the proposed section 19A(2) the following proviso be added namely :-

"Provided that no further payment shall be made to the Board for

the purpose by any Municipality or Corporation. was then put and lost.

The question that Clause 7 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 8 and Preamble**

The question that Clause 8 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[1-30—1-40 P.M.]

**The Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989**

**Shri Buddhadeb Bhattacharjee** : Mr. Speaker, Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker** : The Honourable Minister-in-charge of the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, may please move the motion for consideration.

**Shri Buddhadeb Bhattacharjee** : Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989, be taken into consideration.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়** : স্যার, একটু আগে বেঙ্গল মিউনিসিপ্যাল বিলের ব্যাপারে বুদ্ধদেববাবু তাঁর বক্তৃতার সময় চিনের ছাত্র হত্যার ঘটনাকে কেন্দ্র করে সেই ছাত্রদের অভিহিত করলেন বিষাক্ত ধুতরো ফুল বলে,—যাকে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ফুটন্ত গোলাপ বলেছিলেন। এখন মুশকিল হচ্ছে, যত সময় এগুচ্ছে, কালের গতির সঙ্গে সঙ্গে সবকিছু উনি ধুতরো ফুল দেখছেন, চোখেও ধুতরো ফুল দেখছেন। আজকে আমার একটাই জিজ্ঞাস্য এবং প্রশ্ন থাকল বুদ্ধদেববাবুর কাছে, এতগুলি ছাত্রকে এইভাবে হত্যা করার পর তাদের বিষাক্ত ধুতরো ফুলের সঙ্গে তুলনা করার পর বাংলার বুকে ছাত্র-যুব সমাবেশে বুদ্ধদেববাবুর বক্তৃতা করবার নৈতিক অধিকার থাকবে কি না?

**মিঃ স্পিকার** : আপনি এভাবে বলবেন না। বিলের মধ্যে আপনার বক্তব্য সীমাবদ্ধ রাখুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমার বক্তব্য হচ্ছে, ১৮ বছরের ভোটাধিকারের যে প্রসিডিউরাল চেঞ্জ, এর বিরোধিতা করবার কোনও কারণ নেই। ভোটের বয়স ১৮ বছর থাক আর ২১ বছর থাক, পশ্চিমবাংলায় ভোটের ব্যাপারটা নরম্যাল্সি একটা প্রহসনে রূপান্তরিত হয়ে গেছে। ভোটার তালিকায় ২১ বছরের জায়গায় ১৮ বছর করবেন কি ১৮ বছরের জায়গায় ২১ বছর করবেন সেটা বিধানসভার বিবেচ্য বিষয়, কিন্তু আমি কতগুলি প্রস্তাব উত্থাপন করব যেগুলি সম্বন্ধে আপনি মানুষকে অ্যাসিওর্ড করুন। আন-ফেয়ার প্রাকটিস ইন ইলেকশন একথা অ্যাসিওর্ড করুন। ১৮ বছর ভোটাধিকার পাবার পর আন-ফেয়ার প্রাকটিস ইন ইলেকশন ইন কর্পোরেশন সেক্ষেত্রে অ্যাসিওর্ড করতে হবে আর অ্যাসিওর্ড করতে হবে বুথ ক্যাপচারিং-এর ব্যাপারে। কিছুদিন আগে কর্পোরেশনের ভোটে—আমি নিজে দেখেছি, আমার গাড়ি ভাঙচুর করা হয়েছিল। ৪৬ নম্বর ওয়ার্ডের যে উপ-নির্বাচন হয়েছিল—১৮ বছর ভোটাধিকারের কি যায় আসে—সেখানে কেউ ভোট দিতে পারেননি। ভোটের নামে সেখানে রিগিং হয়েছে, বুথ ক্যাপচারিং হয়ে গেছে। সুতরাং রিগিং বন্ধ করার ব্যবস্থা করা উচিত এবং আইডেন্টিটি কার্ডের প্রচলনের ব্যবস্থা করা উচিত। নির্বাচনে ফেয়ারনেস যদি না থাকে তাহলে ২১ বছর করুন আর ১৮ বছর করুন তাতে ভোটারদের কিছু যায় আসে না। কলকাতা কর্পোরেশনের ৪৬ নম্বর ওয়ার্ডের যে উপ-নির্বাচন হয়ে গেল ঐ ওয়ার্ডটি আমার কেন্দ্রের সঙ্গে অত্যন্ত সংশ্লিষ্ট। সেখানে সুষ্ঠুভাবে নির্বাচন হলে আপনাদের প্রার্থীর পরাজয় সুনিশ্চিত করা যায় যেকোনও মুহূর্তে। কিন্তু আপনারা কিভাবে ভোট করে বড়বাজার কেন্দ্রের একটি ওয়ার্ডে ১০ হাজার ভোটে জিতেছিলেন?

এর থেকেই প্রমাণিত হয়ে গিয়েছিল যে, ভোটারের বয়স ১৮ই হোক বা যাই হোক, ভোট নামক বস্তুটি আসলে পশ্চিমবঙ্গে প্রহসনে পরিণত হয়েছে। এখানে আপনি ১৮ বছরে ভোটাধিকার দেবার জন্য বাহবা চেয়েছেন। নিশ্চয়ই বাহবা দেব, কোনও আপত্তি নেই তাতে, কিন্তু পঞ্চায়েতিরাজ এবং নগরপালিকা বিল সম্পর্কে প্রধানমন্ত্রী আহুত বৈঠক আপনারা বয়কট করেছিলেন। ঐ বিলের দ্বারা আমরা অনেক সুযোগ-সুবিধা পেতে পারতাম। কাজেই প্রধানমন্ত্রী আহুত ঐ বৈঠক কেন বর্জন করেছিলেন সেটাও আমাদের এই বিধানসভায় অবহিত করলে সুবিধা হত। প্রথম দিকে সংবাদপত্রে খবর পেলাম যে, নগরপালিকা বিলের ঐ বৈঠকে আপনারা অংশগ্রহণ করতে যাচ্ছেন, কিন্তু পরবর্তীকালে আবার সেই সংবাদপত্রেই দেখেছি যে সেটা আপনারা বর্জন করেছেন। এখানে ১৫ দিন ধরে বিধানসভার অধিবেশন চলল, কাজেই এইরকম একটা গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে আপনি যদি বিধানসভাকে অবহিত করতে পারতেন তাহলে আমরাও এ-সম্পর্কে অবহিত হতে পারতাম। আজকে কেন্দ্রীয় সরকার দেশব্যাপী কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটিগুলিকে যে আরও বেশি দেবার কথা এবং গ্রাস রুট লেভেল পর্যন্ত ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা চিন্তা করছেন সে সম্পর্কে আপনার কাছ থেকে আমরা কিছু শুনতে চাই। পাওয়ার টু দি পিপল-এর যে পরিকল্পনা সেই পরিকল্পনাকে কেন আজকে ব্যাহত হতে দিলেন? আমরা যখন বলি, 'পাওয়ার টু দি পিপল', তখন আপনারা দাবি করেন, 'পাওয়ার টু দি স্টেট'। আমরা বলি, 'জনগণের হাতে ক্ষমতা দিতে হবে', আর আপনারা স্লোগান তোলেন, 'রাজ্যের হাতে ক্ষমতা দিতে হবে।' আপনারা এই রাজনৈতিক বক্তব্যের মাধ্যমে বাংলার মানুষকে বিভ্রান্ত করছেন। পৌর নির্বাচনে ভোটাধিকারের

বয়সের ব্যাপারে বাহবা চাইছেন, নিশ্চয়ই সেটা দেব, কিন্তু কেন্দ্রীয় সরকার দেশব্যাপী ১৮ বছরে ভোটাধিকারের প্রশ্নে যে প্রস্তাব করেছেন সেটা আপনারা বড় মনের পরিচয় দিয়ে গ্রহণ করবেন এটাও প্রত্যাশিত। তাই আমি আশা করি, প্রসিডিওরাল চেঞ্জ সম্পর্কে আগে যে প্রস্তাব রেখেছিলাম সেগুলো আপনি বিবেচনা করবেন। আন-ফেয়ার প্র্যাকটিস ইন ইলেকশন বুথ ক্যাপচারিং এবং রিগিং বন্ধ করতে হবে, আইডেন্টিটি কার্ড প্রথা চালু করতে হবে এবং ফেয়ারনেস ইন ইলেকশন, রেসট্রেইন ইন ইলেকশন-এর দিকে নজর দিতে হবে। আজকে ১৮ বছরে ভোটাধিকারের প্রসিডিওরাল চেঞ্জ সম্পর্কে যে বিল উত্থাপন করেছেন তাকে বিরোধিতা করবার কিছু নেই এই বক্তব্য মেনে নিয়ে বলছি যে, পঞ্চায়েতিরাজ এবং নগরপালিকা বিলকেও আপনারা মেনে নেবেন এবং সেটাই হবে আপনাদের সঠিক পদক্ষেপ।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধিবেশনের শেষ দিন বলেই বোধ হয় সভায় এত স্বাধীনতা। তবে আমার সংশোধনীর কোনও বিরোধিতা দেখলাম না। এখানে আবার চিনের কথা শুনলাম। আমি বুঝতে পারছি না বিধানসভায় এত আমেরিকান হিপি কি করে এল! আমেরিকান হিপিদের মতো চিন সম্পর্কে মন্তব্য শুনলাম। আপনারা কি করে এসব কথা বলছেন? যেদিন ভারত সরকারের সঙ্গে চিন সরকারের প্রতিনিধিরা দিল্লিতে এক গুরুত্বপূর্ণ আলোচনা শুরু করতে যাচ্ছেন ঠিক সেইদিন কি করে আপনাদের অভ্যন্তরীণ নীতি, ভারত সরকারের নীতি এবং আপনাদের নিজেদের দলের নীতির বাইরে গিয়ে আমেরিকান হিপিদের মতো অপ্রাসঙ্গিক সব কথা বলছেন বোঝা যাচ্ছে না। আমি এ-নিয়ে বেশি কথা বলতে চাই না, তবে চিন তাঁদের গণতন্ত্র রক্ষা করছেন, করবেন। এখানে আমেরিকান হিপিদের মতো কথা বলবেন না। দ্বিতীয় কথা হচ্ছে, ১৮ বছরের ভোটাধিকারকে সমর্থন করেছেন। তবে আমি বলছি, আপনাদের দলের নীতির বাইরে গিয়ে এসব কথা বলেছেন।

[1-40—1-50 P.M.]

আপনার সরকার এবং আপনাদের দলের এটা নীতি নয়। এটা আপনি বুঝতে পারবেন না, আমি বুঝতে পারছি। আপনারা গণতন্ত্রের কথা বলছেন? আপনাদের ে গ কেউ কোনও নীতি মানে না। আপনাদের কখন কে কার এগেনস্টে সেটা বোঝা মুশকিল। আপনারা কখনও আমেরিকান কখন কি এটা বোঝা মুশকিল। দ্বিতীয়ত হচ্ছে এখানে সুদীপবাবু বললেন যে ১৮ বছর বয়েসে ভোটাধিকার তো হল কিন্তু আপনারা নির্বাচন, ভোটার লিস্ট ইত্যাদি এইগুলি নিরপেক্ষভাবে করুন। নিরপেক্ষতার একটা শর্ত আছে। আপনারা যদি হিংসার পথ ছেড়ে শান্তির নির্বাচন করেন তাহলে সবই নিরপেক্ষ হবে।

(গোলমাল)

তৃতীয়ত হচ্ছে উনি সর্বশেষে বললেন নগর পালিকা বিল সম্পর্কে। এই ব্যাপারে আমাদের নীতি তো পরিষ্কার। আমাদের পরিষ্কার কথা হচ্ছে কেন্দ্রীয় সরকার সংবিধানের কাঠামো ভাঙ্গছে। আমরা এর সর্বত্র প্রতিবাদ করছি এবং প্রতিবাদ করব। এই ব্যাপারে প্রধানমন্ত্রীকে স্বাগত জানাবার, অভিনন্দন জানাবার কোনও ইচ্ছা নেই। সর্বতভাবে এর বিরোধিতা করে যাচ্ছি এবং যাব। সংবিধানের কাঠামো যে ভাঙ্গছে আমাদের শেষ যেটুকু শক্তি আছে তা দিয়ে আমরা প্রতিবাদ করব।

(গোলমাল)

একটা কনফারেন্স ডাকা হয়েছিল, প্রতিটি রাজ্যকে সেই সম্মেলনে ডাকা হয়েছিল মিউনিসিপ্যালিটি নিয়ে আলোচনা করার জন্য। কনফারেন্স শুরু হবার আগে বিলের ড্রাফ্‌ট হয়ে গেল। কি আলোচনা হবে? কনফারেন্সের আগের দিন সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী বলে ফেললেন কনফারেন্সে যা হবার হবে, এই বিল পার্লামেন্টে নিয়ে যাচ্ছি, ড্রাফ্‌ট তৈরি হয়ে গেছে। এরপর কনফারেন্সে যাবার কোনও মানে নেই। ডাকার মানেটা হচ্ছে প্রধানমন্ত্রী পরামর্শ দেবেন সেখানে যে পৌরসভায় কি করতে হবে। এই পরামর্শ শোনার আমাদের ব্যক্তিগত কোনও ইচ্ছা নেই। সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন—'এটা তো জনগণের হাতে, আপত্তি করছেন কেন'? এটা জনগণের ক্ষমতা নয়, প্রধানমন্ত্রী সর্বময় ক্ষমতা এখানে নিতে চাইছেন। এটা দিতে পারি না। শেষ হচ্ছে সংশোধনীতে ১৮ বছর বয়স মেনে নিয়েছেন, আমরা সবাই মিলে ১৮ বছর বয়স করে দিই।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 5 and Preamble**

The question that Clauses 1 to 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Second Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুর্ভাগ্যের বিষয় যে এখানে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটি আনবার সময়ে 'আপনাদের প্রধানমন্ত্রী' বলে উল্লেখ করলেন। স্যার, প্রধানমন্ত্রী কি শুধু আমাদের প্রধানমন্ত্রী? উনি তো এখানে শপথ নিয়ে মন্ত্রী হয়েছেন।

**মিঃ স্পিকার :** না, না, এটা হবে না। থার্ড রিডিং-এর উপরে আইনের উপরে যদি কিছু থাকে তা বলা যায়।

**The Chandernagore Municipal Corporation Bill, 1989**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Chandernagore Municipal Corporation Bill, 1989.

( Secretary then read the Title of the Bill) .

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Chandernagore Municipal Corporation Bill, 1989, be referred to a Select

Committee of the House consisting of the following Members : –

1. Shri Gour Chakraborty
2. Smt. Sandhya Chatterjee
3. Shri Bangsha Gopal Chaudhury
4. Shri Sachin Sen
5. Shri Nirupam Sen
6. Shri Prabuddha Laha
7. Shri Deba Prasad Sarkar
8. Shri Kripa Sindhu Saha
9. Shri Satyendra Nath Ghosh
10. Shri Tarapada Ghosh
11. Dr. Omar Ali
12. Shri Apurbalal Majumdar
13. Shri Mritunjoy Banerjee
14. Shri Prabodh Chandra Sinha
15. Shri Bankim Behari Maity
16. Shri Bimalanda Mukherjee
17. Smt. Santi Chatterjee
18. Shri Buddhadeb Bhattacharjee, Minister-in-charge Local Government and Urban Development Department

and that the Committee shall make a report to the House by the 31st December, 1989.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী সভার সদস্য বুদ্ধদেববাবু এখানে সিলেক্ট কমিটিতে যে নাম প্রস্তাব করেছেন, আমি সেখানে ৬নং নামের জায়গায় একটা অ্যামেন্ডমেন্ট আনতে চাই। 'প্রবুদ্ধ লাহা'র জায়গায় আমি এ. কে. হাসানুজ্জামান'এর নাম প্রস্তাব করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি এটা গ্রহণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা কিন্তু ব্যাড প্রাকটিস। সাধারণভাবে সিলেক্ট কমিটি তৈরি হওয়ার সময়ে বিরোধী দলের সঙ্গে আলোচনা করেই নাম দেওয়া হয়। কিন্তু আপনারা যদি একটা সুয়ো মটো নাম—রুলিং পার্টি থেকে যদি কেউ অন্য নাম প্রস্তাব করেন এবং তা দিয়ে দেওয়া হয়, তাহলে তা করা যায় না। পি. এ. সি.তে এই জিনিস হয়েছে, এটা করা যায় না। তবে নতুন কোনও নাম অ্যাড করতে পারেন। আমি এখানে যে কথা বলতে চাই তা হচ্ছে, প্রবুদ্ধ লাহার নাম রেখে যদি এ. কে. এম. হাসানুজ্জামানের নাম অ্যাড করেন তাহলে

আমাদের কিছু বলার নেই। কিন্তু যিনি আমাদের পার্টির কেউ নন, তাঁকে আমাদের পার্টির একজনকে বাদ দিয়ে কি করে নিচ্ছেন?

**Mr. Speaker :** There has been discussion in my chamber and after discussion the matter has been decided. The amendment was moved after a discussion in my chamber. এইজন্য এটা নিয়ে এখানে আলোচনা করার দরকার নেই বলে আমি মনে করি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা আপনার ঘরে আলোচনা হতে পারে কারণ—Sir, the Hon. member raised a point here on which the House can only take a decision. You cannot decide the matter alone but the House can take the decision in the matter.

**Mr. Speaker :** I had a discussion on this point in my Chamber and it was decided that Mr. A. K. M. Hassan Uzzaman will be accommodated in place of Shri Prabuddha Laha. Accordingly, the name of Shri A. K. M. Hassan Uzzaman has been inserted in the list. Now, how can you discuss on this point—I cannot understand. This is not proper. The matter was discussed in the morning in my Chamber. I do not want to go into the details here. I tell you again. Please don't proceed further in such a manner. Why do you press me to do such unpleasant thing?

[1-50—2-00 P.M.]

**Shri Satya Ranjan Bapuli :** On a point of order, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাদের কাছ থেকে নাম চেয়েছিলেন, আমাদের পার্টির তরফ থেকে সাত্তার সাহেব দু'জনের নাম পাঠিয়ে দিয়েছিলেন যথা শ্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় এবং শ্রী অপূর্বলাল মজুমদার। তারপরে এই নাম কোথা থেকে এল এবং কেনই বা এল এবং কেনই বা চলে গেল সেটা বুঝতে পারলাম না। এই বিষয়টা খুবই দুঃখের বিষয়। আমাদের সাত্তার সাহেব যেখানে সই করে নাম পাঠিয়ে দিলেন সেখানে নতুন নাম কি করে ঢুকল এবং তা বাতিলই বা কেন হল বুঝতে পারছি না।

**Mr. Speaker :** Please take your seat. Mr. Gyan Singh Sohanpal met me this morning and told me that the name of Mr. Prabuddha Laha had come. I said that his name had come in mistake and it may be deleted. Mr. Hassan Uzzaman can be accommodated. That was arranged according to the discussion that we had this morning. I did not want to discuss this thing. You forced me to discuss it. Why? Why do you do it? I can't understand. Don't do this thing. It is not fair. Do not make me a party to this thing. Yes, Mr. Jayanta Kumar Biswas.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, সিলেক্ট কমিটিতে আমাদের প্রতিনিধি শ্রী তারাপদ ঘোষের পরিবর্তে সালিব টোপ্পোর নাম অ্যাড করার জন্য অনুরোধ করেছিলাম। তাতে আপনি বলেছিলেন নতুন নাম অ্যাড করা যায় না। তাহলে শ্রী তারাপদ ঘোষকে রিজাইন দিতে হবে, তবেই নমিনি করবেন। আমি যে সালিব টোপ্পোর নাম দিয়েছিলাম এটা আমাদের হুইপের পরামর্শে এবং পার্টির ডিসিসনেই দিয়েছিলাম।

**Mr. Speaker :** এটা তো রুলিং পার্টি ঠিক করছে। You move an amendment. The Minister will accept it and his name will be included. There will be no problem.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি বলেছিলাম তা সত্ত্বেও ওই নাম থাকল। আমার অনুরোধ ওখানে শ্রী তারাপদ ঘোষের জায়গায় শ্রী সালিব টোপ্পোর নাম অ্যাডমিট করুন।

**Mr. Speaker :** You move an amendment.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার কোনও নামেই কোনও আপত্তি নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অবাক হয়ে গেলাম যেখানে আমরা দুটো নাম পাঠালাম সেখানে এইভাবে আর একটা নাম ঢুকলোই বা কি করে বা বেরুলোই বা কেন? এইভাবে কেন গণ্ডগোল হল বুঝতে পারলাম না। অন্যবার তো এইভাবে গণ্ডগোল হয় না। এইবার কেন গণ্ডগোল হচ্ছে?

**Mr. Speaker :** এটা কোনও গণ্ডগোলের ব্যাপার নয়। When Mr. Jayanta Kumar Biswas told me that it was the matter of his own party I have already circulated the motion. Either he can resign or his name can be changed by an amendment. Now as regards the Opposition's name, Mr. Gyan Singh Sohanpal met me this morning. He has proposed to give an amendment because the name of Shri A. K. M. Hassan Uzzaman has not been accommodated. The Select Committee is supposed to consist of all party members. He was somewhat been left out. So in place of Shri Prabuddha Laha, Mr. Hassan Uzzaman can be accommoded. As regards the matter of Shri Jayanta Kumar Biswas, that was the matter of Ruling Party. It is their internal affairs. I am the Speaker. I hope all of you will remember that it is not my business to settle the names. Ruling Party moves the motion for the Select Committee and they give it to me for the approval of the House. It can be approved or disapproved. If anybody wants to make a change, he can move an amendment. If any body resigns then in his place any other member can be accommodated. There is no difficulty in this matter. But that should be done with the consent of the Ruling Party. As regards the Opposition matter, when Mr. Gyan Singh Sohanpal met me this morning and told me about this thing, I told him to move an amendment.

So the name of Shri A. K. M. Hassan Uzzaman and Shri Salib Toppo are being included in place of the names of Shri Prabuddha Laha and Shri Tarapada Ghosh.

Now the question before the House that the Chandernagore Municipal Corporation Bill, 1989 be referred to the Select Committee.

The motion was then put and agreed to.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সিলেক্ট কমিটিতে দুইজন সদস্যর নাম সংশোধনীর জন্য আনছি। ৬ নম্বরে শ্রী প্রবুদ্ধ লাহার জায়গায় এ. কে. এম. হাসানুজ্জামান হোক, ১০ নম্বরের শ্রী তারাপদ ঘোষের জায়গায় শ্রী সালিব টোপ্পোর নাম যুক্ত করা হোক।

**মিঃ স্পিকার ঃ** আশাকরি আপনি এটা গ্রহণ করছেন এবং আশা করবো এতে হাউসের আপত্তি নেই।

The motion was then put and agreed to.

**The Siliguri Municipal Corporation Bill, 1989**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Siliguri Municipal Corporation Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Siliguri Municipal Corporation Bill, 1989, be referred to a Select Committee of the House consisting of the following Members : –

1. Shri Gour Chakraborty
2. Smt. Sandhya Chatterjee
3. Shri Bangsha Gopal Choudhury
4. Shri Sachin Sen
5. Shri Nirupam Sen
6. Shri Prabuddha Laha
7. Shri Deba Prasad Sarkar
8. Shri Kripa Sindhu Saha
9. Shri Satyendra Nath Ghosh
10. Shrii Tarapada Ghosh
11. Dr. Omar Ali
12. Shri Apurbalal Majumdar
13. Shri Mritunjoy Banerjee

14. Shri Prabodh Chandra Sinha
15. Shri Bankim Behari Maity
16. Shri Bimalananda Mukherjee
17. Smt. Santi Chatterjee
18. Shri Buddhadeb Bhattacharjee, Minister-in-charge Local Self Government and Urban Development Department.

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু সিলেক্ট কমিটিতে যে সদস্যদের নাম প্রস্তাব করেছেন সেখানে ৬ নম্বরের শ্রী প্রবুদ্ধ লাহার জায়গায় শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান হোক এবং ১০ নম্বরে শ্রী তারাপদ ঘোষের জায়গায় শ্রী সালিব টেম্পোর নাম প্রস্তাব করছি।

The motion was then put and agreed to.

**The Asansol Municipal Corporation Bill, 1989**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Asansol Municipal Corporation Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Asansol Municipal Corporation Bill, 1989, be referred to a Select Committee of the House consisting of the following Members : –

1. Shri Gour Chakraborty
2. Smt. Sandhya Chatterjee
3. Shri Bangsha Gopal Choudhury
4. Shri Sachin Sen
5. Shri Nirupam Sen
6. Shri Prabuddha Laha
7. Shri Deba Prasad Sarkar
8. Shri Kripa Sindhu Saha
9. Shri Satyendra Nath Ghosh
10. Shri Tarapada Ghosh
11. Dr. Omar Ali
12. Shri Apurbalal Majumdar
13. Shri Mritunjoy Banerjee
14. Shri Prabodh Chandra Sinha
15. Shri Bankim Behari Maity

16. Shri Bimalananda Mukherjee
17. Smt. Santi Chatterjee
18. Shri Buddhadeb Bhattacharjee, Minister-in-charge Local Self Government and Urban Development Department.

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেববাবু সিলেক্ট কমিটিতে যে সদস্যদের নাম প্রস্তাব করেছেন সেখানে ৬ নম্বরের শ্রী প্রবুদ্ধ লাহার জায়গায় শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান হোক শ্রী ১০ নম্বরে শ্রী তারাপদ ঘোষের জায়গায় শ্রী সালিব টোপ্পোর নাম প্রস্তাব করছি।

The motion was then put and agreed to.

**The Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989**

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to introduce the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989.

(Secretary then read the Title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989, be taken into consideration.

[2-00—2-10 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন সাধারণভাবে এতে খুব একটা আপত্তির কিছু নেই। ওনার ১২ বছর লাগল ভাবতে যে ট্রাইবুন্যাল থেকে কোনও জাস্টিস ওয়ারকাররা পাচ্ছে না। ১২ বছর পরে উনি ভাবলেন যে ইন্ডাস্ট্রিয়াল ট্রাইবুন্যাল এবং লেবার কোর্টে যে হাজার হাজার কেস পেন্ডিং রয়েছে তার ফলে শ্রমিকরা, অনেক সময় শ্রমিকরা মারা যাবার পরও বিচার পায় না। অনেক দিন আগে এটা ভেবে সিদ্ধান্ত নেওয়া উচিত ছিল। কিন্তু কারা নেবেন? ওঁনারা নিজেরাই কোনও বিচার দিতে পারছেন না। উনি এখন বলছেন ৩ বছরের এক্সপিরিয়েন্স এটা না নিয়ে জাজদের দিয়ে যদি ফিল আপ করা যায় তাহলে তাড়াতাড়ি কেসগুলি ডিসমিস করা যেতে পারে। আমার সন্দেহ আছে কেস ডিসমিস করতে গেলে লেবার মিনিস্টার থেকে যে উদ্যোগ নেওয়া দরকার তার কোনও চিহ্ন দেখতে পাই না। আজকে আইন হলেও লক আউট বন্ধ হয় না। সমস্ত লক আউট বেআইনি ঘোষণা করে তার বিরুদ্ধে কি অ্যাকশন নিয়েছেন? আজকে লক্ষাধিক কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, কোনও ব্যবস্থা নিতে পারছেন না। আমি বড় বড় কারখানার কথা বলছি যেখানে ১৩/১৪ জন আত্মহত্যা করেছে। যদি শ্রমমন্ত্রীর তরফ থেকে বি আই এফ-এর সঙ্গে মিনিস্ট্রেরিয়াল মিটিং করে জিনিসটা ক্লিয়ার করে মেটাল বক্স, এম. এম. সি.র ব্যাপারে একটা স্টেটমেন্ট করেছেন? ১০/১২ বার বসেছেন, তার মধ্যে মাত্র ৩ বার মিনিস্টার ত্রিপাক্ষিক বৈঠকে ছিলেন, বাকি সরকারি কর্মচারী ত্রিপাক্ষিক বৈঠক করেছেন। আধ ঘন্টা সময় দিলে আলটিমেটলি বড় বড় কারখানাগুলি খোলা যেতে পারত। সুতরাং আজকে উদ্যোগ সবচেয়ে বড় কথা, আইনটা বড় কথা নয়। আমাদের ধারণা হচ্ছে লেবার মিনিস্টার কোর্টে

আবার কিছু রিটায়ার্ড জাজ ঢুকিয়ে দেবেন কিন্তু কেসগুলি দ্রুত যাতে ডিসমিস হতে পারে তার ব্যবস্থা করেননি। যেভাবে ব্যাপকভাবে লক-আউট, লে অফ, ক্লোজার, ছাঁটাই হচ্ছে এগুলি ওনার আমলে হয়েছে, যারজন্য ওনার আমরা পদত্যাগ দাবি করেছিলাম। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে যে প্রভিশন আছে তা ইমপ্লিমেন্টেড হচ্ছে না। আজকে লক আউট উইদাউট নোটিশে হচ্ছে, সাসপেনসান অব ওয়ার্ক হচ্ছে, এগুলিকে আপনি বেআইনি ঘোষণা করেননি। কাজেই ক্ষমতা আপনার হাতে থাকলেও শ্রম দপ্তরের মন্ত্রী হিসাবে আপনি শ্রমিকদের স্বার্থে সে ক্ষমতা প্রয়োগ করেননি। তা সত্ত্বেও আমি মনে করি যদি দ্রুত ডিসপোজ করতে হয় তাহলে আরও কমপ্রিহেনসিভ অ্যাক্টের কথা ভাবা দরকার। অর্থাৎ বিচ্ছিন্নভাবে যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন লেবার কোর্ট এবং ইন্ডাস্ট্রিয়াল ট্রাইবুন্যালে এই ট্রাইবুন্যাল দিয়ে সমস্যার সমাধান হবে না। এই সমস্যার সমাধান করতে গেলে আরও বেশি করে আইন মতাবেক করতে হবে, আরও বেশি করে উদ্যোগ নিতে হবে। আপনি আমাদের কাছে পরিষ্কার করে বলুন যে, হাজার হাজার কেস পেন্ডিং আছে সেগুলি দ্রুত নিষ্পত্তি করার জন্য কোনও পরিকল্পনা আপনার আছে কিনা সামগ্রিকভাবে? তা না হলে শুধু কয়েকজন জাজের অ্যাপয়েন্টমেন্ট দিলে হবে না। ধারাবাহিকভাবে জাজেদের কাছে যে কেস বছরের পর বছর পেন্ডিং রয়েছে, যে ব্যাকলগ রয়েছে সেই ব্যাপারে সামগ্রিকভাবে আপনাদের পরিকল্পনা কি? এই লেবার কোর্ট এবং ইন্ডাস্ট্রিয়াল ট্রাইবুনালের ভিত্তিতে আপনারা যে বিচার দিতে চাইছেন শ্রমিক কর্মচারিদের তা দিতে পারবেন কি, সেইরূপ কাঠামো বলতে পারবেন কি? কোনও কমপ্রিহেনসিভ অ্যাক্ট এনে সত্যিকারে বিচার দেবার জন্য কেসগুলি দ্রুত নিষ্পত্তি করার জন্য কেন্দ্রের কাছে যাবার দরকার নেই। আমরা যেটা টোটাল ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট যার টাইটেল পর্যন্ত পরিবর্তন করবার জন্য একটা প্রস্তাব এনেছিলাম সেটা এখন পেন্ডিং আছে। আমরা বার বার বলেছি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট বলে কোনও কথা হতে পারে না।

সারা পৃথিবীতে যেখানে নেই সেখানে ইন্ডাস্ট্রিয়াল রিলেশন অ্যাক্ট হতে পারে? ডিসপিউট স্বীকার করে কোনও অ্যাক্ট হতে পারে না। বিলটির একটি সংশোধনী প্রস্তাব এনেছেন, টোটাল বিলের সংশোধনী প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে রয়েছে। আমরাও চাই যে, দ্রুত নিষ্পত্তি হোক। কিন্তু বিচ্ছিন্নভাবে আপনি যেটা আনতে চাইছেন সেটা মূল কাঠামোর পরিবর্তন করবে না এবং সত্যিকারে যা রিলিফ দেবার কথা সেটা আমরা দিতে পারব না। সামগ্রিকভাবে ওঁনার কোনও পরিকল্পনা থাকলে সেটা উনি বলবেন। তবে সাধারণভাবে এই অ্যাক্টে আমাদের আপত্তির কিছু নেই। সব কিছু জেনেও উনি কেন বিচ্ছিন্নভাবে এটা আনলেন সেটা আমাদের মাথায় ঢুকল না। কেন লক আউট, সাসপেনসন অব ওয়ার্ক বেআইনি ঘোষণা করতে পারি না—এটা মাথায় ঢুকল না। বললেই কোর্ট দেখাবেন? কোথায় কোর্ট? প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে সারা ভারতবর্ষে যা হয়েছে—শুধু পশ্চিমবঙ্গেই ১০৪ কোটি টাকা মেরে দিয়ে চলে গেছে। কর্মীদের হার্ড আর্নড মানি কোম্পানি মেরে দিয়ে চলে গেছে। একটি কোম্পানিও প্রভিডেন্ট ফান্ডের সংবিধান মোতাবেক বাঁধানো শক্ত আইন মেনেছে? বহু মানি মেরে দিয়ে চলে গেছে। এই আইন পালন করাতে পেরেছেন? চাইল্ড ওয়ার্কার বন্ধ করতে পেরেছেন? যেগুলি বেআইনি আইন তার ১ শতাংশও বন্ধ করতে পেরেছেন? এই বিষয়ে সব চেয়ে বড় কথা হল উদ্যোগ এবং উদ্যম—আর সব চেয়ে বড় কথা হল মানসিকতা আজকে একটির

পর একটি বড় বড় কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। শ্রমিকরা না খেতে পেয়ে আত্মহত্যা করছে প্রত্যেকদিন। ডি. এম. কে. আপনাদের বন্ধুর সরকার। এই সরকার গঠিত হবার পরে যেখানেই লক আউট হয়ে যাচ্ছে সেই লক আউটের জন্য তারা একটা আলাদা ওয়েলফেয়ার ফান্ড করে রেখেছে এবং সেই ওয়েলফেয়ার ফান্ড থেকে মান্থলি শ্রমিকদের টাকা দেওয়া হচ্ছে। আপনারা সেইরকম কিছু ব্যবস্থা করছেন না এখানে। এটা করলে শ্রমিকরা ধন্য ধন্য করবে। কিন্তু শ্রমিকদের জন্য আপনারা এটা করবেন না, লোক দেখানো এই আইন করবেন। আপনার এই মানসিকতার আমি তীব্র বিরোধিতা করছি এবং অ্যাট দি সেম টাইম আমি বলছি যে, এইরকমভাবে বিচ্ছিন্ন অ্যামেন্ডমেন্ট এনে কিছু হবে না। সামগ্রিকভাবে আপনার যদি কিছু বলার থাকে তা বলবেন আমরা নিশ্চয় গ্রহণ করব। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সুব্রত মুখার্জি ইন্ডাস্ট্রিয়াল অ্যামেন্ডমেন্ট বিলের উপর যে বক্তব্য রাখলেন তাতে আমার মনে হয় তিনি খানিকটা ধান ভানতে শিবের গীত গেয়ে গেলেন। এখানে অত্যন্ত ছোট্ট অ্যামেন্ডমেন্ট একটা নিয়ে আসা হয়েছে। ট্রাইবুন্যাল জজের ক্রাইটেরিয়াকে কিছুটা অ্যামেন্ড করা হয়েছে। ৩ বছরের এক্সপেরিয়েন্স সম্পন্ন ডিস্ট্রিক্ট জাজ, অ্যাডিশন্যাল ডিস্ট্রিক্ট জাজ, হাইকোর্ট জাজের যে বার ছিল সেটা এখন তুলে দেওয়া হয়েছে। এর ফলে খানিকটা সহজ হবে ট্রাইবুন্যালের পক্ষে। ফলে প্রিসাইডিং অফিসার-এর অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার ক্ষেত্রে খানিকটা সহজ হবে। অনেকগুলি ট্রাইবুন্যাল জাজের অভাবে যে অচল অবস্থার সৃষ্টি হয়েছিল সেটা দূর হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যে সামান্য অ্যামেন্ডমেন্টটি এনেছেন সেই অ্যামেন্ডমেন্টের কেউ বিরোধিতা করেননি, সমর্থন করেছেন সকলেই। তবে কতকগুলি কথা এখানে যা বলেছেন সেইগুলির উত্তর দেওয়া প্রয়োজন বলে আমি মনে করি। স্যার, আপনি জানেন যে, পশ্চিমবঙ্গে শ্রমিক মালিক রিলেশন গোটা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে ভাল। এখানে শিল্পক্ষেত্রে একটা ভাল সম্পর্কের পরিবেশ সৃষ্টি হয়েছে। বিচ্ছিন্ন রাজ্যের মালিকরা এখানে শিল্প স্থাপন করতে এগিয়ে আসছে। এখানে তারা নতুন নতুন কলকারখানা স্থাপন করছে। সেদিক থেকে বিচার করে বলা যায় যে, পশ্চিমবঙ্গের শিল্প পরিবেশের যথেষ্ট উন্নতি ঘটেছে। যে কারণে বিভিন্ন রাজ্যের মালিকরা এখানে শিল্প স্থাপন করতে আসছে এবং শিল্পে বিনিয়োগও করছে। মাননীয় সুব্রতবাবু যে কথা বললেন—এটা ঠিকই যে অনেক পুরানো শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। কেন বন্ধ হয়ে যাচ্ছে, সেটা মাননীয় সুব্রতবাবু নিশ্চয় জানেন। অনেক পুরানো ট্রাডিশন্যাল কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। মাসুল সমীকরণের কথা বারে বারে বলা হয়েছে। মাসুল সমীকরণ নীতির ফলেই পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং শিল্পের কোনও ভবিষ্যৎ নেই, এই কথা হাউসে অনেক বলা হয়েছে পশ্চিমবঙ্গের মেজর ইন্ডাস্ট্রি হচ্ছে লোহা-লক্কড়ের কারখানা। এখানেই মেজর অ্যামেন্ডমেন্ট হয়ে থাকে। এখানেই মেজর ক্যাপিটাল ইনভেস্টমেন্ট আছে। কাজেই এই শিল্পকে যদি বাঁচানো না যায় তাহলে পশ্চিমবঙ্গের বিরাট ক্ষতি হবে। সুব্রতবাবু বললেন মেটাল বক্সের কথা এখানে মেটালের নানান ইঞ্জিনিয়ারিং কারখানা আছে। তাদের কোনও ভবিষ্যৎ নেই।

[2-10—2-20 P.M.]

না খেয়ে মারা যাচ্ছে কিনা সেটা আমি জানি না, মাননীয় মন্ত্রী মহাশয় সেটা বলবেন,

তবে এরকম হতেও পারে। কিন্তু এ ক্ষেত্রে বাস্তব অবস্থাটা হচ্ছে, পুরানো কারখানাগুলি আজ এক ভয়ঙ্কর অবস্থায় এসে পৌঁছেছে এবং এর জন্য দায়ী কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি। পশ্চিমবঙ্গের শিল্পগুলিকে ধ্বংস করার জন্য যে নীতি তারা ১৯৫৬ সাল নিয়েছেন আজও তাই নিয়ে চলেছেন। কাজেই এই নীতির পরিবর্তন না করে শুধু এখানে শ্রমিকদের জন্য দরদ দেখিয়ে কুম্ভীরাশ্রু বিসর্জন করে কোনও লাভ হবে না। স্যার, ওঁকে আমি বলব, আপনি বামপন্থী ট্রেড ইউনিয়ন নেতাদের পেছনে পেছনে ঘুরে ট্রেড ইউনিয়ন নেতা হতে চাইছেন, আপনাকে আমি সাধুবাদ জানাই আমাদের মুভমেন্টের সঙ্গে কোনও কোনও সময় থাকছেন বলে, তবে সুযোগ পেলে পেছনে আপনাদের অনেকে বিরোধিতা করেন, কিন্তু সে যাই হোক, এটা আপনারা জেনে রাখবেন, শ্রমিকদের দুরাবস্থার জন্য দায়ী হচ্ছে দিল্লির কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি, মাসূল নীতি, শ্রমনীতি। ই. এস. আই.-এর ক্ষেত্রে কি হচ্ছে? সেখানে আমরা দেখছি, কেন্দ্রীয় সরকার সে ক্ষেত্রে যে সব নীতি চাপাচ্ছেন তা চূড়ান্ত শ্রমিক স্বার্থ বিরোধী নীতি। এগুলির যদি পরিবর্তন করা না যায় তাহলে শ্রমিকদের কোনও উপকার করা যাবে না এবং শ্রমিকদের সুদিন আসবে না। পরিশেষে বলব, হলদিয়া পেট্রো-কেমিক্যালস, ইলেকট্রনিক কমপ্লেক্স, স্টিল ফ্যাক্টরিকে আধুনিকীকরণের জন্য যে তিন হাজার কোটি টাকা আসার কথা এগুলি সমস্ত যদি না আসে তাহলে পশ্চিমবঙ্গের শিল্পের উন্নতি হতে পারবে না এবং এর বুনিয়াদ শক্তিশালী হতে পারবে না। বিরোধী দলের মাননীয় সদস্য মহাশয়দের কাছে আমার অনুরোধ, একথাগুলি নিয়ে দিল্লিতে দরবার করুন। তা যদি করেন তাহলেই শ্রমিকদের উপকার হবে, অন্যথায় এখানে শুধু শ্রমিকদের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করে লাভ হবে না। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই সুব্রতবাবুকে ধন্যবাদ জানাই কারণ এই বিলকে তিনি সমর্থন করেছেন। ট্রাইব্যুনালের কেসের দেরি হবার কয়েকটি কারণ আছে। শিল্পের অবস্থা যত খারাপ হবে ততই ট্রাইব্যুনালের সংখ্যা বাড়বে এবং আরও দেরি হবে। আপনারা জানেন, সারা ভারতবর্ষে ১ লক্ষ ৮০ হাজার কারখানা বন্ধ। আমি জজেদের সঙ্গে মিট করেছিলাম এবং অন্যান্যদের সঙ্গেও কথা বলেছি। একটা অসুবিধা হচ্ছে, যে কোয়ালিফিকেশন আছে প্রিসাইডিং অফিসার ইত্যাদিদের, এর ফলে জজ পাওয়া মুশকিল হচ্ছে। এটা দূর হলে কিছুটা সহজ হবে। দ্বিতীয়ত কেস শুরু হবার সঙ্গে সঙ্গে বা আগে বিশেষ করে এম্পলয়াররা হাইকোর্টে চলে যাচ্ছে। এর ফলে সেগুলি পেন্ডিং থাকছে। আবার হাইকোর্ট থেকে ফিরে আসছে। অনেক সময় সুপ্রিম কোর্টে চলে যাচ্ছে, সেখান থেকে আবার রিভার্ট করে দিচ্ছে। কতকগুলি আবার এডজর্নমেন্টের ব্যাপার নিয়ে এগুলি মালিকরাই বেশি করে, তবে এই এডজর্নমেন্টের ব্যাপার নিয়ে সেন্ট্রাল ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে আমি কথা বলব, জানব ইউনিয়ন সাইডে এর কারণ কি। এতে খানিকটা ইজি হবে।

দ্বিতীয়ত মেটাল বক্স, তারা একটা স্টেটমেন্ট দিয়েছে। এমনকি বি. আই. এফ. আর. ইত্যাদি অন্য জায়গায় যাবার পরেও আমি নিজে মেটাল বক্সের মালিকদের ডাকি যারা ম্যানেজমেন্টে ছিল এবং ম্যাড্রাস ফর্মুলায় যেটাতে ইউনিয়ন রাজি ছিল সেই ফর্মুলাতে খোলা যায় কিনা কিন্তু মালিকরা এই আইটেমেও রিভার্ট করেছেন। এখন বি. আই. এফ. আর. হয়ে

পড়ে আছে। বি. আই. এফ. আর. কতদিনে নেবে আমি জানি না। সাধারণত বি. আই. এফ. আর.এর প্রসিডিওর হচ্ছে ১০ মাসের আগে তারা কেস ডিসপোজ করে না। সুব্রতবাবু, আপনি জেনে রাখুন যে বি. আই. এফ. আর.-এর একবার যদি কেস রেফার হয়ে যায়, সেখানে আপনি যদি বি. আই. এফ. আর.এর বাইরে কোনও সেটেলমেন্ট করেন তাহলে ওরা খুব রাগ করেন। ওরা যদি স্যাংশন না করেন তাহলে ব্যাঙ্ক টাকা-পয়সা কিছুই পাবেন না। সৌগতবাবু হয়ত কিছুটা জানেন। এই হচ্ছে অবস্থা। আর একটা কথা হচ্ছে যে সিক হলে টিকিট পেতে ২ মাস সময় লাগে। ২ মাস পরে ওরা টিকিট দেবে। টিকিট দেবার পরে আপনাকে জিজ্ঞাসা করবে যে আপনার ইন্ডাস্ট্রি কি সিক? আপনাকে বলতে হবে যে হ্যাঁ, সিক। তারপরে ইউনিয়নকে জিজ্ঞাসা করবে যে আপনারা কি মনে করেন যে ইন্ডাস্ট্রি সিক? তারা তখন বলবেন যে হ্যাঁ, সিক। তারপরে ওরা বলবে, ঠিক আছে, আপনারা পরে আসবেন, আমরা অপারেশন এজেন্সি ঠিক করব। It takes long procedure আমরা সেটাকে কিভাবে ইজি করা যায় সেই চেষ্টা করছিলাম। দ্বিতীয়ত লক আউট, লে অফ ইত্যাদি ব্যাপারে ১০(৩)তে গৌরীপুরে নদীয়ায় আমরা করেছি। হাইকোর্ট আপ হেল্ড করার পরেও এটা পড়ে আছে। যতক্ষণ না হাই কোর্ট থেকে ফাইনাল ডিসিসন আসছে—হাইকোর্টের পরে সুপ্রীম কোর্ট আছে—তার আগে প্রসিড করা যায় না। আর ১০(৩) যদি কেউ না মানে তাহলে অবস্থাটা কি হয়? মালিকের বিরুদ্ধে কেস করতে হবে—ক্রিমিন্যাল কেস ফৌজদারি আইনে। এতে মালিকের শাস্তি হবে একমাত্র জেল অথবা এক হাজার টাকা ফাইন। There is no compulsion

ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে আমার কোনও ক্ষমতা নেই। আপনি হয়ত জানেন যে এগুলি বন্ধ করার জন্য, এগুলি রেগুলেট করার জন্য কেষ্টবাবুর আমলে একটা বিল এসেছিল কিন্তু সেই বিলের অ্যাসেন্ট পাওয়া যায়নি। তারপরে ক্লোজার এবং সাসপেনসন অব ওয়ার্ক সেটাও ঐ লক আউট পর্যায়ে পড়ে। এখানে সেটা নিয়ে কোনও ডিফারেন্স নেই। সাসপেনসন অব ওয়ার্ক ইত্যাদি ব্যাপারে আমরা উষাকে নোটিশ সার্ভ করেছি। এখানে একটা নতুন জিনিস হচ্ছে। তারা সাসপেনসন অব ওয়ার্ক করছেন। তারা পুরো মাইনে দিয়ে বাড়িতে বসিয়ে রাখছেন। তারা বলছেন যে লে অব আইনে আমি তো অর্ধেক মাইনে দিচ্ছি না, আমি পুরো মাইনে দিচ্ছি। এগুলি সম্পর্কেও আইনগতভাবে যা করা যায় সেটা আমরা ভাবছি। এই হচ্ছে প্রবলেম। আমি অন্য বিষয়ে যাচ্ছি না। কারখানা কেন বন্ধ হচ্ছে, কেন সিক হচ্ছে, সারা ভারতবর্ষের যে অবস্থা সেটা আপনি জানেন। এই ব্যাপারে হয়ত আমার চেয়ে আপনার বেশি জানা আছে কারণ আপনার খুলবার সুযোগ বেশি আছে। তবু আমরা এখানে কিছু কারখানা খোলবার চেষ্টা করছি যেগুলি ক্লোজ হয়ে আছে। বেঙ্গল পেপার মিল সম্পর্কে আমরা আশা করছি কিছু দিনের মধ্যে এটা খুলবে। আরও কিছু কিছু এইভাবে খোলার চেষ্টা করছি। **(এ নয়েস ফ্রম অপোজিশন বেঞ্চ)** আমি কোনও আর্গুমেন্টে যেতে চাই না। এক ভদ্রলোক, তিনি সুব্রতবাবুর বন্ধু লোক বলে আমি শুনেছি। তাকে জিজ্ঞাসা করায় তিনি ওনার নাম বলেছেন। কাজেই তাতে মনে হয় ওনার সঙ্গে ভাল পরিচয় আছে। যাই হোক, সেই ভদ্রলোক কারখানা নিয়েছেন। সমস্ত ইউনিয়নের সঙ্গে চুক্তি হয়েছে এবং তিনি কারখানাটি খুলছেন। আমরা আশা করছি কারখানাটি খুললে এটা চালু হবে। এই রকম আরও কিছু কিছু আমরা চেষ্টা করছি। এইসব ব্যাপারে আমি সুব্রতবাবুদের সহযোগিতা

চাইব যে কি ভাবে এগুলি তাড়াতাড়ি খোলা যায়। আমি আর নতুন করে কিছু বলছি না। আমি আশা করব যে অ্যামেন্ডমেন্ট আমি এনেছি সেটা সকলে গ্রহণ করবেন।

The motion of Shri Santi Ranjan Ghatak that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989 be taken into consideration was then put and agreed to.

### Clause–1

**Mr. Speaker :** Now, I would request Mr. Sachin Sen to move his amendment.

**Shri Sachin Sen :** Sir, I beg to move that in clause 1(1) for the words and figures "the Industrial Disputes (West Bengal Amendment) Act, 1989" the words and figures "the Industrial Disputes (West Bengal Second Amendment) Act, 1989" be substituted.

**মিঃ স্পিকার :** আপনি এটা গ্রহণ করছেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** হ্যাঁ, গ্রহণ করছি।

The motion of Shri Sachin Sen that in clause 1(1) for the words and figures "the Industrial Disputes (West Bengal Amendment) Act, 1989" the words and figures "the Industrial Disputes (West Bengal Second Amendment) Act, 1989" be substituted,—was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 2 to 4 and Preamble

The question that Clauses 2 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed.

[2-20—2-30 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একই কথা বলব, সৌগতবাবু যা বলবেন, কারণ উনিও ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত। একই কথা আমি বলব। মূল বক্তব্যটা আমরা আগেই রেখেছি। আমরা বারবার বলছি যে এই বিচ্ছিন্নভাবে একটা পরিবর্তন এনে মূল সমস্যার সমাধান হবে না। এটার আমি বিরোধিতা করছি না কিন্তু আমরা বলতে চাই

একটা জাজের জায়গায় দুটো জাজ করলে, দুটোর জায়গায় তিনটে জাজ করলেই আপনার কিন্তু লেবার কোর্ট এবং ইন্ডাস্ট্রিয়াল ট্রাইবুন্যালে যে হিউজ কেস পেন্ডিং রয়েছে, সেইগুলো ডিসপোজ হবে না এবং সত্যিকার নিষ্পত্তি হবে না এবং তারা জাস্টিস পাবে না। সেইজন্য আপনি কিভাবে এদের নিষ্পত্তি করতে পারেন তার ব্যবস্থা করুন। তাতে উনি বলছেন আইনের অনেক পরিবর্তন করতে হবে। আমরাও তো তাই চাই যে একটা কম্প্রিহেনসিভ ওয়েতে একটা আইন আনুন, যাতে এদের সত্যিকারের প্রোটেকশন দেওয়া যায়। মোর ওভার উনি যা বললেন যে এই ক্ষমতা ওঁনার নেই, যাতে ঠিক ফিক্স টাই বাউন্ড করতে, যে এর মধ্যে রায় দিতে হবে। আর একটা ব্যাপার হচ্ছে সুপ্রীম কোর্টে যেতে পারে না এমন কোনও আইন করতে পারেন কি না, তাহলে হাইকোর্ট, সুপ্রীম কোর্ট, সুপ্রীম কোর্ট হাইকোর্ট, তারপর ট্রাইবুন্যাল এই ধারা যদি চলতে থাকে তাহলে এই আইন করে কি মূল্য আছে? কাজেই মূল প্রোটেকশন দেবার জন্য ভাবতে বলছিলাম। এবং তার জন্য মূল আইনটা সংশোধন করবার দরকার আছে এবং সেই এক্তিয়ার সংবিধান সম্মতভাবে রাজ্যের হাতে আছে, বেসিক্যালি এটা কঙ্কারেন্ট লিস্টের মধ্যে আছে। অনেকটা রাজ্য পারে। সুতরাং রাজ্যের হাতে সেইরকম একটা আইন যদি আনতে পারেন তাহলে মূল আইনের পরিবর্তন হবে এবং রুলস কিছু পরিবর্তন হবে, তাহলে প্রোটেকশন দিতে পারবেন আমি এই প্রসঙ্গে বলেছিলাম যে ওঁনার হাতে যে ক্ষমতাগুলো আছে লকআউটকে বেআইনি বলা—বেআইনি বলল, উনি যেটা উল্লেখ করলেন না, সাসপেনসন অব ওয়ার্ককে বেআইনি ঘোষণা করলে সুবিধা—শুধুমাত্র আইনের সুবিধা নয়, আন্দোলন করার সুবিধা হয়, অর্থনৈতিক সুবিধা পেয়ে যায় কিছুটা শ্রমিক কর্মচারিরা। তাহলে পরে অনেকদিন তারা লড়াই করতে পারে। আপনি সেই নজির নদীয়ার গৌরীপুর দেখিয়ে হবে না। আমি মেটাল বক্সের নাম করছি যে মেটাল বক্সকে কেন আপনি করেননি। খৈতান পরিবারের সঙ্গে গভীর আত্মিকি যোগাযোগ যদি না থাকতো, এদের একটা বেআইনি লেনদেন-এর ব্যবস্থা যদি না থাকতো তাহলে সবচেয়ে আগে এম. এ. এম. সি.. এবং খৈতানদের বিরুদ্ধে বেআইনি বলে দড়ি বেঁধে কোর্টে নিয়ে যেত। তারা তিন কোটি টাকা খরচ করে মেয়ের বিয়ে দিচ্ছে, চীফ মিনিস্টার, লেবার মিনিস্টার সেখানে নেমন্তন্ন খাচ্ছেন, আমি বলেছিলাম এদের বাড়িতে নেমন্তন্ন খাবেন না। বললেন, না, বিলাত থেকে একজন লোক আসছেন, তিনি আমাদের মধ্যে মিডিল ম্যান হয়ে সমস্ত মিটিয়ে দেবেন।

**শ্রী সৌগত রায় :** স্যার, দুটো মূল কথাই আমাদের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি বলেছেন। এখানে একটা ব্যাপার হচ্ছে, ইন্ডাস্ট্রিয়াল ট্রাইবুন্যালে মন্ত্রী মহাশয় জজ জড়াবেন বলছেন এবং তাতে নাকি মামলা ডিসপোজাল হবে। কিন্তু অ্যাভারেজ টার্ন আউট হচ্ছে, ডিসমিসিয়াল কেস হলে ৫ থেকে ৭ বছর এবং কমপ্লিকেটেড কেস হলে ৮৮ থেকে ১০ বছর। এই যে জাস্টিস ডিক্রেয়ার্ড, এর থেকে জাস্টিস ডিনায়েড হচ্ছে। এই ব্যাপারে ওঁকে আরও উদ্যোগ নিতে হবে। কিছু জজের পোস্ট খালি ছিল—দরকার হলে আরও ট্রাইবুন্যাল এবং লেবার কোর্ট খুলতে হবে। এটা আমার প্রথম বক্তব্য। আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, আপনি জানেন ট্রাইবুন্যালে কখন মামলা যায়, যখন কনসিলিয়েশন অফিসার ফেলিয়র অফ কনসিলিয়েশন রিপোর্ট করেন তখন ফাইল যায় লেবার দপ্তরের এবং সেখান থেকে ফাইল যায় ট্রাইবুন্যালে। আমাদের অভিজ্ঞতা আছে, ট্রাইবুন্যালে একটা ফাইল যেতে ৬ মাস থেকে

৮ মাস সময় লাগে। এটা পুরোপুরি শান্তিবাবুর হাতে আছে। যে সমস্ত মামলার কনসিলিয়েশনের মাধ্যমে নিষ্পত্তি হচ্ছে না সে সমস্ত মামলার ফাইল যাতে তাড়াতাড়ি ট্রাইবুন্যালে যেতে পারে সেটা লেবার মন্ত্রী দেখতে পারেন। তৃতীয় কথা হচ্ছে, কারখানা ঘোলার ব্যাপারে এখানে অভিযোগ করা হচ্ছে। রাণীগঞ্জ যারা বেঙ্গল পেপার মিল খুলছে তাদের আমি চিনি না, জানি না। কিন্তু আমি শুনেছি তারা প্রপার ইন্ডাস্ট্রিয়ালিস্ট নয়।' সুতরাং তাড়াতাড়ি খোলার নামে বেঙ্গল পেপার মিল কেন সেরকম লোকেদের দেওয়া হল, এটা আমি মাননীয় শ্রম মন্ত্রীর কাছে জানতে চাইছি। এই মাত্র ফজলে আলি মোল্লা বললেন যে, কেশরাম কটন মিল তিন বছর ধরে বন্ধ হয়ে আছে। সেটা খোলার ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, আমি আগেই বলেছি, আবার আমাকে সেই একই কথা বলতে হচ্ছে যে, ট্রাইবুন্যালের অর্ডার যখন দেওয়া হয় তখন টাইম ফিক্সড করেই দেওয়া হয়, এটা হচ্ছে এক নং কথা। দু'নং কথা হচ্ছে, হাই কোর্ট, সুপ্রিম কোর্ট ঠেকাবার কোনও ক্ষমতা আমাদের নেই, রাজ্যের নেই, কোনও আইনে নেই। তিন নং কথা হচ্ছে, কমপ্রিহেনসিভ লেবার ল'স আমরা করতে পারি না, সেটা দিল্লি করতে পারে এবং আমরা বার বার তাদের তা করতে বলেছি। তারা তা করছে না। বরঞ্চ তারা আই. ডি. অ্যাক্টের মারফৎ ওয়ার্কারদের রাইট কেড়ে নেবার ব্যবস্থা করেছে। মালিকদের যত রকম সুযোগ ইতিপূর্বে দেবার ব্যবস্থা ছিল তার চেয়েও বেশি সুযোগ দেবার জন্য তারা আইন এনেছে। আমরা বলেছি,—ওটা করবেন না, কম্প্রিহেনসিভ লেবার ল'স করুন। তাঁরা তা করেননি এবং করছেন না। তারপরে লক আউট, সাসপেনশনের ক্ষেত্রে ইট ইজ ইনক্লুডেড। কেন হচ্ছে, কোথায় হচ্ছে, কিভাবে হচ্ছে, আইনে কি ব্যবস্থা আছে, না আছে সমস্ত কিছু আমি আগেই বলেছি। তারপরে ওঁরা কতগুলো ঘটনার উল্লেখ করলেন। মেটাল বক্স সম্বন্ধে আমি আমার স্টেটমেন্টে বলেছি এবং আবার বলছি যে, আমি আবার ডেকেছি, চেষ্টা করছি। এ ব্যাপারে আমাদের চেষ্টা আছে এবং থাকবে। বেঙ্গল পেপার মিলে এক ভদ্রলোক এসেছেন, তিনি কারখানা নিয়েছেন। প্রথম থেকেই কেউ ইন্ডাস্ট্রিয়ালিস্ট হয় না। তিনি কারখানা নিয়েছেন, আমরা আশা করব তিনি ভালভাবে কারখানা চালাবেন। এ ছাড়া আমার আর নতুন করে কোনও কিছু বলার নেই।

The motion of Shri Santi Ranjan Ghatak, that the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1989, as settled in the Assembly, be passed. — was then put and agreed to.

**Mr. Speaker :** I do hereby appoint Shri Buddhadeb Bhattacharjee, the Minister-in-charge of Local Self-Government and Urban Development Department as Chairman of the Select Committee under Rule 255(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে একটা মর্মান্তিক ঘটনা আমি সরকারের

কাছে উল্লেখ করছি। বড়বাজার এলাকায় ব্যাপকহারে হেরোইন আমদানি হয়েছে। অথচ সেখানে কর্তৃপক্ষ তথা সরকারের পক্ষ থেকে কোনও রকম ব্যবস্থা নেওয়া হচ্ছে না।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, বড়বাজার পাইকারি-বাজার বলে কি হেরোইনও পাইকারি হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, বড়বাজারে, লালবাজারের ঠিক পেছনেই পাইকারি হারে হেরোইন বিক্রি হচ্ছে। এমন কি স্কুলের ছেলেদের পর্যন্ত হেরোইনের ব্যবসায় ঢুকিয়ে নিচ্ছে। ১৩ বছরের ছেলে ভূপিন্দার জৈন এবং ১৪ বছরের ছেলে মহেন্দ্র শর্মাকে হেরোইন ব্যবসায়ীরা হেরোইনের ব্যাবসায় যুক্ত করে তাদের কিড্ন্যাপ করেছে। একজনকে ২২ মাস ধরে এবং আর একজনকে ১৪ মাস ধরে বহু জায়গায় খোঁজ করেও পাওয়া যায়নি। আজকে ওখানে বেপরোয়াভাবে সরকারি কর্তৃপক্ষের চোখের সামনে আন্ডার গ্রাউন্ড ওয়ার্ল্ডের সঙ্গে যুক্ত লোকেরা হেরোইনের ব্যবসা করছে, স্কুলের ছেলেদের ব্যবসার সঙ্গে যুক্ত করছে। অথচ প্রশাসন এবং পুলিশ নিষ্ক্রিয় রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে প্রশাসনকে এ বিষয়ে সক্রিয় হতে অনুরোধ করছি। যেসব ছেলেদের এক্ষেত্রে ভবিষ্যৎ অনিশ্চিত হয়ে উঠেছে, তাদের ভবিষ্যতে নিশ্চয়তা আনা হোক।

[2-30—2-40 P.M.]

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আমি যে বিষয় সম্পর্কে একটু আগে বললাম সেই বিষয় সম্পর্কে বলছি, ইউ. পি. এবং গুজরাট এই দুটি রাজ্যে দুটি পেট্রো-কেমিক্যালস যে অন্যায়ভাবে দলীয় দৃষ্টিকোণ থেকে অনুমোদন দেওয়া হয়েছে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে অনুরোধ করব তিনি যেন এ বিষয়ে কিছু বলেন। আমাদের এখানে হলদিয়া পেট্রো-কেমিক্যালস-এর ক্লিয়ারেন্স আজ পর্যন্ত পাওয়া গেল না অথচ অন্য দুটি স্টেটকে ৪৮ ঘন্টার মধ্যেই নর্ম, ফরম ভায়োলেট করে ক্লিয়ারেন্স দেওয়া হল। এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আছেন, তিনি অনুগ্রহ করে যেন এ বিষয়ে আলোকপাত করেন, সেইজন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু এই মুহূর্তে মাননীয় বিধায়কের বক্তব্য শুনলাম তাই যেটুকু তাৎক্ষণিক বক্তব্য রাখছি তাতে যদি অসমতা থেকে থাকে সেটার জন্য আপনার কাছে বলে আমি বক্তব্য পেশ করছি। হলদিয়া পেট্রো-কেমিক্যালসের উপর একটা স্টেটমেন্ট আজকে এই হাউসে করা হয়েছে। তবুও এটা ঠিক, আমি মনে করছি যেহেতু এই হাউস দলমত নির্বিশেষে হলদিয়া প্রোজেক্টের ফিনান্সিয়াল ক্লিয়ারেন্সের জন্য এরমধ্যে কেন্দ্রীয় সরকারের কাছে আপনার মাধ্যমে বক্তব্য পাঠিয়েছেন তারই ভিত্তিতে কতগুলি জিনিস আমার কাছে দুঃখজনক বিষয় বলে মনে হয়েছে। এটা কেন হবে? ১৯৮৭ সালের সেপ্টেম্বর মাসে আই. ডি. বি. আই.তে হলদিয়া পেট্রো-কেমিক্যালসের উপর যে প্রোপোজাল পাঠানো হয়েছিল তার উপর আই. ডি. বি. আই. কেন্দ্রীয় সরকারকে যে রিপোর্ট দেন সেই রিপোর্টের একটা কপি রাজ্য সরকারের কাছে আছে। সেই রিপোর্টে বলা হয়েছে হলদিয়া

পেট্রোকেমিক্যাল প্রকল্পের সমস্তটাই লাভজনক এবং এতই লাভজনক যে তার থেকে শতকরা হারে ১৮ শতাংশ অর্থাৎ ১০০ টাকা রাখলে ১ বছরে ১১৮ টাকা পেতে পারেন। এতই লাভজনক যে ১০ বছরে সমস্তরকম ফেরত দিয়ে ৭৬ কোটি টাকা লাভের মুখ দেখবে। এই প্রকল্প এতই লাভজনক—এই প্রকল্পের অনুমতি দিতে যে দেরি করা হচ্ছে—প্রতিদিন পশ্চিমবাংলা ১ কোটি টাকার মতন হারাচ্ছে। এই প্রকল্প এতই গুরুত্বপূর্ণ যতদিন দেরি করা হচ্ছে ততদিন দেড় লক্ষ যুবক-যুবতীর কর্মসংস্থান আরও একটি দিন পিছিয়ে যাচ্ছে। যদিও এই প্রকল্পের ক্ষেত্রে আরও পরিষ্কারভাবে বলা উচিত, এর জন্য যে অর্থ লাগবে তারজন্য পশ্চিমবাংলার ব্যাঙ্ক ব্রাঞ্চ আছে। এতদসত্ত্বেও এই প্রকল্প এক্ষেত্রে অনুমতি না দিয়ে—আমি খবরের কাগজে দেখেছি এবং খুবই আশ্চর্যের বিষয় ২/৩টি রাজ্যের প্রকল্প যেগুলির লাইন আমাদের অনেক পিছনে ছিল—সেগুলির ক্লিয়ারেন্স হয়ে যাচ্ছে। আমি মনে করি পশ্চিমবাংলার সাধারণ মানুষ রাজনীতি ভুলে গিয়ে এর বিরোধিতা করা উচিত। আমি এইটুকু জবাব দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে শেষের দিনে শেষ মুহূর্তে দৃষ্টি আকর্ষণ করার সুযোগ দিয়েছেন। ৮৯(এ) বাস আজ ৫ দিন যাবৎ বন্ধ হয়ে আছে। বাসন্তীপুর থেকে রায়দিঘী এই ৮৯(এ) বাস চলাচল করে। আমার এলাকায় আমি গিয়েছিলাম। ১৬ কিলোমিটার গাড়িতে যেতে আমার দেড় ঘন্টা সময় লেগেছে। আমি ডায়মণ্ডহারবার দিয়েও প্রতি সপ্তাহে আসি। ডায়মণ্ডহারবার রুটের বাসও বন্ধ, কারণ সেখানকার রাস্তাও খারাপ। মাননীয় মন্ত্রী শ্রী আব্দুল কায়ুম মোল্লা যদি এখানে উপস্থিত থাকতেন তাহলে তিনি বলতে পারতেন। ৮৯(এ) বাস বন্ধ এবং ডায়মণ্ডহারবার রুটের বাসও বন্ধ। বাসের মালিকরা আমার কাছে এসেছিলেন। তাঁরা বলেন, আমরা রোড ট্যাক্স দিই, অথচ রাস্তা এতই খারাপ যে বাস চালানো যায় না। আমার বক্তব্য হচ্ছে, শুধু এই রুটের নয়, পশ্চিমবাংলার সমস্ত রাস্তা খারাপ। মুখ্যমন্ত্রীকে বলুন এই দপ্তর ত্যাগ করতে, তিনি চালাতে পারছেন না। যতীন চক্রবর্তীকে আবার নিয়ে এসে মন্ত্রী করুন।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা ভয়াবহ লোডশেডিং-এর ব্যাপারটা দেখছি। মাননীয় অর্থমন্ত্রী সভায় আছেন। আমি তাঁর কাছে এই বিষয়ে একটি দাবি জানাচ্ছি। আপনি জানেন যে, কলকাতা শহরে বিদ্যুতের সমস্যা মেটাবার জন্য সি. ই. এস. সি. অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে প্রস্তাব দিয়েছেন যে, তাঁরা আগামী দুই বছরের মধ্যে আরও ৯০০ মেগাওয়াট কারেন্ট দিতে পারবেন যদি তাঁদের বাজার থেকে ১,০০০ কোটি টাকা তুলতে দেওয়া হয়। রাজ্যে বক্রেশ্বর নিয়ে যখন একটা রাজনৈতিক আবহাওয়া চলছে, রক্ত বিক্রি করে সেটা করা হবে যেখানে বলা হচ্ছে, সেখানে কলকাতা শহরে বিদ্যুৎ সরবরাহের দায়িত্বে যাঁরা রয়েছেন সেই সি. ই. এস. সি. এই প্রস্তাব দিয়েছেন। কিন্তু ব্যুরোক্রেসীর একটি অংশ এক্ষেত্রে চাপ সৃষ্টি করছে সরকারের উপর যাতে এ-ব্যাপারে ক্লিয়ারেন্স না দেওয়া হয়। আমি দাবি করছি, সি. ই. এস. সি.কে এই প্রোজেক্ট ক্লিয়ারেন্স দিন যাতে করে তাঁরা আগামী দুই বছরের মধ্যে পর্যাপ্ত পরিমাণ বিদ্যুৎ কলকাতাকে দিতে পারে।

**শ্রী মানব মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের

প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। এইমাত্র বিরোধী মাননীয় সদস্য সুব্রতবাবু বড়বাজার এলাকায় হেরোইনের ব্যাপক প্রচলনের ব্যাপারটা উল্লেখ করেছেন। কিন্তু আজকে এটা শুধু বড়বাজারেই নয়, গোটা রাজ্যে ছড়িয়ে পড়েছে। এর প্রতিরোধে সরকারি এবং বেসরকারি পর্যায়ে উদ্যোগ নেওয়া হয়েছে, কিন্তু হেরোইন অ্যাডিক্টেড যুবক-যুবতীদের চিকিৎসার অ্যাডিকোয়েট ব্যবস্থা রাজ্যের হাসপাতালগুলিতে নেই। এক্ষেত্রে চিকিৎসার জন্য যে বহুল ব্যবস্থা লাগে সেই চিকিৎসা ব্যবস্থা রাজ্যের হাসপাতালগুলিতে অত্যন্ত কম। মাননীয় অর্থমন্ত্রী সভায় আছেন। এবারকার বাজেটে যদি কোনও উদ্যোগ নিয়ে না থাকেন তাহলে এই বিষয়টা গুরুত্ব দিয়ে দেখতে হবে। এক্ষেত্রে শুধুমাত্র সরকারি এবং বেসরকারি পর্যায়ে প্রতিরোধের ব্যবস্থা নিলেই চলবে না, ড্রাগ অ্যাডিক্টেডদের যাতে উপযুক্ত চিকিৎসা হয় তারজন্য যথাযথ ব্যবস্থার কথা চিন্তা করতে হবে।

**শ্রী সুপ্রিয় বসু** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অধিবেশনের শেষ দিন। আমরা বিভিন্ন দিন এখানে রাজনৈতিক কথা বলেছি, বিতর্ক করেছি। আজকে আমি একটি বিশেষ ব্যাপারে পরবর্তী প্রজন্মের শিক্ষার ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, জাতীয় জীবনে খেলাধূলা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। ভারতবর্ষ খেলাধূলার ক্ষেত্রে বেশ পিছিয়ে পড়েছে এবং তার কারণ হচ্ছে ইন্ডিসিপ্লিন। আপনি জানেন ডিসিপ্লিন খেলাধূলার ক্ষেত্রে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমরা খুশি হয়েছিলাম কিছুদিন আগে যখন ক্রিকেট কন্ট্রোল বোর্ড কপিলদেব, রবি শাস্ত্রী, ভেঙ্গসরকারের মতো কিছু খেলোয়াড়কে সাসপেন্ড করেছিলেন, ব্যান্ড করেছিলেন এক বছরের জন্য। আমরা খুশি হয়েছিলাম, আই. এফ. এ. যখন কলকাতার মাঠে রেফারিকে লাথি মারবার জন্য সুব্রতসহ কয়েকজনকে সাসপেন্ড করেছিলেন তখন। কিন্তু পরে দুঃখের সঙ্গে দেখতে পেলাম, কুরুচিপূর্ণ সিদ্ধান্তে ক্রিকেট কন্ট্রোল বোর্ড এবং আই. এফ. এ. সেই ব্যান তুলে নিলেন। সরকারি সাহায্য ছাড়া কোনও অটোনমাস বডি চলতে পারে না। তাই সরকারের কাছে আমার অনুরোধ, সরকার এমন একটি সিদ্ধান্ত নিক যাতে ভবিষ্যতে কোনও অটোনমাস বডি এইরকম কুরুচিপূর্ণ সিদ্ধান্ত নিতে না পারে এবং ভবিষ্যৎ প্রজন্মের কাছে সেটা একটা একজাম্পেল হয়ে না থাকে।

**শ্রী ফজলে আজিম মোল্লা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র গার্ডেনরীচে নাগরিক পরিষদের ছয়জন কর্মী ঐ এলাকায় একটি হসপিটালের দাবিতে গত নয়দিন ধরে ভূখা হরতাল করছেন। বর্তমানে তাঁদের অবস্থা অত্যন্ত সঙ্গীন।

[2-40—2-50 P.M.]

তাদের অবস্থা অত্যন্ত সঙ্কটজনক। আমি এখানে একটা মেডিক্যাল টিম পাঠাবার জন্য দাবি জানাচ্ছি যাতে তাদের দেখাশোনা করা যায় এবং তাদের বক্তব্য শোনা হোক।

**শ্রী এ. কে. এম. হাসানুউজ্জামান** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাদল অধিবেশনের আজকে শেষ দিন এবং এই বছরের মতো অধিবেশনের শেষ দিন। লোকসভা নির্বাচন আসছে, এই বছরে আর অধিবেশন বসবে না, আবার সেই ১৯৯০ সালের বাজেট অধিবেশন

শুরু হবে। যাই হোক আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এই শেষ দিনে আমাকে বলতে দেবার জন্য। সংবাদপত্রে প্রকাশিত একটি সংবাদের প্রতি আপনার এবং এই হাউসের সকল সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে আমরা যথেষ্ট চিন্তিত, সেইজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদটা স্টেটসম্যানে ছাড়া অন্যান্য কাগজে বেরিয়েছে—বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি নিয়ে। বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি বিতর্ক নিয়ে এডজোর্নমেন্ট মোশন দিয়েছিলাম, সেখানে আমি সেটা বলতে পারিনি, সেইজন্য এখানে উল্লেখ করছি। সেখানে এই ব্যাপার নিয়ে তিনজন জর্জকে নিয়ে একটা ডিভিসন বেঞ্চ হয়েছে। এই ব্যাপার নিয়ে এলাহাবাদ হাইকোর্ট গত ১৪ই সেপ্টেম্বর একটা স্টেটাসকো দিয়েছেন যে, যেমন আছে তেমনি থাকবে। সেই রায় সরকার পক্ষ থেকে মেনে নেওয়া হয়েছে, বাবরী মসজিদ কো-অর্ডিনেশন কমিটি মেনে নিয়েছে। কিন্তু বিশ্ব হিন্দু পরিষদ এবং আর. এস. এস. বলছে হাইকোর্টের রায় আমরা মানি না, আগামী ৯ই নভেম্বর মসজিদ ভেঙে মন্দির করব, কোনও রায় আমরা মানি না। পশ্চিমবাংলায় এই খবরটা পেয়ে দেখতে পাচ্ছি আকড়াতে তিনটি ইট ভাটায় ১০০ হাজার করে শ্রীরাম মার্কা ইট তৈরি করা হচ্ছে। তার জন্য প্রচণ্ড গোলমাল, এবং টেনশন শুরু হয়ে গেছে। সেই ইটগুলিকে নিয়ে পূজামণ্ডপে স্যানটিটি করা হবে। সেই ইটগুলি সেখানে চলে যাবে। সি. পি. এম.এর এম. পি. গুরুদাস দাশগুপ্ত ঘোষণা করেছেন যে এই ইট পাঠাতে দেব না। এই সম্পর্কে আমি বলতে চাই তিনি এই বক্তব্যে যাতে বোল্ড স্টান্ড হয়ে থাকতে পারেন তার জন্য সরকার পক্ষ থেকে তাঁকে সহায়তা করা হয়।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বেদনার ঘটনা আমি আজ এই সভায় জানাচ্ছি। এই সরকারের এবং এই বিধানসভার সদস্য শচীন হাজরা মহাশয় গত ১৮ই ডিসেম্বর তারিখে হাওড়ার বেআইনি ফল বিক্রেতাদের কাছ থেকে এমনভাবে মার খেল তাতে ৭ দিন ধরে হাওড়া হাসপাতালে তাঁকে ভর্তি থাকতে হল। তারপরও সেই বেআইনি ফল বিক্রেতারা সেই জায়গায় অবলীলাক্রমে ফল বিক্রি করে যাচ্ছে হাওড়ার গোলবাড়ি থানার যোগসাজোসে। যেহেতু সেখানে হকারদের যে ইউনিয়ন আছে সেটা হল সি আই. টি. ইউ. ইউনিয়ন এবং সেখানকার একজন নামী নেতা হল সি. পি. এম. সদস্য, সেইহেতু কিছু করা হল না। সেখানে একজন সি. পি. এম. সদস্য মার খেল, লাঞ্ছিত হল তবুও সেই বেআইনি হকারদের কিছু করা হল না। আমি আপনার মাধ্যমে জানতে চাই এই হকাররা বেআইনি কিনা, কেন বিধানসভার সদস্য মার খেল? মাননীয় পৌরমন্ত্রী এখানে বসে আছেন, তাঁর কাছ থেকে আমি জানতে চাই কেন বিধানসভার সদস্য শচীনবাবু মার খেল, তাদের বিরুদ্ধে কোনও অ্যাকশান নিয়েছেন কিনা, কেন সেখানে হকাররা বেআইনিভাবে রয়েছে?

**Mr. Speaker :** To-day is the last day of the present Session. Before I adjourn the House sine-die I would like to make an announcement regarding Questions. Starred Questions to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as non-starred ones and replies thereto would be circulated to the Members.

Now I shall narrate in brief about the business transacted during

September Session, 1989.

(Position as on the 18th September, 1989)

## BRIEF RESUME OF BUSINESS

**Questions**

| | | |
|---|---|---|
| (1) | Total number of notices received : – | 293 |
| | (a) Short Notice | 01 |
| | (b) Starred | 230 |
| | (c) Un-Starred | 62 |
| (2) | Half-an-Hour Discussion | 01 |
| (3) | Number of Questions admitted as— | |
| | (a) Short Notice | 01 |
| | (b) Starred | 139 |
| | (c) Un-Starred | 50 |
| (4) | Number of Questions replied as — | |
| | (a) Short Notice | 01 |
| | (b) Starred | 84 |
| | (c) Un-Starred | 51 |
| | Total number of Questions replied | 156 |

**Government Bill**

| | |
|---|---|
| Notices Received | 19 |
| No. of Bills introduced | 19 |
| Bills Passed | 16 |
| Referred to Selected Committee | 03 |

**Laying of Rules**

| | |
|---|---|
| Notices Received | 03 |
| Rules laid | 03 |

**Ordinance**

| | |
|---|---|
| Number of Notices Received | 06 |
| Number of Ordinance laid | 06 |

## Adjournment Motion

| | |
|---|---|
| Notices Received | 26 |
| Consent Given | Nil |
| Consent Withheld | 19 |
| Notices out of Order | 03 |
| Not raised | 04 |

## Calling Attention Notice

| | |
|---|---|
| Notices Received | 52 |
| Notices Admitted | 07 |
| Statement made | 07 |

## Motion under rule 185

| | |
|---|---|
| Notices received | 29 |
| Admitted | 14 |
| Disallowed | 15 |
| Discussed | 11 |
| Adopted | 06 |
| Lost | 05 |

## Notice under rule 194

| | |
|---|---|
| Notices Received | 01 |
| Disallowed | 01 |

## Laying of Reports and Accounts of Government Companies and Undertakings

| | |
|---|---|
| Notices Received | 09 |
| Reports laid | 09 |

## Privilege Issues

| | |
|---|---|
| Notices Received | 02 |
| Dissallowed | 02 |
| **Mention cases** | 199 |
| **Zero Hour Mention** | 89+8=97 |
| **Number of Sitting** | 12 days |

Total Hour of Sittings 39 Hours 29 Minutes
(upto 1 p.m.)

I would like to inform the Hon. members that I am leaving for Bhopal with the Deputy Speaker to attend the All India Presiding Officers' Conference there. I will carry good wishes of all the Hon. members of this House to the Presiding Officers' Conference. I will again leave on the 20th of this month for Barbado to attend the CPA Conference and am returning to Calcutta on the 26th of October. Now, I call upon Shri Buddhadeb Bhattacharjee to address.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে অধিবেশন শেষ হতে চলেছে। এই সংক্ষিপ্ত অধিবেশনে আমরা বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ কাজ করেছি। সরকার পক্ষ থেকে কয়েকটি গুরুত্বপূর্ণ বিল আমরা এখানে গ্রহণ করতে পেরেছি। এই কয়েকদিনের সভায় হয়ত খানিকটা উত্তেজনা, খানিকটা বিতর্ক হয়েছে, কিন্তু আপনার দক্ষ নেতৃত্বে আমরা সফলভাবে এই অধিবেশন সমাপ্ত করতে পেরেছি বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এবং আপনার মাধ্যমে বিরোধী সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই যে স্বল্পকালীন অধিবেশন আজকে শেষ হতে চলেছে, এখানে বুদ্ধদেববাবু যে কথা বললেন—আমরা কতকগুলি গুরুত্বপূর্ণ বিল পাস করেছি, কতকগুলি বিষয়কে সিলেক্ট কমিটিতে পাঠিয়েছি এবং এই হাউস অত্যন্ত শান্তিপূর্ণভাবে চলেছে, তা মূলত বিরোধী পক্ষের সহযোগিতার জন্য এবং আমাদের সহযোগিতা থাকার জন্যই সম্ভব হয়েছে। আপনাকে আমরা ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কেও ধন্যবাদ জানাচ্ছি। তিনি এবং বিশেষ করে আপনি দক্ষতার সাথে হাউস পরিচালনা করেছেন, সেজন্য ধন্যবাদের যোগ্য। এই সঙ্গে সঙ্গে বিধানসভার কর্মীবৃন্দ, যাঁরা অস্বাভাবিক পরিশ্রম করে অধিবেশনের কাজকে চালু রেখেছেন এবং প্রয়োজনীয় কাগজপত্র সময়মত সরবরাহ করে কাজ চালাতে সাহায্য করেছেন সেজন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা মনে করেছিলাম যে আপনি বোধহয় বিরোধী দল থেকে কিছু বলার জন্য না ডেকে শুধু ট্রেজারি পক্ষ থেকেই ডাকবেন। আজকে অধিবেশনের শেষ দিন। এই শেষ দিনে আপনি রাজ্যের বাইরে যাচ্ছেন এবং কয়েকদিন পরে ভারতবর্ষের বাইরে যাবেন। প্রার্থনা করি আপনার জার্নি সফল হোক, আপনি ভাল স্বাস্থ্য নিয়ে ফিরে আসুন।

[2-50—3-00 P.M.]

১লা সেপ্টেম্বর থেকে ১৮ই সেপ্টেম্বর এই ১০ দিন কি ১১ দিন ওয়ার্কিং ডেজে মোটামুটি হাউসে আলোচনা হয়ছে এতে উভয় পক্ষই অংশগ্রহণ করেছে। কিছু বিলও পাস হয়েছে। হাউস একেবারে নির্জীব থাকলে ভাল লাগে না। সুতরাং হাউসে কিছুটা গোলমাল না থাকলে ভাল লাগে না। কিন্তু আপনি এই সমস্ত গণ্ডগোল অত্যন্ত দক্ষতার সঙ্গে

মিটিয়েছেন। তারজন্য আপনাকে বিশেষ করে ধন্যবাদ জানাই। তারসঙ্গে এখানকার স্টাফেদের, যারা ছুটির পরেও থেকে কাজ করেছেন, আমাদের সাহায্য করেছেন তাদের ধন্যবাদ জানাই। এবং তারসঙ্গে সাংবাদিকদের ধন্যবাদ জানাচ্ছি। আমাদের ট্রেজারি বেঞ্চে যে সমস্ত সদস্য আছেন, বিশেষ করে শচীনবাবুর সহযোগিতা পেয়েছি তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই। হাউস অল্পদিন হলেও ভালই চলেছে এবং আমরা আশা করব ভবিষ্যতেও চলবে। সেইসঙ্গে আমি ডেপুটি স্পীকারকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, এইবার সংক্ষিপ্ত অধিবেশন হলেও কিছু কিছু গুরুত্বপূর্ণ বিষয়ের আলোচনা হয়েছে। বিধানসভা চলাকালীন আমরা আমাদের প্রবীণ সদস্য শ্রদ্ধেয় শ্রী নলিনী গুহকে হারিয়েছি। যার ফলে আমরা সবাই এই অধিবেশনে একটা দুঃখবোধ থেকে গেছে। কারণ আমরা সবাই জানি সভায় প্রবীণ সদস্য না থাকলে সভার উজ্জ্বলতা থাকে না। প্রবীণ মানুষেরা কালের নিয়মে নিষ্ক্রমণ হবেন কিন্তু আমরা সেইসব প্রবীণ মানুষ চলে গেলে বেদনাবোধ করি। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে একটি কথা বলব যে আপনার নিরপেক্ষতা প্রশ্নাতীত। আপনি সব দলের সদস্যদেরই বলবার সুযোগ দিয়ে থাকেন। তবে আমরা বেশ কিছুকাল যাবৎ একটা জিনিস লক্ষ্য করছি অধিবেশন চলাকালীন অন্যান্য দলের পক্ষ থেকে কলিং অ্যাটেনশন দিয়ে থাকে। কিন্তু আমাদের দলের তরফ থেকে দীর্ঘকাল যাবৎ কোনও কলিং অ্যাটেনশন গ্রহণ করা হয়নি। এরজন্য আপনাকে অভিযোগ করছি না, আমি বলছি এইজন্য যে, যেহেতু অন্য যেসব প্রস্তাব হাউসের মধ্যে আসে তেমনি অনেক গুরুত্বপূর্ণ বিষয় সংবাদপত্রে প্রকাশিত হয়ে থাকে। সেইসব ঘটনা আমরা সবাই জানতে পারি না। সেইজন্য সেইসব প্রান্তের ঘটনাকে যোগাড় করে আমরা কলিং অ্যাটেনশন রূপে আনি আলোচনা হওয়ার জন্য। কারণ এই বিষয়ে হাউসে আলোচনা হওয়া দরকার।

কারণ জনজীবনের ক্ষেত্রে আইনশৃঙ্খলার গুরুত্ব অপরিসীম। মাননীয় স্পিকারের জন্য আমরা গর্বিত, তাঁর সুনাম আমরা বিভিন্ন জায়গায় শুনেছি, তাঁর কথা বিভিন্ন জায়গায় আলোচিত হয়েছে, যখনই আমরা তাঁর সুনাম শুনেছি তখনই আমরা গর্বিত হয়েছি। বিধানসভার অধিবেশন পরিচালনার ক্ষেত্রে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিনি বিভিন্ন সময়ে আসনে বসেছেন এবং তিনি অত্যন্ত যোগ্যতার সঙ্গে সভা পরিচালনা করেছেন। বিধানসভার যারা কর্মচারী—আমি অতীতেও বলেছি—পশ্চিমবাংলার সরকারি কর্মচারিদের মধ্যে এরা নিয়মনিষ্ঠার অন্যতম নির্দশন, সারা পশ্চিমবাংলার সরকারি কর্মচারিরা যদি এই রকম হত তাহলে আমাদের রাজ্যের প্রশাসনিক গতিশীলতা অনেক বেশি বৃদ্ধি পেত, এটা আমি মনে করি। এবং সঙ্গে সঙ্গে আর একটু উল্লেখ করি সংবাদপত্রও বিশেষ ভূমিকা পালন করেছে, কারণ বিরোধীপক্ষ থেকে কিছু কিছু ঘটনা—দায়িত্বশীল সদস্যরা নয়—এমন এমন ঘটনাও ঘটেছিল যা সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল। এমন ঘটনাও বার করেছেন যা সভার ভেতরে প্রত্যাখান হয়েছে বলিনি বলে, সেইসব ঘটনাও সংবাদপত্র বার করেছেন। এখানে সংবাদপত্রের সম্মান রক্ষার জন্য মাননীয় স্পিকার মহোদয় যথাযথ ভূমিকা গ্রহণ করেছেন, তাছাড়াও সমস্ত সংবাদপত্র সভার যে কার্য বিবরণী তার প্রতিফলন তারা যথাযথ রাখবার চেষ্টা করেছেন। এ ছাড়াও আমাদের যিনি হুইপ তিনি বিভিন্ন সময়ে সভার কাজ সুষ্ঠুভাবে পরিচালনার জন্য গাইড করেছেন এবং

নেতৃত্ব দিয়েছেন। আর একটি কথা বলতে চাই এখানে যেসব প্রস্তাব উত্থাপিত হয়—আমরা যেহেতু এখানে নির্বাচিত হয়ে এসেছি, প্রত্যেকটি দলের সেল্‌ফ আইডেন্টিটি আছে, স্বাতন্ত্র আছে, চিন্তাভাবনা আছে—সেইসব প্রস্তাব উত্থাপন করার ক্ষেত্রে আরও একটু উদারতা প্রত্যাশা করব। এই সঙ্গে আরও বলতে চাই যে আমাদের মধ্যে দীর্ঘদিন একসঙ্গে থাকার ফলে একটু অদ্ভুত ধরনের একাত্মতা গড়ে উঠেছে। সেইজন্য আমরা অনেক সময় ভুলে যাই এবং বিরোধী পক্ষ ধরেই নিয়েছেন আমরা এরকম বিপুল সংখ্যাগরিষ্ঠতায় আসব এবং ওরা ঐরকম কম কম করে আসবেন। বিরোধীপক্ষ থেকে একজন বললেন শ্রদ্ধেয় সাত্তার সাহেব তারা ক্রমশ নির্জীব হয়ে পড়ছেন, বিধানসভায় বিরোধী পক্ষের এই নির্জীব হয়ে পড়াটা কাম্য নয়। আমি যে কথাটা বলতে চাই—আমি কোনও বিতর্কে যাচ্ছি না—বিধানসভায় বিরোধীপক্ষের আরও ওজস্বীতা আরও উদ্দীপনা এইগুলো আমরা আরও প্রত্যাশা করি। বিধানসভায় নিত্য নতুন ঘটনা ঘটবে বাইরের মানুষ তা জানতে পারবে সেই জায়গাটা থেকে, সেই ভূমিকা থেকে আমরা ক্রমশ বঞ্চিত হচ্ছি, কিন্তু তার মধ্যেও বিরোধী পক্ষ কিছু অগ্রগণ্য ভূমিকা গ্রহণ করেছেন। সেইজন্য তাদেরও ধন্যবাদ জানিয়ে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ১লা সেপ্টেম্বর থেকে ১৮ই সেপ্টেম্বর এই অধিবেশন থেকে অনেক মূল্যবান এবং গুরুত্বপূর্ণ বিল পেশ হয়েছে, বাইরের জনসাধারণের স্বার্থে বিভিন্ন বিধায়ক তাদের বক্তব্য রেখেছেন। বিরোধীরা এই বিধানসভা যাতে ভালভাবে চলে এবং তার মর্যাদা রক্ষা হয় তার চেষ্টা করেছেন এবং এখানে আমাদের অধ্যক্ষ এবং উপাধ্যক্ষ তাদের সুপরিচালনায় বিধানসভার পশ্চিমবাংলোয় যে মর্যাদা তা সম্পূর্ণ রক্ষার ব্যাপারে সকলের সহযোগিতায় আমাদের বিধানসভার যাঁরা কর্মচারী ভাইয়েরা আছেন তাঁরা অক্লান্ত পরিশ্রম করে এই বিধানসভার কাজকে এগিয়ে নিয়ে গিয়েছেন। সাংবাদিকরা পশ্চিমবাংলার মর্যাদা রক্ষা করেছেন—বিধানসভার ভিতরের বিবরণ তাঁরা ভালভাবে প্রকাশ করেছেন। এইসব মিলিয়ে পশ্চিমবাংলার বিধানসভার যে মর্যাদা তা রক্ষা হয়েছে এবং আগামীদিনে আমরা আরও অগ্রসর হতে পারব, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-00—3-10 P.M.]

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বিধানসভার এই সংক্ষিপ্ত অধিবেশনের শেষ দিন। আজকে সবাই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি বাইরে যাচ্ছেন, সুস্থ শরীরে আবার ফিরে আসুন ভগবানের কাছে এই প্রার্থনা জানাচ্ছি। সংক্ষিপ্ত অধিবেশন হলেও অনেক বিল পাস হয়েছে, অনেক অর্থনৈতিক বিষয় আমরা সমাধান করার চেষ্টা করেছি। জনস্বার্থে আপনার মাধ্যমে আমরা অনেক মেনশন উত্থাপন করেছি কিন্তু জনস্বার্থে যে মেনশান হয়ে থাকে এগুলি কার্যকারিতা পায় না, আপনি ফিরে এসে সেগুলি দেকবেন। বিশেষ করে বিদ্যুৎ, হাসপাতাল, জল সরবরাহ ইত্যাদি ব্যাপারে যে মেনশন করা হয়েছে সেগুলি জনস্বার্থে খুব গুরুত্বপূর্ণ, সেগুলি দেখার দরকার আছে বলে মনে করি। আর বিরোধী পক্ষের যাঁরা এখানে আছেন তারা এবারে খুব উত্তপ্ত না হলেও কিছুটা উত্তপ্ত হয়ে সভাকে মাঝে মাঝে গরম করার চেষ্টা করেছেন, তাহলেও তাঁরা শান্তভাবে এই অধিবেশনে উপস্থিত থেকে এই সভাকে পরিচালনা করেছেন, সেজন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। সাংবাদিক

বন্ধুরা যাঁরা ঘন্টার পর ঘন্টা এখানে থেকে তাঁদের কর্তব্য পালন করেছেন তাঁদেরও ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার কর্মচারী, রিপোর্টার, বিশেষ করে সেক্রেটারি, কর্মচারী যাঁরা দায়িত্বপূর্ণ পদে আছেন, তাঁরা যে কর্তব্য পালন করেছেন তারজন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। সর্বশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার এই সংক্ষিপ্ত অধিবেশনের আজকে শেষ দিন। এই সংক্ষিপ্ত অধিবেশন এমন একটা সময়ে শেষ হচ্ছে যখন ভারতবর্ষে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থার অন্তিম অবস্থা নানা দিক থেকে এসে গেছে নানা আক্রমণের ফলে। এই রকম একটা সময়ে এই সংসদীয় গণতান্ত্রিক মূল্যবোধকে রক্ষা করার স্বার্থে আমি মনে করি সমস্ত সংসদীয় বিধায়কদের পক্ষ থেকে সকলেরই কর্তব্য এই সভার মর্যাদাকে রক্ষা করা এবং সভাকে সুষ্ঠুভাবে পরিচালনা করার ক্ষেত্রে আপনার এবং ডেপুটি স্পিকার মহাশয়ের যে ভূমিকা আমি তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। এই সভা সুষ্ঠুভাবে পরিচালনা করার ক্ষেত্রে আমাদের বিধানসভার যাঁরা কর্মচারিবৃন্দ তাঁদের যে ঐকান্তিক এবং নিরবিচ্ছিন্ন প্রচেষ্টা, তাঁদের যে অক্লান্ত পরিশ্রম তা আমরা কৃতজ্ঞতার সঙ্গে স্বীকার করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে গত অধিবেশনের সময়ে উল্লিখিত হয়েছিল যে আমাদের বিধান সভার যাঁরা কর্মচারী তাঁদের অনারেরিয়ামের ব্যাপারে বিবেচনা করবেন, আমি এই প্রসঙ্গে স্মরণ করিয়ে দিই এই বিষয়টা বিবেচনা করবেন। এই কথা বলে সংশ্লিষ্ট সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই অধিবেশন বোধ করি বাজেট অধিবেশনের আগে শেষ অধিবেশন। ইতিমধ্যে অনেক ঘটনা ভারতবর্ষের রাজনীতিতে ঘটবে, লোকসভার নির্বাচন সামনে। আমাদের এই বিধানসভার তরফে সকলেই জানেন যে একটা উল্লেখযোগ্য অনুষ্ঠান হতে চলেছে সেটা হচ্ছে সুবর্ণ জয়ন্তি, নিশ্চয়ই সেখানে সকলেই অংশগ্রহণ করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ও বিধানসভার সমস্ত কর্মচারীদের যাঁরা এই অধিবেশন সুষ্ঠুভাবে পরিচালনার জন্য আমাদের সাহায্য করেছেন এবং সরকার পক্ষ ও বিরোধী পক্ষের সমস্ত সদস্য, সাংবাদিক বন্ধুদের আমরা তরফ থেকে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী এ. কে. এম্. হাসানুজ্জামান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্বল্পকালীন অধিবেশনে অনেক গুরুত্বপূর্ণ বিল পাস হয়েছে এবং প্রাণবন্ত আলোচনা হয়েছে। তবে দুঃখের বিষয় হল এই, অধিবেশন চলাকালীন প্রবীণ সদস্য নলিনী গুহকে আমরা হারিয়েছি এবং আমাদের আরও দু'জন প্রবীণ সদস্য শশাঙ্কশেখর মণ্ডল ও অপূর্বলাল মজুমদার হাসপাতালে আছেন। আমি তাদের দ্রুত আরোগ্য কামনা করছি। আর মাদার টেরিজা এখনও অসুস্থ হয়ে নার্সিং হোমে আছেন, তাঁরও আমি দ্রুত আরোগ্য কামনা করছি। এই স্বল্পকালীন অধিবেশনের শেষ দিনেও অনেক কিছু আলোচনা হল। আবার কবে অধিবেশন বসবে এটা ঠিক করা না থাকলেও ধরে নেওয়া যাচ্ছে যে, লোকসভার নির্বাচনের পরেই অধিবেশন বসবে। দীর্ঘকালীন

বিরতির পর আবার আমরা এক সঙ্গে মিলিত হবার সুযোগ পাব। মাননীয় অধ্যক্ষ, উপাধ্যক্ষ, বিধানসভায় স্টাফ সাংবাদিক বন্ধু এবং দর্শকবৃন্দ যারা আমাদের এই শেষ দিনে উপস্থিত হয়েছেন বিশেষ করে স্কুলের মেয়ে যারা এসেছেন তাদের সবাইকেই আমি ধন্যবাদ জানাচ্ছি। সামনে বেশি করে প্রশংসা করে পিছনে খারাপ হতে চাই না। তবে এটা ঠিক যে, আপনার যোগ্যতা প্রশ্নাতীত। আপনার সঙ্গে মতপার্থক্য থাকলেও পার্লামেন্টের সেন্ট্রাল হলে যখন আপনার প্রশংসা শুনি এবং আপনাকে সব চেয়ে যোগ্য স্পিকার বলতে শুনি তখন নিশ্চয় আপনি আমাদের স্পিকার বলে আমরা খুবই গৌরববোধ করি। আপনি ভূপালে প্রিসাইডিং অফিসারস কনফারেন্সে যাচ্ছিলেন সেখানেও আপনার সাফল্য কামনা করি এবং আপনার দীর্ঘ জীবন কামনা করি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে সবাই ধন্যবাদ জানিয়েছেন এবং আমিও নিশ্চয় আপনাকে ধন্যবাদ জানাব। আপনি এবং ডেপুটি স্পিকার সুষ্ঠুভাবে সভার কাজ যে পরিচালনা করেছেন তার জন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। এই হাউসের সমস্ত সদস্য বিশেষ করে বিরোধী সদস্যরা আমার সাথে যথেষ্ট সহযোগিতা করেছেন, সেইজন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে আমাদের বিধানসভার কর্মচারিরা যে অক্লান্ত পরিশ্রম করেছেন এটা আমাদের স্বীকার করে নিতেই হবে। আর এই অধিবেশনে আপনাকে বিশেষ করে ধন্যবাদ জানাব এই জন্য যে, আপনি এই অধিবেশন চলাকালীন বিধানসভার লবিতে ভারতের তৎকালীন বীর বিপ্লবী যতীন দাসের প্রতিকৃতি স্থাপন করেছেন। আমাদের মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাসের মনের মধ্যে কিছু ক্ষোভ জমা হয়েছে বলে মনে হচ্ছে। আলোচনা নিশ্চয় করবেন, কিন্তু সেইগুলি এইভাবে এখানে না রাখলেই ভাল হত। আর সংবাদপত্রের ভূমিকা সম্বন্ধে বারেবারে এখানে আলোচনা করার প্রয়োজন নেই। এটা তাদের স্বাধীনতার ব্যাপার। তবে এইবারের অধিবেশনে এমন কোনও বিষয় উপস্থিত হয়নি যাতে করে তারা কোনও বিকৃত আকারে সংবাদ পরিবেশন করেছেন। মাননীয় অধ্যক্ষের দক্ষ পরিচালনায় সমস্ত বিষয়গুলির মীমাংসা হয়েছে। এই স্বল্পকালীন অধিবেশনে ১৯টি রেকর্ড বিল আমাদের পাস করতে হয়েছে। এর মধ্যে ৩টি সিলেক্ট কমিটিতে গেছে। অজস্র প্রশ্নের জবাব হয়েছে। কাজেই এই অধিবেশন যে সাফল্যমণ্ডিত অধিবেশন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি আবার সকলকে আমার আন্তরিক শুভেচ্ছা ও ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি সেশনের শেষেই এই সভার রীতি অনুযায়ী আমরা প্রত্যেকেই প্রত্যেককে ধন্যবাদ জ্ঞাপন করি এবং পরস্পরের শুভেচ্ছা কামনা করি। এই স্বল্পকালীন অধিবেশন গত শুক্রবারই শেষ হবার কথা ছিল।

[3-10—3-20 P.M.]

আমাদের হাউসের প্রবীণতম সদস্য শ্রী নলিনীকান্ত গুহ মহাশয়ের মৃত্যু এই হাউসের আয়ু আজ পর্যন্ত বৃদ্ধি করেছে। নলিনীবাবুর মৃত্যুর খবর আসার সঙ্গে সঙ্গে এখানে বিষাদের ছায়া নেমে আসে এবং সঙ্গে সঙ্গে সভা মুলতুবি হয়ে যায়। স্যার, সংক্ষিপ্ত এই অধিবেশনের কাজ পরিচালনা করার ক্ষেত্রে আমাদের দল নেতা-লিডার অব দি হাউস, বিরোধী দলের

নেতা শ্রী আব্দুল সাত্তার এবং তাঁর দল, প্রত্যেক রাজনৈতিক দলের নেতারা, মাননীয় চিফ হুইপ, বিভিন্ন সংবাদপত্রের সাংবাদিকরা সকলেই সাহায্য ও সহযোগিতা করেছেন এবং তা করেছেন বলেই এই হাউস অত্যন্ত সুশৃঙ্খলভাবে পরিচালিত হয়েছে। এই অধিবেশনে বিরোধী দলের ভূমিকা সবচেয়ে গুরুত্বপূর্ণ ছিল। তাঁরা এই হাউসে বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা করেছেন। এবং সভার কাজ পরিচালনার ক্ষেত্রে সহযোগিতা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিশেষে মাননীয় সভার নেতা, বিরোধী দলনেতা বিভিন্ন রাজনৈতিক দল ও তার নেতা, চিফ হুইপ, এখানকার কর্মচারী এবং সাংবাদিকদের আবার ধন্যবাদ জানিয়ে একটি কথা স্মরণ না করে পারছি না যে, এই সংক্ষিপ্ত সভায় তিন জন স্বনামধন্য পুরুষ—প্রয়াত কমরেড মুজাফ্ফর আহমেদ, প্রয়াত স্নেহাংশুকান্ত আচার্য, স্বাধীনতা সংগ্রামী যতীন দাসের তৈলচিত্র এখানে রক্ষিত হয়েছে। সংক্ষিপ্ত অধিবেশনে এই কাজ করার ফলে সভার মর্যাদা আরও বৃদ্ধি পেয়েছে। এই কথা বলে, স্যার, আপনাকে এবং সকলকে আবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[3-10—3-20 P.M.]

**Mr. Speaker :** Honourable members, I an grateful to the Chief Minister and to the leader of the Opposition for their instinct support and co-operation without which it was not possible for me to run the House. I am grateful to the leaders of the different political groups, their whips and deputy whips and all the members who had co-operated during the period of this Session not only fruitfully but also successfully. We have done a lot of work in this very short period of time. It has been unfortunate that we have lost a very Senior Member, Shri Nalini Guha. We all grieved for him. We are sorry that two other Members of us—Ex. Speaker, Shri Apurbalal Majumdar and a very senior Member, Shri Shashanka Sekhar Mondal are unwell and hospitalised and we hope that they will recover very soon and will be back to their normal activities. We look forward to seeing them in good health in the next Session. In a parliamentary system of democracy it is usual that a tempo will arise during the period of a session of the House and there will be noise. There will be a bit of commotion that is a part of process of democracy.

There will be a bit of commotion but that is a part of process of democracy. It is done with an incentive and done for the people. The members should protect the rights of the people. It is to be safeguarded, but there should have a limit. This session has been functioning within its Parliamentary limit. I am grateful to the members for that. I

am looking forward to the next session which will from a better government in the parliamentary democracy. The Honourable memebers have given many valuable opinions to this august House and to the State. I am sure the members, when they meet in different forum, in abroad, in our country or in our State they criticize in terms of different forms of views. People want to learn from us. They want to gather knowledge from our experience and they are willing to exchange views and I am also willing to absorb their experience. They often come and ask me what will be done in this regard and so on. They hope that the parliamentary system should be healthy in West Bengal. The Opposition is active, it is vibrant and looking forward to the next session with greater hope. There have been irritations and it is fortunate for us that slowly and gradually we are overcoming it. We are coming into the better system and functioning in the next session. The country may be going into the polls for the national power. Many of you may contest for the national power. I wish them well though I want to look them to be here. But nevertheless I wish them well and I look forward to the next session of the Parliament with a new government. This will bring better democratic norms and that will establish more democratic principles and also bring about a change in the country. It is better that someone was expecting a socialist system in the capitalist form of government. It is not possible. A change may come and we all would work for the change. Even the Opposition wants a change. The ruling front wants a change. We all want change. It is our responsibility to play an important roll in this regard. So we hope that change will come and that change will be good for all and will be best for all of us.

I am grateful to my Deputy Speaker who helped me a lot. He has taken a lot of embarrassment which I would have to face in this House. He has taken a lot of Pains. I am grateful to the Secretary, Joint Secretary, Deputy Secretaries and all staff both seen and unseen who have given a lot of time to make this session successful. I am grateful to the press who has given wide coverage to our proceedings though often they criticized matters in good or in a bad way. The Radio and T.V. also helped me when I sought their help. I think it is one of the best session in my carrier as a Speaker here. I look forward for better things to come in future. I would adjourn the House

sine die. I would request all members and the press to join in the tea in the main lobby upstair. With these words I thank you all once more and carry with you the good wishes of this House.

**Adjournment**

The House was then adjourned sine die at 3-20 P.M.

The Assembly was subsequently prorogued with effect from the 19th September, 1989 under notification No. 336-PA dt. 19-9-89 of the Parliamentary Affairs Department, Government of West Bengal.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol: 93 (Ninety third Session) (September, 1989)

(1st, 4th, 5th, 6th, 7th, 8th, 11th, 12th, 13th, 14th, 15th & 18th September, 1989)

**Bill**

**Laying of Rules**



**Mention Cases**

## Obituary Reference



## Point of Information



## Privilege Motion



## Presentation of Petition

## Presentation of Report



## Question

**Statement Under Rule 346**



**Zero Hour**



---